4,027. The low per capita investment in the earlier years could largely be attributed to the attitude of the bankers to advance credit to the beneficiaries on the plea of their low credit absorption capacity.

(c) Steps have been taken to boost up per capita investment by selecting innovative Schemes matching resource availability and avilability of men and material. The beneficiaries are being inducted into training for developing their technical skills with a view to fitting them into schemes which have so far been largely land-based. Now the emphasis has been shifted to industries, services and business (ISB) sector. Family approach and composite schemes in the multi-dimensional and multi-sectoral spheres have been introduced to boost up per family investment.

**Sixteenth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I now present the Sixteenth Report of the Business Advisory Committee, as follows–

| | | |
|---|---|---|
| Wednesday, 9-3-88. | .. | Laying of Ordinances, Rules, Reports, etc. |
| Thursday, 10-3-88. | .. | Discussion on Governor's Address–4 hours |
| Friday, 11-3-88. | .. | Discussion on Governor's Address–4 hours |
| Thursday, 17-3-88. | .. | Discussion on Governor's Address–4 hours |
| Friday, 18-3-88. | .. | Discussion on Governor's Address–4 hours |

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Sixteenth Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The Motion was then put and agreed to.

**Adjournment motion**

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion.

The first is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of alleged obstruction by police during prayer in a mosque of Deganga Bazar, North 24 Parganas. The second and third are from Shri Abdus Sattar and Shri Mannan Hossain respectively both on the subject of alleged rigging during last Panchayat elections in West Bengal.

The members will get ample opportunity to raise discussion on the

matters during discussion on Governor's address which is commencing from 10.3.88.

I, therefore, withhold my consent to all the motions. One member of the party may however read out the text of the motion as amended.

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

সম্প্রতি পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক সমস্ত পদ্ধতিকে ধংস করে, পূর্বের ভুয়া ভোটার তালিকার মাধ্যমে এক শ্রেণীর পুলিশ ও সরকারি কর্মচারিদের সহায়তায়, প্রতিটি বুথে সাধারণ মানুষকে ভিত সন্ত্রস্ত করে, অধিকাংশ বুথগুলি জোরপূর্বক দখল করে, অধিক রাত্রি অবধি ভোটের কাজ চালিয়ে, গভির রাত্রে সরকারি প্রতিভু দলের কর্মীরা নির্বাচনের গণনার কাজ নিজেদের দখলে নিয়ে নির্বাচনের ফল ঘোষণা করিয়েছে। নির্বাচনের পর চলছে অত্যাচার, গ্রামে গ্রামে শান্তিপ্রিয় মানুষ ঘর ছাড়া, প্রশাসন নিরব।

[1-50–2-00 P.M.]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—"উত্তর ২৪ পরগনার দেগঙ্গা বাজারের মসজিদে গত ১৪ই ফেব্রুয়ারি রাতে এস. ডি. পি. ও.-র নেতৃত্বে একদল পুলিশ মসজিদে উপাসনারত ব্যক্তিদের উপাসনা ভঙ্গ করতে বাধ্য করে এবং মসজিদ থেকে মাইক খুলে নেয়। স্থানীয় হিন্দু-মুসলমানের দাবি সত্ত্বেও উক্ত মসজিদে মাইকে আজান দেবার অনুমতি প্রশাসন এখনো দেয়নি। এতে স্থানীয় জনসাধারণ বিক্ষুব্ধ।"

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely—

| | | |
|---|---|---|
| 1. Alarming situation arisen at Darjeeling owing to sporadic violence | : | Shri A.K.M. Hassan Uzzaman |
| 2. Reported lock-out in the Eastern Biscuits Ltd., Durgapur | : | Shri Rajesh Khaitan |
| 3. Reported eating of a new born baby by a dog in the Jhargram, Sub-divisional Hospital | : | Dr. Manas Bhunia, and Dr. Tarun Adhikari |

I have selected the notice of Dr. Manas Bhunia and Dr. Tarun

Adhikari on the subject of reported eating of a new born baby by a dog in the Jhargram, Sub-divisional Hospital.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 18th of March.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালের ডাক্তার, নার্স এবং ছাত্রীরা মরাত্মকভাবে জন্ডিস রোগে আক্রান্ত হয়েছেন এবং এর সংখ্যা ক্রমাগত বেড়ে চলেছে—প্রায় অর্ধশত ডাক্তার, নার্স, ছাত্রী এই মারাত্মক জন্ডিস রোগের শিকার হয়েছেন এবং এই রোগ অতি দ্রুত ছড়িয়ে পড়ছে। স্যার, এই হাসপাতালে যে জল ব্যবহার করা হয় সেই দুষিত জল ব্যবহার করার ফলে এই জিনিস ঘটছে। এই জন্ডিস রোগে ইতিমধ্যেই নীলরতন সরকার হাসপাতাল ও এস. এস. কে. এম. হাসপাতালের দুজন জুনিয়ার ডাক্তার মারা গিয়েছেন। স্যার, এটা আরও উদ্বেগজনক ব্যাপার এই জন্য যে দুমাস হতে চলল এই জন্ডিস রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে কিন্তু এ ব্যাপারে হাসপাতাল কর্তৃপক্ষ, সরকারি কর্তৃপক্ষ চরম উদাসীন। এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা এবং এটা ক্রমাগত বেড়েই চলেছে। স্যার, হাসপাতালের ডাক্তারদের অভিযোগ, এই জন্ডিস রোগের প্রতিষেধক ব্যবস্থা নেওয়া হচ্ছে না, টিকা দেওয়ার ব্যবস্থা হচ্ছে না, ইম্যুনাইজেশনের ব্যবস্থা হচ্ছে না। তাদের দাবি, অবিলম্বে সেখানে গভীর নলকূপ খনন করে দুষণমুক্ত জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় নাকি একটি এনকোয়ারি কমিটি বসিয়েছেন কিন্তু তদন্ত কমিটি বসতে বসতে, তার রিপোর্ট বেরুতে বেরুতে রোগিরা শেষ হয়ে যাবেন। স্যার, এটা অত্যন্ত উদ্বেগজনক ব্যাপার, আতঙ্কজনক ব্যাপার। সেখানে ডাক্তাররা হসপিটালাইজড হয়েছেন, নার্সরা হসপিটালাইজড হয়েছেন। অবিলম্বে যাতে সেখানে দুষণমুক্ত জল সরবরাহ করার ব্যবস্থা করা যায় সে ব্যবস্থা মন্ত্রী মহাশয় করুন এবং কি ব্যবস্থা নিচ্ছেন সে সম্পর্কে একটি বিবৃতি হাউসে দিয়ে এই সভাকে তথা সংশ্লিষ্ট সকলকে আশ্বস্ত করুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ বাবু যে বক্তব্য রাখলেন তাতে আংশিক সত্যতা থাকলেও তিনি সমস্ত ঘটনাকে বিকৃত করে পরিবেশন করলেন। যেদিন ঘটনাটি ঘটে এবং সংবাদপত্রে প্রকাশিত হয় সেদিন আমি মেডিক্যাল কলেজের সুপারিন্টেন্ডেন্ট ও অন্যান্য অফিসারদের নিয়ে সেখানে গিয়ে ছিলাম। ওখানে যে জায়গা দিয়ে কন্টামিনেশন আসতে পারে—মেট্রো রেলের সেন্ট্রাল এভিনিউতে কাজ করতে গিয়ে আমাদের ক্যালকাটা কর্পোরেশনের ওয়াটার লাইন ড্যামেজ করেছে, সেখান থেকে যে আন্ডার গ্রাউন্ড রিজার্ভার লাইন আসত—সেই রিজার্ভার লাইন আমরা বন্ধ করে দিয়েছি। আমি নিজে দাঁড়িয়ে থেকে সেখানকার যে কর্মী ছিল তাকে দিয়ে সেই লাইন বন্ধ করিয়ে দিয়েছি। যেখানে যেখানে আমাদের ট্রেনি, স্টুডেন্ট, নার্স ও হাউস স্টাফরা থাকতেন সেখানে সেখানে গিয়ে আমি তাঁদের সঙ্গে দেখা করেছি। সেখানে মাত্র দুটি মেয়ে অসুস্থ হয়েছিলেন, তাঁরা বাড়ি ফিরে গিয়ে ছিলেন

এবং সুস্থ হয়ে আবার হসপিটালে ফিরে এসেছেন। একটি মেয়ে বাড়ি ফিরে যাবার পরে একটু কমপ্লিকেশন দেখা দেয়, তাঁর মুখ দিয়ে রক্ত পড়ে, ফলে সে আবার ফিরে এসে হসপিটালে ভর্তি হয়। অর্থাৎ আমাদের একজন মাত্র হাউস স্টাফ হসপিটালে ভর্তি হয়েছিলেন, আর কেউ ভর্তি হননি। একটি মেয়ে হসপিটালাইজড্ হয়েছেন। আর যাঁরা আক্রান্ত হয়েছিলেন তাঁরা কেউ ভর্তি হননি, সবাই চলে গিয়েছিলেন। কারণ তাঁরা জন্ডিস, ভাইরাস 'এ'-তে আক্রান্ত হয়েছিলেন, যেটা জল থেকে হয়ে থাকে এবং ২১ দিন বিশ্রাম নেবার পরে যে অসুখ ভাল হয়ে যেতে পারে। কিন্তু মাননীয় সদস্য যে ইম্যুনাইজেশনের কথা বললেন সে রকম কোনও ইম্যুনাইজেশনের প্রশ্ন জন্ডিস ভাইরাস-'এ'-তে আক্রান্তদের ক্ষেত্রে ওঠে না। উনি যে ধরনের কথা বললেন ডাক্তাররা সে ধরনের কথা বলেননি। ওঁর কথা ঠিক নয়। আমি সেখানকার ডাক্তার, প্রিন্সিপাল, হেড অব দি ডিপার্টমেন্ট অব মেডিসিন ডাঃ পি. মিত্র, পি. ডব্লু. ডি'র চিফ ইঞ্জিনিয়ার (সিভিল অ্যান্ড ইলেক্ট্রিক্যাল), আমাদের ডাইরেক্টর অব হেলথ্ সার্ভিস এবং সুপারিন্টেডেন্ট অব মেডিক্যাল কলেজকে নিয়ে গতকাল আলোচনায় বসে ছিলাম। সমস্ত কিছু আলোচনা করে যা যা ব্যবস্থা গ্রহণ করা উচিত সমস্ত ব্যবস্থাই আমরা গ্রহণ করেছি। সেখানে ঐ জল যাতে আর না আসে তার জন্য আমরা সে পথ বন্ধ করে দিয়েছি এবং সঙ্গে সঙ্গে কলকাতা কর্পোরেশন থেকে যাতে দুটো দুটো করে চারটে ট্রিপে দৈনিক ওখানে জল সরবরাহ করা হয় এবং অন্য পথে সেই জন্য যাতে ওপরের ট্যাঙ্কে উঠতে পারে তার জন্য ব্যবস্থা করেছি। সেখানে যে রিজার্ভারগুলি আছে সেই রিজার্ভারগুলিকে করোগেশন করে পরিশোধন করা হচ্ছে। আমি আশা করছি সমস্ত ব্যবস্থাই ৪-৫ দিনের মধ্যে সুষ্ঠু ভাবে সম্পন্ন হবে, যেখানে যা ত্রুটি ছিল সেখানে তা সংশোধন করা হচ্ছে। অবশ্যই ওখানে জন্ডিসের প্রাদুর্ভাব দেখা দিয়েছে, কিন্তু মাননীয় সদস্য যেভাবে ঘটনাটি পরিবেশন করলেন সেভাবে নিশ্চয়ই নয়। তিনি মহামারী দেখা দিয়েছে বলে যে সংখ্যা দিলেন সেটা মোটেই সঠিক নয়। অধিক সংখ্যক রোগি আক্রান্ত হননি, অল্প সংখ্যক রোগি আক্রান্ত হয়েছেন এবং তাঁদের ব্যবস্থা হয়েছে। আর একটা কথা হচ্ছে ওখানে ১৮০০ রোগি থাকেন, কিন্তু কোনও ওয়ার্ডের কোনও একজন রোগিও আক্রান্ত হননি। সেখানে জলের একটা অংশে একটা কন্টামিনেশন হয়েছিল, সেটা ধরা পড়েছে এবং সেখানে আমরা ব্যবস্থা গ্রহণ করেছি। কিন্তু ১৮০০ রোগি যেখানে থাকেন সেখানে একজন রোগিও আক্রান্ত হননি।

[2-00–2-10 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে আমি এই বিধানসভায় উল্লেখ করছি যে, ভারতীয় টেলিভিশন, দূরদর্শন, তাদের যে ভূমিকা হওয়া উচিত, সেই ভূমিকা তারা পালন করছে না। আপনি জানেন গত সাত তারিখে এই বিধানসভায় মহামান্য রাজ্যপাল তিনি তাঁর ভাষণ দিয়েছেন, কিন্তু সেই ভাষণের যথাযথ বক্তব্য দূরদর্শন, টেলিভিশন মারফত সংবাদ হিসাবে মানুষের কাছে পৌঁছয়নি। আমরা অবাক হয়ে লক্ষ্য করেছি টেলিভিশন সত্যিকারের সংবাদ পরিবেশনের পরিবর্তে বিরোধী পক্ষ, কংগ্রেস আই যে অশালীন আচরণ করেছে, অসভ্য আচরণ করেছে, সেই অসভ্য আচরণকে সংবাদ হিসাবে মানুষের কাছে তুলে ধরেছে। অথচ মহামান্য রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন, সেই বক্তব্যকে সংবাদ হিসাবে টেলিভিশনের মাধ্যমে মানুষের কাছে পৌঁছায়নি। আজকে টেলিভিশন নেই,

দূরদর্শন এখন দুষ্ট চক্রে পরিণত হয়েছে, কংগ্রেস আই এর দুষ্ট চক্রে দূরদর্শন পরিণত হয়েছে। কংগ্রেস আই দলের মুখপাত্র হিসাবে পরিণত হয়েছে। রাজীব দর্শনের দুষ্ট চক্রে পরিণত হয়েছে। যে টেলিভিশন মহামান্য রাজ্যপালকে শ্রদ্ধা করে, তাদের নিন্দা করা উচিত। তাদের এটা বলা উচিত। আমি জানি না, এই বিষয়টা আমাদের স্বাধিকার ভঙ্গ করেছে কি না, এই বিষয়টা একটু দেখবেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, এই নির্বাচন আদৌ নিরপেক্ষ হয়নি, সন্ত্রাসের মাধ্যমে সমস্ত নির্বাচনটা অনুষ্ঠিত হয়েছে। ছোট বেলা থেকে এত নির্বাচন দেখেছি কিন্তু এই নির্বাচনে যে ভয়াবহ সন্ত্রাস চালিয়েছে সি. পি. এম., তা অতীতে কোনও দিন দেখিনি। মুখ্যমন্ত্রীকে কোনও জায়গার সন্ত্রাসের কথা বললে, তিনি বলেন নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। আমি অন্য জায়গার কথা উদাহরণ দেব না, আমি শুধু একটা উদাহরণ দেব মুর্শিদাবাদ জেলার সালারে মুসলীম লিগের একজন প্রতিনিধি সেখ জহিরুদ্দিন, বিড়ি শ্রমিক ইউনিয়নের লোক, তাকে নির্বচনের পরের দিন ইলেকট্রিক লাইট পোস্টে বেঁধে এমন মার মেরেছে সি. পি. এম. এর লোকেরা, তাকে সালার হাসপাতালে ভর্তি করা হয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে এবং মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, গণতন্ত্র এবং সন্ত্রাস এক সঙ্গে চলতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, আপনি যদি গণতন্ত্রে বিশ্বাস করেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, যারা এই রকম দোষ করেছে, অন্যায় করেছে, তাদের শাস্তি দিন। এমনকি ২৪পরগনার দেগঙ্গার শাসনে ফরওয়ার্ড ব্লকের অফিস জ্বালিয়ে দিয়েছে সি. পি. এম. এর লোকেরা। আমার দাবি দোষি ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুরের কুশমন্ডি থানার পঞ্চায়েত সমিতিতে গত ভয়াবহ বন্যায় যে সমস্ত মানুষের ঘরবাড়ি ভেঙ্গেছে সেই সমস্ত গৃহহীন মানুষদের যে ২০০-৫০০ টাকা অনুদান হিসাবে পাওয়ার যোগ্য, তাদের না দিয়ে কংগ্রেস পরিচালিত পঞ্চায়েত সমিতি সেই পাওয়ার যোগ্য লোকদের বঞ্চিত করে, অন্যায় ভাবে যারা পাওয়ার যোগ্য নয় তাদের দিয়েছে, একই পরিবারের দু-তিন জন লোককে এই অনুদান দেওয়া হয়েছে, যাদের বন্যায় কোনও ক্ষতি হয়নি। এই রকম সব লোকের নামে নির্বাচনের আগে টাকা দিয়েছে। এই টাকা নয়-ছয় করা হয়েছে। সুতরাং সেই সব গৃহহীনদের ন্যায্য টাকা পাইয়ে দেওয়ার জন্য তদন্ত করে সঠিক ব্যবস্থা গ্রহণ করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে পঞ্চায়েত নির্বাচনের পর হাওড়ার গোবিন্দপুর অঞ্চলে যে ঘটনা ঘটেছে তার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পঞ্চায়েত নির্বাচনের ইতিহাস পশ্চিমবাংলার মানুষ জেনেছে যে, কি ধরনের জালিয়াতি এবং সন্ত্রাস করে পশ্চিমবঙ্গের সি. পি. এম. পার্টি—আমি বামফ্রন্ট বলব না পঞ্চায়েত নির্বাচন করেছে। স্যার, গোবিন্দপুর অঞ্চলের অঞ্চল প্রধান তিনি হেরে গেলেন। তিনি অবশ্য সি. পি. এমের লোক। হেরে যাবার পর আমরা দেখতে পেলাম সেখানকার যিনি পঞ্চায়েত পার্থী ছিলেন শ্রী তুষার দাস (যিনি কলকাতা ইউনিভার্সিটিতে এম. এ পড়ছেন) সুব্রত এবং গৌতম এই ৩ জন যখন সাইকেলে করে যাচ্ছিলেন তখন ঐ গোবিন্দপুর

অঞ্চলের যিনি প্রধান ছিলেন তিনি এবং তাঁর দলবল প্রকাশ্য দিবালোকে তাঁদের মারধোর করলেন। ঐ ৩ জনকে এমনভাবে মারলেন, তাঁদেরকে হসপিটালাইজড্ করতে হয়েছে। তাঁরা এখন হাওড়া হাসপাতালে ভর্তি আছেন। ঐ সমস্ত আসামিদের যতক্ষণ পর্যন্ত না গ্রেপ্তার করা হচ্ছে ততক্ষণ তাঁরা হাসপাতালে অনশন করবেন। আমি নিজে এখানে আসার আগে হাসপাতালে গিয়ে দেখে এসেছি। ডি. এম. ফোন করেছিলেন। তাঁরা এখন আশঙ্কাজনক অবস্থায় আছেন। আমার আশঙ্কা তাঁরা মরে যেতে পারেন। আমি আপনার মাধ্যমে পুলিশ প্রশাসন, ডি. এম. এবং এস. পি.-কে অনুরোধ করছি অবিলম্বে আসামিদের যেন গ্রেপ্তার করা হয়। গ্রেপ্তার না করার প্রতিবাদে তাঁরা অনশন করছেন। দোষি ব্যক্তিদের যাতে গ্রেপ্তার করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি জরুরি বিষয়ের প্রতি। গত ৩ তারিখে দোলের দিন নদীয়া জেলার চাকদা থানার চুয়াডাঙ্গায় ন্যায়, অবাধ এবং সুষ্ঠু নির্বাচন সম্পন্ন হয়, সেখানে কংগ্রেস মাত্র ৩টি ভোট এদিক, ওদিক করে পেয়ে জিতেছে। জেতার পর রাত্রিবেলা ঐদিন কারণ সেবন করে কানাই মন্ডলকে পিছন দিক থেকে লোহার রড দিয়ে মারে ঐ কংগ্রেসি গুন্ডারা। ঐ কানাই মন্ডল এখন হাসপাতালে ভর্তি হয়ে আছে। ডাক্তার বলছেন তার অবস্থা উদ্বেগজনক। পঞ্চায়েত নির্বাচনে জিতে তারা যে উন্মত্ততা শুরু করেছে সেটা যাতে বন্ধ হয় সেইদিকে দৃষ্টি দেবার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অপদার্থ দুর্নীতিগ্রস্ত বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচন একটা প্রহসন করেছে এবং তার পরে যে সমস্ত ঘটনা ঘটছে তারই একটি ছোট্ট নমুনা রাখতে চাচ্ছি। আমার এলাকায় নন্দকুমার পুর অঞ্চলটি সি. পি. এমের লোকেরা লাল দুর্গ বলত। সেখানে কংগ্রেস পঞ্চায়েত নির্বাচনে সংখ্যাগরিষ্ঠতা অর্জন করেছে।

[2-10–2-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্বাচিত প্রতিনিধিরা লক্ষ্মণ দাসের বাড়িতে বিজয় মিছিল বার করবার জন্য এসেছিল, সেই সময় সি. পি. এমের গুন্ডারা প্রায় এক হাজার লোক লক্ষ্মণ দাসের বাড়ি ঘেরাও করে। আমি সংবাদ পেয়ে এস. পি. এবং এস. ডি. ও.-কে টেলিফোন করি, মথুরাপুর অফিসার ইনচার্জ পুলিশ পাঠান, পুলিশ এসে দেখে যে, লক্ষ্মণ দাসের বাড়ি ঘেরাও হয়ে আছে। তারা পুলিশের কাছে দাবি করে যে, নির্বাচিত প্রতিনিধিদের ছাগলের দড়ি দিয়ে বাঁধতে হবে। পুলিশের কাছে কোনও হ্যান্ডকাপ না থাকায় ছাগলের দড়ি দিয়ে বেঁধে তাকে জিপে তোলেন, তারপর তার বিরুদ্ধে একটা মিথ্যা মামলা দায়ের করা হয়। নির্বাচিত প্রতিনিধির জেতার পরে তাদের ছাগলের দড়ি দিয়ে বাঁধা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানিনা এর পরে আমরা যদি দাবি করি এই বিধানসভায় নির্বাচিত মুখ্যমন্ত্রী তাঁকে ছাগলের দড়ি দিয়ে বাঁধা হোক, আপনি হুকুম দেবেন কি না? এই রকম অবস্থা চলছে। আপনি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন যেখানে যেখানে জিতেছে, সন্ত্রাস করেও রক্ষা করা যায়নি, সন্ত্রাসের বাইরে চলে গিয়েছিল, মানুষ যাকে ভোট দিয়েছে, যারা জিতেছে তাঁদের ওপর কেন এরকম করা হচ্ছে? আমি আপনাকে বলছি, আপনি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন সি. পি. এমের এই গুন্ডাবাজি বন্ধ করতে, তা না হলে অবস্থা খুবই খারাপের দিকে যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি. এ., বি. এস. সি. পরীক্ষা ১৯৮৭ সালের জুন মাসের মধ্যে শেষ হয়ে গেছে। অথচ ৯ মাস অতিক্রান্ত হতে চলল, পরীক্ষার ফল প্রকাশে অস্বাভাবিক বিলম্ব সংশ্লিষ্ট ছাত্রছাত্রীরা পরবর্তি পাঠ গ্রহণের ব্যাপারে খুবই অসুবিধার মধ্যে পড়েছে। অভিভাবকরাও অত্যন্ত উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যাতে করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে বি. এ., বি. এস. সি.'র পাশ কোর্সের পরীক্ষার ফল তাড়াতাড়ি প্রকাশ করা হয় এবং অভিভাবকদের উদ্বেগের নিরসন হয়।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনে সমগ্র পশ্চিমবঙ্গে গণতন্ত্রকে কিভাবে ধ্বংস করা হয়েছে তার একটা দৃষ্টান্ত আপনার সামনে রাখতে চাই। হাসন বিধানসভার অন্তর্গত কুড়ুমগ্রাম অঞ্চলের কোন্ডা গ্রামে আমাদের প্রার্থী মহাদেব ব্যানার্জি কংগ্রেসের নমিনেশন নেওয়ায় তার দাদাকে নির্বাচনের ১০ দিন আগে কুপিয়ে কুপিয়ে হত্যা করা হয়েছে। যখন সি. পি. এমের কমরেডরা জানতে পারল যে সন্ত্রাসের সৃষ্টি করেও নির্বাচনে জয়লাভ করা যাবে না তখন সমস্ত লোককে লাইনে নিয়ে এসে বলল যে, তোমরা অন্ধ সাজ আমরা তোমাদের ভোট দিয়ে দেব। স্যার, রিগিং অনেক রকম হয় কিন্তু এ রকম রিগিং দেখা যায় না। সুস্থ লোকেদের অন্ধ সাজিয়ে ভোট দেওয়া হয়েছে। তাহলেই দেখছেন যে পশ্চিমবঙ্গে কি অবস্থা অনুষ্ঠিত হয়েছে। খবরের কাগজে দেখেছেন ফরওয়ার্ড ব্লকের মন্ত্রীরা পর্যন্ত বলেছেন যে, এ নির্বাচন নির্বাচন নয়। নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়েছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যদি দিন দিন মানুষের গণতান্ত্রিক অধিকারকে নষ্ট করে, সংবিধানকে নষ্ট করে তাহলে পশ্চিমবঙ্গের মানুষের মন হতাশায় ভরে যাবে। যে সমস্ত অঞ্চল কংগ্রেস দখল করেছে সেই সমস্ত অঞ্চলে........

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তি বক্তাকে বক্তব্য রাখিবার জন্য আহ্বান করেন।)

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker, Sir, through you I want to draw the attention of the Hon'ble Minister in-charge of the Health and Family Welfare Department : There are many well equipped hospitals in Calcutta and other urban areas. From the remote village the people bring their patients to admit into the Hospitals for medical treatment and they are facing much trouble because they have not the capacity to pay the high charges of existing hotels and there is no accommodation for halting. They are getting harassments. I do demand that for the relatives of patients, the Government must establish and provide halting houses attached to the Hospital premises in Calcutta for betterment of weaker section of the people.

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নির্বাচনের পর যে বিপজ্জনক

পরিস্থিতির উদ্ভব হয়েছে সে সম্পর্কে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত নির্বাচনে বালি ঘোষপাড়া অঞ্চলের ১২৬ ও ১২৭ নং পার্টে কংগ্রেস জয়লাভ করেছে। ঐ দুটি পার্টে নিস্কো নামে যে কোম্পানি আছে তার অনেক শ্রমিক বাস করেন। ঐ দুই এলাকায় কংগ্রেস জয়লাভ করবার পর ওখানকার সি. পি. আই. (এম)-এর নেতৃস্থানীয় ব্যক্তি সহ প্রায় পাঁচ-ছয় শত লোক সেখানে অত্যন্ত উদ্বেগজনক ঘটনা ঘটাচ্ছে। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে আমাদের রাজ্য নিয়ে আমরা গর্ব অনুভব করি, কিন্তু আমরা দেখতে পাচ্ছি, ঐ ১২৬ নং এবং ১২৭ নং পার্টে কংগ্রেস জয়লাভ করবার পর ওখানকার লোকজনকে সি. পি. এম. বলছেন, তোমরা কংগ্রেসকে ভোট দিয়েছ, তোমাদের বিহারে ফেরত পাঠিয়ে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি, আমার ঐ অঞ্চলের কয়েক'শ মানুষ এই ব্যাপারে সই করে আমার কাছে দরখাস্ত পেশ করেছেন এবং গতকাল আমি নিজে তা জেলা শাসকের কাছে জমা দিয়েছি। আমি এই ব্যাপারে স্থানীয় থানাকেও জানিয়েছি, কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও রকম নিরাপত্তার আশ্বাস পাওয়া যায়নি। সেখানে সি. পি. এমের স্থানীয় নেতা সহ কয়েক'শ লোক সাম্প্রদায়িক হুমকি দিয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে প্রতিকার প্রার্থনা করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল। এই নির্বাচন পর্ব আমাদের নদীয়া জেলায় যেভাবে শান্তিপূর্ণ ভাবে পরিচালিত হয়েছে সেটা অভিনন্দন যোগ্য। এই শান্তিপূর্ণ পরিবেশকে ভাঙ্গবার জন্য নির্বাচনের পূর্ব থেকেই একটি গভীর চক্রান্ত চলছিল। উদাহরণ স্বরূপ বলি, নির্বাচনের আগে খাঞ্জেপুরের তেহট্ট নওদাপাড়ায় যখন দেয়াল লিখন হচ্ছিল সেই সময় একদল লোক, রাউডি এলিমেন্টস, সেখানে অতর্কিত আক্রমণ চালিয়েছিল। সেই আক্রমণে প্রভাত বারুই আহত হয় এবং তাকে চিকিৎসার জন্য প্রথমে করিমপুর, তারপর শক্তিনগর হাসপাতাল হয়ে এন. আর. এস. হাসপাতালে এনে ট্রিটমেন্ট করাতে হয়। এখন সে ডান কানে শুনতে পাচ্ছে না, ডান চোখে দেখতে পাচ্ছে না। তারপর নির্বাচনের দিন এবং তারপর যে সমস্ত ঘটনা ঘটেছে তার কয়েকটির নাম উল্লেখ করছি। ফাজিলনগরে, করিমপুর, কাঞ্চননগর ইত্যাদি জায়গায় কংগ্রেস এই রকম আক্রমণ চালিয়েছে। আসতুল্যানগরে এই রকম আক্রমণে আমাদের একজন আহত হয়েছে। আর একটি ঘটনা বলি, বিশ্বনাথ মাঝি ডি. আর. ডি. এ-র একটি ঘোড়ার গাড়ি পায়, কিন্তু ভোটের পর সাহেবনগরের সুদেশ বিশ্বাস জোর করে তার গাড়িটি কেড়ে নিয়ে গেছে। আজকে চারিদিকে এই অবস্থার সৃষ্টি করেছে তারা। এই সমস্ত রাউডি এলিমেন্টরা কংগ্রেসের লোক বলে পরিচিত এবং তারা কংগ্রেসের আশ্রিত। এই অবস্থার মোকাবিলা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে পুলিশ প্রশাসন যাতে উপযুক্ত ব্যবস্থা নেয় সেইমতো নির্দেশ দিতে অনুরোধ করছি।

[2-20–2-30 P.M.]

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এবারে যে পঞ্চায়েত নির্বাচন হল এই নির্বাচনে পশ্চিমবাংলার গণতান্ত্রিক নির্বাচন ব্যবস্থাকে এই সি. পি. এম দল এবং রাজ্য সরকার সম্পূর্ণ

ভাবে বিপর্যস্ত করে দিয়েছে। প্রতিটি বুথে বুথে সন্ত্রাস সৃষ্টি করেছে। এক একটা বুথে ২০ পারসেন্ট ভুয়া নাম। আমাদের এলাকায় ৫০ পারসেন্ট রিগিং হয়েছে এবং ১০ পারসেন্ট ভাল মানুষকে অন্ধ সাজিয়ে ভোট দেবার ব্যবস্থা করেছে। আমি সি. পি. এম. দলের কথা বলছি, বামফ্রন্টের কথা বলছি না। সি. পি. এমের গুন্ডা বাহিনী বন্দুক, পিস্তল এবং বোমা দেখিয়ে প্রতিটি বুথে ভোটারদের ভয় দেখিয়েছে যে, তোমরা যদি কাস্তে হাতুড়ি-তারা চিহ্নে ভোট না দাও তাহলে তোমাদের খুন করা হবে। এই ভাবে তারা ভোট দেবার ব্যবস্থা করেছে। মরাপিয়া বুথের কংগ্রেস প্রার্থী রহমতউল্লাকে ভোটের এক মাস আগে তার এলাকায় ঢুকতে দেওয়া হয়নি। নির্বাচনের ৭ দিন আগে তার মা মারা যায়, তাকে তার মায়ের কবরে মাটি দিতে দেওয়া হয়নি। আমাদের এলাকায় সি. পি. এমের লোকেরা নির্বাচনের দিন ৭টি বুথে প্রকাশ্যে দরজা-জানালা ভেঙ্গে পোলিং অফিসারের পাশে বসে সমস্ত ব্যালট পেপারে কাস্তে হাতুড়ি তারা চিহ্নে ছাপ দিয়ে তাদের প্রার্থীদের নির্বাচিত করে দিয়েছে। এই ভাবে পশ্চিমবাংলায় পঞ্চায়েত নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই তিনি যেন কেন্দ্রীয় সরকারকে বলেন একটা এনকুয়ারি কমিশন করে এই নির্বাচনের পুঙ্খানুপুঙ্খ তদন্ত করা হয়। যে সমস্ত কেন্দ্রে জাল ভোট পড়েছে, রিগিং হয়েছে সেই সমস্ত কেন্দ্রে ভোট বাতিল করে দিয়ে পুনরায় ভোটের ব্যবস্থা করা হবে এই কথা যেন নির্বাচন কমিশন পশ্চিমবাংলায় এসে জানিয়ে দেন।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ময়নাগুড়ি ব্লকে আমগুড়ি গ্রামপঞ্চায়েতে চারেরবাড়ি মৌজায় বিশ্বনাথ সরকার বিপুল ভোটে জয়লাভ করেছে। তার প্রতিদ্বন্দ্বি সন্তোষ মন্ডল শোচনীয় ভাবে পরাজিত হয়েছে। সন্তোষ মন্ডল একজন খুনে, ডাকাত এবং সমাজবিরোধী। খুনের দায়ে বিচারালয়ে তার শাস্তি হয়েছে। হঠাৎ সে ছাড়া পেয়েছে এবং এখনও সে বিচারাধীন আছে। সে এখন বলছে বিশ্বনাথ সরকারের রক্তে স্নান করবে যদি না সে পঞ্চায়েত থেকে রেজিগনেশন দেয়। এই ভাবে সে বিশ্বনাথ সরকারের রক্তে স্নান করবার হুমকি দিচ্ছে। ২৯ তারিখ থেকে সে বাড়িতে থাকতে পারছে না এখানে একটা সন্ত্রাসের রাজত্ব চলছে। আইনশৃঙ্খলার প্রশ্নে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এখানে জনজীবন বিপন্ন, অতি সত্বর জরুরি ব্যবস্থা গ্রহণ করা দরকার। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত যে পঞ্চায়েত নির্বাচন পশ্চিমবাংলায় সংগঠিত হয়ে গেল এই নির্বাচনের আগে একটা সন্ত্রাসের, একটা ভয়ের এবং একটা হুমকিবাজির রাজত্ব সৃষ্টি হয়েছিল। প্রার্থীর বাবাকে খুন করা হয়েছে—এই রকম অনেক ঘটনা ঘটেছে, এই সব আমার কথা নয়। সংবিধানে যে দায়িত্ব রয়েছে ১৬৪(২) ধারায়, সেখানে যৌথ দায়িত্ব রয়েছে। মন্ত্রিসভার দায়িত্ব রয়েছে। যাই হোক এই সব ব্যাপারে আমি যাচ্ছি না, নির্বাচনে বামফ্রন্টের শরিকরা কি বলেছেন সেটাই দেখুন। কিন্তু গত ২৮ তারিখ রাত্রি থেকে যে অত্যাচার, যে নারকীয় তান্ডব পশ্চিমবাংলার বুকে হয়ে গেল তার জবাব আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দিতে হবে। একজন মহিলা অন্তঃস্বত্তা, তার ভাই প্রার্থী হয়েছিল বলে তার পেটে লাথি মারা হল। আজকে আমি বিবেকবাগান সদস্য অমল বাবুকে বলি, আজ কোথায় আপনার সেই প্রিভিলেজ? এই ঘটনার বিরুদ্ধে আপনি প্রিভিলেজ

আনুন। আমাদের মাননীয় সদস্য এখানে যখন মহিলা সদস্যার দিকে অঙ্গুলি হেলন করেছিলেন তখন তো আপনারা প্রিভিলেজ এনেছিলেন, আর আজ যখন পশ্চিমবাংলার বুকে একজন মেয়েকে—একজন অন্তঃস্বত্তা মায়ের পেটে লাথি মারা হল এবং তাঁকে এই রকম আক্রমণের শিকার হতে হল, তখন এই ঘটনার জন্য আপনারা কেন প্রিভিলেজ আনছেন না? এর জন্য ঐ খুনী স্বরাষ্ট্র মন্ত্রীর বিরুদ্ধে আপনারা প্রিভিলেজ আনুন। উলুবেড়িয়াতে তথা সমগ্র হাওড়া জেলাতে আজ সন্ত্রাস চলছে। মাননীয় বন্ধুরা একথা ভাল ভাবেই জানেন, সেখানে আজ চার দিন ধরে কি অবস্থা চলছে। এই সন্ত্রাসের জন্য সাইকেলে করে আরোহী রাস্তায় যেতে পারছে না, ছাত্র ইউনিভার্সিটিতে যেতে পারছে না। অথচ যারা এই সন্ত্রাস সৃষ্টি করেছে, সেই সমস্ত আসামিদের ধরা হচ্ছে না। মাননীয় স্পিকার মহোদয়, পশ্চিমবঙ্গের এই সাজানো মন্ত্রিসভার কাছে আপনার মাধ্যমে জানাই যে, তাঁরা অবিলম্বে পদত্যাগ করুন এবং নতুন করে মন্ত্রিসভা গঠন করুন। কারণ আপনারা সংবিধানের ১৬৪(২) ধারা অনুযায়ী যে অঙ্গিকার করেছেন তা আপনারা ভঙ্গ করেছেন। সেইজন্য আপনাদের এই মন্ত্রিসভার দায়িত্বে থাকার কোনও নৈতিক অধিকার নেই।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি এবং গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে এখানে একটি বাড়তি সুযোগ ঘটেছে, এই সভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় স্বয়ং উপস্থিত আছেন। আমি যে বিষয়ে এখানে উল্লেখ করতে চাই তা হচ্ছে মশার উপদ্রব প্রসঙ্গ। মফস্বল শহরে এবং গ্রামাঞ্চলের বুকে মশার উপদ্রব এখন ভীষণ বেড়েছে এবং এর ফলে সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে। দিনের বেলাতেও মশা কামড়াচ্ছে। সন্ধ্যা থেকে ছেলেমেয়েদের পড়াশুনা হচ্ছে না, মশারির ভিতরে গিয়ে পড়াশুনা করতে হচ্ছে। এর ফলে তাদের চোখের সমূহ ক্ষতি হতে পারে। তাছাড়া, ঐ ভাবে হ্যারিকেন, টেবিল ল্যাম্প ভিতরে নিয়ে গিয়ে পড়তে গেলে বিপদ ঘটতে পারে, বা মশারির ভিতরে বসে ঐ ভাবে পড়তে গেলে ভাল করে দেখাও যায় না। উপরন্তু চোখের ক্ষতি হতে পারে। কলকাতা শহরে কম হলেও গ্রামাঞ্চলে মশার উপদ্রব এত বেড়েছে—সেখানে স্যানিটারি ল্যাট্রিন বা ট্যাঙ্ক যেগুলো আছে, সেখানে মশা জন্মাচ্ছে। ঐ সমস্ত জায়গায় পৌরসভাগুলোকে যদি উদ্যোগ নিতে বলা হয় যে, ঐ সমস্ত স্থানে মশা যাতে নতুন করে জন্মাতে না পারে বা জন্মালেও ওখান থেকে যাতে বাইরে বেরিয়ে না আসতে পারে, তাহলে এর প্রতিরোধ সম্ভব হতে পারে। এ সম্বন্ধে বিশেষ ভাবে ভাবা দরকার। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ব্যাপারে সকলের বিশেষ উদ্যোগ গ্রহণ করা দরকার। ভেবে দেখা দরকার যে, এই ভাবে কি ছেলমেয়েদের পড়াশুনা বন্ধ হয়ে যাবে? আজ এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে—সেজন্য আপনার মাধ্যমে, মাননীয় স্পিকার মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী ও পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধিকাংশ সদস্য আজকে সম্প্রতি অনুষ্ঠিত পঞ্চায়েত নির্বাচন হয়েছে এবং সেদিক বিবেচনায় এই জেলার ঘটনাও কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। এই জেলাতে এর খেলা শুরু হয়েছে নির্বাচনের অনেক আগে থেকেই। ৫ টাকা থেকে ৭ টাকা দামের নন-জুডিশিয়াল স্ট্যাম্পে আগে থেকে সহি করিয়ে নেওয়া হয়েছে যে গ্রামের মানুষ কংগ্রেস করতে পারবে না এবং সেই সহিযুক্ত কাগজ পার্টি অফিসে জমা রাখা হয়েছে।

তারপরই শুরু হয়েছে সন্ত্রাসের খেলা। এরপর শুরু হয়েছে কেন্দ্রীয় সরকারের দেওয়া গ্রামোন্নয়নের টাকা রাত্রির অন্ধকারে নিশাচরের মতো মানুষ কেনার খেলা। তারপর শুরু হয়েছে জেলার প্রতিটি ব্লকে ব্লকে ভোটার লিস্টে কারচুপি। প্রতিটি বুথে ভোট হয়েছে সেই ভাবে। এমন ঘটনাও ঘটেছে যেখানে একটি বুথে ৮০-৯০ জন মানুষকে অন্ধ সাজিয়ে অন্ধমুনি করে ভোট গ্রহণ করা হয়েছে। এই ভাবে ভোট কেন্দ্রগুলিকে প্রহসনে পরিণত করা হয়েছে। তারপর রাত্রি ১১টা থেকে ১২টার সময়ে ভোট কার্য পরিচালনা করা এবং রাত্রি ২টা থেকে শেষ রাত্রি পর্যন্ত বিভিন্ন ভোট কেন্দ্রে পোলিং এজেন্ট, কাউন্টিং এজেন্টদের ও প্রার্থীদের তাড়িয়ে দিয়ে ভোট গণনা হয়েছে। নির্বাচনে প্রার্থী, কাউন্টিং এজেন্টদের তাড়িয়ে দিয়ে শাসকদল তার থিওরি অনুযায়ী গভীর রাত্রিতে এক পৈশাচিক খেলায় মেতে ওঠে। মার্কসবাদিদের কর্তৃত্বে সব জায়গাতেই পশ্চিমবঙ্গে সাম্প্রতিক পঞ্চায়েত নির্বাচন হয়েছে।

[2-30–2-40 P.M.]

ওরা যুক্তফ্রন্ট থিওরির মাধ্যমে বড় শরিক এবং ছোট শরিকগুলির মাথা চিবিয়ে চিবিয়ে খেতে শুরু করেছে এবং কংগ্রেসের নিধনযজ্ঞে শান্তিপ্রিয় মানুষও তার থেকে মুক্ত নয়। মানুষ বলি তো হচ্ছেই সেই সঙ্গে অত্যাচারিত হচ্ছে কংগ্রেসিদের গর্ভবতি গাভি। তাদের পিটিয়ে পিটিয়ে মেরে ফেলা হচ্ছে। সেখানকার মানুষ অরবিন্দ মহাপাত্র তাকে রাস্তা থেকে তুলে নিয়ে গিয়ে সাবল দিয়ে মেরে গাঁইতি দিয়ে দুটো পা টুকরো টুকরো করে কেটে দেওয়া হয়েছে। সে এখন মেদিনীপুরে ডাঃ গোলক মাঝির আন্ডার ট্রিটমেন্টে আছে। গ্যাস গ্যাংগরিন ডেভেলপ করেছে যে কোনও মুহূর্তে মারা যেতে পারে। এর প্রতিকারের জন্য আজকে সময় এসেছে পশ্চিমবঙ্গের মানুষের রাষ্ট্রপতির কাছে এবং প্রধানমন্ত্রীর কাছে অবেদন রাখার যে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার চাবিকাঠি ওদের হাতে থাকবে কি থাকবে না। আজকে পশ্চিমবঙ্গের মাটিতে দাঁড়িয়ে আমরা ভারতবর্ষের নাগরিক কি না ভুলতে বসেছি।

(এই সময়ে মিঃ স্পিকার পরবর্তি বক্তাকে ব[illegible]তে আহ্বান জানায় এবং মাইক বিচ্ছিন্ন হয়।)

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় বিগত পঞ্চায়েত নির্বাচনে বামফ্রন্ট দলের সি. পি. এম. পঞ্চায়েতকে কুক্ষিগত করার জন্য কিভাবে সন্ত্রাস চালিয়েছে এবং এখনো চালাচ্ছে তার একটা নজির আমি আপনার মাধ্যমে এই সভায় উত্থাপন করে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয় নির্বাচনের দিন যখন দুপুরে ভোটাবরা ভোট কেন্দ্রে গিয়ে তাদের ভোট প্রয়োগ করবার জন্য সারিবদ্ধ ভাবে যুক্ত হয় সেই সময়ে সি. পি. এমের কমরেডরা পরাজিত হবার আশঙ্কায় আতঙ্কিত হয়ে রাস্তায় বোমা চার্জ করতে থাকে এবং রাইফেল, গুলি ছুঁড়তে থাকেন। সেখানে লাল খান্দিয়ার গ্রামে রসুল সেখ নামে এক গরিব মানুষ এতে নিহত হন এবং সেই হত্যাকান্ডের আসামিদের বিরুদ্ধে এফ. আই. আর. থাকা সত্ত্বেও তারা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে, তাদের অ্যারেস্ট করা হচ্ছে না। শুধু তাই নয় সে কেন্দ্রে গ্রামপঞ্চায়েতে এত তান্ডবলীলা করা সত্ত্বেও সেখানে কংগ্রেসিরা গরিষ্ঠতায় জয়ী হয়। নির্বাচিত সদস্যদের আত্ম সমর্পন করার জন্যে সি. পি. এম. নানা রকম অত্যাচার চালায়। সে কেন্দ্রে গ্রাম পঞ্চায়েতের শ্রীধরপুর গ্রামে দুজন কংগ্রেসি নির্বাচিত হন। তাদের

বাড়ি পুলিশ ঢুকে নানা রকম অত্যাচার করেন আলি হোসেন এবং বজরত শেখ নামে এই দুজন সদস্যের বাড়িতে ঢুকে পুলিশ মেয়েছেলেদের উপর অত্যাচার, মারপিট করেছে। আজকে সেখানে গ্রামের ফসল কেটে নিচ্ছে। সেইজন্য আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে নির্বাচন যেভাবে অবৈধ ভাবে হয়ে গেছে হোক এখন যেন শান্তি ফিরে আসে, মানুষ শান্তি ভাবে চলাফেরা করতে পারে, কাজকর্ম করতে পারে, সুস্থ পরিবেশ ফিরে আসুক।

**শ্রী সুহৃদবসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৮শে ফেব্রুয়ারি যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, আমার এলাকায় নির্বাচনের সময় দেখেছি যে প্রার্থীর ঘরে গিয়ে তার বাবা মাকে থ্রেট করা হয়েছে এবং তাকে দিয়ে জোর করে সই করিয়ে নাম উইথড্র করানো হয়েছে। আমি আসানসোলের পঞ্চায়েত এলাকার কথা বলছি, সেখানে বুথ ক্যাপচারিং করার যে পরিকল্পনা হয়েছিল সেটা অত্যন্ত লজ্জাজনক। আজকে বুথ ক্যাপচারিং হয়েছে, রিগিং হয়েছে, এই কথা শুধু কংগ্রেস বলছে না, আজকে ফরওয়ার্ড ব্লকও বলছে। আজকে আর. এস. পি.-র প্রার্থী দেবব্রত বন্দ্যোপাধ্যায় তিনিও বলেছেন পশ্চিমবাংলার নির্বাচন একটা প্রহসনে পরিণত হয়েছে। আমি আর. এস. পি.-র প্রার্থী দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে এর জন্য অভিনন্দন জ্ঞাপন করছি। তিনি যে অন্তত জ্যোতিবাবুর মন্ত্রিসভা থেকে প্রতিবাদ জানিয়েছেন, গণতন্ত্রকে রক্ষা করার যে চ্যালেঞ্জ জানিয়েছেন এবং ফ্যাসিস্ট মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে জেহাদ ঘোষণা করেছেন তাতে আমরা আশা করব এতে পশ্চিমবাংলার গণতন্ত্র বাঁচবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে পঞ্চায়েতকে কেন্দ্র করে কংগ্রেস যে খুন ও সন্ত্রাসের সৃষ্টি করেছে, সেই কংগ্রেসের কুকীর্তির একটি লজ্জাজনক কাহিনী আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৮শে ফেব্রুয়ারি যে ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল, আমার বিধানসভা কেন্দ্র রাজারহাট, সেখানের বকডোবা ও পানাপুকুর গ্রামে কংগ্রেসের প্রভাব আছে। সেখানে ফিশারি আছে, এই মাছের ভেড়ির মালিকরা প্রত্যেকেই কংগ্রেসি সমর্থক এবং তাদের ওখানে প্রভাব আছে। ওখানকার নির্বাচনে ৫টি বুথে তারা জেতে, ২৮ তারিখে সন্ধ্যা সাড়ে ৫টার সময় একটা বিজয় মিছিলও বের করে। সেই মিছিল আমাদের গ্রামের রমজান আলির বাড়ি আক্রমণ করে, এবং দুইটি বাড়ির টালি সম্পূর্ণ তারা ভেঙে দেয়। এছাড়াও তারা অস্ত্রশস্ত্র নিয়ে এবং শোর্ড নিয়ে তাকে আক্রমণ করে, তাঁর বিবি মরিয়ম বিবির কপালে ইঁট মারে এবং তাঁর চোখ অন্ধ করে দেয়। এখন পর্যন্ত তাঁর চোখটা অন্ধ হয়ে আছে। আমি সঙ্গে সঙ্গে খবর পেয়ে এই ব্যাপারে থানায় ডায়রি করি। স্যার, আপনাকে বলতে চাই যে, এই রকম অনেক ঘটনা ঘটছে, তাই অবিলম্বে এই ব্যাপারটা আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কংগ্রেস বিভিন্ন কায়দায় যে চক্রান্ত করছে, উৎসাহ ও উদ্দীপনা নিয়ে মানুষের প্রতি যে অবমাননা করছে তা আর বলতে চাইনা। আমি বলতে চাই আজকে কংগ্রেস গণতন্ত্রের প্রতি চক্রান্ত করে একটা আঘাত এনেছে। আজকে মন্ত্রিসভায় যারা বসে আছেন, তাদের আমি বলছি আজকে এই সমস্ত দোষীদের অবিলম্বে শাস্তি দেওয়া হোক।

[2-40–2-48 P.M.]

## LAYING OF ORDINANCES

### The Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Ordinance, 1988

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay The Calcutta Homoeopathic Medical College and Hospital, (Taking Over of Management and Subsequent Acquisition) (Amendment) Ordinance, 1988 (West Bengal Ordinance No. II of 1988), under article 213 (2)(a) of the Constitution of India.

### The D. N. De Homoeopathic Medical College and Hospital (Taking Over of Management and Subsequent Acquisition) (amendment) Ordiance, 1988

Shri PRASANTA KUMAR SUR Sir, I beg to lay the D. N. De Homoeopathic Medical College and Hospital, (Taking Over of Management and Subsequent Acquisition) (Amendment) Ordiance, 1988 (West Bengal Ordiance No.II of 1988), under article 213 (2) (a) of the Constitution of India.

## LAYING OF RULES

### Amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to lay the Amendments in the West Bengal Panchayat (Election) Rules, 1974, issued under notification Nos. 24256/1/Panch/3R-5/87, dated 31st October, 1987 and 522/1/Panch/3R-5/87, dated 7th January, 1988.

## LAYING OF REPORTS

### Annual Accounts of the Durgapur State Transport Corporation for the year 1976-77 and the Audit Report thereon.

**Shri Abdul Quiom Molla** : Sir, with your Permission, I beg to lay the Annual Accounts of the Durgapur State Transport Corporation for the year 1976-77 and the Audit Report thereon.

### Fourth Annual Report and Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the period ended 31st March, 1986

**Shri Abdul Quiom Molla** : Sir, with your Permission, I beg to lay the 4th Annual Report and Accounts of the Calcutta Tramways

Company (1978) Limited for the period ended 31st March, 1986.

**Eleventh and Twelfth Reports of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the years 1984-85 and 1985-86**

**Shri Nirmal Bose :** Sir, I beg to lay the Eleventh and the Twelfth Reports of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the years 1984-85 and 1985-86.

**Zero Hour Mention**

**Shri Rajesh Khaitan :** Sir, I wanted to draw the attention of the Hon'ble Minister-in-charge of Environment Department. But, Sir, he is not here. So through you, Sir, I want to draw the attention of the Hon'ble Chief Minister and the Local Self Government Minister to a very very serious situation. Sir, it is a known fact that in Calcutta many children are not getting admission in the schools because there is shortage of schools. But, Sir, from the SBS English School of the Central Avenue the students are leaving. I enquired into the matter and I found only one reason behind this. Sir, a huge quantity of garbage has been accumulated and a very bad smell is emanating from that and a serious air pollution is created there. The students are leaving the school. It is a serious proposition. It is a serious problem. The Local self Government Minister and the Environment Minister should pay proper attention in the problem. If they don't have time to visit the spot, they should at least do the needful for the removal of the garbage, so that the school may function properly. Sir, it is a very serious matter and I hope the Minister will do the needful.

**Mr. Speaker :** Mr. Khaitan, smell of garbage is always a serious matter.

**Shri Rajesh Khaitan :** Then, Sir, you are sharing my view and I am grateful to you for that.

**Mr. Speaker :** Thank you. But I would only request the Hon'ble Members not to bring the smell of garbage inside the House.

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে হচ্ছে। আমি এতক্ষন ধরে বিরোধী পক্ষের অভিযোগ শুনলাম, সেজন্য আমি প্রথমে আমার বন্ধু সত্য বাপুলিকে বলি, তিনি বলবেন, তিনি সত্য কথা সব সময় বলেন, যে সন্ধ্যা হালদার বলে একজন মহিলা যিনি সত্য বাবুর বাড়ির কাছে থাকেন, সেখানে ওঁরা জিতেছেন, তাঁর চোখে ওঁরা লংকার গুঁড়ো দিয়েছেন। সেই মহিলা এখন হাসপাতালে আছেন।

মহিলা এখন হাসপাতালে রয়েছেন। এছাড়া আরও যা যা ঘটনা ঘটিয়েছে সে কথা

আর বলতে চাইনা—তাতে প্রিভিলেজ মোশনের প্রশ্ন আসবে। রানিনগর ১ নং ব্লকে কংগ্রেস প্রার্থী জিতেছে বলে বিজয় মিছিল বার করা হল। মাননীয় স্পিকার মহাশয়, আপনার নির্বাচন কেন্দ্র আমডাঙ্গা গ্রাম পঞ্চায়েতে সমস্ত জায়গায় কি করে কংগ্রেস প্রার্থীরা জিতল আমি জানি না। আপনার নির্বাচন কেন্দ্র দরিয়ারপুরে ইলেকশনের আগে উৎপল বিশ্বাস, যিনি পঞ্চায়েত নির্বাচনে ক্যান্ডিডেট তাঁকে মারধর করা হল। তিনি এখনও হাসপাতালে আছেন। অপূর্ব বাবুর নির্বাচন কেন্দ্রে অনিল হালদারকে মারা হল। তিনি এখন বনগ্রাম হাসপাতালে রয়েছেন। এরকম অজস্র ঘটনা রয়েছে। হাসানুজ্জামানের নির্বাচন কেন্দ্র 'শাসনে' পূর্বের পঞ্চায়েত নির্বাচনে অনেক ভোট পেয়েছিলেন, কিন্তু এবারে তিনি একটা ক্যান্ডিডেটও খুঁজে পাননি। স্যার, এই যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল তাতে পশ্চিমবাংলার মানুষ দেখেছে যে, এই নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। কেবলমাত্র ওঁদের নেতা—নাম করা যাবে না—কে এক দাস মুন্সি তিনি শুধু এখানে ৩৫৬ ধারা জারির কথা বলছেন। আর এক ভদ্রলোক—তাঁরও নাম করা যাবে না—শ্রী খান চৌধুরি, তিনি বলছেন স্টেন গান লোকের হাতে দেব। এই মন্ত্রিসভা শান্তিপূর্ণ ভাবে নির্বাচনের কাজ সম্পন্ন করেছে, কিন্তু প্রশ্ন হল, ওঁরা যাঁরা অশান্তি সৃষ্টি করছে তাঁদের ক্ষেত্রে কি হবে? মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় এখানে অত্যন্ত অশালীন কথা বলেছেন, তিনি ছাগলের দড়ি দিয়ে বাঁধার কথা বলেছেন। মথুরাপুরে ওঁর প্যান্ট খুলতে চেয়েছিল। আমরা বলেছি, ওটা করবেন না, এতে ওঁর অসুবিধা হবে। ওঁরা পশ্চিমবাংলায় রাষ্ট্রপতির শাসন জারি করার কথা বলছেন। পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে শান্তিপূর্ণভাবে নির্বাচন হয় এবং ওঁরাও নির্বাচিত হয়ে আসেন এ কথাটা মনে রাখা দরকার।

## Adjournment

The House was then Adjourned at 2.43 P.M. till 1 P.M. on Thursday the 10th March, 1988 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 10th March, 1988 at 1 P. M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 6 Ministers of State and 183 Members.

[1-00–1-10 P.M.]

## OBITUARY REFERENCES

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Dharani Goswami, Veteran Trade Union Leader and Shri Prabir Jana, former member of the West Bengal Legislative Assembly.

## SHRI DHARANI GOSWAMI

Shri Dharani Goswami died on 25th January, 1988 at the age of 90. He was born in 1998. In his early days he joined Anusilani Samity and afterwards he became one of the founders of the workers' and Peasants' Party in Bengal. He was one of the fore-runners in forming the Communist Party of India. He was one of the prinsoners in the famous Meerut Conspiracy Case. At one time he was a Congress leader when Communists were working within that organisation. In 1928 when Congress Session was on under the President-ship of Shri Motilal Neheru at Park Circus Maidan he along with others led a mammoth procession of working class demanding full Independence of India and working class rights. He was a veteran Trade Union Leader too. He led famous conservancy workers' strike in early 20's and he was one of the leaders of the Lillooah Railway Workers' strike in the 30's. For these activities he was in British Jail for several years.

For a long time he was General Secretary of the Indo-Soviet Cultural Society (West Bengal Unit) and was a recipient of Soviet Desh Nehru Award for his book on Ukranian Poet, Taras Shevccheuko.

With the demise of Shri Goswami, the country has lost a seasoned politician and veteran trade unionist.

## SHRI PRABIR JANA

Shri Prabir Jana former member of West Bengal Legislative Assembly breathed his last on the 8th March, 1988 at S. S. K. M. Hospital. He was 68.

Born at Subdi, Midnapore district he did his B. A. from P. K. College, Contai under the Calcutta University. He was a bachelor. He was connected with many social organisations.

Shri Jana was first elected as a member to the West Bengal Legislative Assembly in 1952 and then in 1962 with a Congress ticket. In 1977 he was elected as a member to the West Bengal Legislative Assembly with a Janata Party ticket.

At the demise of Shri Jana the country has lost a veteran political leader.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minute as a mark of respect to the deceased.

... (At this stage Hon'ble Members stood in silence for two minutes)...

Thank you, Ladies and Gentlemen. Secretary will send the message of condolence to the members of the families of the deceased.

## Starred Questions

### (to which oral answers were given)

### বিভিন্ন মৌজায় বৈদ্যুতিকরণ

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **শ্রী নটবর বাগদী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) গত আর্থিক বৎসরে (১৫ই ফেব্রুয়ারি, ১৯৮৮ পর্যন্ত সময়ে) পশ্চিমবঙ্গে মোট কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) পশ্চিমবঙ্গ (৮৭-৮৮) সালের আর্থিক বৎসরে ১৫ই ফেব্রুয়ারি, ১৯৮৮ পর্যন্ত ৯০৫টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হইয়াছে।

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় ৩৬টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হইয়াছে।

**শ্রী কমলাকান্ত মাহাতো :** আমি লক্ষ্য করেছি যে গ্রামীণ বৈদ্যুতিকীকরণ করার ব্যাপারে কয়েকটি ব্লকে যে নির্দিষ্ট সময়ে বৈদ্যুতিকীকরণ করার কথা সে সময় পার হয়ে গিয়েছে। এগুলিকে আগে বৈদ্যুতিকীকরণ করার চিন্তা আপনি করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নির্দিষ্ট সময় বলতে পাঁচ বছরের মধ্যে করার স্কীম থাকে যে পাঁচ বছরের মধ্যে করতে হবে। নিশ্চয় সেইভাবে করা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** ইলেক্ট্রিফিকেশনের জন্য যে মৌজাগুলি ধরা হয়, কী পদ্ধতিতে সেগুলি ধরা হয় এবং ইনক্লুসান কিভাবে করা হয়, সেটা বলবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রত্যেকটি জেলায় একটি করে কমিটি আছে। সেই কমিটি এবং প্রত্যেকটি গ্রুপ সাপ্লাই-এর ক্ষেত্রে একটি করে যে কমিটি আছে, তাদের সুপারিশ অনুযায়ী বিদ্যুৎ পর্ষদ স্কীম করে। টেকনিক্যালি কোনও গণ্ডগোল না থাকলে সেই মৌজাগুলি নির্দিষ্ট করে দেওয়া হয় এবং যে অগ্রাধিকার করে দেওয়া হয়, তারই ভিত্তিতে স্কীম করা হয়।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** এক একটি বড় মৌজায় ২০ শতাংশ বিদ্যুৎ কানেকশন দেবার পরে ৮০ শতাংশ বাকি পড়ে থাকছে। এই ৮০ শতাংশ কাজটা ৭/৮ বছর ধরেও হচ্ছে না। এটা কিভাবে অনুমোদন করেন?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও স্পেসিফিক কোয়েশ্চেন নয়, এই কোয়েশ্চেন হবে না। নট অ্যালাউড।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** আসানসোল শিল্পাঞ্চল সংলগ্ন গ্রামে বিগত ১০ বছর ধরে বৈদ্যুতিকরণের কোনও কাজই হচ্ছে না, এটা কি আপনি জানেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আসানসোল সাব-ডিভিসনের গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণের কাজ হচ্ছে কিন্তু এটা আরও তাড়াতাড়ি হওয়া উচিত, আরও বেশি হওয়া উচিত।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সারা পশ্চিমবঙ্গের গ্রামীণ বৈদ্যুতিকরণের যে পরিকল্পনা আছে, সেই অনুযায়ী সব জায়গার সব গ্রামে এই বিদ্যুৎ অ্যাভেলেভেলেবিলিটির যে সমস্যা আছে সেই সমস্যার কথা কি দিল্লি সরকার জানেন এবং এই বিষয়ে কি দিল্লি সরকারের সহযোগিতা পাচ্ছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে দিল্লি সরকারের একটি কর্পোরেশন আছে। তার নাম হচ্ছে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন। তারা আমাদের ধার দেন এবং প্রতি বছর সুদসহ সেই ধার কেটে নেন। সুতরাং সেই হিসাবে তারা আমাদের সাহায্য করেন।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত ঃ** আপনি বললেন বৈদ্যুতিকরণ করা হয়েছে। কেবলমাত্র পোস্ট পুঁতে দিয়েই বৈদ্যুতিকরণ করা হয়েছে, এইভাবে বলছেন, না সত্যিই সেখানে লাইট পৌছে দেওয়া হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা ঠিকই, আপনারা জানেন যে, একটা সময়ে ১৭ হাজার গ্রামে এই রকম করা হয়েছিল। সেখানে এখন আমাদের অনেক সমস্যা হিসাবে রয়েছে। সেইজন্য আমরা অনেক সময়ই আমাদের টার্গেট ফুলফিল করতে পারছি না।

## Gas Pipeline

***21.** (Admitted question No. *71.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased

to state —

(a) whether there is any proposal for renovation of the gas pipe-line network in Calcutta and

(b) if so, —

(i) what are the broad details of the proposal, and

(ii) steps so far taken/proposed to be taken in the matter?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) The proposal envisages replacement of old/laying of new gas pipe-lines as detailed below :

| | | |
|---|---|---|
| (1) | Cast Iron Main | 185 km. |
| (2) | Industrial Main | 40 km. |
| (3) | ERW Medium Pressure Steel Main | 40 km. |
| (4) | Durgapur to Bally Main | 16 km. |

The proposal for renovation of the gas pipeline net-work also entails installation/repairing of a number of Pressure Reducing Stations, Gas Holding Station and Service connections etc.

(ii) The CMDA has been entrusted with the work of renovation of old/laying of new pipe-lines; and for this purpose a total sum of about Rs. 12 crores has already been released.

**Shri Saugata Roy :** What is the time--frame the Chief Minister envisages for completion of the project?

**Shri Jyoti Basu :** We are collaborating with the D.P.L. and other places from which gas will be available to Dankuni and Hooghly. In between there is some difficulty. Whatever would be available we can take that and supply to the industries – to the private industries.

**Shri Saugata Roy :** The Government has its own Oriental Gas Company which is running at very serious losses. Will the Chief Minister be pleased to state why the OGC has not been entrusted with this task?

[1-10–1-20 P.M.]

**Shri Jyoti Basu :** We have entrusted the job with the CMDA. Why should you be unhappy about it?

**Shri Saugata Roy :** Because CMDA is not connected with this work.

**Shri Jyoti Basu :** But they are doing the work very well, I can very well assure you.

**Shri Sadhan Pande :** Regarding laying of the new gas pipeline from where gas would be available, has he taken any initiative to consult the Councillors of Calcutta Corporation of the areas concerned wherein these pipelines would be laid? Because the CMDA is doing it, it does not consult the public representatives or MPs or MLAs or Councillors of Calcutta Corporation. They are the democratic representatives of different areas. Public representatives have not been consulted by the CMDA. So we want to know from the Hon'ble Chief Minister whether they have taken them into confidence.

**Shri Jyoti Basu :** There is no such system of consultation.

**বক্রেশনবর তাপবিদ্যুৎ কেন্দ্র**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩।) **শ্রী যামিনীভূষণ সাহা ও শ্রী শিবপ্রসাদ মালিক :** গত ১৮ই জুন, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং *৫৩১ (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৭)-এর উত্তর উল্লেখে বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প রূপায়ণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প রূপায়ণের জন্য দুইটি যৌথ সংস্থার যথা, সোভিয়েত রাশিয়ার Technoprom Export, Birla Technical এবং আমেরিকার Kuljien Corporation Service এবং জাপানের C. Itoh-এর প্রস্তাব রাজ্য সরকারের সুপারিশসহ গত ৩-৪-৮৬ তারিখে কেন্দ্রীয় সরকারের কাছে চূড়ান্ত সিদ্ধান্তের জন্য পাঠানো হয়েছিল। কেন্দ্রীয় সরকারের ইচ্ছানুসারেই উপরোক্ত সংস্থাগুলির সঙ্গে যোগাযোগ করা হয়েছিল। এ বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বার বার যোগাযোগ করার পর কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রী সম্প্রতি জানিয়েছেন যে সোভিয়েত রাশিয়া এই প্রকল্পের জন্য আর্থিক সহযোগিতায় রাজি আছে। কিন্তু এই প্রকল্প এখন Central Sector এ NTPC-র তত্ত্বাবধানে করতে চাওয়া হচ্ছে। এর কারণ আমাদের কাছে বোধগম্য নয়। সঙ্গত কারণেই রাজ্য স্তরে এই প্রকল্প রূপায়ণের জন্য রাজ্য সরকার দাবি জানিয়েছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত এ বিষয়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি এমন কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন কিনা যে প্রস্তাবে বিড়লার সঙ্গে সোভিয়েত রাশিয়ার সংযুক্তিকরণের প্রস্তাব এন. টি. পি সি.র নাম কেন্দ্রীয় সরকার বললে তারপর আপনারা ইনসিস্ট করেছেন যে এটা স্টেট সেক্টরে করা হোক।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** না, না। ১৯৮৫ সাল থেকেই এটা নিয়ে কথা হচ্ছে। কেন্দ্রীয়

সরকারের অনুমতি ছাড়া বাইরের কোনও দেশের সাথে কথা বলা যায় না। এটা স্টেট সেক্টারেই করা হবে এবং টাকাটা কিভাবে সংগ্রহ করা হবে তাতে তাদের পরামর্শ অনুযায়ী সোভিয়েত রাশিয়া এবং অন্যদের সাথে কথা বলা হয়েছে। কথা বলার পর এটা স্টেট সেক্টারেই করা হবে। এখানে একটা এক্সপার্ট কমিটি করা হয়েছে, তারা সেটা বিচার করে যা বলেন তাতে তাদের পরামর্শ অনুযায়ী দুটি প্রস্তাব আমরা পাঠাই—একটা হচ্ছে, সোভিয়েত রাশিয়ার প্রস্তাব এবং অপরটি আমেরিকা এবং জাপানের প্রস্তাব। তবে প্রথম প্রস্তাবটিকেই আমরা অগ্রাধিকার দিই। যখন সোভিয়েতের সাথে ব্যবস্থা হয়ে গেল এবং তারা ৭০ থেকে ৮০ ভাগ টাকা দেবেন বললেন তখন হঠাৎ কেন্দ্রীয় সরকার নতুন একটা কথা বললেন যে, সোভিয়েত রাশিয়া এরকম একটা শর্ত দিয়েছে যে তারা সেন্ট্রাল সেক্টার ছাড়া করবেন না। পরে এ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় সোভিয়েত অ্যাম্বাসাডারের কাছে খোঁজ খবর নেন এবং তারা বলেন যে এরকম কোনও পূর্ব শর্ত সোভিয়েতের পক্ষ থেকে দেওয়া হয়নি এবং দেবার কথাও নয়। পরবর্তীকালে এই অবস্থা হয়ে আছে। তারা হঠাৎ বললেন, এটা সেন্ট্রাল সেক্টারে করবেন। এ ব্যাপারে চিঠি লেখা হয়েছে, অনেক কিছু বলা হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন করে ভাল করেছেন, আমাদের মন্ত্রী মহাশয় যা বলেছেন, তার উপর আমি শুধু এইটুকু বলতে চাই যে আমরা এই নিয়ে অনেক পত্রালাপ করেছি কেন্দ্রের সঙ্গে। হঠাৎ যখন সোভিয়েত এটা মেনে নিলেন ৭০ ভাগ খরচ ওরা বহন করবেন, ৩০ ভাগ আমাদের করতে হবে, তখন হঠাৎ ওরা বললেন স্টেট টু স্টেট লোন সোভিয়েত ইউনিয়ন দিচ্ছে আমাদের সরকারকে, সেই জন্য ওরা এন. টি. পি. সি.কে দিয়ে করাবেন। এই রকম কোনও নিয়ম আছে বলে আমার জানা নেই। খোঁজ নিয়ে আমরা দেখেছি তিন, চার, পাঁচটা স্টেটে এই রকম আছে যে স্টেট টু স্টেট লোন পাওয়াতেও উত্তরপ্রদেশে, অন্যান্য জায়গায়, মধ্যপ্রদেশে, এই সমস্ত দিয়ে দিয়েছে, স্টেটকে দিয়েছে, সমস্ত টাকাটাই সেখানে দিয়ে দিয়েছে। আর সমস্ত টাকাটা সেখানে না দিলেও যদি পার্শিয়্যাল কোনও টাকাও দেন তাহলে আমরা বলেছি, অর্থমন্ত্রীকে বলেছি, পাওয়ার মিনিস্টারকে বলেছি, বিদ্যুৎ মন্ত্রীকে বলেছি বাকিটা আমরা বহন করব। কিন্তু আমাদের ৬৩০ মেগাওয়াট চাই, ৮০০ মেগাওয়াট, যদিও সেটা কেন্দ্রীয় সরকার চেষ্টা করছেন, তাহলেও সেটা আমরা চাই। কারণ সেন্ট্রাল ইলেক্ট্রিক্যাল অথরিটি, তাদের হিসাব অনুযায়ী পাঁচ বছর পর আমাদের ৮০০ মেগাওয়াট কম থাকবে, আমাদের মতে তার পরিমাণ আরও বেশি কম থাকবে। সেই হিসাবে আলোচনা চলছে। আমাদের বিদ্যুৎ মন্ত্রী আমাকে বলেছেন শেষ কথা যে যদি অর্থ দপ্তরের কোনও আপত্তি না থাকে, যদি আপনারা এবং সোভিয়েত ইউনিয়ন করেন, তাহলে আমাদের কোনও আপত্তি নেই। কারণ বিড়লা টেকনোলজি আউট হয়ে গেছে। এটা ওঁরা বলেছেন। আমি সেই কথা কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে একবার বলেছি, আর একবার বলব, প্রধানমন্ত্রীকেও বলে এসেছি, এখন দেখা যাক কী হয়। কিন্তু আমাদের দরকার হচ্ছে ৬৩০ মেগাওয়াট, যদি হয় ৬৩০-৮৪০ যদি হয় ৮৪০—ওরা যা বলছেন, তা যদি আমরা করি তাহলে আমরা শতকরা ৩০ ভাগের বেশি আমরা পাব না।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর জবাবের পর আমি জানতে চাই যে সোভিয়েত রাশিয়া বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র

স্থাপনের ব্যাপারে যে ৭০ থেকে ৮০ ভাগ টাকা ঋণ দেবেন বলেছেন, সেখানে এমন কোনও শর্ত আছে কী, কেন্দ্রীয় সরকারকে এটা শুধু দেবেন, রাজ্য সরকারের এই সম্পর্কে কোনও ক্ষমতা নেই, এই রকম কোনও উল্লেখ আছে কী? এটা একটু পরিষ্কার করে জানবার জন্য জিজ্ঞাসা করছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এমন কোনও শর্ত নেই।

**শ্রী সৌগত রায় :** মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তাঁর জবাবে বললেন, তিনটে প্রস্তাব তাঁরা পাঠিয়েছিলেন, একটা হচ্ছে বিড়লা সোভিয়েত রাশিয়া জয়েন্ট প্রস্তাব, একটা কুলজাইন কর্পোরেশন এবং তৃতীয় হচ্ছে জাপানী প্রস্তাব এবং বিদ্যুৎ মন্ত্রী, মুখ্যমন্ত্রী দু'জনের কথায় মনে হলো, ওঁরা একটু অসন্তুষ্ট, কেন্দ্রীয় সরকার রাষ্ট্রায়ত্ব এন. টি. পি. সি.কে দিয়ে বক্রেশ্বরটা করতে চাইছেন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী এন. টি. পি. সি.কে দিয়ে কেন্দ্রীয় সরকার করাতে চাইছেন, তাতে তাঁদের অখুশি হওয়ার কি কারণ থাকতে পারে?

**শ্রী প্রবীর সেনগগুপ্ত :** মাননীয় সদস্যকে বলি, এই কারণে আমাদের আপত্তি, সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি বলেছে, আমাদের ৮০০ মেগাওয়াট কম পড়বে, আমরা একটা এক্সপার্ট কমিটি করেছিলাম পাওয়ার পার্সপেক্টিভ কমিটি, তারা বলেছেন ১১ শত মেগাওয়াট কম হবে এই ৮ম পরিকল্পনার পরে। সুতরাং এখানে যদি এন. টি. পি. সি. করে তাহলে আমরা ওয়ান থার্ড পাব, আপনারা পশ্চিমবঙ্গে বাস করেন, পশ্চিমবঙ্গের স্বার্থটা একটু দেখবেন তো, পশ্চিমবঙ্গের স্বার্থটা দেখতে হবে।

[1-20–1-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** এটা ভুল কথা বলা হচ্ছে। রাষ্ট্রায়ত্ব ইত্যাদি অনেক কথা বলা হচ্ছে, কিন্তু ওদেরও তো সমস্ত ক্ষমতা কমিয়ে দেওয়া হচ্ছে। আর আমরা যেটা করব আমাদের এস. ই. বি.-র মাধ্যমে, সেটাও আমাদের দেশেরই সংস্থা, আমেরিকার নয়।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে একটি প্রশ্ন করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রশ্নটির উত্তর দেওয়ার সময় বলেছেন যে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে জানানো হয়েছিল সোভিয়েত ইউনিয়নের পক্ষ থেকে শর্ত দেওয়া হয়েছে এন. টি. পি. সি.র মাধ্যমে এটা করতে হবে এবং তিনি আরও বলেছেন যে, এর পরে সোভিয়েত অ্যাম্বাসাডরের সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর কথা হয়, সোভিয়েত অ্যাম্বাসাডর তাঁকে জানান যে, তাঁরা এ রকম কোনও শর্ত আরোপ করেননি। এই দুটো স্টেটমেন্টের মধ্যে দুটোই একই সঙ্গে সত্য হতে পারে না, নিশ্চয়ই কোনও একটা অসত্য। অতএব আমাদের রাজ্য বিদ্যুৎ দপ্তরের তরফ থেকে এ বিষয়ে কোনটি সত্য তা জানার চেষ্টা করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহোদয়, আপনার অনুমতি নিয়ে আমি বলছি। কেন্দ্রের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী শাঠে জানিয়েছেন, 'ওখান থেকে একটা টেলিগ্রাম আমাদের কাছে পাঠিয়েছিল, সেটার ভাষা যা ছিল তাতে মনে হয় সোভিয়েতের আপত্তি থাকতে পারে, ওরা এন. টি. পি. সি.র সঙ্গে করতে চায়।' আমাকে উনি বলেছিলেন, 'এটা আপনাদের বলতে চাইনি,

কেননা ওটার ভাষার গণ্ডগোল আছে। যদি ফিনান্স ডিপার্টমেন্ট মেনে নেয় তাহলে আমাদের কোনও আপত্তি নেই।' সোভিয়েতের বক্তব্যও আমি ওঁদের জানিয়ে দিয়েছি। ওরা বলেছে, "এটা আপনাদের অভ্যন্তরীণ ব্যাপার, এতে আমাদের কি বক্তব্য আছে!"

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, আমাদের রাজ্য সরকারের উদ্যোগে যে প্রকল্পটি হতে চলেছিল সেটা কেন্দ্রীয় সরকার যখন এন. টি. পি. সি.-র মাধ্যমে করতে চাইছে তখন কি সেটার পুরো আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবেন, না আমাদেরও নিতে হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমাদের ৩০ শতাংশ টাকা দিতে হবে এবং সেটা আমরা দেব। আর দ্বিতীয় বিষয় হচ্ছে, এই প্রকল্পটি স্টেট সেক্টরে হতে পারে, আবার সেন্ট্রাল সেক্টরেও হতে পারে। যদি কেন্দ্রীয় সরকারের মানসিকতা এ রকম হয় যে সমস্ত স্টেট থেকে প্রকল্পগুলিকে নিয়ে নেবেন, অর্থাৎ সমস্ত ক্ষমতা কেন্দ্রীয় সরকার নিয়ে নেবেন—অনেক ক্ষেত্রেই নিয়ে নিচ্ছেন এবং সমস্ত কিছু কেন্দ্রীভূত করছেন—তাহলে এ ক্ষেত্রেও তাই করবেন। এটা স্টেট সেক্টরে হবে বলে সমস্ত আলোচনা হয়েছিল, হঠাৎ তাঁরা এ রকম কথা বলছেন।

এর জন্য যে টাকা খরচ হবে সেটার মধ্যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যেটা দেবার সেটা আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে দিতে রাজি আছি। সুতরাং আমাদের না দেবার কোনও কারণ নেই।

### Workshops for D. M.s/Collectors

***23.** (Admitted question No. *115.) **Shri Amar Banerji and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (P & AR) Department be pleased to state —

(a) whether it is a fact that some District Magistrates/Collectors attended the workshops inaugurated recently by the Prime Minister at Bhopal and Hyderabad ; and

(b) if so, —

(i) the number of District Magistrates/Collectors from West Bengal who attended these meetings and workshops.

(ii) what were the issues taken up in these meetings/workshops; and

(iii) whether there is any proposal for organising similar such meetings/workshops in West Bengal?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) (i) Three District Magistrates from the State attended the workshop at Bhopal. None attended the workshop at

Hyderabad.

(ii) The theme of the workshops was Responsive Administration–one of the points of the 20 point programme.

(iii) No.

**Shri Saugata Roy :** Sir, I want to know whether it is true that the Chief Minister has expressed his unhappiness to the Chief Secretary as reported about the District Magistrates from West Bengal attending these workshops at Bhopal and Hyderabad.

**Shri Jyoti Basu :** I have had no discussion with the Chief Secretary. Chief Secretary is working as an overall head of these officers. When these officers were called to join, We did not stop them from going there. But in the opposition Chief Ministers' Conference we opposed and condemned this method of calling the District Magistrates.

**Shri Saugata Roy :** From the Chief Minister's reply it is clear that he is unhappy over the fact that the Prime Minister wanted to talk to the District Magistrates direct. May I know from the Hon'ble Chief Minister whether any of the District Magistrates from West Bengal are going to attend the workshop to be held at Imphal?

**Shri Jyoti Basu :** The names have been accepted.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Chief Minister be pleased to state why the District Magistrates could not attend the workshop held at Hyderabad ?

**Shri Jyoti Basu :** We informed the Central Government that the Panchayat elections were coming and for that reason we could not send them.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাইবেন কি, আমরা ইতিহাসে দ্বৈত শাসনের কথা পড়েছিলাম। একটা রাজ্যের অভ্যন্তরীণ প্রশাসনের প্রধান হিসাবে মুখ্যমন্ত্রী থাকেন এবং তাঁর মন্ত্রিসভা থাকেন এবং দিল্লিতে ভারত সরকারের প্রাইম মিনিস্টার আছেন এবং তাঁর মন্ত্রিসভা আছেন। তাঁদের প্রত্যেকের নিজস্ব জুরিসডিকশন আছে। কিন্তু এইভাবে ২০ পয়েন্ট প্রোগ্রামের বিষয়ে প্রাইম মিনিস্টার যদি স্টেট গভর্নমেন্টের আফিসারদের ডেকে নিয়ে ডাইরেকশন দেন সেখানে প্রশাসনগত কোনও অসুবিধা হয় কিনা সেটা আমি জানতে চাইছি। তিনি যদি তাঁর অফিসারদের ডেকে বলতেন কিম্বা সেই রাজ্যের মুখ্যমন্ত্রীকে বলতেন তাহলে আলাদা কথা কিন্তু এক্ষেত্রে প্রশাসনিক কোনও অসুবিধা হয় কিনা এটাই আমি জানতে চাইছি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছিলাম, যে পদ্ধতিতে এটা হচ্ছে সেটা আমরা পছন্দ

**করছি না। যদি এইরকম করতে হয় নিশ্চয়ই মুখ্যমন্ত্রীকে বলতে পারেন যে এইরকম একটি বিষয় আছে। সেটা আমরা আলোচনা করতে পারি, সেটা আমরা বিবেচনা করে দেখব। কিন্তু এইরকম ভাবে করলে পদ্ধতিগত অসুবিধা হচ্ছে। কেন্দ্র রাজ্য সম্পর্কের ব্যাপারেও এটা ভাল নয়।**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, প্রাইম মিনিস্টার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের ডাকায় আইনগত বা প্রশাসনিকগত কোনও বাধা আছে কি, বা সংবিধানগত কোনও বাধা আছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** লিগ্যাল প্রশ্নের কোনও উত্তর হয় না, আইনের বই আছে, আপনি পড়ে নেবেন।

### পাণ্ডুয়া থানার বাড়ি সংস্কার

***২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য হুগলি জেলায় পাণ্ডুয়া থানার বাড়িটি পুরাতন ও ব্যবহারের অযোগ্য হইয়া পড়িয়াছে; এবং

(খ) সত্য হইলে, উহা মেরামত করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এবং (খ) বাড়িটি পুরাতন তবে ব্যবহারের অযোগ্য বলা যায় না। বাড়িটি মেরামত করার বিষয়টি স্থানীয় পুলিশ কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে।

### কাঁথিতে মহিলা কলেজ

***২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের মন্ত্রী অনুগ্রহ করিয়া জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কাঁথি শহরে মহিলাদের জন্য কোনও কলেজ অনুমোদনের পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, এজন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) এবং (খ) স্থানীয় অধিবাসীদের নিকট হইতে এ বিষয়ে একটি প্রস্তাব পাওয়া গিয়াছে। প্রস্তাবটি বর্তমানে পরীক্ষাধীন আছে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্থানীয় অধিবাসীরা যে প্রস্তাব দিয়েছে জায়গা এবং বিল্ডিং করার ব্যাপারে সেটা জানানো হয়েছে। ইন্সপেকশনের কথাবার্তা চলছিল। ইন্সপেকশনের পর কলেজ [illegible] প্রস্তাব আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা প্রতি বৎসর কোথায় কলেজ হবে না হবে এইসব আমরা

আলোচনা করি একটা সময়ে বসে এবং সেই সময় এখনও উত্তীর্ণ হয়নি। এবার আমরা বসব। এইসব বিষয় তারমধ্যে আলোচিত হবে।

## Pay Committee for the Employees of W. B. State Electricity Board

***27.** (Admitted question No. *34.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state —

(a) whether the State Government has received any demands from the employees of West Bengal State Electricity Board for appointment of a Pay Committee/Commission for them; and

(b) if so, the present position in the matter?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মচারিদের কাছ থেকে এ ধরনের কোনও লিখিত প্রস্তাব রাজ্য সরকারের কাছে আসে নাই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

[1-30–1-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মচারিদের মাইনে শেষ কবে সংশোধিত হয়েছে এবং ভবিষ্যতে কবে সংশোধনের পরিকল্পনা আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ১৯৮৩ সালে সংশোধিত হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** ৫ বছর অতিবাহিত হয়ে গেল রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মচারিদের মাইনে সংশোধন হল না, অন্যদিকে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য পেকমিশন নিযুক্ত হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মচারিদের জন্য পেকমিশন বা পে-কমিটি গঠন করতে তাঁর কোনও আপত্তি আছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এবারে হবে, সেই ব্যাপারটাই বিবেচনা করা হচ্ছে।

## Clashes at Malancha Road, Kharagpur

***29.** (Admitted question No. *312.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state —

(a) the number of clashes reported from Malancha Road area under Kharagpur Town P.S. between the supporters of the CPI(M) and the CPI between March, 1987 and January, 1988;

(b) whether it is a fact that the services of the EFR were requisitioned on some occasions to assist the local police for

maintaining law and order in the area during the aforesaid period;

(c) whether the police has been able to identify the person(s) behind the clashes; and

(d) the basic issue(s) involved in the said frequent clashes in Kharagpur?

**Mr. Speaker :** Mr. Sohanpal, your question has arrived.

**Shri Jyoti Basu :**

(a) 24

(b) The services of EFR personnel were requisitioned on one occasion in the month of May, 1987.

(c) Yes.

(d) Group rivalry is the basic issue behind the clashes.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, whether it is a fact that bombs and crackers were freely used by both the parties in these clashes?

**Shri Jyoti Basu :** Bombs and crackers were used, but whether by both the parties I cannot say.

**Shri Gyan Singh Sohanpal :** The number of persons injured with their political affiliations, if any?

**Shri Jyoti Basu :** I don't have any figures.

**Shri Gyan Singh Sohanpal :** The number of persons arrested with their political affiliations, if any?

**Shri Jyoti Basu :** So far 133 accused persons — of whom 51 persons belonging to CPI(M) and 87 belonging to CPI—have been arrested.

**Shri Apurbalal Majumdar :** Will the Hon'ble Minister be pleased to state how many criminal cases have been instituted in this connexion with these incidents?

**Shri Jyoti Basu :** I find from the record that all these cases are under investigation, charge-sheets have not yet been issued.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Minister-in--charge be pleased to state-as in 'C' the Minister has stated 'yes' I like to know—the names of persons identified by the police and whether they have got any political affiliations or not, and if any, what are their

political affiliations?

**Shri Jyoti Basu :** The names I have not got. If you ask a separate question, you can get it. There is not secret about it. I have already told in reply to another question that 133 accused persons—51 persons belonging to CPI(M) and 87 belonging to CPI—have been arrested.

**Dr. Manas Bhunia :** Will the Hon'ble Minister be pleased to state whether there is any known anti-social among the arrested persons?

**Shri Jyoti Basu :** I do not know what is meant by 'anti-social'. You should know. ..(Noise).. If you give the definition I can find from the police.

(Noise)

**বেঙ্গল সল্ট কোম্পানি**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭।) **শ্রী সুখেন্দু মাইতি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কাঁথির নিকট রামনগর থানায় "দি বেঙ্গল সল্ট কোং লিমিটেড"-এ সরকারি শেয়ার আছে কি

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে সরকারি শেয়ারের অংশ কত এবং তার পরিমাণ কত; এবং

(গ) উক্ত কোম্পানির পরিচালন বোর্ডে সরকারের কোনও প্রতিনিধি আছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ, সরকারি শেয়ার আছে।

(খ) ২৩ শতাংশ। ১,৭০,০০০ (এক লক্ষ সত্তর হাজার) টাকা মাত্র।

(গ) হ্যাঁ, আছেন।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, ঐ কোম্পানিতে সরকারের প্রতিনিধিত্ব শেয়ার থাকা সত্ত্বেও গত তিন মাস ধরে কর্মচারিরা বেতন পাচ্ছেন না কেন এবং তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্নটা আপনি করেননি, কাজেই খোঁজ করে আমি জানাব।

**Shifting of Gas Turbine Power Plant**

***31.** (Admitted question No. *7.) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state —

(a) whether the State Government is aware of any proposal about

shifting of the Gas Turbine Power Plant of West Bengal State Electricity Board from Kasba to Durgapur; and

(b) If so, —

(i) the details of the proposal; and

(ii) the contemplantion of the Government in this regard?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের কসবায় অবস্থিত গ্যাস টার্বাইন কসবা থেকে দুর্গাপুরে সরিয়ে নেওয়ার কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** আমাদের কাছে এই রকম রিপোর্ট আছে যে, দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড দিনে ১৮ লক্ষ টাকার গ্যাস হাওয়ায় ছেড়ে দিচ্ছে এবং সেই জন্য তারা রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছে অ্যাপিল করেছেন গ্যাস-টার্বাইন দুর্গাপুরে নিয়ে যাবার জন্য এই ব্যাপারে আপনাদের কাছে যদি তথ্য না থেকে থাকে তাহলে খোঁজ নেবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ পর্ষদের কাছে তারা এইরকম দিয়েছেন কিনা খোঁজ নেব।

### Assembling of C. T. V. sets by Philips Pieco

***32.** (Admitted Question No. *84.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) whether the State Government has any information about the present position of commencement of the work of assembling C. T. V. Sets by the Philips/Pieco Ltd. in their factory at Salt Lake; and

(b) If so, —

(i) what was the target date in this regard and what is the revised date as per present schedule;

(ii) difficulties, if any, experienced by the unit resulting in the delay,

(iii) the extent of utilisation of the plant at the Salt Lake as present,

(iv) whether any assistance was sought for by the unit from the State Government, and

(v) if so, what steps have so far been taken by the State Government in the matter?

**Shri Jyoti Basu :**

(a) The State Government has noted that production of colour television sets by the Philips/Pieco Co. Ltd. in their factory in Salt Lake is expected to commence in May, 1988.

(b) (i) The target date is May, 1988 and there has been no revision in any schedule.

(ii) Does not arise.

(iii) In respect of other items in the area of entertainment electronics, the capacity of the plant is being utilised at the targeted level.

(iv) The Company had requested the assistance of the State Government to resolve some issues relating to the maintenance of harmonious industrial relations.

(v) At the initiative of the State Government a tripartite meeting with representatives of the employees concerned, the Company and the State Government has been held.

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge be pleased to state as to whether he is aware that Philips is setting up a 200--crores worth of picture tube manufacturing unit with the Andhra Pradesh Electronics Corporation because the plant in Salt Lake is not being utilised to its full capacity?

**Shri Jyoti Basu :** This is contrary to what I know.

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge be pleased to state as to whether he is aware that the inauguration of commencement of Philips at Salt Lake has actually been delayed as reported by the Managing Director?

**Shri Jyoti Basu :** The Managing Director met me some days back. He has not told me that.

### লোকদীপ প্রকল্প

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করিয়া জানাইবেন কি —

(ক) ১৯৮৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত লোকদীপ প্রকল্প অনুসারে মোট কতগুলি পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে, এবং

(খ) ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পের লক্ষ্য মাত্রা কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ১০,৩৩৯টি পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(খ) ১৭,৬০১টি পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া।

[1-40–1-50 P.M.]

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৯৮৭-৮৮ সালে যেটা দেওয়া হয়েছে এর জন্য কত টাকা আমাদের রাজ্য সরকারের খরচ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা নোটিশ না দিলে বলা যাবে না।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লোকদীপ প্রকল্পের মধ্যে বর্ধমান জেলার কতগুলি পরিবারকে নেওয়া হবে?

**মিঃ স্পিকার ঃ** এর জন্য নোটিশ দিতে হবে।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, লোকদীপ প্রকল্পের সাথে আরও বিভিন্ন প্রকল্প রয়েছে বৈদ্যুতিকরণের ব্যাপারে। যেমন ফরজিং, ইনটেন্সিফিকেশন, ডিভাইডেশন এই সমস্ত বিভিন্ন স্কীমে কাজ হচ্ছে। এখন আমরা বর্ধমান জেলায় লক্ষ্য করছি পোল নিয়ে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। হয়ত এর সঙ্গে বিভিন্ন মেটিরিয়াল আছে, তা ছাড়া আমরা দেখছি গোটা পশ্চিমবাংলায় পোলের সমস্যা রয়েছে। এই সমস্যা সমাধানের জন্য আপনি কি ভাবছেন? যদি ভেবে থাকেন তাহলে সেটা কি এবং কত দিনের মধ্যে এই সমস্যার সমাধান করা যাবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পোলের সমস্যা আছে এটা ঠিকই। সেই জন্য জেলা ভিত্তিক পোল কাস্টিং সেন্টার করা হচ্ছে। ইতিমধ্যে ৮০টি সংস্থা বা ব্যক্তি দরখাস্ত করেছে এবং তার মধ্যে ৫০ থেকে ৬০ টিকে পোল তৈরি করার অনুমতি দেওয়া হয়েছে।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর জেলার নয়াগ্রামে যে আদিবাসী পরিবার আছে, ১৯৮৭–৮৮ সালের লোকদীপ প্রকল্পের আওতায় তাদের আনা হবে কি?

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে নোটিশ দিতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে লোকদীপ প্রকল্পের যে সরকারি নির্দেশ আছে তা হল সাধারণ বসতি থেকে তফসিলি জাতি ও আদিবাসী অঞ্চল ৮ মিটার দূরে হলে লোকদীপ প্রকল্পের মধ্যে পড়ে। এইগুলি অধিকাংশ ক্ষেত্রে—এই ব্যাপার নিয়ে বিধানসভাতে বলেছি, এর আগের অধিবেশনে তুলেছিলাম—তফসিলি জাতি এবং আদিবাসী অঞ্চল জনবসতির বাইরে অবস্থিত হয়। এই ৮ মিটারকে বাড়াবেন কি? এই ব্যাপারে আপনি কোনও সিদ্ধান্ত নিয়েছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ৮ মিটারের মধ্যে শুধু নয় কোনও জায়গায় ১০টি পরিবার থাকলেও সেখানে একটা পোল দেওয়া হয়। এ ছাড়া আদিবাসী এবং গরিব এলাকা থাকলেও

পোল দেওয়া হয়েছে। কোনও গরিব গ্রামে ১০টি পোলের সঙ্গে একটি পোল বিনা মূল্যে দেওয়া হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** অনেক পৌর এলাকায় লোকদীপ প্রকল্পের আওতায় আসতে পারে এই রকম অনেক বসতি আছে। এই লোকদীপ প্রকল্প পৌর এলাকায় চালু করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পৌর এলাকায় চালু করা যায় কিনা বিবেচনা করা হচ্ছে।

## মেদিনীপুর জেলা বিভক্তিকরণ

***৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪২।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** গত ৩০শে জুন, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং ২০৮ (অনুমোদিত প্রশ্ন নং ২২)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) প্রশাসনিক সংস্কার কমিটির সুপারিশ অনুযায়ী মেদিনীপুর জেলা ভাগ করার কাজ কতদূর এগিয়েছে; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ শেষ হতে পারে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) মেদিনীপুর জেলা ভাগ করার প্রশ্নটি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জেলার অফিস ভাগ হওয়ার এবং জার্জ কোর্ট ভাগ হওয়ার প্রস্তাব ইতিমধ্যে হয়েছে, জর্জ কোর্ট ভাগ হওয়ার প্রস্তাব কতদূর এবং কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার জানা নেই। এই রকম ভাগ করার প্রস্তাব হয়ত আছে। আমাদের সরকারের তরফ থেকে আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি আছে, তারা জানায় এই রকম বড় জেলা আছে, ভাগ করা যেতে পারে। এর মধ্যে আমরা একটাই করতে পেরেছি সেটা হল ২৪-পরগনা। আর কোনও জায়গায় সেই রকম কোনও সিদ্ধান্ত এখনও পর্যন্ত নিতে পারিনি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—এই যে জেলা ভাগ করার সিদ্ধান্ত হয় এবং জেলাকে ভাগ করা হয়, সেই ব্যাপারে, অর্থাৎ জেলার ডিভিশনের জন্য অ্যাডমিনিস্ট্রেটিভ কস্ট ইত্যাদির জন্য কেন্দ্র থেকে কোনও টাকা পাওয়া যায় কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, কোনও টাকা পাওয়া যায় না।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, whether it would be possible for the Government of bifurcate Midnapore district during the current year.

**Shri Jyoti Basu :** You did not listen to me. There was a recommendation by the Administrative Reforms Committee of ours. I said

that we have not yet discussed and as such no decision could be taken. So, the question does not arise. Whether it will be done this year or in the next year I cannot tell you.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, এই বিষয়ে এখনও আলোচনা হয়নি—আমার প্রশ্ন হচ্ছে, প্রশাসনিক সংস্কার কমিটি যে সুপারিশ করেছেন তা কার্যকর করতে কি বাধা বা অসুবিধা আছে?

**মিঃ স্পিকার** : ডিসিশন হওয়ার পরই তো সুবিধা বা অসুবিধা বোঝা যাবে।

**শ্রী সুহৃদ বসু মল্লিক** : বর্ধমান জেলাকে দু'ভাগ করার প্রস্তাব অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস্ কমিটির আছে কি?

**মিঃ স্পিকার** : No, The question does not arise.

**শ্রী অপূর্বলাল মজুমদার** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস্ কমিটি বড় বড় জেলাকে ভাগ করবার জন্য বলেছেন এবং সেই মত অনুসারে চব্বিশ পরগনা জেলাকে দু'ভাগে বিভক্ত করা হয়েছে, এটা যদি করা হয়ে থাকে, তাহলে অন্যান্য বড় বড় জেলা সম্পর্কে এই রকম ডিসিশন না নেওয়ার কারণ কি? এটা কি শুধুমাত্র কটি জেলার ব্যাপারেই ডিসিশন নেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু** : মাননীয় সদস্য চব্বিশ পরগনার কথা যা বললেন তা আজকের নয়, কুড়ি বছর আগেই এই জেলাকে ভাগ করার সুপারিশ হয়েছিল। কুড়ি বছর পরে আমরা সেই সুপারিশকে কার্যকর করতে পেরেছি। সুতরাং যে ব্যাপারে কোনও সিদ্ধান্ত হয়নি, সেই ব্যাপারে এক্ষুনি কিছু বলতে পারব না।

## Adjournment Motion

**Mr. Speaker** : Today I have received two notices of Adjournment Motion.

The first is from Dr. Manas Bhunia on the subject of alleged deterioration of law and order situation in the State after the last Panchayat Election and the second is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged stoppage of shipping transport service for the haj pilgrims.

The member will get ample opportunity to raise the subject matter of the first motion during discussion on Governor's Address which is commencing from today. I, therefore, withhold my consent to the motion.

The subject matter of the second motion concerns the Central Government. The motion is, therefore, out of order. Dr. Manas Bhunia may read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল : -

সম্প্রতি পঞ্চায়েত নির্বাচনের ঠিক পর থেকেই সমগ্র পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে সরকারের প্রতিভূদল সমস্ত গণতান্ত্রিক মূল্যবোধকে বিনষ্ট করেছে। প্রতিটি গ্রামে শান্তিপ্রিয় মানুষ ও অন্যান্য রাজনৈতিক দলের কর্মীদের ঘরছাড়া করছে। আজ থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হল হাজার হাজার ছাত্রছাত্রী যারা ঐ সমস্ত হতভাগ্য নিপীড়িত পরিবারের ছেলেমেয়ে তারা আজ রাজনীতির শিকার হয়ে সুষ্ঠুভাবে পরীক্ষা দিতে পারছে না। প্রশাসন নীরব।

## Calling attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely : Non implementation of the Programme of C. U. D. P. III by Dr. Manas Bhunia and Leakage of gas in a factory at Pailan, South 24-Parganas on 9-3-88 by Shri A. K. M. Hassan Uzzaman.

I have selected the notice of Shri A. K. M. Hassan Uzzaman on the subject of leakage of gas in a factory at Pailan, South 24-Parganas on 9-3-88.

The Hon'ble Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiom Molla :** On the 23rd instant.

[1-50—2-00 P.M.]

## Laying of Report.

### The Annual Report 1986-97 and Budget estimate, 1987-88 of the West bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation.

**Shri Abdul Quiom Molla :** With your permission, Sir, I beg to lay the Annual Report 1986-87 and Budget Estimate, 1987-88 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation.

**Mr. Speaker :** During the last year we referred to the obituary of Dr. Bejoy Kumar Basu. Unfortunately, a mistake has crept in. This was brought to my knowledge. We have said that he went to China in 1938 during the Second World War but that is a mistake. It should be read as 'In 1932 during the Sino-Japan war he went to China with a Medical Mission under the leadership of Dr. Mohanlal Atal' We will send a letter tendering our apology with necessary corrections. I think the House will give consent to it.

The motion was then put and agreed to :

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি কথা গত ৬ বছর ধরে বলে আসছি তা সত্ত্বেও মাননীয় শ্রী বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করতে পারিনি। হাওড়ার ব্যাটরাতে একটি কবর স্থান আছে সারা পশ্চিমবঙ্গের মধ্যে বিখ্যাত। দীর্ঘদিন ধরে ওই কবরস্থানটিতে কোনও আলো নেই, জলের ব্যবস্থা নেই। সেই এরিয়াতে কোনও পাঁচিল নেই। ওই জায়গাটি হিন্দু এরিয়ার মধ্যে পড়ে এবং পাঁচিল না থাকার ফলে সেই কবর স্থানের ভেতরে শুয়োর এবং অন্যান্য জীবজন্তু চরানো হয়। সেই কবর স্থানটিতে মাটি তো দেওয়াই হয় না উপরন্তু সেই মাটি পর্যন্ত লরি করে লোকে তুলে নিয়ে যাচ্ছে। গত ৬ বছর ধরে বলেও আমি বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করতে পারিনি। ইলেক্ট্রিকের, জলের কোনও ব্যবস্থা নেই। সেখানে প্রায় দু'লক্ষ মুসলমান বাস করে এবং প্রায় দশ মাইল দূর থেকে সেখানে কবর দিতে আসে বংশানুক্রমিকভাবে। এই ব্যাপারে এর আগে আমি চিঠি দিয়েছিলাম কিন্তু কোনও জবাব পাইনি। আমি আবার অনুরোধ করছি আপনি শীঘ্র এর ব্যবস্থা নিন কারণ এতে দু'পক্ষের মানুষই ক্ষুব্ধ এবং সেই সুযোগ নিয়ে ক্রিমিন্যাল অ্যান্টি সোশ্যালরা এবং রাজনৈতিক সুযোগসন্ধানীরা এখানে একটা দাঙ্গা বাঁধাবার চেষ্টা করছেন। কারণ আপনারা জানেন কবর স্থানের ভেতরে শুয়োর চরানো অত্যন্ত অন্যায়। সুতরাং আপনি এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা নিন।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত সপ্তাহের ঘূর্ণিঝড়ে বীরভূমের কিছু লোক আশ্রয়হীন হয়ে পড়ে। ওই ঘূর্ণিঝড়ের ফলে বেশ কিছু কাঁচা বাড়ি পড়ে যায় এবং বহু লোক আশ্রয়হীন হয়ে পড়েছে। তাদের আশ্রয় দেবার জন্যে অন্তত পক্ষে কিছু ট্রিপল দেওয়ার ব্যবস্থা করুন। এই অনুরোধ আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর কাছে করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর বিধানসভা নির্বাচনের পরে বিভিন্নভাবে আমাদের দাবিকে সামনে রেখে বার্নপুর নোটিফাইড অথরিটিতে একটা নতুন কমিটি তৈরি হয়েছে। দিশেরগড়, কুলটি এবং নিয়ামতপুর অথরিটি ভেঙে দেওয়া হয়েছে। কিন্তু বার্নপুর নোটিফাইড অথরিটি ভাঙা হয়নি। এবং তার চেয়ারম্যান হিসাবে রয়েছে প্রাক্তন বিধায়ক বামাপদ মুখার্জি। কিন্তু মধু ব্যানার্জি যিনি ফরওয়ার্ড ব্লকের বিধায়ক ছিলেন তাকে সরিয়ে দেওয়া হয়েছে। কিন্তু বামাপদ মুখার্জিকে চেয়ারম্যান হিসাবে রাখা হয়েছে। তাই আমি বলছি অবিলম্বে বার্নপুর নোটিফাইড অথরিটিকে ভেঙে দেওয়া হোক। বার্নপুর নোটিফাইড অথরিটিতে এখন ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি., সি. পি. আই এদের কারুর কোনও প্রতিনিধি নেই। কেবলমাত্র সি. পি. এম.-এর প্রতিনিধি আছে। এটাকে অবিলম্বে ভেঙে দেওয়া হোক; এর পরিবর্তে সেখানে একটা নতুন কমিটি তৈরি করা হোক ও নির্বাচনের ব্যবস্থা করা হোক। বার্নপুর নোটিফাইড অথরিটি যাতে নির্বাচিত প্রতিনিধিদের দিয়ে কাজ চলতে পারে তার ব্যবস্থা করা হোক। এরা মানুষের উপর জোর করে জুলুম করে কর আদায় করছেন। কোনও রকম রাস্তাঘাট, ড্রেন, ইত্যাদি করছে না। অথচ বার্নপুর নোটিফাইড অথরিটির টাকা পার্টি ফান্ডেতে দেওয়া হচ্ছে। এই কমিটিকে অবিলম্বে ভেঙে দেওয়া হোক অথবা এখানে প্রশাসক নিয়োগ করা হোক।

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker, Sir, through you I want to draw the attention of the Hon'ble Chief Minister of West Bengal to the fact that GNLF hardcore leaders have made two hiding centres in Rongpo and Jorethang of Sikkim. From there they are coming and killing our men and destroying the private and Government properties. The Government of Sikkim is allowing them to gear up the criminal activities from their territories. The administration gets difficulty to carry out its duty. So the Government of West Bengal should take steps to pressurize the Government of Sikkim to check such criminal activities from there and should help the local administration in Darjeeling.

This is an important suggestion. The Government of West Bengal should take proper steps immediately.

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েত নির্বাচনের পরে আমার ক্যানিং থানার নারায়ণপুর গ্রাম পঞ্চায়েত আজকে সন্ত্রাস এবং বিভীষিকায় শ্মশানে পরিণত হয়েছে। তার কয়েকটি দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরছি। এখানকার গ্রাম পঞ্চায়েতে নির্বাচনের দুইদিন পরে সি. পি. এম.-এর কতকগুলি সমাজবিরোধী কংগ্রেস কর্মী নুরুল নস্করের বাড়ি আক্রমণ করে এবং তার স্ত্রীকে মারধোর করে ও তাকেও মারধোর করে। পুকুরের মাছের ভেড়ি লুঠপাট করে নেয়, এবং সমস্ত সম্পত্তি লুঠপাট করে তারা চম্পট দেয়। ওরা এর এক ঘন্টা পরে হাসান নস্করের বাড়ি ও দোকান লুঠ করে ও সেখানে সি. পি. এম.-এর ফ্ল্যাগ তুলে দেয়। সেটাকে সি. পি. এম.-এর পার্টি অফিস বলে তারা প্রচার করছে। সেখানে তারা কয়েকদিন ধরে তাণ্ডব নৃত্য চালিয়ে যাচ্ছে। অবশ্য পরে তারা সেখান থেকে চলে যায়। রমজান নস্কর ও সামাদ সর্দার এই দুইজনের ৪টে দোকান তারা লুঠ করে নেয়। তার পরের দিনকে তারা সেখানেও ফ্ল্যাগ তুলে দেয়। এই অবস্থায় দক্ষিণ ২৪ পরগনা থানার নারায়ণপুর গ্রাম পঞ্চায়েতে যে ৫টি গ্রামে সন্ত্রাস চলছে তার ফলে ৭ জন কংগ্রেস প্রার্থী ও ১০০ জন লোক আজকে ঘরছাড়া হয়ে আছে। পুলিশকে এবং এস. পি.কে সমস্ত ঘটনা জানানো সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই অবস্থায় বলব যাতে সেখানে এক্ষুনি একটা ভিজিটের ব্যবস্থা করা হয়, তার ফলে সাধারণ মানুষ তারা যাতে ঘরে ফিরতে পারে এই ব্যাপারে দৃষ্টি দিতে বলব। এছাড়া ঘর বাড়ি, দোকানপাট, যাবতীয় জিনিস সেগুলি তছনছ করা হয়েছে সেইগুলির জন্য অবিলম্বে সরেজমিনে তদন্ত করা হোক দোষী ব্যাক্তিদের শাস্তির ব্যবস্থা করা হোক। এই ব্যাপারে ওখানকার ও. সি. ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং এস. পি.কে আমরা বলেছি। কিন্তু বলা সত্ত্বেও কিছু হয়নি। দুইদিন আগে দেখা গেছে যে সেখানে ৫টি বুথে যারা কংগ্রেস প্রার্থী জিতেছিলেন, সেখানে তাদের কাছ থেকে কাগজপত্র জোর করে ছিনিয়ে নিয়ে তাদের কাছ থেকে লিখিয়ে নেওয়া হয় প্রিজাইডিং অফিসারের সামনে, এবং তাদের ঘোষণা করা হয় পরাজিত প্রার্থী হিসাবে। এই বিষয়ে অবিলম্বে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক।

[2-00–2-10 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। নদীয়া জেলা কৃষিপ্রধান জেলা, এখানে মেজর ইরিগেশন ব্যবস্থা নেই। এখানে ক্ষুদ্র সেচ আছে, ডিপ টিউবওয়েল চলে, আর এল আই চলে, এছাড়া কিছু টিউবওয়েল আছে। কিন্তু আমরা লক্ষ্য করেছি বিভিন্ন সেচ কেন্দ্রে অধিকাংশ অপারেটর অনুপস্থিত থাকে, নিয়মিত থাকে না। সেজন্য কৃষকদের নিজেদের উদ্যোগে সেখানে লোক নিয়োগ করতে হয়েছে। বিভিন্ন সেন্টারে ডিজেল তেলের ঠিকমতো হিসাব থাকে না, তেলের অপচয় অপব্যবহার হয়। বিভিন্ন কেন্দ্রে যেসমস্ত কংক্রিটের পাইপ এবং রিং সাপ্লাই হয় সেগুলি নিম্ন মানের। আমি বিধানসভায় আসার পথে তেহট্টে রাস্তার ধারে নিম্নমানের সব রিং পড়ে থাকতে দেখেছি। একটা অরাজক অবস্থা চলছে। এইদিকে আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ায় এবারে বন্যায় খুব ক্ষয়ক্ষতি হয়ে গেছে। এই অবস্থার মধ্যে টিউবওয়েল কেন্দ্রগুলির যাতে উন্নতি হয়, ঠিকমতো কর্মচারিরা যাতে কাজ করে সেদিকে নজর দেওয়ার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করি তিনি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা এই হাউসের নেতার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। বিগত ৯ই ডিসেম্বর উলুবেড়িয়া কলেজ ছাত্র সংসদের নির্বাচনকে কেন্দ্র করে যে ছাত্র মার্ডার হয়ে গেল নৃশংসভাবে মহকুমা শাসনের বাংলোর সামনে রাজপথের উপর প্রকাশ্য দিবালোকে সেই ৯ই ডিসেম্বর থেকে আজ পর্যন্ত সেই আসামিকে ধরা হয়নি। সেখানকার সেই পুলিশ অফিসারকে অ্যাকিউজ করেছে উলুবেড়িয়ার মানুষ। উলুবেড়িয়ার মানুষ সেখানে ৩০ ঘন্টা বন্‌ধ পালন করেছে, রাস্তা অবরোধ করেছে, ট্রেন সার্ভিস অবরোধ করেছে এর প্রতিবাদে। সেই উলুবেড়িয়ার মানুষ সেই ও. সি.কে অ্যাকিউজ করেছে যে ও. সি. সেই ছেলেটিকে মারতে সহায়তা করেছে। অথচ সেই ও. সি.কে আবার উলুবেড়িয়া থানাতে ফিরিয়ে নিয়ে আসা হল। থানা থেকে সেই ছাত্রটির বাড়ি কয়েক মিনিটের ওয়াকিং ডিসট্যান্স, সেই মনতাসা রহমানের মায়ের চোখের জল এখনও মুছেনি, অথচ সেই ও.সি.কে তার মা চোখের সামনে দেখতে পাচ্ছে। এই রকম একটা নৃশংস হত্যার যিনি নায়ক সেই মানুষকে আবার উলুবেড়িয়া থানায় ফিরিয়ে নিয়ে আসা হল কেন বুঝতে পারছি না। পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রীর সমাজতন্ত্র প্রতিষ্ঠায় সেই ও.সি.র কি ভূমিকা আছে আমি জানি না, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রতিষ্ঠায় সেই ও.সি.র কি ভূমিকা আছে আমি জানি না কিন্তু যে ও.সি.কে পাবলিক কনডেম করেছে তাকে আবার উলুবেড়িয়া থানায় ফিরিয়ে আনা হল।

একটা ডাকাত ধরবার অন্য একটা চোরকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল। ডিপার্টমেন্টাল এনকোয়ারি করে বলা হল, ও.সি.র কোনও অপরাধ নেই। শুনলে অবাক হবে যে ডিপার্টমেন্টের বিরুদ্ধে অভিযোগ তাকে দিয়েই এনকোয়ারি করানো হল এবং বলা হল, না, ও.সি.র কোনও অপরাধ নেই। কিন্তু উলুরেড়িয়ার মানুষের কাছে সেই ও.সি. একজন ক্রিমিন্যাল। তারা মনে করে এই ও.সি.কে একটা থানার ইনচার্জ হিসেবে রাখার কোনও যুক্তি নেই। ওখানকার মানুষ বলছে এই ও. সি.কে থানা থেকে সরিয়ে দেওয়া হোক।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলার পিররা গ্রাম পঞ্চায়েতের কুড়ুপতোপা ২ নং

বুথে বিগত পঞ্চায়েত নির্বাচনে সি পি এম প্রার্থী গণনা এবং পুনর্গণনায় ভোটে জিতে যায়। কিন্তু পরে দেখা গেল কংগ্রেসি মস্তানরা লরি করে গুণ্ডাবাহিনী নিয়ে এসে ভোট কেন্দ্রের মধ্যে ঢুকে প্রিসাইডিং অফিসারকে মারধোর করে ব্যালট বক্স এবং অন্যান্য কাগজপত্র ছিনতাই করে নিয়ে যায়। এরপর যখন তদন্তকারী পুলিশ অফিসাররা এলেন তখন তাদের উপরেও আক্রমণ করা হয়। কাজেই আমি দাবি করছি, এই যে কংগ্রেসিরা রেডিও এবং টিভি-র মাধ্যমে রিগিং-এর কথা বলছেন, নানা রকম গালিগালাজ করছেন তাতে স্বরাষ্ট্র মন্ত্রী যেন প্রকৃত দোষী ব্যক্তিদের শাস্তির বিধান করেন এবং পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন, তিনি যেন বিজয়ী প্রার্থীদের সরকারিভাবে বিজয়ী বলে ঘোষণা করেন।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত পঞ্চায়েত নির্বাচনে সারা পশ্চিমবাংলায় যেমন সন্ত্রাস, রিগিং এবং কারচুপি হয়েছে আমাদের মুর্শিদাবাদ জেলাতে সেই জিনিস হয়েছে। আমরা দেখেছি মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে নির্বাচনের দিন ব্যাপক সন্ত্রাস, রিগিং এবং কারচুপি হয়েছে। আমরা দেখেছি রানিনগর থানার বহু বুথে কংগ্রেস প্রার্থীরা জয়লাভ করা সত্ত্বেও সি পি এম প্রার্থীদের সার্টিফিকেট দেওয়া হয়েছে। রানীনগর থানার বালুমাটি, সীতানগর, কেশবপুর, নওদাতাড়া, অজমতপুর, গোরাইপুর প্রভৃতি বুথে কংগ্রেস প্রার্থী জেতার পর পুনঃগণনার নাম করে সি পি এম প্রার্থীদের সার্টিফিকেট দিয়ে দেওয়া হয়েছে। যে সমস্ত জায়গায় কংগ্রেস প্রার্থীরা জেতার পরও সার্টিফিকেট দেয়নি সেখানে আমরা পুনঃগণনার দাবি করেছি। কিন্তু দেখলাম অন্যায়ভাবে সি পি এম প্রার্থীদের জিতিয়ে দিয়ে কংগ্রেস প্রার্থীদের উপর অত্যাচার করা হচ্ছে। খবরের কাগজে দেখেছি ইন্দ্রডাঙ্গায় গোবিন্দপুর গ্রামে ফরওয়ার্ড ব্লকের লোককে সি পি এম পার্টির লোকেরা খুন করল। এই ব্যাপারে ফরওয়ার্ড ব্লকের সেক্রেটারি [**] সি পি এম-এর লোকদের নাম করে করে বলেছিলেন গ্রেপ্তার করার জন্য কিন্তু পরবর্তীকালে দেখলাম সমাজবিরোধীদের বাদ দিয়ে কংগ্রেস সমর্থকদের বিভিন্নভাবে হয়রান করা হল এবং কিছু কিছু কংগ্রেস সমর্থকদের গ্রেপ্তার করে থানায় ঢুকিয়ে দেওয়া হল।

**মিঃ স্পিকার ঃ** অশোক ঘোষের নামবাদ যাবে।

[2-10–2-20 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয় এখানে উত্থাপন করতে চাচ্ছি। স্যার, আপনি জানেন কারণ আপনি কলকাতার একজন অধিবাসী। ঐ নীলমাধব সেন লেনে পুলিশ মর্গে এমনই দুরাবস্থা যে সেখানকার লোক দুর্গন্ধে খুবই অসুবিধার মধ্যে আছে। এই কথা আমি বার বার উত্থাপন করেছি এবং উত্থাপন করার পর পুলিশ পক্ষ থেকে সেখানে কিছু কিছু কাজ হয় এবং আবার উত্থাপন করছি হয়ত কিছু কিছু কাজ হবে। কিন্তু আবার সেই একই অবস্থায় পরিণত হবে। অফিসে পুলিশ কমিশনারের সঙ্গে আলোচনা করেছি আমি তাঁকে অনুরোধ করব তিনি একবার ঐখানে গিয়ে এক ঘন্টা চুপচাপ বসে আলোচনা করতে পারেন তাহলে বুঝতে পারবেন। সেখানকার মানুষ এক ঘন্টা

* Note : Expunged as ordered by the chair.

সেখানে থাকতে পারে না। আমি পুলিশ কমিশনারকে আপনার মাধ্যমে বলব তিনি সেখানে গিয়ে এক ঘন্টা বসে এ সম্বন্ধে আলোচনা করুন।

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মীবাবু আপনি যা বললেন তাহলে আমরা কি সবাই এটা জানার জন্য মর্গে যাব?

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার রামপুরহাট ১ নং ব্লকের নারায়ণপুর অঞ্চলে হাজার হাজার বিঘা জমি সেচের অভাবে মার খাচ্ছে। সেখানকার মানুষ কৃষির উপর নির্ভরশীল। বামফ্রন্ট সরকার তো সেচের উপর বিশেষভাবে জোর দিয়েছেন। অথচ ঐ এলাকার মানুষ আজকে সেচের অভাবে খুবই বিপন্ন বোধ করছে। সেচমন্ত্রী মহাশয় তো কাগজে কলমে অনেক কৃষির অগ্রগতির কথা বলেন। আজকে ঐ এলাকার মানুষ যারা কৃষির উপর নির্ভরশীল সেচের ব্যবস্থা করে তারা যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা করলে ওখানকার মানুষ খুবই উপকৃত হবে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় গ্রাম পঞ্চায়েত নির্বাচনের ফলাফল ঘোষণা হবার আগে থেকেই ঢাকে কাঠি পড়ার মতো সন্ত্রাস বলে চিৎকার শুরু হয়ে গেল। এবং সঙ্গে সঙ্গে কাগজেও সেই চিৎকার শুরু হয়ে গেল। হুগলি জেলার পান্ডুয়া এলাকায় এই রকম চিৎকার শুরু হয়ে গেল যে কংগ্রেসি বন্ধুরা নাকি নমিনেশন ফাইল করতে পারছে না। আমি বললাম আসুন আমি আপনাদের সঙ্গে গিয়ে নমিনেশন ফাইল করে দিয়ে আসছি. আমি আপনাদের নমিনেশন ফাইল করে দেব। ওখানে গ্রাম পঞ্চায়েত ২৭টি আসনে প্রার্থী দিতে পারেনি এবং পঞ্চায়েত সমিতিতে ৫টি আসনে প্রার্থী দিতে পারেনি। একটি পঞ্চায়েত সমিতিতে ওদের শিবরাত্রের সলতের মতো জ্বলছিল—বর্তমানে এখন সমান সমান দাঁড়িয়েছে। আরামবাগে যেখানে ওদের পুরানো জমিদারি ছিল সেখানে এখন কি অবস্থা সকলেই জানেন। সারা গ্রামের মানুষদের উপর ওরা অত্যাচার চালিয়েছে এবং বহু মানুষ আজকে হাসপাতালে শয্যায় তার সাক্ষ্য দিচ্ছে। ওদেরই নেতা যার নাম আমি এখানে করতে চাই না, কারণ এখানে নাম করা যায় না, তিনি বলেছেন যে যদি কোথাও সন্ত্রাস হয়ে থাকে রিগিং হয়ে থাকে, তাহলে সেইসব কাগজপত্র তাকে দিন তাহলে তিনি আইনগতভাবে ব্যবস্থা গ্রহণ করবেন। আমি আপনার মাধ্যমে কংগ্রেসি বন্ধুদের বলতে চাই তারা যে অনেক কথাই বলেন তাহলে সেই সব তথ্য ঐ আইনজীবীর হাতে তুলে দিন না কেন যে সমস্ত ডকুমেন্ট আছে বলে চিৎকার করছেন সেগুলি ঐ আপনাদের আইনজীবী নেতার হাতে তুলে দিন না কেন। গাঁয়ের মানুষ আপনাদের ঝেঁটিয়ে তাড়িয়ে দিয়েছে। তাই আপনার মাধ্যমে কংগ্রেসি বন্ধুদের বলতে চাই যে এই সমস্ত অসত্য বলে কোনও লাভ হবে না ঐভাবে চিৎকার করে কোনও লাভ হবে না। এতে গ্রামের মানুষ ভুলবে না। তাদের বিভ্রান্ত করে কোনও লাভ হবে না।

**মিঃ স্পিকার ঃ** তুহিনবাবু আপনার মেনশন শুরু করুন।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিনয় চৌধুরি মহাশয় উপস্থিত থাকলে ভাল হত, যাইহোক, আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। গান্ধীজী গ্রাম

স্বরাজের কথা বলেছিলেন এবং তিনিই পঞ্চায়েতী রাজ চেয়েছিলেন। তিনি বলেছিলেন এটা গ্রামের মানুষের খুব উপকারে লাগবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই গ্রাম স্বরাজ আজকে ক্ষমতা দখলের জঙ্গলের রাজে পরিণত হয়েছে। ওরা ১৯৭৮ সালে বলেছিলেন বাস্তুঘুঘুদের সরাতে হবে, দেওয়াল লিখনে এই কথা লিখেছিলেন। ১৯৮৭ সালের আগের পঞ্চায়েতে দেখলাম বাস্তুঘুঘুদের সরিয়ে শকুনের পঞ্চায়েত হল। এখন দেখছি সেটা 'বাজের' পঞ্চায়েত হয়ে দাঁড়িয়েছে। যারা বলেন পঞ্চায়েতী রাজের কথা, পঞ্চায়েতী ব্যবস্থার কথা, তারা নিশ্চয় বুঝতে পারছেন মার্কস, অ্যাঙ্গেলসের কোনও জায়গায় পঞ্চায়েতী রাজের কথা আছে কিনা—আমরা খুশি এবং সুখী যে, যারা মার্কসবাদে বিশ্বাস করেন তাদের অবগতির জন্য জানাই যে, সারা পৃথিবীর কোনও কমিউনিস্ট কান্ট্রিতেই পঞ্চায়েতী রাজ নেই। আমরা গান্ধীজীর মতবাদে বিশ্বাস করি এবং বিশ্বাস করি বলেই গলা চড়িয়ে বলতে পারি যে, মার্কস, অ্যাঙ্গেলসের মতবাদে বিশ্বাসী কোনও কান্ট্রিতেই পঞ্চায়েতী রাজ নেই। এই মতবাদে বিশ্বাসী লোকেরা কেবলমাত্র ক্ষমতা দখলের আখড়া হিসাবে এই পঞ্চায়েতী রাজকে ব্যবহার করে। স্যার, বিগত পঞ্চায়েতী রাজের নির্বাচন কেমন ভাবে হয়েছে? সন্ত্রাস করে হয়েছে। ওরা বলছেন, আমরা করিনি—স্যার, আমরা খবরের কাগজের মাধ্যমে বলেছিলাম যে, মাননীয় জ্যোতিবাবুর যদি সৎসাহস থাকে তাহলে নিরপেক্ষভাবে ভোট করার ব্যবস্থা করুন, প্রার্থী দেবার ব্যবস্থা করুন, পাবলিক ওপিনিয়ন যাচাই হয়ে যাক। রাজ্যের অন্ধকারের বুকে রিভলবার ঠেকিয়ে সন্ত্রাস সৃষ্টি করে নির্বাচন হয়েছে। বর্ধমান জেলায় কম করে ৫টি পালোই পুড়েছে। প্রার্থীপদ তুলে না নিলে পালোই পুড়িয়ে দেওয়া হবে, এই অবস্থায় ক্যান্ডিডেট হবার পরেও প্রার্থী পদ তুলে নিতে বাধ্য হয়েছে। প্রার্থীরা বাড়ি পর্যন্ত ফিরতে পারেনি। গোপালনগরের ৪টি পালোই, আর কালোই গ্রামের একটি পালোই নির্বাচন শেষ হবার সময়, বেলা ৩টায় এই পালোইগুলি পুড়ে গেল। হোসেনপুর গ্রামের পঞ্চায়েত প্রার্থীর পালোই পুড়ে গেছে। প্রশান্ত যশ এখনো পর্যন্ত বাড়ি ঢুকতে পারছে না। আর ওরা বলছেন সন্ত্রাস সৃষ্টি হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একদা গান্ধীবাদী নেতা, বর্তমান পঞ্চায়েত মন্ত্রীর কাছে বলতে চাই যে, আমরা কি এই পঞ্চায়েত চেয়েছিলাম? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে বিস্তারিত তথ্য আছে। আমরা সেদিন মুখ্যমন্ত্রীর কাছে গিয়ে বলেছি রিটিন ডকুমেন্ট দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যারা চিৎকার করছেন আমি তাদের কাছে বলতে চাই যে, অত্যন্ত সুকৌশলে ৪টি পদ্ধতির মাধ্যমে গ্রাম থেকে গ্রামান্তরে এবার পঞ্চায়েত নির্বাচন হয়েছে। ১) গোপন ব্যালট পেপার গিয়েছিল, ২) রাত্রি বেলায় যে এলাকায় ভোট হয়নি সেই এলাকা থেকে লরি করে লোক নিয়ে গিয়ে বুথ দখল করা হয়, ৩) ছাপ মেরে মেরে জোর করে প্রার্থীদের হারিয়ে সি. পি. এম. প্রার্থীদের জেতানো হল, ৪) এর পরেও যারা জিতেছে তাদের গ্রাম ছাড়া করা হল। আমরা এস. পি.কে জানিয়েছি, কিন্তু কিছুই হচ্ছে না।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজে-কলমে পশ্চিমবঙ্গে স্বরাষ্ট্রমন্ত্রী আছে বলে জানা গেলেও গ্রামবাংলার মানুষ কিন্তু সেই স্বরাষ্ট্রমন্ত্রীর কোনও অস্তিত্বই বুঝতে পারছেন না। রিগিং মাস্টারের নেতৃত্বে তথাকথিত পঞ্চায়েত ইলেকশন গ্রাম বাংলায় হল। এই রিগিং মাস্টারের নেতৃত্বে অত্যন্ত সুকৌশলে সন্ত্রাস, জালিয়াতি, রাহাজানির মাধ্যমে এই পঞ্চায়েতের ইলেকশন হল। নির্বাচনের পরে আমরা দেখতে পাচ্ছি কংগ্রেসের নির্বাচিত প্রার্থীদের বাড়িতে আগুন ধরিয়ে দেওয়া হচ্ছে, মারধোর করা হচ্ছে। তাদের হসপিটালাইজড করার

পরেও আসামিদের আজ পর্যন্ত অ্যারেস্ট করা হয়নি। আমি তাই বলছি, স্বরাষ্ট্রমন্ত্রী কেবল কাগজে কলমেই আছেন, কিন্তু গ্রামবাংলার মানুষ তাঁর অস্তিত্ব সম্বন্ধে যথেষ্ট সন্দিহান হয়ে উঠছেন। আমি দু'তিনটি ঘটনার কথা বলছি, যেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা আমাদের কর্মীদের প্রচণ্ডভাবে মেরেছে। এটা নিয়ে আমরা সেদিন মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম।

[2-20–2-30 P.M.]

শ্রী সৌগত রায় এবং শ্রী আব্দুস সাত্তার সাহেব আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে নিয়ে গিয়েছিলেন। মুখ্য মন্ত্রী মহাশয় বললেন, "আমাকে লিস্ট দাও।" স্যার, আমরা এখানে তো আমাদের বক্তব্য রেকর্ড করাচ্ছি, এই রেকর্ড খুলে দেখলেই তো মুখ্যমন্ত্রী মহাশয় সব কিছু পেয়ে যাবেন। আমি তাই বলব, তিনি রেকর্ড খুলে পড়ুন এবং ও.সি., ডি. এম., এস. পি.-কে বলুন এবং দেখুন আমরা সত্য কথা বলছি কিনা। যদি অসত্য বলি তাহলে হাউসে এসে আমাদের বিরুদ্ধে আইনত ব্যবস্থা নিন। স্যার, আমি একের পর এক বলে যাচ্ছি। স্যার, আনুলিয়া গ্রামপঞ্চায়েতের বিজয়ী প্রার্থী শ্রী গোপাল পাত্র, তার বাড়িতে সেদিন রাত্রিবেলাতে সি. পি. এম.-এর গুণ্ডারা যায় এবং সেখানে পর পর ২৬/২৭টি কংগ্রেসের বাড়ি পুড়িয়ে দেয়। সেখানে তাদের অ্যারেস্ট করা হয়েছে কিন্তু যাদের নাম দেওয়া হয়েছে সি. পি. এম.-এর সেই লোকদের মধ্যে একটি লোককেও অ্যারেস্ট করা হয়নি। কল্যাণপুর কেন্দ্রের কংগ্রেসের সম্পাদক, তার নাম তাপস দত্ত, সে হাওড়া কর্পোরেশনে চাকরি করে, তার বাড়ি অ্যাটাক করা হল এবং সেখানে তার বাড়ি ভাঙচুর করে তাকে এমনভাবে মারা হল যে হাসপাতালে নিয়ে গিয়ে তাকে ৪টি স্টিচ করতে হয়েছে। সেখানে আজ পর্যন্ত একটি আসামিকেও অ্যারেস্ট করা হয়নি। ভাণ্ডারগাছা গ্রাম পঞ্চায়েতের ১০৩ নং বুথে কংগ্রেস প্রার্থী জিতলেন কিন্তু সেই নির্বাচনের সেখানকার প্রিসাইডিং অফিসারকে সই করতে দেওয়া হল না। সেখানে সি. পি. এম.-এর ক্যাডাররা চলে এল এবং তাকে ঘিরে ফেলল এবং বলল, আপনি কয়েকটা ব্যালট ক্যান্সেল করুন। সেখানে এইভাবে ব্যালট ক্যান্সেল করানো হল এবং তারপর সি. পি. এম. প্রার্থীকে জেতানো হল। তারপর স্যার, আরও শুনুন—৩-৩-৮৮ তারিখে চাতলাখালি রতনপোতা গ্রামে বেলা দুটো থেকে ৩।। টা পর্যন্ত কি ঘটল। সেখানে গোবিন্দ দাসকে হাওড়ার অর্থপেডিক হাসপাতালে ভর্তি করতে হয়েছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে কোনও এম. এল. এ. সেই অর্থপেডিক হাসপাতালে দেখে আসতে পারেন যে কি অবস্থায় ঐ গোবিন্দ দাসকে হাওড়ার অর্থপেডিক হাসপাতালে ভর্তি করতে হয়েছে। আমাদের সহকর্মী শ্রী অম্বিকা ব্যানার্জি মহাশয় গতকাল তাকে সেখানে ভর্তি করে দিয়ে এসেছেন। গাববেড়িয়া হাসপাতাল থেকে নিয়ে এসে তাকে ওখানে ভর্তি করা হয়েছে। প্রকাশ্য দিবালোকে, পুলিশের সামনে তাকে মারা হয়েছে। যে পুলিশ প্রতিবাদ করতে গিয়েছিল সেই পুলিশের উপর চড়াও হয়েছে সি. পি. এম.-এর গুণ্ডারা। স্যার, মুখ্যমন্ত্রীকে আমি বলছি, হাউসে যে সব তথ্য পরিবেশন করছি একজন বিধানসভা সদস্য হিসাবে তা যদি ভুল বলে প্রমাণিত হয় বা অসত্য বলে প্রমাণিত হয় তাহলে তিনি অ্যাকশন নিতে পারেন। পরিশেষে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁকে বলছি, স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে তিনি তাঁর দায়িত্ব পালন করুন এবং গ্রামবাংলাকে বাঁচাবার চেষ্টা করুন। পুলিশের স্যালুট নিয়ে এবং ভোঁ বাজিয়ে ১১ বছর তো স্বরাষ্ট্র মন্ত্রীর কেটে গিয়েছে, এখন গ্রামবাংলার মানুষকে বাঁচাবার চেষ্টা করুন।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনছেন প্রতিটি সদস্য উদ্বেগের সঙ্গে পশ্চিমবঙ্গের বর্তমান রক্তাক্ত অবস্থার কথা বলে চলেছেন। স্যার, আজ থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে এবং ৪ লক্ষের কিছু বেশি ছাত্রছাত্রী এই পরীক্ষা দিচ্ছে, স্যার, এরমধ্যে ২।। লক্ষেরও বেশি গ্রামবাংলার ছাত্রছাত্রী আছে, তারা আজ পশ্চিমবাংলার ৩৮ হাজার রক্তাক্ত গ্রামে থেকে পরীক্ষার সম্মুখীন হচ্ছে। স্যার, গত কয়েকদিন ধরে আমরা যে সব প্রতিবেদন এই হাউসে রাখছি তা শুনে হয়ত আপনিও শঙ্কিত হয়ে পড়েছেন। গত ২৮শে ফেব্রুয়ারির আগে থেকে এবং ২৮শে ফেব্রুয়ারির পর থেকে আজ পর্যন্ত গ্রামবাংলার মানুষের কি ভাবে দিন কাটছে সেই সমস্ত তথ্য এখানে স্যার, আমরা উপস্থিত করেছি। গ্রামের পর গ্রামের ছবি হচ্ছে মানুষ আজ ঘরছাড়া—ছাত্রছাত্রীরা তাদের বাবা, মায়ের হাত ধরে গ্রাম ছেড়ে, ঘর ছেড়ে রাস্তায় এসে দাঁড়িয়েছে। গত ২০ দিন ধরে ৩৮ হাজার গ্রামের ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারেনি। আজকেই আনন্দবাজার পত্রিকার মতন একটি বড় সংবাদপত্রে সংবাদ বেরিয়েছে যে দু'জন মহান নেতা—একজন হচ্ছেন ঐ দেব না দেবী সরলবাবু, আর একজন হচ্ছেন সুভাষবাবু, তিনি তার দক্ষিণ হস্ত ধরে তাকে মুক্তির গান শোনাতে নিয়ে গিয়েছিলেন ঐ হাড়োয়া গ্রামে। সেই গ্রামের মানুষরা বলছে, আমরা কংগ্রেস নয়, ফরোয়ার্ড ব্লক, আমাদের পিটিয়ে গ্রামছাড়া করে দিয়েছে।

**Mr. Speaker :** Dr. Bhunia, confine your mention to the subject matter. Don't go beyond that.

আপনি মাধ্যমিক পরীক্ষা নিয়ে মেনশন দিয়েছেন, কোথায় সরল দেব, কোথায় হাড়োয়া গ্রাম—এসব কি বলছেন?

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, আমার অভিযোগ, হাড়োয়া গ্রামের।

**Mr. Speaker :** Don't record.

**শ্রী সাধনচন্দ্র পান্ডে :** [***...............................***]

**মিঃ স্পিকার :** মিঃ পাণ্ডে মেয়রের স্টেটমেন্টটা আপনাকে দিতে হবে।

**শ্রী সাধনচন্দ্র পাণ্ডে :** আমি কথা দিচ্ছি দেব।

**মিঃ স্পিকার :** সেটা হবে না, আগে দিতে হবে, আদারওয়াইজ অল উইল বি এক্সপাঞ্জড।

নয়েজ

**Mr. Speaker :** The entire speech of Shri Pandey is expunged.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ার দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন এবার মালদহে ভীষণ বন্যা হয়েছিল। ধন্যবাদ ত্রাণমন্ত্রী মহাশয়াকে এবং অর্থমন্ত্রী মহাশয়কে, তাঁরা

---

* Note : Expunged as order by the chair.

খুব তাড়াতাড়ি গৃহ নির্মাণ বাবদ ৫০০ টাকা করে দিয়েছিলেন। কথা ছিল যে কাতে কাতে দেওয়া হয়েছে, তা গ্রাম পঞ্চায়েত অফিসে টাঙিয়ে দেওয়া হবে, সকলে যাতে দেখতে পায়। কিন্তু এখনও পর্যন্ত তা টাঙানো হয়নি। আর একটি বিষয় হচ্ছে, অনেক প্রকৃত ক্ষতিগ্রস্ত মানুষ সাহায্য পাচ্ছে না, কিছু কিছু নাম বাদ পড়েছে। আমাদের ওখানে যখন মাননীয় অর্থমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী মহাশয়া গিয়েছিলেন, তখন তাঁরা বলেছিলেন যে প্রতি সোমবার একটা মনিটারিং মিটিং হবে রিহ্যাবিলিটেশন অফিসে, সেখানে এম. এল. এ.রা থাকতে পারবেন। কিন্তু দু'তিনটে মিটিং হওয়ার পর আর কোনও ত্রাণের ব্যাপারে মিটিং হয়নি। প্রকৃত কিছু গৃহহীন মানুষ ইচ্ছায় হোক অনিচ্ছাকৃতভাবে হোক, তাদের নাম বাদ পড়েছে, তাদের নাম যেন বাদ না পড়ে। এই বিষয়ে পুনর্বিবেচনা আশা করি করবেন। আর একটি বিষয়, যাদের আংশিক ক্ষতি হয়েছে, তারা সাহায্য পায়নি। তারা যাতে সাহায্য পায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-30–3-15 P.M. including adjournment]

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উত্তর ২৪-পরগনা জেলার বিদ্যাধরী নদীর সমস্যা সম্পর্কে গত বিধানসভার অধিবেশনে আমি বলেছিলাম এবং আজকে আবার বলছি। বিদ্যাধরী নদীর সমস্যা উত্তর ২৪-পরগনার দুঃখর কারণ। অথচ ঐ নদীটির সংস্কারের কাজে এখনো পর্যন্ত হাত দেওয়া হয়নি। যদিও রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে, হাড়োয়াগঞ্জ-কুলটিগঞ্জ জলনিষ্কাশন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। কিন্তু প্রকৃতই যদি উত্তর ২৪-পরগনার নদী ভাঙন সমস্যার সমাধান করতে হয় তাহলে সেখানে তিনটি স্কীম নেওয়ার প্রয়োজন আছে, পাশখালী বেসিন স্কীম, সূতী বেসিন স্কীম এবং হাড়োয়া নোনাগাঁঙ বেসিন স্কীম, এই তিনটি স্কীমকে কার্যকরি করতে হবে। যদি তেলিয়া থেকে গুমা পর্যন্ত বিদ্যাধরী নদীর সংস্কার না করা যায়, তাহলে সমস্ত কিছু ব্যর্থ হয়ে যাবে' আমাদের কমিটি অন গভর্নমেন্ট অ্যাসিওরেন্সের সেখানে ইন্টারিম রিলিফের অন্য ডিশিসন নিয়েছিলেন এবং ডাইরেকশন দিয়েছিলেন, কিন্তু পশ্চিমবঙ্গে সরকারের তরফ থেকে সেই ইন্টারিম রিলিফের কোনও ব্যবস্থা এখনো পর্যন্ত হয়নি। সেই জন্য আমি বিষয়টির প্রতি সমস্ত ক্যাবিনেট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই বিদ্যাধরীর ব্যাপারটি অনেক পুরোনো ব্যাপার এবং ইমপর্টেন্ট ব্যাপার। আগের বারও এই বিষয়টি উঠেছিল। আমি বলছি এ বিষয়ে ইরিগেশন মিনিস্টারের একটা স্টেটমেন্ট করা উচিত। দীর্ঘ দিন ধরে এই সমস্যা দেখা দিয়েছে, ওখানে অনেক রকম প্রবলেম আছে। সুতরাং বিষয়টি গভর্নমেন্টের একটু দেখলে ভাল হয়।

## Zero Hour

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগনার ঘুটিয়ারীশরিফে একটা বালিকা বিদ্যালয় ছিল। গত বছরের প্রবল ঝড়-বৃষ্টিতে সেই বিদ্যালয়টির গৃহ ধূলিস্যাত হয়ে যায়। ফলে গত এক বছর ধরে বিদ্যালয়টি বন্ধ হয়ে আছে। জেলা পরিষদের সভাধিপতি, ডি. আই. এবং সংশ্লিষ্ট ডি. পি. আই.কে বার বার বলা সত্ত্বেও

আছে। ওঁদেরই এক মন্ত্রী শ্রী কমল গুহ বলেছেন, 'নির্বাচন প্রহসন হয়েছে, সন্ত্রাস ও রিগিং-এর অভিযোগও আমি প্রত্যাহার করছি না।' বাপের ব্যাটা বটে! অজয় মুখার্জি দ্ব্যর্থহীন ভাষায় বলিষ্ঠ কণ্ঠে যেভাবে বলেছিলেন, সেই বলিষ্ঠ কণ্ঠ শুনতে পেলাম পশ্চিমবঙ্গের বর্তমান বামফ্রন্ট-এর এক মন্ত্রীর কণ্ঠে। তিনি দ্ব্যর্থহীন ভাষায় বললেন, 'নির্বাচন হয়নি, প্রহসন হয়েছে; রিগিং হয়েছে, সন্ত্রাস হয়েছে।' এটা কংগ্রেসের কথা নয়। এটা আমরা বললে অনেক সময় তা উড়িয়ে দেন আপনারা , বলেন—অসত্য কথা বলছি। কমলবাবু সভায় উপস্থিত আছেন। কাউন্সিল অফ মিনিস্টারস্ আর জয়েন্টলি রেসপন্সেবল্ এবং তার এক মন্ত্রী যখন এই কথা বললেন তখন, এঁরা যদি সভ্য হতেন, উচিত ছিল পরের দিনই পদত্যাগ করা। অবশ্য সেটা কি করে আশা করব? উচিত ছিল, কিন্তু পারেননি তিনি, কারণ গদিতে থাকলে, ক্ষমতায় থাকলে পশ্চিমবাংলার মানুষকে কমিউনিজম শেখানো যায়, গণতন্ত্র ধংস করে একনায়কতন্ত্র সৃষ্টি করা যায়। আর এঁদের উদ্দেশ্যই হল, রাজ্যে একদলীয় শাসন কায়েম করতে হবে, একদলকে ক্ষমতায় রাখতে হবে এবং তারজন্য কিছুদিন ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি.কে সঙ্গে রাখতে হবে। অত্যন্ত পরিতাপের বিষয় এবং ইতিহাসেও কোনও নজির নেই যে, কোনও রাজ্যের মুখ্যমন্ত্রীর অধীনে একজন ক্যাবিনেট মিনিস্টার যখন একটি নির্বাচনকে প্রহসন বলেন, রিগিং ও সন্ত্রাসের কথা বলেন, তারপরও সেই মন্ত্রিসভাকে ভেঙে না দিয়ে সেই মন্ত্রিসভায় তাঁরা বসে থাকেন! তাহলে আমি যদি বলি, গণতন্ত্রকে হত্যা করে ফ্যাসিজিম কায়েম করবার জন্যই আপনারা বসে আছেন, অস্বীকার করতে পারবেন? অস্বীকার করবার কোনও ক্ষমতা আছে আপনাদের? শুধু আমার কথা নয়, আজকে গ্রামে-গঞ্জে যান, সেখানকার মানুষ একই কথা বলছেন যে, এবারে যে নির্বাচন হয়েছে ইতিহাসে তার নজির নেই। এই রকম জালিয়াতি, এই রকম রিগিং, এই রকম কারচুপি, এই রকম পুলিশ প্রশাসনকে কাজে লাগিয়ে সরকারের একটি দল যে সরকারি ক্ষমতায় থাকবার চেষ্টা করতে পারে এটা নজিরবিহীন ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন, আশা করব তিনি তাঁর জবাবি ভাষণে এর উত্তর দেবেন।

আমি শুধু একটি কথা বলব—গণতন্ত্র? ওঁরা কোন দেশের লোক, কোথা থেকে এলেন? জ্যোতিবাবুরা কোন দেশ থেকে এসেছেন? ওঁদের জন্মস্থান কি ভারতবর্ষে? ওঁদের পতাকা কি ভারতবর্ষের পতাকা? পিতৃপরিচয় কি কার্লমার্কস, লেনিন? ওঁরা যে দেশ থেকে এলেন সেই দেশে কি গণতন্ত্র আছে? ওদের পিতৃ পরিচয় নেই, জন্মস্থান ঠিক নেই এবং তাই ওঁরা গণতন্ত্রকে ধংস করতে চান। একমাত্র কমল গুহ মহাশয় কাওয়ার্ড নন। ঠিকই বলেছেন তিনি, দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন। ওঁরা গণতন্ত্রকে বিশ্বাস করেন না, কারণ যেখান থেকে এসেছেন সেখানে দুটি দল নেই, ২১ বছর বয়সের ভিত্তিতে সেখানে ভোট হয় না, পাঁচটি পার্টি নেই সেখানে, প্রধানমন্ত্রীর বিরুদ্ধে সেখানে গোলমাল করবার উপায় নেই।

[3-25–3-35 P.M.]

সেই দেশ থেকে ওঁরা এসেছেন। তাই গণতন্ত্র যে নেই এটা আমার কথা নয়। কাজেই আমি যা বলব সেটা ওঁদের কথাই বলব। আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মানুষকে জানাব যে এই সরকারের এই বিধানসভায় একদিনও থাকার অধিকার আছে কিনা সেটা পশ্চিমবাংলার মানুষ বিচার করবে। আমি একটার পর একটা কথা তুলে ধরছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমলগুহ মহাশয় একজন ক্যাবিনেট মিনিস্টার শুধু নন, তিনি বহু দিনের নেতা এবং গ্রামাঞ্চলে বহু লোকের মন কাড়তে পেরেছেন। লোকেরা বুঝতে পেরেছে কমল গুহর কথা। অজয় মুখার্জির মতো কথা তিনি বলেছেন। কিন্তু দুঃখের বিষয়, ক্ষমতায় থাকতে হবে। ওঁদের দলের ২-১ জন মন্ত্রী আছেন যাঁরা একটু বেশি [**] করেন, তাঁরা জানেন মন্ত্রিসভা থেকে বাদ পড়লে নিজের পায়ে দাঁড়ানো যাবে না, কিছু ঝাড়া যাবে না।

**মিঃ স্পিকার ঃ** চাটুকার কথাটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** গণতন্ত্র যে দেশে নেই, সেই দেশের ভোট হল সেই রাজ্যের ভোট হল, কার নির্দেশে ভোট হল? পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর অধীনে। কিসের ভোট হল? আমি আপনাকে বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয় আমরা সন্ত্রাসের কথা বললেই জ্যোতিবাবু তা ফুৎকারে উড়িয়ে দেন। উনি বলেন আমরা নাকি সব অসত্য কথা বলি। অথচ তিনি নিজে সত্য কথার ধার দিয়ে যান না। তিনি সব কর্মচারিদের দিয়ে লিখিয়ে দিলেন, বেশ সব হয়ে গেল। উনি এমন এক জায়গায় বসে আছেন যেখানে শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায় মহাশয় বসতেন। এটা পশ্চিমবাংলার একটা দুর্ভাগ্যের বিষয়। এই রকম একটা লোক সেখানে বসে আছেন! এই রকম দুর্ভাগ্যের কথা, এই রকম লজ্জার কথা পশ্চিমবাংলার ইতিহাসে নেই। এটা আমার কথা নয়। কমল গুহ মহাশয় নিজেই বলেছেন—স্বরাষ্ট্রমন্ত্রী, সন্ত্রাস বন্ধ করুন, এইভাবে ভোট হতে পারে না। এটা তো আমার কথা নয়, কমলবাবুর কথা। এখনও তো কমল গুহ মহাশয় ক্ষমতায় আছেন, পেরেছেন তাঁকে তাড়াতে? যদি তাড়াতে পারেন তাহলে পশ্চিমবাংলার জনগণ জানতে পারবে যে, হ্যাঁ আপনার ক্ষমতা আছে। অনেক কথাই তো বলেছেন, কই তাড়াতে তো পারেননি। অনেক বড় বড় কথা বলেছেন, অনেক তো হুঙ্কার ছাড়লেন আলিমুদ্দিন স্ট্রিট থেকে যে সমস্ত কথা উইথড্র করতে হবে, ক্ষমা চাইতে হবে। কিন্তু যখন সোজা হয়ে উঠল ওঁদের ওই ছোট ছোট দলগুলি, যখন তাঁরা নিজের পায়ের উপর দাঁড়িয়ে বলল যে কারচুপি হয়েছে তখন তিনি মিউ মিউ করতে শুরু করে দিলেন। তিনি বললেন বিধানসভায় এই নিয়ে কোনও গণ্ডগোল করা হবে না। কারণ ওঁদের এখনও চার বছর থাকতে হবে আরও কিছু দুর্নীতি করার জন্য, পশ্চিমবাংলাকে শোষণ করার জন্য। তাই তাঁদের থাকতেই হবে পশ্চিমবাংলায় সে যে যাই বলুক না কেন। এখন কমল গুহ যদি তাঁর গোদা পা দিয়ে লাথিও মারে তাহলেও সেটা হবে আশীর্বাদ। অর. এস. পি. যদি লাথি মারে তাহলেও সেটা আশীর্বাদ হবে। তা ছাড়া আর কোনও উপায় নেই। জ্যোতিবাবু এটা ভাল করে জানেন যে আর তাঁরা সুযোগ পাবেন না। আর. এস. পি. ফরোয়ার্ড ব্লক ভাল করে জানিয়ে দিয়েছে যে একনায়কতন্ত্র অর্থাৎ এক দলের প্রশাসন কায়েম করা যাবে না। তাই ৪ বছর তো ওদের থাকতে হবে, তাই এই সব হজম করতেই হবে। তাঁরা যে কেন হজম করছেন তার একটা কারণ আমি স্যার আপনাকে বললাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভোটের আগে দ্ব্যর্থহীন ভাষায় ওনাদের দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় পরিষ্কার করে দিয়েছেন সোশ্যাল ফ্যাসিস্টি। এর পর সি. পি. এম.কে আমরা যদি সোশ্যাল ফ্যাসিস্ট বলি তাহলে বলা হবে কংগ্রেস এই সব কথা বলছে।

---

* Expunged as order by the chair.

আজকে এখানে দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় উপস্থিত নেই, কিন্তু তাঁর দলের সদস্যরা উপস্থিত আছেন। দেবব্রত বন্দ্যোপাধ্যায় কিন্তু তাঁর কথা—সোশ্যাল ফ্যাসিস্ট-এর কথা। মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ জানালাম, তিনি এখনও ক্ষমতায় আছেন, তাঁকে তাড়াবার ক্ষমতা আছে? উনি তাঁকে তাড়াতে পারবেন না। ক্ষমতা নেই তাড়াবার। কারণ আপনারা জানেন যে, ওঁদের তাড়ানো এখন যাবে না। ওঁরা পশ্চিমবাংলার মানুষের প্রকৃত অবস্থার কথা সব জেনেই বলেছেন এবং যখনই এই সব কথা বলেছেন, তখনই সমস্ত মানুষ বুঝে গিয়েছে। গ্রামের মানুষ আজ বুঝেছেন। গ্রামে-গঞ্জের মানুষ মনেপ্রাণে অনুভব করেছে যে, পঞ্চায়েতের নির্বাচনে পুলিশ প্রশাসনকে কিভাবে ব্যবহার করা হয়েছে। এই কথাগুলো বলার পরেও কিন্তু কিছু করতে পারলেন না। কিছু করার ক্ষমতা নেই। তার কারণ আপনি বেশ ভালভাবেই জানেন। উনি আরও কিছুদিন থাকুন মুখ্যমন্ত্রিত্বে। উনি পুলিশ মন্ত্রী, উনি জানেন পশ্চিমবাংলার অবস্থা। এখানে ক্ষমতায় আছেন কেবল দুটি সংস্থার সহায়তায়—একটি হচ্ছে নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন এবং আর একটি হচ্ছে কো-অর্ডিনেশন কমিটি। এই দুটি সংস্থার আশীর্বাদে উনি এখানে ক্ষমতায় আছেন। উনি ঐ যে জনগণ ইত্যাদি কথা বলেন, সেসব আমাদের বেশ ভালোই জানা আছে। আমরা জানি, জনগণের দোহাই দিয়ে কিভাবে ভোট নেওয়া হয়। সাম্প্রতিক এই নির্বাচনে একটার পর একটা খেলা উনি দেখিয়ে দিয়েছেন। আপনার রাজত্বে কোথায় কত পাপ করলেন, কত পাপ করেছিলেন, এসব বারেবারেই দেখবেন। পঞ্চায়েত নির্বাচনের ঠিক আগে কি হল? নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন বলল, আমরা প্রকাশ্যে সি. পি. এম.কেই সমর্থন করব। অদ্ভুত। শুধু তাই নয়, ২৪-পরগনা জেলার বিভিন্ন জায়গায় নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন মিটিং করে বলল, বামফ্রন্ট আমাদের বাঁচাচ্ছে, আমাদের অনেক সুযোগ-সুবিধা দিয়েছে ও দিচ্ছে। যেভাবেই হোক আমাদের এই সরকারকে ক্ষমতায় রাখতে হবে। চারিদিকে মিটিং করে ওঁরা এইসব কথা বলতে লাগলেন। ফল দাঁড়াল কি, না, ঐ সন্ত্রাসের কথা, যেটা কমলবাবু বললেন। তিনি মিথ্যা কথা বলেননি। কারণ পুলিশ প্রশাসনের মধ্যে যে দল মুখ্যমন্ত্রী সৃষ্টি করেছেন, করতে হয়েছে, কারণ উনি বুঝেছেন যে, এটা সৃষ্টি না করলে উনি এখানে থাকতে পারবেন না। আর আমরা দেখলাম, তারা প্রকাশ্যে জেলায় জেলায় মিটিং করে বলল, 'আমাদের এই সরকারকে, এই বামফ্রন্টকে রাখতে হবে।' বামফ্রন্ট ওরা বোঝে না, ওঁরা বোঝে সি. পি. এম.কেই। তাই উনি একটা হাতিয়ার করে নিয়েছেন পুলিশ প্রশাসনকে। বলতে পারেন, একদিকে সরকারি কর্মচারী, আর একদিকে পুলিশ প্রশাসনের হাত, এই দুটোকে দিয়ে উনি এবারের নির্বাচনে নেমেছিলেন। নির্বাচনের নামে হেলিকপ্টারে করে মিটিং করে বেড়িয়েছেন। অত্যন্ত পরিতাপের বিষয়, একজন মুখ্যমন্ত্রী যদি পুলিশ প্রশাসনকে নিজের দলের কাজে ব্যবহার করেন, তাহলে তার ফল দাঁড়াল এই যে, নির্বাচনের ফলে পশ্চিমবাংলার মানুষ কত খুন হল তা দেখা। আজকে এখানে দাঁড়িয়ে রাজ্যপালের এই ভাষণ সম্বন্ধে আমি যদি বলি যে রাজ্যপালের ভাষণে শুধু পঞ্চায়েতের নির্বাচন প্রসঙ্গ নয়, আরও বহু অনুচ্ছেদ আছে যা ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. বা পশ্চিমবাংলার কোনও মানুষ, মেরুদণ্ডহীন সি. পি. এম. ছাড়া আর কেউ সমর্থন করতে পারছে বা পারবে, তাহলে কি বেশি বলা হল? না, এই ভাষণকে কেউ সমর্থন করতে পারবে না। তাহলে সমর্থন করে ফ্রন্টের এতগুলো মিটিং হল? সুষ্ঠু নির্বাচন কোথা থেকে হল? কেউ বলবে সুষ্ঠু নির্বাচন হয়েছে? এত হবার পর ওঁরা এখানে এলেন। মুখ্যমন্ত্রী

বললেন, ওঁদের খুন হয়েছে। হ্যাঁ, ঠিক। ফরোয়ার্ড ব্লকের খুন হয়েছে। আর. এস. পি.-র খুন হয়েছে। কংগ্রেসের খুন হয়েছে। এই খুন হল, গুলি চলল, বোমাবাজি চলল যা কিনা পশ্চিমবাংলার ইতিহাসে আগে ঘটেনি। পশ্চিমবাংলার নির্বাচনের ইতিহাসে এতগুলো প্রাণ বিসর্জিত হয়নি। এতগুলো কংগ্রেস কর্মী খুন হয়নি। পশ্চিমবাংলার ইতিহাসে গ্রাম বাংলায় সন্ত্রাসের হাওয়া এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্যন্ত আর কোনওদিন বয়ে যায়নি। পঞ্চায়েতের নির্বাচন এখানে হয়েছে ঠিকই, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, তা কিভাবে হয়েছে? পুলিশ প্রশাসনকে সম্পূর্ণ কব্জা করা হয়েছিল। জ্যোতিবাবুর রাজত্বে দেখলাম, ওঁর দলের পুলিশ গিয়ে, কোনও কেস হলে, কোর্টের মধ্যে ঢুকে হাকিমকে মারতে যাচ্ছে।

[3-35–3-45 P.M.]

আজকে আমরা জ্যোতিবাবুর উস্কানিতে এবং আস্কারাতে কি দেখলাম—দেখলাম যে পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন আদালতের হাকিমকে মারধোর করছেন। যাঁরা বিচার করছেন সেই বিচারপতিদের মারধোর করছেন। হাকিমকে আদালতে না পেয়ে তার বাড়িতে তেড়ে যাওয়া হল মারার জন্যে, এই হচ্ছে পুলিশি প্রশাসন। আজকে অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আপনি একজন আইনজ্ঞ লোক আপনি নিশ্চয় অনুধাবন করতে পারছেন যে এই পুলিশ প্রশাসন কোথায় গেছে যে যাঁরা বিচার করেন সেই বিচারপতিদের তারা মারধোর করেন এবং সবচেয়ে দুঃখের বিষয় এরপরেও মুখ্যমন্ত্রী এইখানে বসে আছেন, আজকে এই পুলিশ প্রশাসন জঘন্যতম কাজ করে যাচ্ছে তাদের এই দুর্বলতার সুযোগ নিয়ে এবং তারজন্য তিনি একটি কথাও বলতে পারছেন না। এই পুলিশ প্রশাসনকে কব্জা করার তাঁর একটি কারণ হচ্ছে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নিজের কাজে একটার পর একটা এই পুলিশকে লাগিয়েছেন। আজকে তাঁদেরই মন্ত্রিসভার মন্ত্রীরা যথা দেবব্রত বন্দ্যোপাধ্যায়, কমল গুহ এবং ভক্তিবাবু যেকথা বলেছেন তা সত্যি কথাই বলেছেন। সেইকথাই আমি আপনার মাধ্যমে সভার কাছে তুলে ধরতে চাই। রাজ্যপাল তাঁর যে ভাষণ দিয়েছেন তাতে তিনি যা বলেছেন সেইগুলো না থেকে এইগুলি থাকা উচিত ছিল—কি থাকা উচিত ছিল—সেটা হচ্ছে যা থাকা উচিত ছিল তা আমি আপনার সরকার একদলীয় প্রশাসন কায়েম করার কৃতিত্ব অর্জন করেছেন। থাকা উচিত ছিল পুলিশ প্রশাসন দিয়ে সি. পি. এম. ক্যাডার তৈরি করার যে কৃতিত্ব আমরা অর্জন করেছি তারজন্য আমরা গর্ব অনুভব করি। রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল যে আমাদের সরকার গণতন্ত্রকে ধ্বংস করে ফ্যাসিবাদী কায়দায় আমরা দেশ শাসন করছি এবং এরজন্য আমরা গর্ব অনুভব করি এবং কৃতিত্বের দাবি রাখি। এতে থাকা উচিত ছিল যে সন্ত্রাস সৃষ্টি করে পঞ্চায়েত নির্বাচনকে আমরা প্রহসনে পরিণত করেছি তাই আমরা গর্ব অনুভব করছি। রাজ্যপালের ভাষণ না হয়ে এটা যদি বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রীর ভাষণ হত তাহলে ভাল হত। রাজ্যপালের মুখ দিয়ে না বলিয়ে যদি ওইদিকের চেয়ারে যিনি বসে আছেন—আমাদের মুখ্যমন্ত্রী তাঁর মুখ দিয়ে যদি বলাতেন তাহলে ভাল হত। আপনারা আবার ফ্যাসিস্ট নয় বলে চিৎকার করছেন। এই যদি ফ্যাসিবাদী না হয় তাহলে সোশ্যাল ফ্যাসিস্ট কাদের বলে? আজকে ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. সব বাদ শুধু বামফ্রন্ট মানে সি. পি. এম.এর কুক্ষিগত ব্যাপার। এটাকে কি সোশ্যাল ফ্যাসিস্ট বলে না? আপনাদের একটু আই কিউ থাকা দরকার। আজকে যদি ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. কিংবা কংগ্রেসের কোনও মানুষ যদি

খুন হয় তার বিচার হবে না। থানায় কিন্তু সি. পি. এমের গায়ে হাত দেবার কারুর ক্ষমতা নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিস্থিতি কোথায় দাঁড়িয়েছে—আজকে এমন অবস্থা যে ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. এবং কংগ্রেস এরা যদি থানায় যায় তার কোনও বিচার হবে না, সি. পি. এমের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হবে না। আমার এলাকায় টিউবওয়েল বসিয়েছে, ওই টিউবওয়েল থেকে লোকে জল নিতে যাবে তখন বলা হল যে ওই টিউবওয়েল জ্যোতিবাবু বসিয়েছেন কংগ্রেসিরা জল নিতে পারবেন না। কারণ বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে, কংগ্রেসিরা এতে হাত দিতে পারবে না এটা কি সোশ্যাল ফ্যাসিস্ট নয়? ওই কংগ্রেসি মেয়েরা যখন রাস্তা দিয়ে যাচ্ছিল তখন তাদের প্রতি ঠাট্টা করে বলেছিল আমাদের ভোট দাও, পুলিশ আমাদের হাতে তোমরা পালাবে কোথায়? এইভাবে মেয়েদের উপর অত্যাচার করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুনেছি যে সি. পি. এম.এর অফিসে নাকি যন্ত্র বসানো হয়েছে, কে কাকে ভোট দিচ্ছে আর ভোট দিল না সেটা নাকি অফিসে বসেই বোঝা যাবে। পুলিশকে জিজ্ঞাসা করাতে ওরা বলল যে, হ্যাঁ ওদের ওখানে যন্ত্র বসানো হয়েছে। স্যার, শুধু তাই নয়। আমি আমার এলাকায় দেখেছি বিভিন্ন জায়গায়, যেখানে ভোট হচ্ছে সেখানেই ওরা ভোটারদের ভয় দেখাচ্ছে, আর দেখেছি চারিদিকে পাইপগান খুলে নিয়ে ভোটের লাইনের মাঝখান দিয়ে চলে যাচ্ছে। আবার এও দেখেছি রাত্রি বেলায় বাড়ি বাড়ি গিয়ে বলছে আমরা যদি হেরে যাই তাহলে তোমাকে দেখাব—পুলিশ আমাদের, সরকার আমাদের। স্যার, এই যে ভদ্রলোক বসে আছেন, জ্যোতিবাবু—উনি জানেন কয়েক মাস আগে বিধানসভা নির্বাচনে আমরা কোথাও ১০ হাজারের কম ভোট পেয়েছি কিনা, এর অর্থ আমরা শতকরা ৪২ ভাগ ভোট পেয়েছি। অথচ সেখানে আমাদের ১০ হাজার লোক দেবার ক্ষমতা ছিল না, এর কারণ একটাই—কোনও বুথে আমাদের একটা লোক ছিল না, সন্ত্রাসের জন্য একটা সিটও দিতে পারিনি। শুধু তাই নয়, বলা হয়েছে যে ভোট যদি হয়, আর তোমরা যদি নির্বাচনে দাঁড়াও তাহলে তোমরা কোথায় থাক আমরা দেখব। বি. ডি. ও.র অফিসকে তারা ঘিরে রেখেছে, বি. ডি. ও.র অফিসে যেতে হলে জিজ্ঞাসা করছে তুমি আমাদের পার্টি অফিস থেকে চিঠি এনেছ কিনা, যে পার্টি অফিস থেকে চিঠি নিয়ে যায়নি তাকে ঢুকতে দেওয়া হয়নি। এই হল এক একটি পঞ্চায়েতের এক একটি ব্লকের চরম দুরাবস্থা। এছাড়াও বলব ৭৫৬টা নাম উইথড্র করানো হয়েছে, যারা নমিনেশন ফাইল করেছিলেন তাদেরকে ভয় দেখিয়ে তাদের নাম উইথড্র করানো হয়েছে। এমন কি কারও বাড়িতে গিয়ে বলে এসেছে যে, তোমার ছেলে যদি নাম উইথড্র না করে তাহলে তার শুধু মাথাটা দেখবে। আর একজন মহিলাকে দেওয়া হয়েছে শুধু থান কাপড়, তাকে বলা হয়েছে যদি ভোট দাও তাহলে দেখবে কি অবস্থা হয়। এই হচ্ছে পঞ্চায়েতের নির্বাচনের নমুনা। নির্বাচনের কয়েকদিন আগে ৪৩ কোটি টাকা দিয়ে দিলেন ত্রাণ এবং শিক্ষা খাতে; টাকা দিয়ে জ্যোতিবাবু বললেন সরকারে থাকতে হবে। তাই ঠিক ৪ দিন আগে ৪৩ কোটি টাকা ত্রাণ এবং শিক্ষা খাতে দিয়ে দিলেন। আরও বলা হল যে ত্রাণ দেব, জমি দেব এবং তোমাদের মধ্যে যে সমস্ত বেকার যুবক আছে তাদের জন্য স্কীম করে দেব, বেকারদের জন্য চাকরি করে দেব। এখানে অর্থমন্ত্রী বসে আছেন, তিনি

জানেন নির্বাচনের আগে টাকা দেওয়া হল মানুষকে কেনা হবে বলে আমার এলাকায় ৭টা ভোট কেনা হল ৭০০ টাকায় ১০০ টাকা করে।

[3-45–3-55 P.M.]

পানের খিলি করে তার ভেতর ৫০ টাকার নোট দেওয়া হয়েছে এবং বলে দেওয়া হয়েছে আমাকে ভোট দিলে একটা পান পাবে, পানের খিলির মধ্যে ৫০ টাকার নোট দেওয়া হয়েছে। এইভাবে পঞ্চায়েত নির্বাচন করা হয়েছে। তার একটা কারণ জ্যোতিবাবু বলেছেন এবারে পঞ্চায়েত নির্বাচনে যদি থেকে না যাই, পঞ্চায়েত নির্বাচনে যদি কংগ্রেস বেশি ভোট পেয়ে যায় তাহলে কংগ্রেস থেকে দাবি উঠতে পারে যে আবার নির্বাচন হোক, আবার ফ্রেস ম্যান্ডেট নেবার দরকার আছে। ভয় পেয়েছেন, ভয় পাবার ক্ষেত্র আছে। জ্যোতিবাবু জানেন ৭০ পারসেন্ট অব দি টোটাল ভোটার্স অব ওয়েস্ট বেঙ্গল আর লিভিং ইন রুর‍্যাল এরিয়াজ, তাদের ভোট হচ্ছে, এই শতকরা ৭০ ভাগ ভোটের মধ্যে কংগ্রেস যদি বেশি পেয়ে যায় তাহলে কালকেই দাবি উঠতে পারে যে আবার নির্বাচনে দাঁড়াতে হবে এবং আবার নির্বাচন হলে কমলবাবু, দেবব্রতবাবু যদি সোজা হয়ে দাঁড়ান তাহলে ওদের স্থান হবে কবরে, বিধানসভায় নয়। ওরা জানেন সেটা এবং জানেন বলেই এই অবস্থার সৃষ্টি করেছেন। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্তীর কাছ থেকে যে পদধ্বনি পেয়েছেন—ত্রিপুরায় ওরা একইভাবে কংগ্রেসিদের অত্যাচারে অবিচারে জর্জরিত করে তুলেছিল, সেখানেও এইভাবে জালিয়াতি চলছিল, ত্রিপুরার মানুষ এই জিনিস জানতে পেরেছিল, পশ্চিমবঙ্গের মানুষও এই জিনিস বুঝতে পেরেছিল, পশ্চিমবঙ্গের মানুষও এই জিনিস বুঝতে পেরেছিল, তাই ত্রিপুরায় যখন হেরে গেল হেরে যাবার পর জ্যোতিবাবু বললেন ওখানে ভোট হয়নি। কংগ্রেস জিতলে ভোট হয় না, জালিয়াতি করে ওখানে বসে থাকলে ভোট হয়। ত্রিপুরার প্রতিবাদ দিবস পশ্চিমবঙ্গে হবে, আর পশ্চিমবঙ্গের প্রতিবাদ দিবস কেরলে হবে, এই তো আপনাদের কীর্তি। আর কেরলে যখন থাকবেন না তখন সারা ভারতবর্ষের লোক নৃত্য করবে যে আমরা কমিউনিজম ফ্যাসিজমের হাত থেকে মুক্তি পেরেছি। রাজ্যপালের ভাষণের উপর আমার বক্তব্যের পরিসমাপ্তি টানার আগে একটা কথা বলতে চাই জ্যোতিবাবু তাঁর পুলিশ প্রশাসন, সরকারি আমলা এবং টাকা দিয়ে একটা ফ্যাসিস্ট রাজ্য কায়েম করেছেন লোক দেখতে পেয়েছে, আর বিবেকবান মন্ত্রী এবং এম. এল. এ.এর প্রতিবাদ করেছেন গণতন্ত্রকে বাঁচাবার জন্য। কারণ, তাঁরা গণতন্ত্রের পূজারী। জ্যোতিবাবু বাঘের একটা থাবা খেয়েছেন, তাতেই তাঁর মাথা ঘুরতে আরম্ভ করেছে, আর একটা থাবা খেলে কি হবে, কোথায় যাবেন? তারজন্য পাগলের মতো বকতে আরম্ভ করেছেন। কংগ্রেস ভোটার লিস্ট সংশোধন করতে চেয়েছিল। আপনারা ভোটার লিস্ট সংশোধন করলেন না কেন? কোথায় বাধা আছে? পুরানো ভোটার লিস্টে জালিয়াতি করে জোচ্চুরি করে এখানে এসেছেন। এই ভোটার লিস্টেই পঞ্চায়েত নির্বাচন করলেন। পশ্চিমবঙ্গে এই যে নির্বাচন হয়ে গেল এটা প্রহসন ছাড়া আর কিছু নয়। ফেয়ার অ্যান্ড ফ্রি ইলেকশন যদি হত তাহলে জানতে পারতেন আপনারা কোথায় গিয়ে দাঁড়িয়েছেন। জ্যোতিবাবুর যদি ক্ষমতা থাকে তাহলে আমার এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন নির্বাচন যা হয়েছে সেটা ভেঙে দিয়ে নতুন করে ভোটার লিস্ট করে ফেয়ার অ্যান্ড ফ্রি ইলেকশন করার ব্যবস্থা করুন, দেখুন, দেখুন আপনাদের অবস্থা কোথায় আছে। আমরা জানি দিল্লি থেকে যে ব্যবস্থা নেওয়া হয়েছিল

তাতে রাজীব গান্ধী বুঝতে পেরেছিলেন মানুষ চাইছে অত্যাচার, জুলুম, অবিচারের অবস্থান হোক, শান্তি ফিরে আসুক। রাজীব গান্ধী বুঝতে পেরে ৪১ ঘন্টা সৈন্য প্যারেড করিয়ে ছিলেন নৃপেন চক্রবর্তীর অনুরোধে।

তার ফল কি দাঁড়িয়েছে? আপনারা আর ত্রিপুরায় নেই। এখানেও যদি ওই ঘটনা ঘটে তাহলে পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিদায় সম্ভাষণ জানিয়ে স্বস্তির নিঃশ্বাস ফেলবে। মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবাংলায় এই যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনকে যাঁরা প্রহসনে পরিণত করেছেন তাঁরা আজ অতন্দ্র প্রহরীর মতো এখানে বসে রয়েছেন। এঁরা এই নির্বাচনে কি করেছেন সেটা গ্রামের মানুষ ভালভাবে জানে। গ্রামের মানুষ শুধু মনেপ্রাণে অনুভব করেনি, তারা ভালভাবে উপলব্ধি করেছে এই পঞ্চায়েত নির্বাচন রিগিং-এর মাধ্যমে হয়ছে। শুধু তাই নয়, ওই আলিমুদ্দিন স্ট্রিট থেকে জেলায় জেলায় টাকা গেছে। স্যার, আমার একটা পানের খিলি খোলার সুযোগ হিয়েছিল—দেখা গেল তার মধ্যে ৫০ টাকার নোট। এবারে ভেবে দেখুন কিভাবে এঁরা এই নির্বাচনকে প্রহসনে পরিণত করেছে। আমার কাছে জেরক্স কপি আছে তাতে দেখবেন কংগ্রেসের প্রার্থী নির্বাচিত হয়েছে বলে ডিক্লেয়ার করা হল এবং প্রসেশন যখন বেরুবে ঠিক সেই সময় সি. পি. এম.-এর তরফ থেকে দাবি করা হল রিকাউন্ট করতে হবে। তারপর দেখা গেল ওই কংগ্রেস প্রার্থী হেরে গেছেন ৩টি ভোটের জন্য। যখন সার্টিফিকেট দেয় তখন প্রিসাইডিং অফিসারের কাছে অবজেকশন জানানো হল, কিন্তু কিছুই ফল হল না। সব কিছুর জেরক্স কপি আমার কাছে আছে, আমি কাল বা পরশু আপনাকে দিতে পারব। এসব কে করেছে? কো-অর্ডিনেশন কমিটির তরফ থেকে এই কাজ করা হয়েছে। নির্বাচনকে কেন্দ্র করে যে প্রহসন এঁরা করেছেন দেশের মানুষ তা দেখলে মুখ্যমন্ত্রীর নাকে ঝামা ঘসে দেবে। আমি দেখিয়ে দেব কিভাবে এঁরা নির্বাচন নিয়ে প্রহসন করেছে, কিভাবে পশ্চিমবাংলার মানুষের সঙ্গে এঁরা বিশ্বাসঘাতকতা করেছে, প্রতারণা করেছে। এক সময় অজয় মুখার্জি তাঁর নিজের সরকারকে বলেছিলেন, "বর্বর সরকার" সেই সরকারের যিনি উপ-মুখামন্ত্রী ছিলেন সেই জ্যোতিবাবু আজকে সরকারের মুখ্যমন্ত্রী। কাজেই তাঁর কাছ থেকে এর চেয়ে বেশি কিছু আশা করা অন্যায়। "বর্বর সরকার" বলে সেদিন অজয়বাবু ঠিক কথাই বলেছিলেন। স্যার, এক সময় পি সি সেন বলেছিলেন, কোথায় গণতন্ত্র? গণতন্ত্রের সমাধি হয়ে গেছে।

তারই জাজ্বল্যমান প্রমাণ দেখেছেন সাধারণ মানুষ এই পঞ্চায়েত নির্বাচনে। কাজেই রাজ্যপালের এই ভাষণকে শুধু প্রত্যাখ্যান করছে। আমি জানি এই বুর্জোয়া সি পি এম পার্টির যাঁরা এখানে বসে রয়েছেন তাঁরা কেউ একথা বলবেন না।

এই পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসের নির্বাচিত প্রার্থীদের বাড়ি শুধু জোর করে দখল করে নিয়েছে তা নয়, তাদের পুকুর ছেঁচে নিয়েছে। একটি লোকের কথা জানি যার দুটি পুকুর ছিল, কিন্তু সি পি এম-এর পক্ষ থেকে তা দখল করে নিয়েছে এবং বলেছে, ভোটে জিতেছ তার ফলটা দেখ। এটা শুধু কংগ্রেসিদের বেলাতেই নয়, ফরোয়ার্ড ব্লক এবং আর. এস. পি.-র লোকরাও জেতার পর পালিয়েছে। ওঁদের তো সুবিধা আছে প্রয়োজনে এস. পি.-কে টেলিফোন করতে পারে। কিন্তু আমরা কি করব? [***] বললাম, তিনি বললেন—আমার

** Expunged as order by the chair

অবস্থা তো বোঝেন, আমি কি করব। বহু বিবেকবান পুলিশ আছে তাঁরা বলছেন, আমরা চাকরি করি সত্যবাবু, চাকরিটি কি খোয়াব। পুলিশ কিছুই করতে পারছে না কারণ তাদের সাসপেনসনের ভয় আছে, ট্রান্সফারের ভয় আছে। স্যার, শুনলে অবাক হবেন, সি. পি. এম.এর লোক মার্ডার কেস-এর আসামি সেও পঞ্চায়েত নির্বাচনে প্রার্থী হয়েছে। এঁরা রিগিং, সন্ত্রাসের মাধ্যমে নির্বাচন করে কৃতিত্বের দাবি করছে আমরা বিপুল ভোটে জিতেছি।

[3-55–4-05 P.M.]

ওদের জানা উচিত কংগ্রেস মৃত নয়, জীবিত—শতকরা ৪২ শতাংশ ভোট আমরা পেয়েছি এবং গত নির্বাচনে কংগ্রেস প্রত্যেক জায়গায় প্রার্থী দিয়েছে এবং ১০ হাজারের নিচে কোনও প্রার্থীই ভোট পাননি। এর নাম কি আমরা জনসাধারণের কাছ থেকে পিছিয়ে আছি জনসাধারণ আমাদের চায় না? বিচারের নামে আজকে প্রহসন চলছে, গ্রামবাংলার মানুষ থানায় গিয়ে কোনও বিচার পায় না। এর নাম কি গণতন্ত্র? সি. পি. এম. পার্টির লোক মার্ডারার হলে খুনী কেসের আসামি হলে তাকে আপনারা সমর্থন করেন এবং এখান থেকে চিঠি যায় যে তাদের যেন জামিনে মুক্তি দেওয়া হয়। এটা কি সন্ত্রাস নয়? এই ভোট সম্বন্ধে আর. এস. পি. ফরোয়ার্ড ব্লক কি বলেছে? ভোট বাতিল করা হল—এটা কি আপনারা জানেন না? আপনারা পাঁচ বছর গদিতে গদি আঁকড়ে থাকবেন এবং সেই গদিতে থাকার জন্য যা করার করতে হবে—এই হচ্ছে আপনাদের উদ্দেশ্য। আপনাদের গদিতে এত লোভ? আজকে পশ্চিমবাংলায় যেভাবে নির্বাচন হয়েছে তাতে কোন কারণে আজকে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে হবে? যেখানে গণতন্ত্র নাই বিশ্বাস করার অবকাশ নাই এগিয়ে যাবার অবকাশ নাই সাহস করে মানুষ থানায় যেতে পারে না সেখানে এই রাজ্যপালের ভাষণ একটা প্রহসন মাত্র। আমি বলতে চাই পশ্চিমবাংলার বর্তমান মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী পশ্চিমবাংলার মানুষকে অনেক বঞ্চনা করে, অনেক দিক দিয়ে প্রতারিত করেছে অনেক বিশ্বাসঘাতকতা করেছে এবং এই রকম বঞ্চনা বিশ্বাসঘাতকতা প্রতারণা আর কোনও মুখ্যমন্ত্রী করেনি। কিসের এই বিধানসভা, বিধানসভা বন্ধ করে দিন। যেখানে জনগণের সঙ্গে সরকারি প্রশাসন যন্ত্রের সঙ্গে কোনও সম্পর্ক নাই সেখানে এই রাজ্যপালের ভাষণকে শুধু প্রত্যাখ্যান নয়, তাকে ঘৃণা করা দরকার। আপনারা সি. পি. এম. হতে পারেন কিন্তু আপনারা তো পশ্চিমবাংলার মানুষ, আজকে গ্রামবাংলায় এবং বিভিন্ন জায়গায় গিয়ে দেখে আসুন যে পশ্চিমবাংলার মানুষ কিভাবে বেঁচে আছে, দেখে আসুন আপনাদের এলাকাতে গিয়ে কিভাবে দিনের পর দিন মানুষ কালাতিপাত করছে। আমি আজকে এই বিধানসভায় দ্যর্থহীন ভাষায় বলছি এই নির্বাচন একটা প্রহসন হয়েছে। কমলবাবু এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় যা বলেছেন, আমি তাঁদের সঙ্গে একমত। আমি তাঁদের সমর্থন করে বলি এই নির্বাচন বাতিল করে আবার নির্বাচন করুন। রাজ্যপালের ভাষণকে সংশোধন করে বলুন ভুল লিখেছি—এই নির্বাচন একটা প্রহসন মাত্র। তবে মুখ্যমন্ত্রীর বিবেক বলে কিছু আছে বলে আমি বিশ্বাস করি না। আপনারা সমস্ত ভেঙে দিন—এবং আবার নির্বাচন করে দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করুন। পরিশেষে আমি এই রাজ্যপালের ভাষণকে শুধু প্রত্যাখান করে নয়, একে ঘৃণা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** জোয়ারদার নামটা বাদ যাবে।

**শ্রী নিরূপম সেন ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমার বক্তব্যের শুরুতে প্রথমেই আমি মাননীয় বিরোধী সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয়কে শেষের দুটি কথা বলার জন্য একটু ধন্যবাদ জানাচ্ছি। কারণ, তিনি যে দীর্ঘ ৪০ মিনিট বক্তৃতা করলেন, তাঁর বক্তৃতা শুনতে শুনতে আজকের এই আলোচনার মূল আলোচ্য বিষয়টি যে কি, সেটাই আমি ভুলে গিয়েছিলাম। পরে শুনতে পেলাম, উনি শেষে বললেন, এটাই ওঁর আলোচনা ছিল রাজ্যপালের ভাষণের উপর। এটা শোনার পর আমার মনে হল তাহলে আমরা এখন পুরানো আলোচনায় ফিরে যেতে পারি। এই সব কথা ওনারা যখন বলেন তখন আমাদের একটি কথা মনে হয় যে, এছাড়া অন্য কোনও কথা বলা ওঁদের পক্ষে সম্ভব নয় বিশেষ করে আজকের পশ্চিমবাংলায়। আমি শুধু একটি কথা ওঁদের বলব যে, এই যে কথা যা আপনারা বলছেন তা এক বদ্ধ ঘরে বসে ছাপাখানার সামনে যেখানে যন্ত্রের ঝন্‌ঝনা আর মসির ব্যঞ্জনার মধ্যে আপনারা জনকল্লোলকে উপলব্ধি করার চেষ্টা করছেন। আপনারা বলছেন যে, জনতার কথা বলছেন। কিন্তু সেই জনতা রুপো দিয়ে তৈরি, রক্ত-মাংসের মানুষ নয়। এর স্বর হচ্ছে রক্ত করবীর রাজার স্বর, জনগণের সঙ্গে তার কোনও সম্পর্ক নেই। জনতার দরবারে আপনাদের যাওয়া উচিত। জনগণ থেকে বিচ্ছিন্ন হলেই তবে এই ধরনের একটা বক্তব্য, এই ধরনের একটা বক্তৃতা এই রকম একটা মহান সভায় বসে বিরোধী দলের সদস্যরা করতে পারেন। বিগত ১ বছরের যে কার্যক্রম, যে ঘটনাবলি আমাদের এই পশ্চিমবাংলার জনজীবনকে উদ্বেলিত করেছে, জনজীবনকে প্রভাবিত করেছে, পশ্চিমবাংলার জনজীবনে এই সরকারের যে কার্যক্রম, তার যে প্রতিক্রিয়া সৃষ্টি করেছে যা রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে প্রতিভাত হয়েছে, সে সম্পর্কিত বিষয় নিয়ে যদি আলোচনা হত তাহলে সেই আলোচনায় শুধুমাত্র আপনারা যে উপকৃত হতেন তাই নয়, আমরা যারা সরকার পক্ষে আছি তারাও উপকৃত হতাম। আমরা পশ্চিমবাংলার জনমানসের চিন্তা বুঝতে পারতাম এবং এই জনমানস শুধু বামফ্রন্ট পক্ষ ভুক্ত নয়—তাদের মনের বাসনা কি, মনের ইচ্ছা কি, সেটাও প্রকাশিত হতে পারত এবং তা দিয়ে সমগ্র আলোচনাটা আরও সমৃদ্ধ হতে পারত। কিন্তু সেটা আমাদের দুরাশায় পরিণত হয়েছে। কারণ, আপনাদের কাছ থেকে আজকে সেটুকুও আশা করা যায় না। কেন না, আপনারা আজকে সেই জায়গায় নেই, আপনাদের দল সেই জায়গায় নেই। আজকে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে পশ্চিমবাংলার যে সামগ্রিক চিত্র তুলে ধরা হয়েছে, সেই সামগ্রিক চিত্রের উপরেই আমি এখন দু'একটি কথা বলতে চাই। এই কারণে বলতে চাই যে, সারা ভারতবর্ষ জুড়ে আজকে যে সঙ্কটের দাবদাহ চলেছে, সেই দাবদাহ থেকে পশ্চিমবাংলাও মুক্ত নয়, যেহেতু পশ্চিমবাংলা হচ্ছে সারা ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। ভারতবর্ষ যে সংবিধান দ্বারা পরিচালিত হয়, আমাদের রাজ্য পশ্চিমবাংলাও সেই সংবিধান দ্বারাই পরিচালিত হয়। কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতির প্রতিফলন আমাদের রাজ্যেও ঘটে। আমাদের রাজ্যে শিল্পের ক্ষেত্রে, বিভিন্ন ক্ষেত্রে, অর্থনীতির ক্ষেত্রে তারই প্রতিফলন ঘটে। বিগত কয়েক বছরে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সারা ভারতবর্ষে যে ভয়াবহ সমস্যার সৃষ্টি করেছে সেই সমস্যার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কয়েকটি বছর ধরে পশ্চিমবাংলার মানুষের জীবনের জন্য যা করার চেষ্টা করেছেন, তার প্রতিফলন রাজ্যপালের ভাষণে আছে।

[4-05–4-15 P.M.]

এবং সেই কারণেই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় এনেছেন এবং মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় যা সমর্থন করেছেন সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি মনে করি, এই ভাষণ যা মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে উপস্থাপিত করেছেন তা সারা পশ্চিমবাংলার জনগণের ব্যাপকতম অংশের আশা আকাঙ্খার প্রতীক এবং আশা-আকাঙ্খাকে সঠিকভাবে ব্যক্ত করার ক্ষেত্রে যথাযোগ্য ঐতিহাসিক বিবৃতি। স্যার, এই কারণেই এই বক্তব্যকে আমি সমর্থন করছি। আমাদের পশ্চিমবাংলায় বিগত কয়েক বছরে বিশেষ করে বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে প্রতিষ্ঠিত হবার পর থেকে এই সময়কালের মধ্যে এত সঙ্কটের মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলার যে অগ্রগতি ঘটেছে সেই অগ্রগতির চিত্রটা আমাদের বোঝার দরকার আছে। এই অগ্রগতির পটভূমিকাটা যদি আমরা ধরতে না পারি যে কোনও সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে আমাদের অগ্রগতি ঘটেছে, কোনও প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে কাজ করতে হচ্ছে তাহলে আমরা আমাদের এই অগ্রগতির সঠিক চিত্রটা বুঝতে পারব না। স্যার, আপনি জানেন, আজ ভারতবর্ষের লক্ষ লক্ষ কলকারখানা বন্ধ হয়ে গিয়েছে। আমাদের দেশে বর্তমানে যিনি প্রধানমন্ত্রী, তিনি ক্ষমতায় আসার পর যে সমস্ত নীতি জারি করলেন, যেগুলিকে নয়া নীতি বলে আমাদের কাছে প্রচার করা হল সেই নয়া নীতির ফল আজ সারা ভারতবর্ষে প্রতিফলিত হয়েছে এবং সারা দেশের জনগণের সামনে তা এক ভয়াল দানবীয় রূপ নিয়ে হাজির হয়েছে। আজ সারা ভারতবর্ষে ১।। লক্ষের উপর কলকারখানা বন্ধ, কেন্দ্রীয় সরকারের এক একটি সিদ্ধান্তের ফলে দিনের পর দিন জিনিসপত্রের দাম হু হু করে বাড়ছে এবং যেহেতু ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের রাজ্য সরকারগুলি সব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে রাজনৈতিক দলের দ্বারা পরিচালিত সেই রাজনৈতিক দলের দ্বারা পরিচালিত নয় তাই আজকে চেষ্টা হচ্ছে কেমন করে রাজ্যের অধিকারগুলি সঙ্কুচিত করা যায় এবং সমস্ত ক্ষমতাকে কেন্দ্রীভূত করা যায়। সেখানে রাজ্যগুলি যাতে উন্নয়ন কাজের জন্য নিজেদের মনোমতো পরিকল্পনা করতে না পারে তার জন্য একটার পর একটা ঘটনা ঘটানো হচ্ছে এবং তার মাধ্যমে রাজ্যগুলির ক্ষমতাকে সঙ্কুচিত করা হচ্ছে, রাজ্যগুলির অধিকার খর্ব করা হচ্ছে। সেখানে গণতন্ত্রের প্রতি ন্যূনতম মর্যাদা পর্যন্ত আজকে দেওয়া হচ্ছে না। স্যার, সাম্প্রতিককালে সংসদে বাজেট পেশ করা হল এবং তার মাধ্যমে বলা হল যে, দেখ, আমরা মানুষের উপর বেশি কর চাপাইনি। কিন্তু স্যার, আমরা সকলেই জানি, তার আগেই সংসদকে এড়িয়ে তিন হাজার কোটি টাকারও বেশি টাকার করের বোঝা সাধারণ মানুষের ঘাড়ে চাপানো হল। এইভাবে কর চাপানোর একটাই উদ্দেশ্য—সেটা হচ্ছে, রাজ্যগুলিকে এর থেকে বঞ্চিত করা। এ ক্ষেত্রে গণতন্ত্রের প্রতি সামান্য মর্যাদাটুকু তারা দেখাচ্ছেন না। প্রশাসনিক সিদ্ধান্তের মাধ্যমে কর চাপিয়ে একদিকে জনগণের উপর বোঝা চাপাচ্ছেন অপর দিকে রাজ্য সরকারগুলিকে বঞ্চিত করছেন। অর্থাৎ করের অংশ যাতে রাজ্য সরকারগুলিকে দিতে না হয় তারজন্য তারা চেষ্টা করে যাচ্ছেন। যেভাবে অতিরিক্ত শুল্ক চাপানো হচ্ছে, যেভাবে সারচার্জ চাপানো হচ্ছে তার উদ্দেশ্য একটাই—সংবিধানকে এড়িয়ে রাজ্য সরকারগুলিকে তাদের প্রাপ্য অংশ থেকে বঞ্চিত করা। আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে নতজানু হয়ে ভিক্ষা করতে যায় না এবং যেহেতু কেন্দ্রীয় সরকার যা বলেন তার সঙ্গে এই সরকার টো দিয়ে

চলেন না এবং যেহেতু এই সরকার কেন্দ্রীয় সরকারের অগণতান্ত্রিক নীতিগুলির বিরুদ্ধে নিরন্তর সংগ্রাম চালিয়ে যাচ্ছেন সেইজন্য এই সরকারের প্রত্যেকটা অর্থনৈতিক প্রতিরোধ সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে এবং এই সরকারের কোনও পরিকল্পনাকে কার্যকর করার জন্য তারা কোনও উদ্যোগ নিচ্ছেন না। স্যার, আজকে আমার অবাক লাগল বিরোদীপক্ষের সদস্যদের দেখে। বিরোধীপক্ষের সদস্যরাও তো পশ্চিমবঙ্গের মানুষ। পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের জন্য যখন আমরা বার বার দরবার করছি কেন্দ্রের কাছে তখন কি ওদের একবারও মনে হয় না যে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপিত হলে পশ্চিমবাংলার সাধারণ মানুষেরই উপকার হবে। কি অপরাধ করেছে হলদিয়া পেট্রোকেমিক্যাল? কেন তা আজকে কেন্দ্রীয় সরকার অনুমোদন করছেন না? বিরোধীপক্ষকে আজ জিজ্ঞাসা করি, আপনাদের তো অনেক সদস্য লোকসভায় আছেন এবং সেখানে তো আপনারা সরকারপক্ষ, আপনাদের কোনও একজনও কি কেউ দিল্লিতে গিয়ে একথা বলেছেন যে হলদিয়া পেট্রোকেমিক্যালস কেন কেন্দ্র অনুমোদন করছেন না? আপনারা বলছেন, আমরা টাকা দিচ্ছি। আরে, অনুমোদনই দিচ্ছেন না, আবার টাকা। আপনারা কোথায় টাকা দিচ্ছেন? অবশ্য আজকাল ব্যাঙ্কের টাকাকেও ওরা নিজেদের টাকা বলেন। স্যার, আগে ছোটবেলায় দেখতাম নির্বাচনের আগে ঐ সমস্ত প্রার্থীরা, যারা ক্ষমতায় ছিলেন তারা বিভিন্ন জায়গায় গিয়ে টাকা দিয়ে গরিব মানুষদের ভোট কেনার ব্যবস্থা করতেন। সে তো তাদের ব্যক্তিগত টাকা ছিল বা মিল মালিকদের টাকা ছিল কিন্তু এখন আবার নতুন কায়দা ধরেছেন। সাধারণ মানুষের টাকা ব্যাঙ্কে জমা হচ্ছে, সেই টাকা মানুষ চাইছে লগ্নি হোক, সেই টাকা দিয়ে দেশে কলকারখানা হোক কিন্তু ওরা বলছেন, না, ঐ টাকা দিয়ে এসব কিছু হবে না বা করা চলবে না। এই টাকা দিয়ে আমরা ইলেকশনের আগে ভোট কিনব।

ঐ টাকা মানুষ চাইছে লগ্নি হোক, বিনিয়োগ হোক, কলকারখানা গড়ে উঠুক। সেই টাকা ওঁরা বলছেন, না, ঐ সব টাকা দিয়ে আমরা ইলেকশন করব। কেন এই জিনিস হল না, কেন আপনারা বললেন না, সেই প্রশ্ন কী এখানে আলোচনা হবে না? পশ্চিমবাংলার জনগণের স্বার্থের কথা এখানে আলোচনা হবে না? আলোচনা হবে না, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে? কেন সেই তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে টালবাহানা করা হচ্ছে, কেন ঝুলিয়ে রাখা হচ্ছে, কেন আজ পর্যন্ত করা হচ্ছে না, যেখানে আমাদের পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি বিদ্যুৎ কেন্দ্র দরকার, সবচেয়ে বেশি বিদ্যুৎ কারখানা দরকার। বারে বারে অনুরোধ করা হচ্ছে তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার জন্য। কিছুদিন আগেই তো আপনারা চিৎকার করছিলেন পশ্চিমবাংলায় এত লোড শেডিং হয়, পশ্চিমবাংলার কারখানাগুলো বিদ্যুতের অভাবের জন্য চলছে না। এইসব আগে আপনারা বলতেন, এখন অবশ্য ঐ সব শোনা যায় না, কারণ বিদ্যুতের সমাধান অনেকটা রাজ্য সরকার নিজের প্রচেষ্টায় করেছে। করেছে বলেই আজকে এই সমস্যাটা এতখানি প্রকট নয়। আমরা মনে করি, আগামী দিনে যেভাবে মানুষের চাহিদা বাড়ছে, যেভাবে পশ্চিমবাংলায় নতুন শিল্পের সম্ভাবনা গড়ে উঠেছে, যেভাবে বিভিন্ন শিল্পপতিরা পশ্চিমবাংলাকে শিল্পে উর্বর বলে মনে করছে, বিগত ১০/১১ বছরের বামফ্রন্ট সরকারের কর্মকাণ্ডের ভিত্তিতে। আজকে যখন তারা শিল্প স্থাপন করতে আসছে, আগামী পাঁচ সাত বছরের মধ্যে পশ্চিমবাংলায় বিদ্যুতের চাহিদা বাড়বে। এই মুহূর্তে যদি আমরা বিদ্যুতের পরিকল্পনা গ্রহণ না করতে পারি, সেই কারখানাকে স্থাপন না করতে পারি, আগামী পাঁচ

সাত বছর বাদে পশ্চিমবাংলায় যে বিদ্যুতের চাহিদা হবে, আমরা সেটা মেটাতে পারব না। এই প্রশ্নগুলো কি আপনারা বিবেচনা করবেন না, এই প্রশ্নগুলো কি এখানে আসবে না? যে সমস্ত অবান্তর প্রশ্ন, যে প্রশ্নগুলো দীর্ঘকাল আগে মানুষ প্রত্যাখান করেছে, সেই সমস্ত বিষয়গুলো আপনাদের আলোচনায় আজকে প্রাধান্য পাচ্ছে। আমি আপনাদের কাছে বলব, আজকে আপনারা কি বলছেন, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষের কাছে কি কোনওদিন গেছেন, পশ্চিমবাংলার গ্রামের মানুষ কি জানে না যে সারা পশ্চিমবাংলায় বিগত দিনে কি ঘটেছে এবং আজকে পশ্চিমবাংলায় খাদ্যশস্য উৎপাদন কী রকম হয়েছে, ভূমি সংস্কারের সাফল্য কি রকম হয়েছে, আমরা সারা ভারতবর্ষের শীর্ষে দাঁড়িয়ে আছি, বর্গাদারের অধিকারকে আমরা রক্ষা করেছি, পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের মজুরি বেড়েছে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ভূমি বন্টন হয়েছে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে সমস্ত ক্ষেত মজুরদের যে সময় কাজ থাকে না, সেই সময় কোটি কোটি শ্রম দিবস সৃষ্টি হয়েছে, সেই এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি.'র মধ্যে দিয়ে, বিগ এন. আর. ই. পি.'র মধ্যে দিয়ে ফুড ফর ওয়ার্ক-এর মধ্যে দিয়ে বিভিন্নভাবে সেই কাজের সৃষ্টি হয়েছে। এই সমস্ত জায়গায় যে লক্ষ্যমাত্রা ছিল, সেই লক্ষ্যমাত্রা পূরণ করা হয়েছে। অনেকেই জানে এন. আর. ই. পি.'র কাজের যে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল, সেই লক্ষ্যমাত্রা ১৯৮৬-৮৭ সালে যে লক্ষ্যমাত্রা ছিল সেই লক্ষ্যমাত্রায় আমরা পৌঁছে গেছি। আমাদের আই. আর. ডি. পি.'র যে লক্ষ্য মাত্রা ধার্য্য ছিল, সেই লক্ষ্য মাত্রার বেশি আমরা নয় মাসের মধ্যে, ১০০ পারসেন্টের বেশি আমরা লক্ষ্যমাত্রায় পৌঁছে গেছি। এর প্রতিফলন গ্রামাঞ্চলের মানুষের জীবনে ঘটবে না? আপনারা কি মনে করেন, পশ্চিমবাংলার মানুষ কি এতই নির্বোধ যে আপনারা যে বলবেন তা মেনে নেবে? মানুষের জীবনে এর প্রতিক্রিয়া পড়বে না? যে গরিব মানুষগুলো মাথা উঁচু করে দাঁড়িয়েছে, যে মানুষগুলো মেরুদণ্ড খাড়া করে দাঁড়িয়েছে, সেই মানুষগুলো আজকে আপনাদের পায়ের নিচে লুটিয়ে পড়ে না। সেই মানুষগুলোকে যারা মেরুদণ্ড খাড়া করে দাঁড়াতে শেখাল, সে মানুষগুলো যারা মাথা উঁচু করে দাঁড়াতে শিখল, যারা সংগ্রামের সারিতে নিয়ে আসতে শেখাল, সেই মানুষগুলোর সংগ্রামের প্রতিফলন পঞ্চায়েত নির্বাচনে ঘটেছে। সেই সংগ্রামের প্রতিফলনই গ্রামবাংলার মানুষগুলোর মধ্যে তার রাজনৈতিক চেতনা ঘটেছে। সেই রাজনৈতিক চেতনা আপনাদের ভীত করেছে, আমরা বুঝি এবং আপনারা সন্ত্রস্ত। তবে অনেক মাননীয় সদস্য তারা উত্তেজিত হয়েছেন এবং ওরা সন্ত্রাস, সন্ত্রাস বলে চিৎকার করছেন। আমাদের মাননীয় সদস্যদের বলি, উত্তেজনার কোনও কারণ নেই। কারণ ওঁরা তো উত্তেজিত হবেনই। সত্যিই তো ত্রাস হয়েছে ওঁদের। ভূমিকম্প হলে ত্রাস হয় না? ধ্বস না হলে ত্রাস হয় না? বন্যায় একটা কুল যখন ভেঙে যায়, যে কুলে তারা দাঁড়িয়ে থাকে, তাদের মধ্যে ত্রাস হয় না? এই হচ্ছে সেই ত্রাস। এ হচ্ছে ধ্বসের ত্রাস। এ হচ্ছে ভূমিকম্পের ত্রাস। এ হচ্ছে সেই ভাঙনের ত্রাস। আমাদের হচ্ছে এক কুল যখন ভাঙে আর এক কুল গড়ে, যে কুল গড়ছে, সেই কুলের দিকে ওদের অবস্থান নয়, যে কুল ভাঙছে, সেই কুলের দিকে ওদের অবস্থান। ভিত সরে যাচ্ছে, জনগণ ওদের কাছ থেকে সরে যাচ্ছে, যে জনগণের ঘাড়ে বসে ৪০ বছর ধরে সৌধ নির্মাণ করে প্রেত নৃত্য চালিয়েছে সারা ভারতবর্ষ জুড়ে, সেই জনগণ মাথা চাড়া দিয়ে উঠেছে। তাই তাদের সৌধে কাঁপ ধরেছে, কাঁপন ধরেছে, ফাটল ধরেছে, ভাঙন ধরেছে, ভেঙে পড়েছে, সেইজন্য তারা ত্রাসের চিৎকার করছে কেন্দ্রের কাছে, এবার তোমাদের সংবিধানের

ছিপ পাঠাও, ছিপে যেন ৩৫৬ নং বঁড়শিটা থাকে। সেই বঁড়শিটা দিয়ে যতদিন পারি পশ্চিমবাংলায় আমরা ঝুলে থাকার চেষ্টা করব। ঐ বঁড়শিটা দিয়ে আমাদের বাঁচানোর চেষ্টা করো এবং সেই ৩৫৬ নং বঁড়শিটার জন্য তারা হাহুতাশ করে বেড়াচ্ছে। আমি আপনাদের জিজ্ঞাসা করি, এইসব কথা পশ্চিমবাংলার মানুষের কাছে বলে লাভটা কি, পশ্চিমবাংলার মানুষের তো এই অভিজ্ঞতা আছে, পশ্চিমবাংলার মানুষ তো জানে কিভাবে কি জিনিস হয়। আপনারা বলছেন, পঞ্চায়েত নির্বাচনে রিগিং হয়েছে।

[4-15–4-25 P.M.]

একজন কৃষক একদিন আমাকে জিজ্ঞাসা করছিলেন, 'হ্যাঁ মশাই রিগিং মানে কি?' আমি তাঁকে বলেছিলাম, 'কেন ভাই, তুমি কেন এ কথা জিজ্ঞাসা করছ?' তিনি আমাকে বলেছিলেন, 'দেখুন, '৭২ সালে একবার নির্বাচন হয়েছিল, ভোটের সময়ে আমরা ভোট দিতে যাচ্ছিলাম, তখন আমাদের দেখে কিছু মানুষ বলেছিল—দেখ তোমাদের ভোট দেওয়ার দরকার নেই, তোমাদের ভোট হয়ে গেছে, তাদের কথা কিছু লোক শুনেছিল, আর কিছু লোক তা সত্ত্বেও ভোট দিতে গিয়েছিল এবং তাদের পিটিয়ে তাড়িয়ে দিয়েছিল। তারপরে শুনেছিলাম ভোট হয়ে গেছে, সবাই ভোট দিয়েছে, ফলাফল বেরিয়েছে, সব জিতেছে। আপনারা তখন বলেছিলেন—নির্বাচনে রিগিং হয়েছে, আমরা তখন রিগিং কথাটার একটা মানে বুঝেছিলাম। আবার এ বছর নির্বাচন হল, ভোর চারটের সময়ে ভোট দেবার জন্য লাইন দিয়েছিলাম, শয়ে শয়ে লোক লাইনে দাঁড়িয়ে থাকল, ভোট আর শেষ হয় না, একটা তো নয়, এক একটা লোক তিনটে করে ভোট দিচ্ছে, প্রথমে গ্রাম পঞ্চায়েত সমিতিতে এবং তার পরে জেলা পরিষদে। বেলা ১২টা, সাড়ে বারোটা, একটা, দেড়টা বেজে যায় তবু ভোট শেষ হয় না। অনেক বেলায় ভোট দিয়ে ফিরে এলাম। কোনও কোনও জায়গায় সন্ধ্যা পর্যন্ত ভোট হল এবং তারপরেই সেখানে ভোট গণনা হল। ভোট গণনা শেষ হবার পর ফল বেরতে শুরু হল। পরের দিন খবরের কাগজে দেখলাম লিখেছে—সব রিগিং হয়েছে। ফলে রিগিং মানেটা কি বুঝতে পারলাম না! এটা যদি রিগিং হয়, তাহলে ওটা কি হয়েছিল? আর ওটা যদি রিগিং হয়, তাহলে এটা কি হল? কোন্‌টা ঠিক, কোনটা রিগিং? এই তো হচ্ছে অবস্থা। এর পরেও ঐসব কথা বলা হচ্ছে, ঐসব বলে লাভ কি? সন্ত্রাস কারা করছে? কারা বার বার পশ্চিমবাংলার বুকে সন্ত্রাস করে তা কি মানুষ জানে না? কোথায় কে কি করছে তা কি মানুষ জানে না? কালিয়াচকে কে খুন করেছিল বিনয় চৌধুরিকে, তা কি মানুষ জানে না? মানুষ কি জানে না কিভাবে খুন করা হয়েছিল চাপড়ার আনার মণ্ডলকে? মানুষ কি জানে না ঐ সেদিন মথুরাপুরে কি ঘটনা ঘটেছে? স্বামীকে বেঁধে রেখে তার সামনে স্ত্রীকে, ভাতৃবধূকে উলঙ্গ করে পাশবিক অত্যাচার করা হয়েছিল। কারা করেছিল? সমাজের কোন স্তরের লোকেদের সঙ্গে নিয়েছেন? এদের নিয়ে আপনারা রাজনীতি করবেন, এদের নিয়ে আপনারা জনসেবা করবেন, এদের নিয়ে জনগণের প্রতি আপনাদের কর্তব্য পালন করবেন? শুধু এদের নিয়ে জনগণের প্রতি আপনাদের কর্তব্য পালন করবেন? শুধু এদের নিয়ে সমগ্র দেশের মানুষদের সঙ্গে সম্পর্ক না রেখে আপনারা কি মনে করেন আপনাদের গণভিত্তি প্রসারিত হবে, দলের গণভিত্তি বাড়বে? যদি মনে করেন এইভাবেই পশ্চিমবাংলার মানুষের মন জয় করা যাবে, যদি মনে করেন এইভাবে রাজনীতি করে দীর্ঘদিন থাকবেন, তাহলে আপনারা মারাত্মক ভুল

করবেন। পশ্চিমবাংলার মানুষের বাস্তব উপলব্ধিটা আপনাদের আজকে বুঝতে হবে। মানুষ দ্রুত বুঝতে পারছে প্রকৃত অবস্থাটা কি। আপনারা যতই চিৎকার করুন, যতই ছাপার অক্ষরে প্রকাশিত হোক, মানুষের জীবনের অভিজ্ঞাতার সঙ্গে যদি ছাপার অক্ষর না মেলে তাহলে মানুষ ছাপার অক্ষরকে সত্য বলে মনে করবে না। আজকে এটা বোঝার অবকাশ আছে। এটাও যদি আজকে না বোঝেন তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার রাজনীতিতে আজও আপনাদের যে অবস্থানটুকু আছে তাও থাকবে না। মাননীয় বিরোধী সদস্য আমাদের পশ্চিমবাংলার প্রয়াত নেতা প্রাক্তন মুখ্যমন্ত্রীর নাম এখানে উল্লেখ করেছেন। সত্য বাপুলি মহাশয় প্রয়াত অজয় মুখার্জির নাম উল্লেখ করেছেন। তিনি মারা গিয়েছেন, তাঁর প্রতি শ্রদ্ধা রেখেই বলতে চাই, তিনি কি করেছিলেন এবং তাঁর কি হয়েছিল ইতিহাসই তার সাক্ষী। এর মধ্যেই সে ইতিহাস রচিত হয়ে গেছে। বিগত রাজনীতিতে অজয়বাবুর কি ভূমিকা ছিল এবং জনগণ কি বলেছে, তা ইতিহাসের দ্বারা প্রমাণিত সত্য। এটাও প্রমাণিত সত্য যে, যিনি সেদিন উপমুখ্যমন্ত্রী ছিলেন, আজ তিনি মুখ্যমন্ত্রীর আসনে বসে আছেন, আর যিনি সেদিন মুখ্যমন্ত্রী ছিলেন তিনি জীবনের শেষ পর্যন্ত ইতিহাসের কোন্ স্থানে ছিলেন তা সকলেরই জানা। এটা আজকের ঘটনা নয়। ইতিহাস অনেক ঘটনা প্রমাণ করতে বেশি সময় নেয়, আবার এমন অনেক ঘটনা আছে যা দ্রুত প্রমাণ হয়ে যায়। পশ্চিমবাংলার বুকে এটা প্রমাণ হয়ে গিয়েছে, বার বার প্রমাণ হয়েছে এবং এর মধ্যে দিয়েই পশ্চিমবাংলার মানুষের মধ্যে সচেতনতা গড়ে উঠেছে। মানুষ তার বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়েই সচেতন হয়েছে এবং তার রায় দিয়েছে। সত্যিই যদি আপনারা আন্তরিকভাবে পশ্চিমবাংলার মানুষের জন্য ভাবেন, যদি সত্যিই আপনাদের দরদ থাকে পশ্চিমবাংলার মানুষের প্রতি, যদি আপনারা মানুষের গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করতে চান তাহলে আসুন মানুষের জন্য কাজ করুন। পঞ্চায়েতগুলির মধ্যে অনেক পঞ্চায়েত আছে যেখানে আপনারা জয়যুক্ত হয়েছেন, যে পঞ্চায়েতগুলি আপনারা দখল করেছেন সে সমস্ত পঞ্চায়েতগুলিকে যদি সত্যিই আপনারা জনগণের কল্যাণে, জনগণের স্বার্থে ব্যবহার করতে চান তাহলে সেগুলিকে এমনভাবে পরিচালনা করুন যা দেখে মানুষ বুঝবে যে আপনারা বামপন্থীরা যে পঞ্চায়েতগুলি পরিচালনা করছেন সেগুলির চেয়ে অনেক দক্ষতার সঙ্গে অনেক যোগ্যতার সঙ্গে পরিচালনা করছেন। কিন্তু পশ্চিমবাংলার জনগণের দুর্ভাগ্য যে, বিগত দিনে সেই অভিজ্ঞতা পশ্চিমবাংলার জনগণের হয়নি। হয়নি বলেই বিগত বিধানসভা নির্বাচনের সময়েও যে পঞ্চায়েতগুলি আপনাদের দখলে ছিল সেগুলিও বিগত পঞ্চায়েত নির্বাচনে আপনাদের হাতছাড়া হয়ে গেল। আমরা কি করতে পারি যদি জনগণ আমাদের সাথে থাকে, আপনাদের সাথে না থাকে! আপনাদের গণতন্ত্রের তো একটাই মানে—যে দিন গণতন্ত্র আপনাদের জয়যুক্ত করবে। গণতন্ত্র আপনাদের জয়যুক্ত করতে না পারলেই—কোথায় গণতন্ত্র, গণতন্ত্র নেই, আর আপনারা গণতন্ত্র মানবেন না। আপনাদের গণতন্ত্র তো ঐরকম গণতন্ত্র। আপনাদের দলের গণতন্ত্র কোথায় আছে? আপনারা তো গণতন্ত্র নিয়ে চিৎকার করছেন? কোন গণতন্ত্র আপনাদের দলে আছে? আপনাদের কোনও নেতা কি নির্বাচিত? জনগণের দ্বারা নির্বাচনের কথা বাদই দিলাম। সেটা তো অনেক দূরের ব্যাপার। বামফ্রন্টের মধ্যে ৯টি দল আছে। সেই সমস্ত দলের নানা আদর্শ আছে। সুনির্দিষ্ট কর্মসূচির ভিত্তিতে ঐক্যবদ্ধ হয়ে ফ্রন্ট গঠন হয়েছে। আপনারা তো একটাই দল, একই আদর্শ আপনাদের। আপনারা তো সবাই বলেন মহাত্মা গান্ধীর ছাত্র, অহিংস নীতিতে আপনারা বিশ্বাস করেন।

আপনাদেরই দলের এক নেতা বলছেন নির্বাচনে কারচুপি হয়েছে, আর এক নেতা বলছেন ভাঙা রেকর্ড বাজানো হচ্ছে, আর এক নেতা দিল্লি থেকে বলছেন এগুলি যে সত্য তা বলছি না তবে বলতে হয় বলে বলছি। এইসব নানা কথা আপনারা বলে বেড়াচ্ছেন। আপনারা আগে ঠিক করুন কে বলবেন? আপনাদের মধ্যে আলোচনা করে স্থির করুন কে বলতে চান? অভিযোগ নিয়ে আসুন। গণতান্ত্রিক দেশে নিয়ম আছে। এটা গণতান্ত্রিক দেশ। যদি কেউ অন্যায় করে তাহলে আগে অভিযোগ দায়ের করতে হবে। আপনারা বলছেন ১০ হাজার প্রতিনিধিকে নির্বাচনে দাঁড়াতে দেওয়া হয়নি অর্থাৎ নমিনেশন পেপার সাবমিট করতে দেওয়া হয়নি। কিন্তু কোন জায়গায় দেওয়া হয়নি তার নজীর আপনারা দেখাতে পারবেন? জেলা প্রশাসন, পুলিশ প্রশাসনের কাছে জিজ্ঞাসা করা হয়েছিল নমিনেশন পেপার ফাইল করতে দেয়নি এইরকম কোনও অভিযোগ আপনাদের কাছে আছে কি? তাঁরা বলেছেন না, এইরকম কোনও অভিযোগ আমরা পাইনি অর্থাৎ আপনারা দেখাতে পারেননি। আপনারা বলছেন সন্ত্রাসের কথা। ১৯৮৩ সালে পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে সারা পশ্চিমবাংলা জুড়ে ১৭৩টি মারপিটের ঘটনা ঘটেছিল। সেই ঘটনায় আমাদের পার্টির লোক ৫ জন মারা গিয়েছিল আর আপনাদের মারা গিয়েছিল ৪ জন। ১৯৮৮ সালে পঞ্চায়েত নির্বাচনের আগে মাত্র ৬৩টি ঘটনা ঘটেছে। সেই ৬৩টি ঘটনার মধ্যে আপনাদের দলের ১ জনও কর্মী নেই। সুতরাং আপনাদের তথ্যের কোনও মূল্য নেই এই কথাটা আপনাদের বুঝতে হবে। আপনাদের বক্তৃতা খবরের কাগজে বড় বড় করে দেখি, সর্বত্র সাংঘাতিক সন্ত্রাস। তো আমি, জেলা প্রশাসনের কাছে, পুলিশ প্রশাসনের কাছে জিজ্ঞাসা করি এইরকম ঘটনার কোনও অভিযোগ এসেছে কি? তাঁরা বলেন, এইরকম কোনও অভিযোগ আসেনি, আমি জিজ্ঞাসা করি, থানায় ডায়রি হয়েছে? ওনারা বলেন, না, ডায়রি পাইনি। অথচ ওনারা বলে বেড়াচ্ছেন এইসব কথা। যে অসত্য কথা এখানে বলছেন এই অগাস্ট হাউসের সামনে, যেভাবে জনগণকে প্ররোচিত করবার চেষ্টা করছেন তার ফল কিন্তু ভাল হবে না। এই করে কি আপনারা জনগণের সমর্থন পাবেন? যদি মনে করেন এইভাবে আমরা চিৎকার করে যাব তাহলে আলাদা কথা। গত কয়েক বছর ধরে যা করছেন সেই ঘটনাই আজ প্রমাণিত হচ্ছে, আমি জিজ্ঞাসা করি, আপনারা সন্ত্রাসের কথা বলেন, আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেন। কই, সেই কম্বু কণ্ঠের নিনাদ তো শুনিনি যখন দিল্লির চিত্তরঞ্জন পার্কে কালী পূজার দিন রক্তাক্ত হল শিশু, বৃদ্ধরা তখন তো চিৎকার করে বলেননি কেন্দ্রের যে সরকার দিল্লিতে বসে আছে তার পদত্যাগ চাই কারণ তোমরা আইন-শৃঙ্খলা রক্ষা করতে পারছ না। কই, সেদিন তো শুনিনি যেদিন মিরাটে একটি ছোট্ট বস্তিতে হামলা করল রাজ্য সরকারের পুলিশ? আপনারা তো সেদিন সোচ্চার হননি? বিহারের দালালচকে কৃষককে যে খুন করা হল সেদিন তো আপনারা সোচ্চার হননি বা গর্জে ওঠেননি ঐ বিহার সরকারের অপদার্থতার জন্য? আর এখানে আপনারা আইন-শৃঙ্খলার কথা বলে বেড়াচ্ছেন আর বলে বেড়াচ্ছেন এই সরকারের পদত্যাগ চাই। পাঞ্জাবে '৮৭ সালে প্রতিদিন গড়ে ৩ জন করে খুন হয়েছে। সুতরাং কম্বু কণ্ঠের ধ্বনি কই? প্রতিবাদ সেখানে শোনা যায়? আপনারা আইন-শৃঙ্খলার কথা বলেন, আপনারা গণতন্ত্রের কথা বলেন? আপনারা গণতন্ত্রের নমুনা দেখাতে পারেন? যেখানে যেখানে উপ-নির্বাচন হওয়ার কথা সেখানে কি উপ-নির্বাচন হয়েছে? উত্তরপ্রদেশের একটি জায়গায়ও উপ-নির্বাচন করেননি। কেন করেননি?

[4-25–4-35 P.M.]

কেন করেননি? করলে আপনাদের হারার সম্ভাবনা বেশি বলে আপনারা করেননি? তা, আমরাও তো হারতে পারতাম। বিগত লোকসভার নির্বাচনের সময়ে আমরা দেখেছিলাম অনেকগুলি আসনে আপনাদের প্রার্থীরা জয়ী হয়েছিল, তা আমরা কলকাতা কর্পোরেশনের নির্বাচন তো নাও করতে পারতাম, বলতে পারতাম কলকাতা কর্পোরেশনের নির্বাচন হবে না যেহেতু আমরা ওখানে হেরে যাচ্ছি। কিন্তু কলকাতা কর্পোরেশনের নির্বাচন আমরা করেছি। লোকসভার নির্বাচনের ঠিক পর পরই কলকাতা কর্পোরেশনের নির্বাচন আমরা করেছি। কই, আমরা তো বন্ধ করিনি। আপনাদের মালদা'র জেলা পরিষদ, ঐ জেলা পরিষদ তো আপনাদের দখলে ছিল, গত ৪/৫ বছর ধরে ঐ জেলা পরিষদ আপনারা পরিচালনা করেছেন, কই একটা নজির আছে, এক দিনের জন্য আমরা ঐ জেলা পরিষদ ভাঙার চেষ্টা করেছি? ঐ তো, আপনারা যেদিন ত্রিপুরায় সরকারে গেছেন, তার দু'দিনের মধ্যে, ২৪ ঘন্টার মধ্যে সমস্ত নির্বাচিত সংস্থাকে ভেঙে দিয়েছেন। গণতন্ত্রের কথা আপনারা বলেন, আপনাদের মুখ থেকে আমাদের গণতন্ত্রের কথা শুনতে হবে। আপনাদের কাছ থেকে আমাদের গণতন্ত্র শিখতে হবে? আজকে পশ্চিমবঙ্গে ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সালের মধ্যে ৩ বার পঞ্চায়েতের নির্বাচন হল, কই, আপনাদের আমলে ক'বার নির্বাচন হয়েছে? আপনারা ১৯৪৭ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৩০ বছর একাধিক্রমে পশ্চিমবঙ্গ শাসন করেছেন, যদি ১১ মাস আর ৯ মাস যুক্তফ্রন্টের শাসনটাকে বাদ দেওয়া যায়। আমি জিজ্ঞাসা করি, কটা জায়গায় নির্বাচন করেছেন? কটা পৌরসভায়, কটা কো-অপারেটিভে, কটা কলেজের ম্যানেজিং কমিটি, কটা স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচন হয়েছিল সেই সময়? কোন কোন জায়গায় নির্বাচিত সংস্থা দিয়ে আপনারা সংগঠনকে পরিচালনা করেছেন? একটু আত্মানুসন্ধানের প্রয়োজন আছে। যখন বক্তৃতা করতে হবে সভার মাঝে তখন আপনাদের বুঝতে হবে এখানে তথ্য দিয়ে কথা বলতে হবে, বাস্তব সত্যকে মানুষের জীবনের সামনে তুলে ধরতে হবে। সত্যকে যদি তুলে ধরতে হয় তাহলে সত্য এই কথাই বলবে বিগত কয়েক দশক ধরে ভারতবর্ষের বুক থেকে গণতন্ত্র নামক শক্তির বিরুদ্ধে যদি কেউ কোনও চক্রান্ত করে থাকে তাহলে সেই চক্রান্তের অন্যতম নায়ক হচ্ছে আমাদের দেশের কেন্দ্রে যে সরকার বসে আছে এবং আমাদের এখানে বিরোধী সদস্য অন্তর্ভুক্ত সেই কংগ্রেস(আই) তাঁরাই হচ্ছেন আমাদের গণতন্ত্রের অন্যতম শত্রু। চরম শত্রু, ওরাই আজকে আমাদের দেশের বুকে সর্বনাশের আগুন জ্বালিয়ে দেশকে আজকে ছারখারের জায়গায় নিয়ে গেছে। তাদের নীতি এবং সমস্ত কাজকর্ম অগণতান্ত্রিক।

যে দল কতকগুলো স্তাবকের দ্বারা পরিচালতি, যে দল কতকগুলি মেরুদণ্ডহীন মানুষের দ্বারা পরিচালিত, আজকে যে দলের মানুষের জীবনের সঙ্গে কোনও সম্পর্ক নেই। যে দল মানুষের মন থেকে বিচ্ছিন্ন, মানুষের আশা-আকাঙ্খাকে প্রতিফলিত করতে পারে না, সেই দল কোনওদিন গণতন্ত্রের কথা বলতে পারে না, গণতন্ত্রকে উর্ধে তুলে ধরতে পারে না। আপনারা আমাদের বলছেন ফ্যাসিস্ট, ফ্যাসিস্ট মানে জানেন, দেখেছেন ফ্যাসিজম কি জিনিস? আমরা পশ্চিমবঙ্গের মানুষ, আমাদের কিঞ্চিত অভিজ্ঞতা আছে, এই ঘটনা আপনারা পরপর ঘটাবার চেষ্টা করেছেন। ইতিহাস তার সাক্ষী আছে। আপনারা জানেন দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময়ে হিটলার যখন রিসেসট্যাগ পুড়িয়ে দিল, বললে কমিউনিস্টরা পুড়িয়েছে, সেদিন থেকে

কমিউনিস্টদের নিধন যজ্ঞ শুরু হয়েছিল। আপনাদের মনে নেই, ১৯৭১ সালে শ্রদ্ধেয় জননেতা হেমন্ত বসুকে হত্যা করে আমাদের নামে প্রচার করার চেষ্টা করেছিলেন। পশ্চিমবঙ্গের মানুষকে আমাদের পক্ষ থেকে বিচ্ছিন্ন করার চেষ্টা করেছিলেন একটা ভ্রান্ত, মিথ্যা প্রচার দিয়ে এবং সারা পশ্চিমবঙ্গ জুড়ে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা আধা ফ্যাসিস্ট সন্ত্রাস জানি, হাজার হাজার মানুষ গ্রেপ্তার হয়ে কারাগারে ছিল। আজকে কোনও রাজনৈতিক দলের নেতা প্রকাশ্য জনসভায় স্টেনগান হাতে নিয়ে দাঁড়াতে বলছে? কোনও রাজনৈতিক নেতা প্রকাশ্যে জনগণকে বলছে যে গণতন্ত্র মানিনা, গণতান্ত্রিক উপায়ে নির্বাচিত সরকারকে ৩৫৬ ধারা বলে ক্ষমতাচ্যুত করে দেব, কারা বলছেন? মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে ধন্যবাদ দেওয়া উচিত, কেন্দ্রীয় সরকার একটা আইন করেছিলেন সেই আইনে আছে সন্ত্রাসবাদী কার্যকলাপ দমন আইন এবং সেই আইনে বলা আছে যে হিংসাত্মক কার্যকলাপ করছে শুধু সেই নয় যে হিংসাত্মক কার্যকলাপকে উস্কানি দিচ্ছে সেই ব্যক্তিকে বিনা বিচারে আটক করা হবে, তাকে গ্রেপ্তার করে রাখা হবে। আপনাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে ধন্যবাদ দেওয়া উচিত। যদি ঐ আইন চালু করা হত তাহলে আপনাদের অনেক নেতাই ঐ আইনে গ্রেপ্তার হত এবং কারাগারে আটক রাখা হত। পশ্চিমবঙ্গে গণতন্ত্র নেই? আজকে আপনাদের এই কথা বোঝার দরকার আছে। আমি শুধু আপনাদের একটা কথাই বলব যে, জনগণের কাছে ফিরে যান। মনে আছে তো সেই আলেকজাণ্ডার সেলুকাসের কথা? সেই কবি, তাঁর লাইনগুলি মনে আছে?

Society friendship and love

Divinely bestowed upon man

O had I the wings of a dove

How soon would I taste you again?

ঐ যে কথাগুলো বলছিলেন, আপনাদের বলব, নির্বাচনে অযথা ক্রটি খুঁজবেন না; সময় থাকতে জনগণের কাছে যান, জনগণ কি বলছেন শুনুন এবং তাঁদের কথা শুনে, তাঁদের দুঃখ উপলব্ধি করে পাশে দাঁড়াবার চেষ্টা করুন, বিরোধী দল হিসাবে তাহলেই আপনাদের অস্তিত্ব থাকবে। তাঁদের ব্যথা-বেদনার সঙ্গে যদি আপনারা নিজেদের সংযুক্ত করতে না পারেন তাহলে সারা পশ্চিমবঙ্গে গত নির্বাচনে যে ৩৯ জন এসেছেন, আগামী নির্বাচনে সেখানে ৯ জন থাকবেন কিনা সন্দেহ থাকবে এবং এবারের পঞ্চায়েত নির্বাচনে যে কয়েকজনও এসেছেন, আগামী পঞ্চায়েত নির্বাচনে ঐ কয়েকজনও আসতে পারবেন না, সব জায়গায় শূন্য হয়ে যাবেন। ইতিহাস এই শিক্ষাই দেয়। আশা করব ইতিহাসের এই শিক্ষা আপনারা নেবেন এবং সেইমতো এগিয়ে আসবেন, এই আবেদন রেখে আবার আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে আন্তরিক সমর্থন জানিয়ে এবং এর উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের আলোচনার পরিপ্রেক্ষিতে আজকে যে বিতর্ক শুরু হয়েছে তাতে অংশগ্রহণ করে আমি বক্তব্য পেশ করতে চাইছি। আমি আশা করেছিলাম, এই সরকারের মুখ্যমন্ত্রী এবং সভার নেতা মাননীয়

জ্যোতিবাবু শুনবেন আমাদের কথা। অবশ্য তাঁর ধৈর্য অত্যন্ত কম আমরা জানি এবং কাজেও তা দেখছি যে, কথা শোনার ধৈর্য তাঁর নেই, বোঝারও ধৈর্য নেই এবং আমাদের কথা শুনবার ধৈর্য তো নেই। আমি চেয়েছিলাম, আসনে বসে সরকারি দল কংগ্রেসের বিরুদ্ধে গ্রামে যা চালাচ্ছেন সেটা তিনি শুনবেন। স্বরাষ্ট্র মন্ত্রীর নেতৃত্বে গণতন্ত্রের ইতিহাসকে উৎখাতের মধ্যে দিয়ে গত ২৮শে ফেব্রুয়ারি তার মৃত্যু ঘটল। সংবাদপত্রের মারফত দেখেছি, উনি বলেছেন যে, অত্যাচারের কয়েকটি স্পেসিফিক কেস দিন, ব্যবস্থা নেব। আমি আজকে কয়েকটি কেস নিয়ে এসেছি। অবশ্য সমস্ত ঘটনার কথা বলতে গেলে পাঁচ-ছয় দিন ধরে কন্টিনিউয়াস বিতর্ক যদি করাও যায় তাহলেও সেই তালিকা দিয়ে শেষ করা যাবে না। তাই যতগুলি স্পেসিফিক কেস দেওয়া যায় সেগুলি দেব এবং আমাদের দলের পক্ষ থেকে যে তালিকা তৈরি হচ্ছে সেটা পরে দেব। আমি আশা করব, আপনার মাধ্যমে সেটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পৌছাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বর্ধমান দিয়েই শুরু করছি কারণ বর্ধমান জেলা স্বয়ং পঞ্চায়েত মন্ত্রীর এলাকা এবং সেখানে নাকি চিরশান্তি বিরাজ করছে। একটি ঘটনা বলি—ভাতার থানার সেলেন্ডা গ্রাম। সেখানে দুর্যোধন ঘোষ এবং শ্যামনটোবর ঘোষকে থেঁতলে মারা হল। আজ পর্যন্ত ভাতার হাসপাতালে ভর্তি আছে। যারা এটা করল তাদের বিরুদ্ধে ৩২৬ ধারায় কেস হয়েছে, কিন্তু আজ পর্যন্ত একজনও গ্রেপ্তার হয়নি। বর্ধমান জেলার ভাতার থানার রামচন্দ্রপুর গ্রামে ঐ একই ঘটনার রিপিট হল। সেখানে পঞ্চু বাগদী ও ভোলা বাগদী, শিডিউল্ড কাস্টস কমিউনিটির লোক, তাঁদেরকে থেঁতলে থেঁতলে মারা হল এবং তাঁরাও আজ পর্যন্ত ভাতার হাসপাতালে ভর্তি আছে। সেখানেও একজন খুনী আসামি গ্রেপ্তার হয়নি। বর্ধমান জেলাতে জ্যোতিবাবুর দল এবং তাঁদের পঞ্চায়েত নেতৃত্বের মাধ্যমে এমন ধারার শান্তি বিরাজ করছে যা ধরে রাখা যাচ্ছে না, অভিনন্দন জানাবার ভাষাও খুঁজে পাওয়া যাচ্ছে না। তাঁর জেলাতে ভোটের আগের দিন গোপালনগরে কংগ্রেস ভোটপ্রার্থী তিনকড়ি গনের বাড়ির চারটি বড় বড় খড়ের গাদায় দাঁড়িয়ে থেকে আগুন দেওয়া হল। এই ব্যাপারে স্পেসিফিক ডায়রি করা হয়েছে, কেস করা হয়েছে। যারা আগুন দিল তারা থানার ও.সি.র সঙ্গে বসে এখন চা খাচ্ছে, একজনও সেখানে গ্রেপ্তার হয়নি।

[4-35--4-45 P.M.]

আজকে মানুষ তারা তাদের নিজেদের গ্রাম ছাড়া, ঘর ছাড়া। তিনকড়ি গন নিজের গ্রামে এবং ঘরে ঢুকতে পারছে না। বর্ধমান জেলায় ঝিলু (২) সাখনা গ্রাম, সেখানে প্রধানের ভাই আরফান মণ্ডলকে খুন করা হল। আজ অবধি কোনও খুনের আসামি গ্রেপ্তার হয়েছে? স্বরাষ্ট্রমন্ত্রীর ধৈর্য নেই এখানে বসার, মাননীয় মুখ্যমন্ত্রীর ধৈর্য নেই এইগুলি শোনার, একটা চিঠি পর্যন্ত তিনি লিখতে পারেন না। স্বরাষ্ট্র দপ্তরের পুলিশ প্রশাসন একটা খুনের আসামিকে গ্রেপ্তার করেছে? করেনি। মন্তেশ্বরের ছাড়কাডাঙ্গায় কংগ্রেস প্রার্থী সেখ ফজলুরের মাসতুতো ভাই সেখ সাত্তারকে খুন করা হল। স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী উত্তর দিয়ে যান আজ অবধি একটা খুনের আসামি গ্রেপ্তার হয়েছে? কই উত্তর দিন? জানি, উত্তর দিতে পারবেন না। আমি সব স্পেসিফিক কেস বলছি। ভোটের ৫-৬ দিন আগে কাঁজড়াতে আমাদের সম্ভাব্য প্রার্থী সাগর লায়েককে খুন করা হয়েছিল। বলুন স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একটা খুনের আসামি গ্রেপ্তার হয়েছে আজ অবধি? কোনও আসামি গ্রেপ্তার হয়নি। শান্তি হয়েছে?

ভোটের আগে লস্করগঞ্জ—আবার সেই বর্ধমান, বিনয়বাবুর শান্তির পঞ্চায়েত রাজ জেলার নিদর্শন নাকি পশ্চিমবাংলার বুকে—সেই বর্ধমান জেলার লস্করগঞ্জের লাওদা থানায় প্রভাত দাকে খুন করা হল। আজ অবধি কোনও খুনের আসামি গ্রেপ্তার হয়েছে? আজকে মার্চের ১০ তারিখ, একটা খুনী আসামি গ্রেপ্তার হয়েছে? উত্তর না। এবারে গঙ্গার এই দিকে চলে যাই হাওড়ার উদয়নারায়ণপুর এবং দক্ষিণসিটি গ্রামে। আগের দিন ভোট, প্রথমে ৮টি বাড়ি ধুলিসাৎ করে দেওয়া হল। এক কণা ধান নেই যে লক্ষ্মীপূজা করবে বাড়িতে। বাচ্চা কোলে নিয়ে মা গ্রাম ছাড়া, আজ অবধি গ্রামে ঢুকতে পারেনি। আজ পর্যন্ত কোনও আসামি গ্রেপ্তার হয়েছে? মাননীয় সদস্য উত্তর দিয়ে যান। যদি উত্তর দিতে পারেন তাহলে মাথা নত করে চলে যাব, কোনও বক্তব্য রাখব না বিরোধীপক্ষ থেকে। মাননীয় সরকারি দলের সদস্য নট্ট কোম্পানির নাটক করে গেলেন, চিৎপুর থেকে ট্রেনিং নিয়ে এসে নাটক করে গেলেন। আপনারা কান খুলে শুনুন তাদের অত্যাচারের কথা। আমরা হাওয়ায় এইসব কথা বলি না, পশ্চিমবাংলার ৫ কোটি লোকের এই কথা বলে বলে মুখ ব্যথা হয়ে গেছে। কোথায় শান্তি? উদয়নারায়ণপুর গ্রামে চলে আসি। আমতা থানায় বসন্তপুর গ্রামে গোবিন্দ দাস—এই সভায় মেনশনে মাননীয় সদস্য অশোক ঘোষ এবং মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি মহাশয় এই ব্যাপারে বলেছেন—আজকে অর্দ্ধমৃত অবস্থা, তার দুটো হাতকে ভেঙে টুকরো টুকরো করে দেওয়া হয়েছে। তাকে ভর্তি করা হয়েছে অর্দ্ধমৃত অবস্থায় হাওড়ার অর্থপেডিক হাসপাতালে, এম. এস. ঘোষ চিকিৎসা চালাচ্ছে। সে বাঁচবে কিনা জানি না। একটা আসামি গ্রেপ্তার হয়েছে? বলুন মুখ্যমন্ত্রী, বলুন স্বরাষ্ট্রমন্ত্রী, বলুন সভার নেতা মুখ্যমন্ত্রী, উত্তর দিন শুনুন কান খুলে। উত্তর আপনি দিতে পারবেন না।

সরকারি দলের মাননীয় সদস্য যেন নট্ট কোম্পানির নাটক করলেন তিন নম্বর যাত্রাপালার নায়কের মতো চিৎপুরের ট্রেনিং নিয়ে এসে। একটাও আসামি গ্রেপ্তার হয়নি। চলে আসি আমি বাম দিকে, যাঁরা আপনাদের বক্তব্যে হাততালি পর্যন্ত দেয়নি, যাঁরা নীরবে নিভৃতে যন্ত্রণা বুকে নিয়ে ছটফট করছে, আপনাদের ঐ খুনী গুণ্ডাদের মুখের দিকে তাকিয়ে আছে, সেই ফরোয়ার্ড, ব্লকের দিকে? আজকে এই সভায় আমাদের সহকর্মী বিধায়ক, তিনি অন্য দলের হতে পারেন। আজ তিনি কোথায়? তিনি কোথায় আছেন? তাঁকে আজকে পুলিশের কাছে গ্রেপ্তার বরণ করে পচতে হচ্ছে। আজকে বারগেনিং পয়েন্টে রমজান আলিকে ঝুলিয়ে রাখা হয়েছে ফরোয়ার্ড ব্লক মন্ত্রী কমল গুহর মুখ বন্ধ করে দেবার জন্য।

আজকে রমজান আলিকে মিথ্যা খুনের আসামি করে ঝুলিয়ে রাখা হয়েছে। আজকে ফরোয়ার্ড ব্লকের মাননীয় নেতৃ, তিনি আমাদের বিরোধী হতে পারেন, তিনি ফরোয়ার্ড ব্লকের নেতৃ হতে পারেন, গত ছ'বছর ধরে নারী মুক্তি আন্দোলনের কথা যাঁর মুখে শুনেছি, যিনি নিজেকে বহু জায়গায় নারী আন্দোলনের প্রতীক হিসাবে প্রতিষ্ঠিত করেছেন, সেই অপরাজিতা গোপ্পীকে তাঁর তুফানগঞ্জে নিজের বাড়িতে কাপড় টেনে তাঁর উপরে অত্যাচার করেছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা। কেউ গ্রেপ্তার হয়েছে তাদের? কোনও মার্কসবাদী গুণ্ডাকে গ্রেপ্তার করা হয়েছে? আজকে এখানে আমাদের বামদিকে বসে আছেন শিবপ্রসাদ মালিক, তাঁর করুণ অভিযোগ, গোঘাটে পঞ্চায়েত প্রার্থী হিসাবে তাঁকে চোখের জলে নাকের জলের বিনিময়ে প্রার্থীপদ উইথড্র করতে হয়েছে। তাঁকে বাধ্য হয়ে প্রার্থীপদ উইথড্র করতে হয়েছে। তিনি

এখানে বসে আছেন, কি ঘটেছে তাঁর বিধানসভা কেন্দ্রে, একবার প্রশ্ন করুন তাঁকে? এখানে নাট্যকার সদস্য একটু আগে অনেক বক্তব্য রাখছিলেন, একবার জিজ্ঞাসা করুন তাঁকে? স্পেসিফিক উদাহরণ আর কত দেব? মাননীয় মুখ্যমন্ত্রীর ৭৪ বছর বয়সে তাঁর কানের পর্দা পরীক্ষা করার দরকার হয়ে পড়েছে কলকাতার সবচেয়ে বড় কোনও চিকিৎসককে দিয়ে। কিন্তু সমস্যা হচ্ছে উনি আবার কলকাতার কাউকে বিশ্বাস করেন না। উনি চিকিৎসার জন্য রাশিয়ায় যেতে চান। বাইরের অন্যান্য দেশেও যান। সম্প্রতি উনি বাইরে থেকে ঘুরে এসেছেন। আমরা তো বিধানসভা থেকে একটা রেজোলিউশন নিতে পারি যে, মাননীয় মুখ্যমন্ত্রীর স্বাস্থ্য রক্ষার জন্য, বিশেষ করে তাঁর কান পরীক্ষার জন্য তাঁকে রাশিয়ায় পাঠানোর ব্যবস্থা না করে সারাজীবন ধরে যিনি মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে গালাগালি করে এসেছেন—যেখানে চিকিৎসা করানোর ব্যাপারে তাঁর বিশেষ পছন্দ—সেই দেশের একটা বড় হাসপাতালের বড় একজন ডাক্তারকে দিয়ে তাঁর কান পরীক্ষা করা হোক। এটা কেবল কংগ্রেসিদের কথা নয় বা শুধু মাত্র বিরোধী দলের কথা নয়, একথা আজকে পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামের ৫ কোটি বাঙালির। এ হচ্ছে তাদের আর্তনাদের কথা। আজকে তারা রক্তাক্ত অবস্থায় মূক বধির হয়ে আছে। আজকে এ হচ্ছে তাদের ভাষা। এখানে অভিযোগ চাইছিলেন মাননীয় সদস্য। আমার জেলা মেদিনীপুরের কেশপুর থানায় আজ ১১ বছরে ৩২ জন মানুষকে খুন করা হয়েছে শুধুমাত্র কংগ্রেস করার অপরাধে। কটা খুনী আসামিকে গ্রেপ্তার হয়েছে আজ পর্যন্ত? উত্তর দিতে পারবেন? না, পারবেন না উত্তর দিতে। কেশপুরে ভোটের ২০-২৫ দিন আগে ওখানকার থানার ও.সি.কে লোক্যাল কমিটির সেক্রেটারি হিসাবে ব্যবহার করে কংগ্রেস কর্মীদের পিটিয়ে পিটিয়ে মারা হয়েছে এবং পেটানোর ফলে লিভার, লাং পাংচার হয়েছে একজনের, তার নাম নগেন কলি। এই ঘটনা, এই দৃশ্য সেখানে ঘটেছে। মস্‌জিদের ভেতরে ঢুকে বাঁচাও বাঁচাও বলে আর্তনাদ করেছে। তার দেহের রক্ত ফিনকি দিয়ে পড়েছে মস্‌জিদের দেওয়ালে। আল্লা তাকে বাঁচাতে পারেনি মার্কসবাদী গুণ্ডাদের হাত থেকে। সে মারা গেছে। ৫ টাকা—৭ টাকার নন-জুডিশিয়াল স্ট্যাম্পে হাজার হাজার মানুষকে ডেকে নিয়ে এসে সই করিয়ে সেই নন-জুডিশিয়াল স্ট্যাম্প পার্টি অফিসে রেখে দিয়েছে। তারপর গ্রামের মধ্যে ঢুকে দিনের বেলায় তা গ্রামের লোকদের ঘুরিয়ে ঘুরিয়ে দেখিয়েছে আর বলেছে, এই দেখ মাতব্বর'এর দল, সি. পি. এম. ছাড়া কংগ্রেস বা অন্য কোনও বিরোধী দল যদি তোমরা কর, তাহলে এই নন-জুডিশিয়াল স্ট্যাম্প আমাদের কাছে রইল। তোমরা যদি কংগ্রেস কর বা তাদের প্রার্থীদের ভোট দাও তাহলে তোমাদের সবকিছু লিখে নেব, তোমাদের আর কিছু থাকবে না। তারপর তোমাদের অস্তিত্বও আর থাকবে কিনা সন্দেহ আছে। আজকে মানুষ সেখানে বধির। থানায় যাবে? কারা বসে আছে সেখানে, থানায় আজকে যাদের চরিত্র উদ্‌ঘাটিত হচ্ছে? একই ঘটনা ঘটেছে ত্রিপুরার মাটিতে। ঠিক একই কায়দায় ছোট ভাই নৃপেনবাবু যেভাবে সেখানে রাজত্ব চালাচ্ছিলেন—ত্রিপুরার বড় ভাই—সেই একই কায়দায় রাজত্ব চালাচ্ছেন। ইতিহাস বড় কঠিন। ইতিহাস বড় নিষ্ঠুর। এর পাতা একদিন উল্টাবেই। সেদিন আপনাদের চরিত্র উদ্‌ঘাটিত হবে। পশ্চিমবঙ্গের পাঁচ কোটি মানুষ সেই দিনের জন্য তাকিয়ে আছে। কি হয়েছে ত্রিপুরাতে, ওখানকার পার্টি অফিসে? ত্রিপুরার উদয়পুরে একজন কংগ্রেস কর্মী খুন হল। পার্টি অফিসে তল্লাশি করে পাওয়া গেল পুলিশের অস্ত্রাগার থেকে লুঠ করা পুলিশের রাইফেল, চুরি করা গুলি, বুলেট, টি. এন. ভি.র পোশাক। মার্কসবাদী ক্যাডাররা গত দশ বছরে ত্রিপুরা রাইফেলস'এ

চাকুরি নিয়েছিল, পুলিশবাহিনীতে যোগ দিয়েছিল। তারা টি. এন. ভি.'র পোশাক পরে রাতের অন্ধকারে একের পর এক খুন করেছে, আর দিনের বেলা খবরের কাগজে খবর বেরোল টি. এন. ভি. খুন করেছে। কিন্তু প্রকৃতপক্ষে কারা করত এই খুন? খুন করত দু নম্বর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডাররা। ঐ গুণ্ডাবাহিনী রাতের অন্ধকারে খুন করত এবং তাদের আশ্রয় দেওয়া হত পার্টি অফিসগুলোতে। আজকে ঠিক একই কায়দায় রাজত্ব চালাচ্ছে পশ্চিমবঙ্গের বুকে এই মার্কসবাদী পার্টি। ইতিহাস বড় কঠিন, বড় নিষ্ঠুর। ইতিহাস কখনও ক্ষমা করবে না। তাই ভক্তিবাবু বলেছিলেন, সরোজবাবু, জ্যোতিবাবু, লাল চোখ দেখাবেন না। ওঁদের চোখটা একটু কম লাল আর জ্যোতিবাবুদের চোখটা একটু বেশি লাল ছিল কিনা তাই উনি ঠিক ধরেছেন রংটা। উনি চিন ঘুরে এসেছেন, বিপ্লবী মানুষ, তাই বিপ্লবটা ঠিক ধরতে পেরেছেন আমরা এই সমস্ত খবরের কাগজে দেখলাম। ওঁর বক্তব্য ঠিক, কোনও কন্ট্রাডিকশন হয়নি।

[4-45–4-55 P.M.]

কন্ট্রাডিকশন হবেই ধরে নিচ্ছি কিন্তু তবুও তাঁর বক্তব্য সঠিক। গতকাল হাড়োয়া গ্রামের কুলটি পঞ্চায়েতের আন্ডারে উত্তর ২৪-পরগনার একটি শান্তি মিছিল হয়েছিল তাতে সরলবাবু আমাদের মন্ত্রী বসে আছেন বটে পাশে দু'হাত তুলে নিতাই গৌরাঙ্গের মতো আশ্বাস দিচ্ছেন সুভাষবাবু, বলছেন হে গ্রামবাসীরা ফিরে এসো। সেই সময়ে ফরোয়ার্ড ব্লকের আবু তায়েব মোল্লা জেতা প্রার্থী তাঁদের বললেন চোখের জল ফেলে যে ভোটের দিন থেকে আজ পর্যন্ত গ্রাম ছাড়া, এখনো নিজের গ্রামে ঢুকতে পারেনি। শুধু ওঁনারা আজকে এসেছেন জেনে তিনি বৌ--বাচ্চা সমেত দেখা করতে এসেছেন। তখন চয়ন মুখার্জি এস. পি. পাশ থেকে বললেন আপনি অভিযোগ করলেন না কেন? তারপরে মুচকি হেসে বলছেন যদি সংবাদ কালকে বের হয় তাহলে ধরে নেব আপনার এই অভিযোগ সত্য? তখন তিনি বললেন অভিযোগ করব? ঘরে থাকতে পারছি না, গণতান্ত্রিক পদ্ধতিতে জিতে বাঁচতে পারছি না, আপনারা আজকে চলে যাওয়ার পরে টিকে থাকব কি থাকব না, অস্তিত্ব রাখতে পারব কিনা তাই জানি না, আমরা যাব কিনা অভিযোগ করতে থানায় একি সম্ভব? সরকারি দলের প্রতিনিধি যদি অভিযোগ করতে আজকে ভয় পায় তাহলে কংগ্রেসের এত হিম্মৎ আছে আজকে পশ্চিমবঙ্গের জ্যোতিবাবুর আমলে স্বরাষ্ট্রমন্ত্রিত্বে থাকাকালীন যে কেশপুরের থানায় গিয়ে অভিযোগ করবে? তাহলে তারা তাদের ভিটেমাটি নিয়ে বেঁচে থাকতে পারবে? আজকে পশ্চিমবঙ্গের এই অবস্থা হয়েছে। আসুন আমার নির্বাচনী কেন্দ্রে সরাসরি অভিযোগ করছি একটার পর একটা, সভা চলবে নিশ্চয় এক মাস, দেড় মাস, মাননীয় অধ্যক্ষ মহাশয় তাঁর নেতৃত্বে থাকবেন, আমি আশা করব আজ হোক, কাল হোক কিংবা এই দীর্ঘ দেড় মাসের মধ্যে জ্যোতিবাবুর যদি সাহস থাকে তাহলে তার জবাব দেবেন এই সভার মধ্যে। অরবিন্দ মহাপাত্র হিরুদপাড়া বুথের প্রার্থী কংগ্রেসের সবং থেকে ফিরছেন রিপোর্ট জমা দিয়ে এমন সময়ে তাকে ঘিরে ধরল শ'তিনেক মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা এবং বলল এসো। সে তার উত্তরে বলল, 'বল ভাই কি ব্যাপার' তারা বলল 'না এসো এই দিকে'। সে বুঝতে পারল তাকে মারা হবে, সে দৌড়তে শুরু করল তখন পেছন থেকে বীভৎস আওয়াজ করে শ'তিনেক কমিউনিস্ট পার্টির কমরেডরা তাকে তাড়া করল, সে ঢুকে পড়ল গৌরীশঙ্কর

মাইতির বাড়িতে সেখান থেকে তাকে টেনে হিঁচড়ে বের করা হল। তখন ঢুকে পড়ল সত্য দাসের বাড়িতে, সেখান থেকে তাকে টেনে হিঁচড়ে বার করা হল। মেয়েরা তাকে জড়িয়ে রেখেছিল এবং বলতে লাগল ওকে বাঁচাও কিন্তু মেয়েদের সঙ্গে ঠেলাঠেলি করে, মারপিট করে তাদের সরিয়ে দেওয়া হল। তারপরে তাকে দুই হাত-পা বেঁধে মোরাম রাস্তার উপরে প্রকাশ্য দিবালোকে শুইয়ে দেওয়া হল পিঠে ৬ টি বাঁশ বেঁধে দেওয়া হল এবং ওপরে গাইতি দিয়ে তার সারা শরীর ক্ষত-বিক্ষত করে মাংসপিণ্ড দলা পাকিয়ে অর্ধমৃত অবস্থায় তাকে ফেলে দেওয়া হল এবং রক্তাক্ত অবস্থায় দেহ পড়ে থাকল ছুঁতে দেওয়া হল না, একটু জল পর্যন্ত দেওয়া হল না, এখন সে মেদিনীপুরের ডাক্তার গোলক মাঝির আন্ডারে ট্রিটমেন্টে আছে—নোট করুন—স্বরাষ্ট্রমন্ত্রী যদি রুমে থাকেন নিশ্চয় শুনছেন—তাকে নিয়ে আসা যাবে কিনা সন্দেহ কলিকাতাতে, যে কোনও মুহূর্তে মারা যেতে পারে কিন্তু একটি আসামিও কি গ্রেপ্তার হয়েছে? হয়নি। একটা গর্ভবতী গাই সেও সাবলের গোতা থেকে রেহাই পায়নি। সবংয়ের এক গরিব চাষী প্রশ্ন তুলেছে হ্যাঁ বাবু আজকাল কি গাইও কি কংগ্রেসের হয়ে ভোটটোট দেয় নাকি? আমার বাড়িতে একটা গর্ভবতী গাই আজকে মার্কসবাদী কমিউনিস্ট গুণ্ডাদের রডের হাত থেকে বাঁচাতে পারলাম না। কন্ট্রাডিকশন করার ক্ষমতা যদি থাকে তাহলে কন্ট্রাডিক করুন। আমি দায়িত্ব নিয়ে বলছি আমার বুথে ভোট হয়েছে রাত ১০টা ৪০ মিনিট অবধি—নোট করুন স্বরাষ্ট্রমন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রী—১০টা ৪০ মিনিট অবধি ভোট হয়েছে, প্রায় শ'তিনেক ভোটার পালিয়ে গেল ২.৪৫ মিনিট সেখানে ডাঃ মানস ভুঁইয়া নিজস্ব গ্রামের বুথ, অতএব ভোটার নষ্ট করতেই হবে। এটা একটা রিগিংয়ের কাজ, মডিফায়েড টাইপ অফ সাইন্টিফিক রিগিং আজকে আপনারা চাপা দেওয়ার চেষ্টা করছেন। বিভিন্নভাবে বলার চেষ্টা হচ্ছে, আমি অবাক হয়ে যাই এইসব কাণ্ডকারখানা দেখে। কিন্তু দুর্ভাগ্য যে আমি মানুষের আশীর্বাদ নিয়ে এই সভায় এসেছি। আমি প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় বক্তব্যে বলেছিলাম এরা কারা? এরা সেই যারা আওয়াজ তুলেছিল এই আজাদী ঝুটা হ্যায়। এরা সেই দল যারা বলেছিল পার্লামেন্টের মধ্যে এই সংবিধান পুড়িয়ে দাও বলে প্রিসিডেন্স ক্রিয়েট করেছিল, এরা কোন দল—যাদের ১৯৬৪ সালে জন্ম হয়েছে চিনের দালালি করে, এরা সেই দল যারা দেশমাতৃকার বিরুদ্ধাচারণ করে একটা রাজনৈতিক তত্ত্বের জন্ম দিয়েছে ১৯৬৪ সালে। এদের কাছ থেকে স্বদেশীকতা, প্রেম ভালবাসার সুস্থ পরিবেশে প্রশাসনিক কাঠামোকে বজায় রাখা একথা সাধারণ মানুষ আশা করতে পারে? এরা তো জানেন ডেমিট্রিভ থিওরী, যুক্তফ্রন্টীয় থিওরী—এসো ক্ষমতায়, ক্ষমতার ফাঁক ফোকর দিয়ে নাও কয়েকটা ছোট ছোট ভাই, সেই সঙ্গে মেজভাই, সেজভাইকে আস্তে আস্তে যখন ক্ষমতাকে দখল করলে তখন পিটিয়ে খান করে দাও, তাই সিংহের একটা দাঁত ভেঙেছে। আজকে বেলচা, কোদালের বাঁট খুলে নেওয়া হয়েছে আর সি. পি. আই. মুচকে মুচকে হাসছে।

ওদের সিটটা বেড়েছে, বোরো ধানের চাষটা হচ্ছে, এটাও মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কাস্তে দিয়ে কাটবে আর কয়েকদিন বাদে। এটা নিশ্চিত যে, এটা হিস্ট্রি, এটা পলিটিক্যাল হিস্ট্রি। এই যে লড়াই—ইতিহাসের প্রথাগত প্রতিষ্ঠিত সত্য—তার বিরুদ্ধে আজকে জেহাদ ঘোষণা করেছেন বাঘের মতো দুই-চারজন মানুষ। আমরা তাদের সেলাম জানাই, পশ্চিমবাংলার মানুষ হিসাবে। তিনি কংগ্রেস কর্মী হিসাবে নয়, পশ্চিমবাংলার নির্যাতিত নিপীড়িত গণতন্ত্রের

বেদীমূলে যারা আজকে ঐ মৃত্যুকে বরণ করেছে, ইতিহাস তাদের দুর্ঘটনার মধ্যে দিয়ে রক্তাক্ত অবস্থায় দাঁড়িয়ে। সেই যুগে দাঁড়িয়ে পশ্চিমবাংলার মানুষ হিসাবে সেলাম জানাই। আজকে তাদের সাহস আছে, তারা আজকে মন্ত্রিত্বের মোহ ছেড়ে দিয়ে পশ্চিমবাংলার ৫ কোটি বাঙালির চোখে জল দেখে তারা নিজেদের সংযত রাখতে না পেরে আজকে বিদ্রোহের বাণী ঘোষণা করেছেন। আজকে রমজান আলি বারগানের শিকার, তিনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির চক্রান্তের শিকার, তিনি খুন করেছেন বলে আজকে সংবাদপত্রে দেখলাম, তিনি সেখানে একটা বিবৃতি দিয়েছেন—আমাদের সহকর্মী বন্ধু তিনি বিধানসভার পবিত্র 'দেখলাম, তিনি সেখানে একটা বিবৃতি দিয়েছেন—আমাদের সহকর্মী বন্ধু তিনি বিধানসভার পবিত্র কক্ষ্যে আজকে নেই—তিনি চা খাচ্ছিলেন, সিঙাড়া খাচ্ছিলেন, হঠাৎ কি হল জানি না পুলিশ এসে বলল আপনি গুলি চালিয়ে খুন করে দিয়েছেন, আপনি গ্রেপ্তার। আপনাদের নেতারা বড় বাড়াবাড়ি করছেন, আপনাকে জব্দ করতে হবে। আপনাকে জিম্মায় রেখে ফয়সালার অঙ্কটা কষব। আজকে সেইটাই হয়েছে। আজকে নারী যখন কলঙ্কের বিরুদ্ধে বলেন, যারা বড় বড় কথা বলছিলেন—মাননীয় সরকারি দলের সদস্য—আজকে অপরাজিত গোষ্ঠী মহাশয়া বলছিলেন একটা আসামি গ্রেপ্তার হয়েছে। আজকে ওদের পার্টির নিচ থেকে শুরু করে শেষ পর্যন্ত ওঁদের যারা সদস্য তাঁদের আজকে চিৎকার করে বলতে হয়েছে, হ্যাঁ এই ঘটনা ঘটেছে। এত অপলাপ নয়। আজকে ওদের নেতা মাননীয় চৌধুরীর নাম করব না, নাম করলে তো বাদ পড়ে যাবে তিনি বললেন, না এইসব কিছুই হয়নি। কে, কোনটা ঠিক—কারা বিচার করবে? আজকে ২০৬ জন আই. পি. এস. অফিসারের মধ্যে, ১৩০ জন লাল খাতার লাল শালু পাড়ে নাম লিখিয়েছেন। মুখ্যমন্ত্রী ক্ষেপে চটেছেন ডি. এম. কেন যাবেন প্রধানমন্ত্রীর ডাকে টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম ওয়ার্কশপ অ্যাটেন্ড করতে? এতে কি অপরাধ হয়েছে? আই. পি. এস. এবং আই. এ. এল. এটাতো জ্যোতিবাবুর ব্রাকেটে পশ্চিমবঙ্গ সার্ভিস নয়। আজকে রাজ্যে কেন্দ্র টাকা দিচ্ছে, জাতীয় পরিকল্পনা রূপায়িত হচ্ছে, জাতীয় কর্মসূচির মাধ্যমে উনি বললেন কয়েক কোটি শ্রম দিবস রূপায়িত হচ্ছে—এইগুলি কার সৃষ্টি? আর. এল. ই. জি. পি., এন. আর. ই. পি., আই. আর. ডি. পি., আই. টি. ডি. পি., ডি. পি. এ. পি.—কার সৃষ্টি? জাতীয় কর্মসূচির। এটার ব্রাকেটে জ্যোতিবাবু, এটার ব্রাকেটে নায়নার, নৃপেন চক্রবর্তী কিংবা বিশেষ কারুর নয়—এটা জাতীয় কর্মসূচি। আজকে ২০টি অঙ্গ রাজ্যে যেমন করে চলছে, ঠিক তেমনি পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে চলছে। এটা কারুর বিশেষ কোনও কৃতিত্বের ব্যাপার নয়। আপনারা গতকাল লিখিত প্রশ্নের উত্তরে দিয়েছিলেন পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আই. আর. ডি. পি. তিনি সঠিকভাবে করতে পারেননি। দোষটা দিয়েছেন ব্যাঙ্কের ঘাড়ে, ব্যাঙ্কের সঙ্গে কথা বলে দেখেছি পরিকল্পনা সঠিকভাবে সাবমিট করতে পারেননি। দারিদ্র্য সীমার নিচে যে সমস্ত মানুষ বাস করছিলেন তাদেরকে আপনারা সঠিকভাবে তুলে আনতে পারেননি। আজকে এই যে দৃশ্য যা বিরোধীদের তথ্য এবং কাজের মধ্যে অমিল, এদের প্রত্যেকটি জিনিস আজকে ধরা পড়েছে।

উনি বলছেন মজুরি বেড়েছে, বলুন না বুকে হাত দিয়ে মাননীয় শ্রমমন্ত্রী, পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামে একই হারে আপনারা দৈনিক মজুরি গ্রামীণ কৃষকদের দিতে পেরেছেন, পারেননি। আমরা '৭২-'৭৭য় যখন সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন—আইন করে দিয়েছিলাম ৮.১০ পয়সা মজুরি প্রতিটি ব্লকে দিতে হবে। এবং প্রতিটি ব্লকে একটা করে লেবার ওয়েল

ফেয়ার অফিসার নিযুক্ত করেছিলাম; আজকে খাতা খুলে দেখা হোক, প্রতিটি ব্লকে সেইগুলি সুষ্ঠভাবে রূপায়ণ করা হচ্ছে কিনা। আজকে কৃষকসভা মধ্যসত্বভোগী কৃষক, বর্গাদার, পাট্টাদার এবং উচ্চ মধ্যবিত্ত কৃষকের মধ্যে একটা দালালের ভূমিকা নিয়ে রাতের অন্ধকারে উলঙ্গ নৃত্য করে চলছে ১৪.৯০ পয়সা মজুরি দিতে হবে। আবার খুব ভোর রাত্রে বাড়ির মালিকের কাছে গিয়ে বলছে তোমরা তো দিতে ৮ টাকা, তুমি দাও ৯ টাকা, আর বাকি ২ টাকা পার্টি অফিসে জমা দাও। আর গরিব কৃষককে কি বলছে তুই বেটা পেতিস ৮ টাকা, এখন নে ৯টাকা, আর বাকি টাকাটা পরের বছর যখন আন্দোলন করবি তখন নিবি। এই দালালের ভূমিকায় অবতীর্ণ হয়ে গোটা কৃষকসভা পশ্চিমবঙ্গে বিনয় চৌধুরির নেতৃত্বে একটা শোষণ চালাচ্ছে। তাই তার দলের জেলার সেক্রেটারি থেকে সই করা বিভিন্ন চাঁদার কুপন নিম্ন মধ্যবিত্ত গরিব সি. পি. এম. না করা চাষীদের ধরিয়ে দিয়ে বলা হয় যদি এত তারিখের মধ্যে, এতদিনের চাঁদা না পৌছায় তাহলে মুচি, নাপিত, বাজার-স্কুল বন্ধ। কলেজ তোমার ছেলে যেতে পারবে না, তুমি বাজার হাট করতে পারবে না। বাজারে দোকানে গিয়ে বলা হয় ভাই শোন দোকানদার তুমি এই বয়কট করা লোকটাকে যদি বাজার দিয়ে থাক তাহলে, তোমার দোকান লুঠ করা হবে। আজকে এই অবস্থায় পৌছেছে।

[4-55–5-05 P.M.]

আজকে এই অবস্থায় পৌছেছে পশ্চিমবঙ্গ। আজকে তাই ভাবতে হচ্ছে পশ্চিমবঙ্গের মানুষ নতুন একটা অধ্যায়ের জন্য ভারত সরকারের প্রধানের কাছে আবেদন করবে কি করবে না। আজকে পশ্চিমবঙ্গের মানুষকে ভাবতে হচ্ছে আমি ভারতবর্ষের নাগরিক কি না, ভারতবর্ষের সংবিধান তার সাংবিধানিক কাঠামোর জোরে আমার জীবন, আমার সম্পত্তির নিরাপত্তা, আমার ব্যক্তি স্বাধীনতা, আমার হাঁটার চলার বলার ক্ষেত্রে আমাকে প্রোটেকশান দিতে পারবে কি না। আজকে ভাবতে হবে পশ্চিমবঙ্গের মানুষ ভারতবর্ষের রাষ্ট্রপতির কাছে আবেদন করবে কিনা যে আইন-শৃঙ্খলা রাজ্যের এক্তিয়ারভুক্ত সাংবিধানিক কাঠামোর জোরে, সেই রাজ্যের আইন-শৃঙ্খলাকে আজকে যুক্ত তালিকায় কিংবা কেন্দ্রীয় তালিকায় নিয়ে আসতে হবে কি হবে না। কারণ, সম্পূর্ণ একটা অগণতান্ত্রিক দল, ফ্যাসিস্ট দল সংবিধানের শপথ নিয়ে গণতন্ত্রের ফাঁক-ফোঁকরের সুযোগ নিয়ে অত্যন্ত হাস্যকর পরিস্থিতিতে দুর্ভাগ্যজনক ঘটনার মধ্য দিয়ে আজকে ক্ষমতায় বসে আছে। কার কাছে আবেদন করবে, সেই পুলিশ অফিসারের কাছে? সেই পুলিশ অফিসারের কাছে অভিযোগ করলে যাবে সি আই-এর কাছে, সেখান থেকে যাবে এস. ডি. পি. ও., তারপর এস. পি., ডি. এম. হয়ে যাবে স্বরাষ্ট্র সচিব, স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে, তারপর ফিরে ফিরে আবার যাবে সেই থানার ও. সি.র কাছে। যার বিরুদ্ধে আমি অভিযোগ করছি যিনি ডায়রি নেন না, যিনি খুনের আসামিকে ধরেন না, খড়ের গাদায় আগুন লাগিয়ে দেয় তাকে ধরে না, মাথা ফাটিয়ে রক্তাক্ত অবস্থায় থানার সামনে পড়ে থাকে তাকে ধরে না, তাঁর উপরেই আবার তদন্তের ভার পড়বে। আমি একটা উদাহরণ দিই—মানতাসী রহমান, উলুবেড়িয়া কলেজের ছাত্র, পঞ্চায়েত নির্বাচনের আগের দিন তাকে এস. ডি. ও.র বাংলোর সামনে কুপিয়ে কুপিয়ে মারা হল। আজ অবধি একটা আসামিকেও গ্রেপ্তার করা হয়েছে? উচ্চ পর্যায়ের অফিসাররা কথা দিয়েছিলেন যে আমরা দুই সপ্তাহের মধ্যে গ্রেপ্তার করে দেব। একটাও খুনীকে ধরা হয়েছে? কার কাছে অভিযোগ করবে মানুষ? কার কাছে

এফ আই আর ডায়রি করতে যাবে? কার কাছে বিচার চাইতে যাবে যে বিচারালয়ের বিচারকের বাড়ির মেয়েদের অন্ধকারে বিচারালয়ের বাইরে এসে রায় পাল্টাতে হয়? সেই রাজ্যের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী, আইন মন্ত্রীর রাজত্বে বাস করে পশ্চিমবঙ্গের জাতীয়তাবাদী স্বাধীনতাকামী শান্তিপ্রিয় মানুষ ভাবতে পারে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে অভিযোগ করে তারপর তারা বেঁচে থাকবে? আজকে সরকারের মধ্যে ক্ষমতাসীন থাকা বিশিষ্ট কতকগুলি রাজনৈতিক দলের নেতাদের এবং মন্ত্রীদের বলতে হচ্ছে যে আমি ব্যক্তি হিসাবে ব্যক্তির বিরুদ্ধে বলেছি, দলের নেতা হিসাবে দলের নেতার বিরুদ্ধে বলিনি, মন্ত্রী হিসাবে মন্ত্রীর বিরুদ্ধে বলিনি। এটা হয় না কি? এই ধরনের কোনও ইনসেপারেবল বডি হয় না কি? আমি অমুক ব্যানার্জি, আমি চেয়ারে বসে মন্ত্রী আবার মন্ত্রীর গাড়িতে চড়ে মাঠে নেমে আমি মন্ত্রী নই, অমুক বন্দ্যোপাধ্যায়, এই রকম হয় না কি? ইনসেপারেবল কনস্টিটিউশন্যাল বডির ইন্টিগ্রিটি মেন্টেন্ড হয় তাঁর ব্যক্তি স্বত্তার অবস্থানের মধ্য দিয়ে। তাই মন্ত্রী হিসাবে একটা কথা বলছেন, আর সংগঠনের নেতা হিসাবে আর একটা কথা বলছেন, এই কথার যুক্তি জাল বিস্তার করে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্টের চেয়ারম্যান মহাশয় আজকে অন্ধ ধৃতরাষ্ট্রের মতো দুঃশাসন, দুর্যোধনকে নিয়ে পশ্চিমবঙ্গে রাজত্ব কায়েম করেছেন এবং বলছেন ওসব কিছু হচ্ছে না, সব শান্তিতে চলছে, পশ্চিমবঙ্গ মরুভূমির মধ্যে মরুদ্যান এই ধরনের একটা কথা চারিদিকে বলার চেষ্টা করছেন। সেজন্য আমি তাঁরা যেকথা বলছেন তার তীব্র বিরোধিতা করতে চাই। অত্যন্ত দুর্ভাগ্যের সঙ্গে বলি মাননীয় রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণ রাজ্যপালের নয়, সাংবিধানিক কাঠামোর জোরে মুখ্যমন্ত্রীর তৈরি করা ভাষণকে তাঁকে বাধ্য হয়ে পড়তে হয়। এই একটা সাংবিধানিক প্রশ্ন মানুষের মনে এসে দাঁনা বেঁধে উঠেছে। সেজন্য আমি আমার ব্যক্তিগত মতামত হিসাবে বলি আজকে সেই দিন এসেছে যেদিন এই প্রশাসনিক সাংবিধানিক পরিকাঠামোর ব্যাপারে চিন্তা-ভাবনা করতে হবে যে পশ্চিমবঙ্গের বা বিভিন্ন রাজ্যের জনগণের জাগ্রত চিন্তাধারাকে প্রভাবিত করতে এবং তাকে প্রতিফলিত করতে সাংবিধানিক কাঠামোর আজকে বদলের প্রয়োজন আছে কিনা। যেমন আইন-শৃঙ্খলার প্রশ্ন রাজ্য তালিকা থেকে কেড়ে নিয়ে যৌথ তালিকায় নিয়ে যাওয়ার ব্যাপারে চিন্তা-ভাবনা করার সময় এসেছে, সময় এসেছে একটা সরকারের সাজানো বক্তব্যকে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে পড়িয়ে নেওয়ার যে প্রথাগত সত্য প্রতিষ্ঠিত হয়েছে সাংবিধানিক কাঠামোর মধ্যে তার পদ্ধতিগত পরিবর্তনের চিন্তা করার। তাই সামগ্রিক বিচারে রক্তাক্ত পশ্চিমবঙ্গের বুকে দাঁড়িয়ে, আজকে হত্যা লীলার সম্মুখে দাঁড়িয়ে এবং মার্কসবাদী বিভীষিকার এবং তাণ্ডবের মুখোমুখি দাঁড়িয়ে গ্রামের মানুষের রুদ্ধশ্বাস এবং দীর্ঘ নিঃশ্বাসের স্পর্শ পেয়ে আজকে এই পবিত্র বিধানসভার কক্ষে আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপালের ভাষণের আমি তীব্র বিরোধিতা করছি এবং পশ্চিমবঙ্গের সমস্ত জাগ্রত জাতীয়তাবাদী মানুষকে এর বিরুদ্ধে সোচ্চার প্রতিবাদ করার আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীহার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। সংসদীয় গণতন্ত্রে বিধানসভায় রাজ্যপালের ভাষণ অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস কারণ এই ভাষণে সরকারের সফলতা, কর্মসূচি এবং ব্যর্থতা যদি কিছু থাকে তাহলে বিরোধী দল সেটা নিয়ে আলোচনা করতে পারেন এবং এটাই হচ্ছে সংসদীয় গণতন্ত্রের বিধান। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম এই সভায় বিরোধীপক্ষের

माननीय সদস্যরা রাজ্যপালের ওই মূল্যবান ভাষণ প্রসঙ্গে ধান ভাঙতে শিবের গীত গাইলেন এবং গোটা ব্যাপারটাকে অন্যদিকে ঘুরিয়ে দিলেন। আমাদের দেশের শিল্প, কৃষি, ভূমি সংস্কার প্রভৃতি মৌলিক বিষয়গুলির আলোচনার ক্ষেত্রে তাঁরা কোনও রকম অংশ গ্রহণ করলেন না। গোটা সরকারের কর্মকাণ্ডের বিবরণ ওই রাজ্যপালের ভাষণের মধ্যে থাকে এবং সেই কর্মকাণ্ড নিয়ে আলোচনার সুযোগ একমাত্র বিধানসভাতেই থাকে। দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম তাঁরা সেদিকে গেলেন না। পশ্চিমবাংলা শিল্পের দিক দিয়ে ১০ বছর পূর্বেই পিছিয়ে গেছে। নানা রকম প্রতিকূলতার মধ্যে থেকেও এই সরকার লড়াই করে শিল্প ক্ষেত্রে আশার সঞ্চার করেছে। তাহলে সেই আলোচনা কেন আমরা করব না? এই আলোচনা করার দায়িত্ব তো বিরোধীপক্ষের। স্যার, বিরোধীপক্ষ গোটা বিতর্ককে ঘুরিয়ে দিলেও আমরা তা নিয়ে আলোচনা করতে চাই। সারা ভারতবর্ষে শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যেখানে অগ্রণী ছিল আজকে সে কেন পিছিয়ে গেল, ত্রুটি কোথায় এগুলি নিয়ে আমরা কেন আলোচনা করব না? তবে সেই আলোচনা করতে গেলে কেন্দ্রীয় সরকারের ভূমিকার কথা আসবে এবং কেন্দ্রীয় সরকারের কথা এলেই বিরোধীপক্ষ চেঁচাতে শুরু করবেন। এঁরা গণতন্ত্রের কথা বলছেন, আর আমরা জনগণের কথা বলছি। যেখানে জনগণ বঞ্চিত হচ্ছে সেখানে এই সরকার জনগণের হয়ে লড়াই করছে। তবে এঁরা কিন্তু সেই সময় পাশে থাকছে না।

[5-05–5-15 P.M.]

তাহলে তাদের তো আলোচনায় অংশগ্রহণ করতে হয়। কিন্তু সেই আলোচনাটা মোটেই ওঁরা করলেন না। কিন্তু আমাদের আলোচনা করতে হবে। ১৯৫৪ সালে তদানীন্তন শিল্পমন্ত্রী পশ্চিমবাংলায় শিল্প সম্প্রসারণের জন্য একটা আইন প্রণয়ন করেছিলেন—আজও কি সেই আইন চলবে? তার জন্য আজকে আলোচনা দরকার। সেই আইনের বিরোধিতা করে আজকে যে শিল্প সম্প্রসারণের জন্য লড়াই চলেছে সেই লড়াই চলবে এবং তার জন্য আলোচনা করতে হবে। শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রের যে বঞ্চনা, তা স্বীকৃত হয়েছে। যেখানে রাজ্যে রাজ্যে পেট্রোকেমিক্যাল, এবং ইলেকট্রনিক্স স্থাপনের জন্য কেন্দ্র হাজার হাজার কোটি টাকা বিনিয়োগ করছে পশ্চিমবাংলা সেখান থেকে বঞ্চিত হচ্ছে। তার জন্য আজকে আমাদের লড়াই করতে হবে। এখানে কি পশ্চিমবাংলা পিছিয়ে থাকবে? পশ্চিমবাংলার স্বার্থের কথা কি আমরা ভাবব না? সে জন্য আলোচনা দরকার—আমাদের লড়াই করতে হবে, আর এর জন্য ওঁরা কি আমাদের পাশে দাঁড়াবেন না। খালি একটি বিষয়ে আলোচনা হওয়া দরকার ছিল সেই আলোচনা থেকে আমরা বঞ্চিত হলাম। রাজ্যপালের ভাষণে যে বলা হয়েছে পশ্চিমবাংলায় শিল্পে একটা নতুন দিক খুলে গেছে। আমি বলব রাজ্যপাল তাঁর ভাষণে যে কথা বলেছেন তাতে কোনও উচ্ছাস নেই। তিনি অতি স্বচ্ছ ও সরল ভাষায় যেটুকু সাফল্যের কথা বলেছেন তা অত্যন্ত সত্য। সেটা অত্যন্ত সততার সঙ্গে এবং সরল ভাষায় লেখা হয়েছে। শিল্পের যে অগ্রগতি হচ্ছে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু এই শিল্পে যে বাধা সৃষ্টি হয়েছিল তার মূল কারণ হচ্ছে মাশুল সমীকরণ। আজকে সকলেই তা স্বীকার করেছিল। এবং তার জন্য আমাদের লড়াই করতে হবে। এবং সঠিকভাবেই আমরা লড়াই করছি। আজকে পশ্চিমবাংলাকে বাঁচাতে হবে পশ্চিমবাংলার মানুষকে বাঁচাতে হবে। এবং তা বাঁচাতে হলে আধুনিক শিল্প সম্প্রসারণ দরকার। ১৯৭১ সালে এই ব্যাপারে একটা কমিটি

হয়েছিল যে কমিটির নাম ছিল মারাঠা কমিটি। তারা দ্ব্যর্থহীন ভাষায় বলেছিল যে পশ্চিমবাংলার উপর অন্যায় করা হচ্ছে বঞ্চনা করা হচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকার তা গ্রাহ্য করেনি। আবার ১৯৭৮ সালে আবার একটা কমিটি হয় তার নাম পাণ্ডে কমিটি। তারাও সুপারিশ করেছিল যে মাশুল সমীকরণের ক্ষেত্রে এই যে নীতি এটা বন্ধ করতে হবে। আবার স্টাডি টিম হল, তারা সেই একই কথা বলেছিল, কিন্তু রাজীব সরকার সে কথায় কর্ণপাত করছে না। শুধু তাই নয়। যেসব নতুন নতুন আধুনিক শিল্প বিভিন্ন রাজ্যে হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের মাধ্যমে পশ্চিমবাংলায় তা হচ্ছে না।

রাজ্যের স্বার্থে, জনগণের স্বার্থে যৌথ উদ্যোগে সরকার হলদিয়াতে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স তৈরি করার পরিকল্পনা করলেন, কিন্তু তাও আজকে দীর্ঘদিন ধরে ঝুলিয়ে রেখে দেওয়া হয়েছে। তার পরিষ্কার অনুমোদন আজও এল না, অথচ জিনিসপত্রের দাম লাফিয়ে লাফিয়ে বেড়ে যাচ্ছে স্বাভাবিকভাবেই প্রোডাকশন কস্ট আরও বেড়ে যাবে। আমরা আশা করেছিলাম পেট্রোকেমিক্যালের ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের উদ্যোগেই এখানে স্থাপিত হবে, কিন্তু তা হল না। এই রাজ্যের প্রতি একটা দারুণ বঞ্চনা করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও রাজ্য সরকার দৃঢ় পদক্ষেপে যৌথ উদ্যোগে এই পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স বাস্তবে রূপায়িত করতে চলেছেন এবং খুব শীঘ্রই বাস্তবায়িত হবে, যদি কেন্দ্রীয় সরকার অনুগ্রহ করে অনুমোদন দিয়ে দেন। মাশুল সমীকরণ নীতি নিয়ে আমাদের আরও চিন্তা-ভাবনা করতে হবে, এই নিয়ে আরও বেশি আন্দোলন করতে হবে। আজকে এই সভায় আলোচনা করার সুযোগ নিয়ে আমি বিরোধীদের কাছে আবেদন করব যে, আমাদের এই রাজ্যে মাটির নিচে কোটি কোটি টাকার সম্পদ রয়েছে, অথচ আমরা তা আমাদের শিল্পে ব্যবহার করতে পারছি না। বছরের পর বছর আমরা বঞ্চিত হচ্ছি। তার ফলে আমাদের রাজ্যে বেকারি বাড়ছে। আমাদের রাজ্যে নানারকম সমস্যাদি বাড়ছে, অথচ আমাদেরই সম্পদ অন্য রাজ্য ব্যবহার করে তারা সেখানে তাদের সম্পদ সৃষ্টি করছে, এ এক অদ্ভুত ব্যাপার চলেছে। কেন্দ্রীয় সরকার বছরের পর বছর এই জিনিস চলতে দিচ্ছে। এই প্রসঙ্গে আমার মনে পড়ে যাচ্ছে—''আমার বধুঁয়া আন বাড়ি যায়, আমারই আঙিনা দিয়া'—ঠিক এই রকমই অবস্থায় আজকে ওরা আমাদের ফেলে দিয়েছে। তাসত্ত্বেও আমি বলব যে, শিল্পে আমাদের অগ্রগতি হচ্ছে। সল্ট লেকে ইলেকট্রনিক্স শিল্প হচ্ছে এবং বেসরকারি স্তরে অনেক বিনিয়োগ হচ্ছে। এক সময় বেসরকারি শিল্পপতিরা পশ্চিমবঙ্গে বিনিয়োগ করতে রাজি ছিলেন না, তারা আজকে পশ্চিমবঙ্গে বিনিয়োগ করতে এগিয়ে আসছেন। এখানে একটা নতুন বাতাবরণ তৈরি হয়েছে এবং এর সমস্ত কৃতিত্বই হচ্ছে এই সরকারের। ১৯৫৪/৫৫ সাল থেকে মাশুল সমীকরণ নীতি চালু হবার পর থেকেই পশ্চিমবঙ্গের অধোগতি শুরু হয়েছে। দীর্ঘদিন একটানা এই অধোগতি চলেছিল, এই সরকার সেটা পরিবর্তন করতে পেরেছেন, এটাই হচ্ছে এই সরকারের দারুণ সাফল্য। এই সফলতার কথা আমরা নিশ্চয় জোরের সঙ্গে বলতে পারি এবং আশা করি বিরোধীরাও এই বিষয়ে সহমত হবেন। তাদের সেই সৎ সাহস আছে কিনা, আমি জানি না। ভূমি সংস্কারের কথা ওরা একবারও আলোচনা করলেন না। কেন আমাদের কৃষিতে অগ্রগতি হচ্ছে সেই আলোচনা হওয়া উচিত ছিল। তার সহায়ক শক্তিগুলি কি, সেটা আমরা আলোচনা করব না? সারা ভারতবর্ষের মধ্যে ভূমি সংস্কারের প্রথম স্থান রয়েছে আমাদের এই পশ্চিমবঙ্গে। এই কথা বললে ওরা চেঁচাতে শুরু করবেন—কেন্দ্রীয় সরকার এস. আর. সেন. এনকোয়ারি কমিটি

নিয়োগ করেছিলেন। সেই কমিটি ঠিক ভূমি সংস্কারের উপর নয়, গোটা পূর্বাঞ্চলে অধিক চাল উৎপাদন করার ক্ষেত্রে কোথায় কি ত্রুটি বিচ্যুতি আছে, কেন উৎপাদন বাড়ছে না, সেটা দেখাই ছিল তার উদ্দেশ্য। উৎপাদন বাড়াতে গেলে কি করতে হবে, সেটা দেখার জন্যই এই এস. আর. সেন. কমিটি নিয়োগ করা হয়েছিল।

[5-15–5-25 P.M.]

সেখানে পরিষ্কারভাবে ঐ কমিটির রিপোর্ট এক জায়গায় বলা হয়েছে যে চাষবাসের ক্ষেত্রে পূর্বাঞ্চলের বিহার, ওড়িষ্যা এবং উত্তরপ্রদেশের উন্নতি হচ্ছে না তার কারণ, সেখানে জমিদারি প্রথার অবস্থাটা এখনও পূর্ণ মাত্রায় বিদ্যমান। সেখানে জোতদার, জমিদারদের শোষণ এখনও রয়েছে এবং একমাত্র পশ্চিমবঙ্গই এই অবস্থাটা কাটিয়ে উঠতে পেরেছে। নীরবে, নিভৃতে পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে যে বিপ্লব ঘটে গিয়েছে তার হিসাব যদি আজ আপনাদের দিই তাহলে আপনারা স্তম্ভিত হয়ে যাবেন। যেখানে সারা ভারতবর্ষে গ্রামের ৪ শতাংশ মানুষ ৪৬ শতাংশ জমি আজও কুক্ষিগত করে রেখেছে সেখানে পশ্চিমবঙ্গে ৭০ ভাগ জমি আজ গরিব কৃষকদের হাতে গিয়ে পৌছেছে। আজকে ভূমি সংস্কারের কর্মসূচি যা সার্থকভাবে এই সরকার তিলে তিলে গড়ে তুলেছেন তারজন্য হয়ত ঢাকঢোল পিটিয়ে বাহ্যিক কোনও হৈ চৈ আপনারা দেখেননি কিন্তু আপনারা জানাবেন তা নীরবে, নিভৃতে রূপায়িত করা হয়েছে। কৃষিতে উৎপাদন বেড়েছে এবং তার হিসাব-নিকাশ সবই আছে কিন্তু তারমধ্যে আমি এখন আর যাচ্ছি না। স্যার, আপনি জানেন, এই সরকারের একটি নির্দিষ্ট কর্মসূচি আছে এবং নিরলসভাবে এই সরকার তা রূপায়িত করে চলেছেন এবং তারজন্যই আমাদের রাজ্যে সর্বক্ষেত্রে এই অগ্রগতি ঘটছে। মাননীয় রাজ্যপাল মহাশয় সঠিকভাবেই তাঁর বক্তব্য রেখেছেন সেইজন্য ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় গত ৭ই মার্চ এই সভায় যে ভাষণ রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সে সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে আমি বলতে চাই। স্যার, আপনি জানেন, মাননীয় রাজ্যপালের মুখের জবানিতে রাজ্য সরকারের বক্তব্য এখানে পেশ করা হয়। স্যার, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, রাজ্যপালের ভাষণ সম্পর্কে সরকারের কাছে জনগণের যেটা প্রত্যাশা সেটা হচ্ছে, এই ভাষণের মধ্যে জনগণের যে জ্বলন্ত সমস্যাগুলি আছে এবং সেই সমস্যাগুলির নিরিখে রাজ্য সরকারের ভূমিকার একটা বাস্তব চিত্র এই ভাষণের মধ্যে দিয়ে ফুটে উঠবে। অর্থাৎ এক/দুই/তিন/চার করে জনজীবনের সমস্যাগুলি কি এবং সেইসব সমস্যার নিরসনে রাজ্য সরকারের কি কি পদক্ষেপ নিয়েছেন কি তাদের পজিটিভ অ্যাচিভমেন্ট, কোথায় তাদের সীমাবদ্ধতা এবং সমস্যা নিরসনের জন্য আগামীদিনে সরকার কি পরিকল্পনা গ্রহণ করছেন তার একটি স্পষ্ট দিক নির্দেশ এই ভাষণের মধ্যে দিয়ে জনগণের সামনে তুলে ধরা হবে—এটাই ছিল প্রত্যাশা। কিন্তু সেই দৃষ্টিভঙ্গিতে বিচার করলে দেখা যাবে রাজ্যপালের এই ভাষণ জনসাধারণের সেই আশা-আকাঙ্খাকে পূরণ করতে সম্পূর্ণ ব্যর্থ।

আদৌ কোনও সমস্যার কথা যেমন নেই, সেই সমস্ত সমস্যা নিরসনের কোনও পথও দেখানো হয়নি। পক্ষান্তরে বাস্তব অবস্থা, তাকে বিকৃত করে, বিকৃত তথ্য পরিবেশন করে এবং

জনসাধারণকে অসত্য ভাষণ দিয়ে, জনসাধারণকে বিভ্রান্ত করার অপপ্রয়াস এই ভাষণের মধ্যে দিয়ে করা হয়েছে, এটা আমি বলতে বাধ্য হচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সদ্য সমাপ্ত পঞ্চায়েত নির্বাচন, এই নির্বাচন সম্পর্কে রাজ্যপালের ভাষণে এই নির্বাচন শান্তিপূর্ণ বলে দাবি করা হয়েছে। আমি শুনলাম সরকার পক্ষের, বামফ্রন্টের বৃহত্তম দল সি. পি. এম. এর মাননীয় সদস্য, তিনি তাঁর বক্তৃতার সময় বললেন যে জনতার রায় নেবার সাহস অন্যদের নেই। তাঁদের জনতার রায় নেবার নাকি সাহস আছে, সেই জন্য পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে তাঁরা জনতার রায় নিয়েছেন। আমি বলি, জনতার রায় যদি নিতেন, জনতার আদালতে যাবার মতো তাঁদের যদি গাটস্ থাকত তাহলে কারচুপির পথ তাঁরা বেছে নেবেন কেন? সন্ত্রাসের পথ তাঁরা বেছে নেবেনই বা কেন। আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি, সদ্য অনুষ্ঠিত এই পঞ্চায়েত নির্বাচন পশ্চিমবাংলায় যেটা ঘটে গেল, এই নির্বাচন কারচুপির মাধ্যমে ঘটেছে এবং গণতন্ত্রের পূর্ণ সমাধি রচনা করে কিভাবে কারচুপির মধ্যে দিয়ে, কিভবে সন্ত্রাসের মধ্যে দিয়ে নির্বাচনকে প্রহসনে পরিণত করা যায় তার একটা মডেল দৃষ্টান্ত স্থাপন করেছে আজকে বামফ্রন্টের বৃহত্তম শরিক সি. পি. এম. দল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নির্বাচনে সি. পি. এম. দল, তারা ৩৩ হাজার গ্রাম পঞ্চায়েত আসন দখল করেছে। এই যে আসনে তারা জয়যুক্ত হয়েছে, এই জয়লাভ স্বাভাবিক জয়লাভ নয়। এই জয়লাভ জনগণের সমর্থনের ভিত্তিতে হয়নি। তারা জয়লাভ করেছেন সম্পূর্ণ কারচুপির আশ্রয় নিয়ে, সন্ত্রাসের পথে তারা এই জয়লাভ করেছেন। প্রশাসনকে, পুলিশকে অত্যন্ত নগ্নভাবে দলীয় স্বার্থে ব্যবহার করে, সরকারি ক্ষমতার অপব্যবহার করে, সরকারি অর্থ দলীয় স্বার্থে ব্যবহার করে নির্বাচনে জয়লাভ করেছেন। এই নির্বাচন যদি স্বাভাবিক হত, অবাধ হত, তাহলে আমি হলফ করে বলতে পারি, ঐ ৩৩ হাজার যে আসন তারা পেয়েছেন, ১৫ হাজার সিট পেতেন কি না আমার যথেষ্ট সন্দেহ আছে। এই নির্বাচনে এক, দুই, তিন, চার করে যে কারচুপির পদক্ষেপগুলো তারা নিয়েছিলেন, আপনারা জানেন ভোটার তালিকা থেকে শুরু করে—ভোটার তালিকায় প্রচুর ভুয়া নাম, নাবালকের নাম, মৃত ব্যক্তির নাম এর একটা ভাল পারসেন্টেজ ছিল। কিন্তু এই রকম কারচুপিপূর্ণ ভোটার তালিকা, তাকে ভিত্তি করে যদি এই পঞ্চায়েত নির্বাচন না হত তাহলে সি. পি. এম.এর পক্ষে এই রেজাল্ট করা সম্ভব হত না। যদি গ্রামাঞ্চলের সাধারণ মানুষ তাদের ইচ্ছামতো ভোট দিতে পারত। বহু জায়গায় ভোটারদের ভোট দিতে হয়েছে সি. পি. এম. নেতাদের সামনে, নেতারা সামনে দাঁড়িয়ে আছে, তাদের সামনে ভোট দিতে হয়েছে, এই জিনিস গ্রামাঞ্চলে হয়েছে এবং সেখানে বহু জায়গায় বিরোধী দলের এজেন্টদের বসতে দেওয়া হয়নি।

[5-25–5-35 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই নির্বাচন একটা বিষয়ে রেকর্ড করেছে। সেটা কি, না ৫২ হাজারের মধ্যে ৪ হাজারের ওপর গ্রাম পঞ্চায়েতের আসনে একমাত্র সি. পি. আই(এম) দল বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হয়েছে। তারা বিনা প্রতিদ্বন্দ্বিতায় ৪ হাজারের ওপর আসনে জয়লাভ করেছে। এটা কি প্রমাণ করে? এটাই কি প্রমাণ করে যে সি. পি. আই(এম) ঐ গ্রাম পঞ্চায়েতগুলিতে এত ভাল কাজ করেছিল, যার জন্য তাদের বিরুদ্ধে কোনও প্রার্থী দাঁড়ায়নি, সবাই দু-বাহু তুলে সি. পি. আই(এম) সমর্থন করেছে? না কি

বেয়নেটের ডগায়, ছুরির ডগায়, সন্ত্রাসের ডগায় বিরোধী প্রার্থীদের সাহস ছিল না দাঁড়াবার? বাড়ি বাড়ি গিয়ে মানুষকে সন্ত্রস্ত করে, হামলা করে, ভয় দেখিয়ে সি. পি. আই(এম) বিরোধী কোনও প্রার্থীকে দাঁড়াতে দেওয়া হয়নি। এটাই কি গণতন্ত্রের নমুনা? ৪ হাজারের বেশি আসন বিনা-প্রতিদ্বন্দ্বিতায় জিতেছেন। এর থেকে নগ্ন স্বৈরতন্ত্রের দৃষ্টান্ত আর কি থাকতে পারে! স্যার, আপনি জানেন বিভিন্ন জায়গায় দুপুর একটার পর থেকে ক্যাডারদের দিয়ে বুথগুলি সব জ্যাম করা হয়েছিল যাতে ভোট দিতে দেরি হয় এবং বহু রাত পর্যন্ত ভুয়া ভোটার স্লিপ নিয়ে ভোট দেওয়া হয়। কাউন্টিং-এর সময় বহু জায়গায় বিরোধী প্রার্থীদের এজেন্টদের থাকতে দেওয়া হয়নি এবং কাউন্টিং-এর ক্ষেত্রেও ব্যাপক কারচুপি করা হয়েছে। এই সমস্ত জিনিস হয়েছে। স্যার, আপনি জানেন এ ছাড়াও ভোটের মাত্র ৭ দিন আগে যেভাবে রিলিফ্ বিলি করা হয়েছে, যেভাবে চাল গম জনতা শাড়ি ইত্যাদি ব্যাপকহারে সরকারি প্রশাসন ক্ষমতার সুযোগ নিয়ে বিলি করা হয়েছে তাকে কারচুপি ছাড়া আর কি বলা যায়! ভোটারদের প্রভাবিত করার উদ্দেশ্য নিয়েই এটা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত অভিযোগগুলি শুধুমাত্র আমাদের এস. ইউ. সি. আই.-এর মতো বিরোধীদলগুলির পক্ষ থেকেই করা হচ্ছে না, আজকে বামফ্রন্টের ভিতরের কয়েকটি দলের নেত্রীবৃন্দ এবং বামফ্রন্টের কয়েক জন মন্ত্রীর তরফ থেকেও উত্থাপিত হয়েছে। নির্বাচনের পূর্বে এবং নির্বাচনের পরে তাঁরাও ব্যাপক সন্ত্রাস এবং কারচুপির অভিযোগ করেছেন। আজকে আমরা দেখছি এর ফলে বামফ্রন্টের শরিক দল ফরোয়ার্ড ব্লক এবং আর. এস. পি.'র কাছে কিভাবে মুখ্যমন্ত্রী কাতর আবেদন করেছেন। মুখ্যমন্ত্রীর সেই কাতর আবেদনে সাড়া দিয়ে বিধানসভার আগামী চার দিনের বিতর্কে পঞ্চায়েত নির্বাচনের ওপর আপাতত তাঁরা আলোচনা না করতে রাজি হয়েছেন। কিন্তু এর দ্বারা শরিক দলের নেত্রীবৃন্দ এবং মন্ত্রীরা ইতিমধ্যে যে মন্তব্য করেছেন সে মন্তব্যের ভিত্তি নষ্ট হয়ে যায় না। সে মন্তব্য তাঁরা প্রত্যাহার করেননি। মুখ্যমন্ত্রীর মতো জবরদস্ত নেতা তথা মন্ত্রীকে আজকে তাদের কাছে কাতর আবেদন করতে হচ্ছে যে, 'আপনারা পঞ্চায়েতের বিরোধকে বিধানসভায় টেনে আনবেন না। আপনাদের কারও যদি কোনও অভিযোগ থাকে আমার কাছে সে অভিযোগ দায়ের করবেন, আমি ব্যবস্থা নেব, কিন্তু বিধানসভায় টেনে আনবেন না।' মুখ্যমন্ত্রীর মতো জবরদস্ত ফ্যাসিস্ট সন্ত্রাসের নায়ককে ঐ সমস্ত তিক্ত মন্তব্য হজম করতে হয়েছে। আজকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে শুধু হজমই করতে হচ্ছে না, তাঁকে আবেদন করতে হচ্ছে, 'পঞ্চায়েতের বিরোধের কথা বিধানসভার মধ্যে টেনে আনবেন না'' কেন আজকে মুখ্যমন্ত্রী কথা সি. পি. আই(এম) দলকে শরিক দলগুলির কাছে আত্মসমর্পণ করতে হচ্ছে? কারণ তাঁরা আজকে ঠেকায় পড়েছেন। যদি সত্যিই সন্ত্রাস এবং কারচুপির পথ যদি তাঁরা না নিতেন তাহলে আজকে তাঁদের এই আত্মসমর্পণের দরকার হত না।

যদি এই অভিযোগ বিরোধী দলের পক্ষ থেকে উত্থাপিত হত তাহলে সি. পি. এম. বা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এইভাবে বিচলিত হতেন না। কিন্তু তিনি বিচলিত হয়েছেন ফ্রন্টের মধ্যেই, ফ্রন্টের অভ্যন্তরে শরিকদলের নেতৃবৃন্দ, ক্যাবিনেট র‍্যাঙ্কের মিনিস্টার তাঁরাই এই সমস্ত গুরুতর অভিযোগ উত্থাপন করেছেন। প্রথমে তিনি ভেবেছিলেন ধমক দিয়ে, হুমকি দিয়ে তাঁদের এই সমস্ত মন্তব্য প্রত্যাহার করে নেবেন। কিন্তু যখন দেখলেন সম্ভব হল না তখন আত্মপক্ষ সমর্থনের পথ বেছে নিলেন। এই ঘটনা অত্যন্ত নগ্নভাবে প্রকাশ করছে যে বিগত নির্বাচনে সি. পি. আই(এম) যে সন্ত্রাস, যে কারচুপির আশ্রয় নিয়েছিলেন সেই অভিযোগই

আজ উত্থাপিত হয়েছে। সেই অভিযোগ আজ তিনি অস্বীকার করতে পারছেন না। এই ঘটনাগুলি তারই প্রমাণ। অবশ্য একথা বলা যায়, আজকে যে কারচুপির পথ সি. পি. আই(এম) বেছে নিয়েছেন, যে সন্ত্রাসের পথ বেছে নিয়েছেন, যেভাবে আজকে গণতন্ত্রের সমাধি রচনা করেছেন—আজকে এর বিরুদ্ধে বিরোধীদল হিসাবে কংগ্রেসের পক্ষ থেকে তাঁরা যে সমালোচনা করছেন, তাঁরা যে সোচ্চার হয়েছেন, আজকে ঐ কংগ্রেসিরা যদি ক্ষমতায় থাকত তাঁরাও এর থেকে ভাল কোনও পথ অবলম্বন করত এমন নয়। তাঁরা এই পথই বেছে নিতেন। আজকে তাঁরা ক্ষমতায় নেই তাই অপারগ। বিশেষ করে ত্রিপুরাতে তাঁরা যে কাণ্ড করল বা অতীতে যেখানে যেখানে কংগ্রেসিরা ছিলেন বা এখনও যেখানে যেখানে আছেন এখন তাঁরা প্রশাসনিক কারচুপির পথ বেয়ে নির্বাচনে জয়লাভ করতে চায়। এই ঘটনা জনগণ জানে। কিন্তু আমি যেকথাটা বলতে চাই, একটা বামপন্থী দল হিসাবে যারা দাবি করেন, মার্কসবাদী কমিউনিস্ট হিসাবে দাবি করেন, লেনিন পন্থী হিসাবে দাবি করেন, বামপন্থার কথা বলেন, তাঁরাই আজকে নক্কারজনকভাবে নির্বাচনের ক্ষেত্রে কংগ্রেসিদের মতন একই পথ অবলম্বন করলেন। একটা বামপন্থীর রাজনীতির ক্ষেত্রে, একটা বামপন্থী আদর্শকে, বামপন্থী গণ-আন্দোলনকে কিভাবে ধূলিস্যাত করলেন সেটাই ভেবে দেখতে বলি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও বলতে চাই, সবচেয়ে পরিতাপের বিষয়, বিগত নির্বাচনে একটি মর্মান্তিক অভিযোগের কথা উত্থাপন করতে চাই। এই গণআন্দোলনের শক্তি এস. ইউ. সি. দল যেখানে নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন—শুধু একমাত্র দক্ষিণ ২৪-পরগনার জয়নগর এবং কুলতলি এলাকায় নয়, বিভিন্ন জেলায় প্রতিদ্বন্দ্বিতা করেছিল—সেই সমস্ত জায়গায় এই সি. পি. আই.(এম) দল এস. ইউ. সি. প্রার্থীকে পরাস্ত করবার জন্য নিজেদের শরিক দলের সঙ্গে ঐক্যবদ্ধ না হয়ে কংগ্রেসিদের সঙ্গে ঐক্যবদ্ধ হয়েছিলেন। সি. পি. আই(এম) এবং কংগ্রেসের এই অশুভ আঁতাত সৃষ্টি হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, একমাত্র জয়নগর, কুলতলিতে ১৬০টি আসনে প্রার্থী দিয়েছিল। আপনি জানেন, মেদিনীপুর জেলার বল্লুক অঞ্চলে এস. ইউ. সি. দল একক সংখ্যাগরিষ্ঠতায় যাচ্ছিল। সেখানে এস. ইউ. সি.কে পরাস্ত করবার জন্য সি. পি. এমের ঐ এলাকার এম. পি. নিজে উপস্থিত থেকে সি. পি. এমের ভোট কংগ্রেসের পক্ষে দেবার নির্দেশ দেন। ফলে ১৬টি সিটের মধ্যে ৭টি সিট অমরা সরাসরি পাই আর ২টি নির্দল সাপোর্টেড বাই এস. ইউ. সি.। যেদিন রাত্রে এই ফল ঘোষণা করা হল সেদিন ঐ নির্দল এক-একজন প্রার্থী সি. পি. আই.(এম) ১ লক্ষ টাকা অফার করে। অর্থাৎ যেন-তেন-প্রকারেণ এস. ইউ. সি.কে পঞ্চায়েত দখল করতে দেওয়া হবে না। আজকে এই যে কংগ্রেস, সি. পি. আই.(এম) অশুভ আঁতাত এর ফলে বামপন্থী গণ-আন্দোলনের বিরুদ্ধে কুঠারাঘাত করল। এস. ইউ. সি.র এই গণ-আন্দোলন শক্তিকে দুর্বল করার জন্য আজকে সি. পি. আই.(এম) নেতৃত্ব কোন জায়গায় নেমেছে সি. পি. আই.(এম) -এর যারা সৎ কর্মী, বামপন্থার আদর্শে যারা বিশ্বাসী তাঁদের আজকে ভেবে দেখতে বলব এর পরিণতি কি?

[5-35–5-45 P.M.]

আজকে সারা ভারতবর্ষে কংগ্রেস ঐ রকম একটা ফ্যাসিস্ট শক্তি নিয়ে রাজীব গান্ধীর নেতৃত্বে চলছে। সমস্ত দিক থেকে আজকে যেভাবে তাঁরা বিদেশি পুঁজিপতি শ্রেণীর স্বার্থে

গোটা দেশের অর্থনীতিকে বিপর্যস্ত করছেন, গোটা দেশকে এরকম একটা জায়গায় ঠেলে দিচ্ছেন। এই শক্তির বিরুদ্ধে দেশব্যাপী ঐক্যবদ্ধ আন্দোলন করার প্রয়োজন আছে। জ্যোতিবাবু মুখে বলেন, আগামী ১৫ই মার্চ ভারত বন্ধের জন্য আহ্বান করা হয়েছে, কিন্তু আপনারা আজকে এস. ইউ. সি.কে পরাস্ত এবং দুর্বল করার জন্য কংগ্রেসের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে আঁতাত করছেন, সেটা কি বামপন্থী সংস্থার রাজনীতির পরিচয়? সি. পি. এমের সৎ কর্মী যাঁরা বলেছেন ঐ দক্ষিণ ২৪-পরগনায়—খবরের কাগজে প্রকাশিত হয়েছিল এই বলে—জয়নগরে এস. ইউ. সি.র বিরুদ্ধে কংগ্রেসের সঙ্গে ঐক্যবদ্ধ হয়েছে। অথচ মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জেনে রাখুন ১৬০টি সিটে ওঁরা ঐভাবে আঁতাত করেছে। এস. ইউ. সি.কে পরাস্ত করার জন্য টালিগঞ্জ, যাদবপুর, বালিগঞ্জ এলাকায় কিছু সমাজবিরোধী জড় করা হয়েছিল, সমস্ত রকম অপকৌশল করা হয়েছিল, সৎ কর্মী তাঁদের বিভ্রান্ত করার জন্য। খবরের কাগজে বিবৃতি দিয়েছিলেন বহিষ্কার করেছে, আসলে নেতৃত্ব অনুমোদন করেছেন, এই জিনিস হয়েছে। ফলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই কথা বলব এই ভাষণ যে শুধু পঞ্চায়েত নির্বাচন নয়, পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে আজকে যেভাবে বিকৃত ব্যাখ্যা করা হয়েছে এবং জনজীবনের যে সমস্যাগুলি আছে সেই সমস্যাগুলির কোনও উল্লেখ নেই। তাই আমি এই ভাষণের প্রতিবাদ জানিয়ে এবং যে সংশোধনীগুলি এখানে আমি দিয়েছি সেই সংশোধনগুলি বিবেচনার জন্য হাউসের কাছে রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মিঃ স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমরা পশ্চিমবঙ্গের বিধানসভায় কতকগুলি জিনিস আমরা পূর্ণ করার সুযোগ পেয়েছি। সেই জিনিসগুলি হচ্ছে বিগত আর্থিক বছরে রাজ্য সরকার যেভাবে শাসন পরিচালনা করেছেন বিভিন্ন দপ্তরের মাধ্যমে, জনসাধারণের স্বার্থে যে কাজগুলি রূপায়ণ করেছেন এবং এখন সেই কাজগুলি চলছে। আগামী বছর যেগুলির উপর গুরুত্ব দিয়ে কাজ হবে মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তার ইঙ্গিত আমরা দেখতে পাচ্ছি। বিরোধীপক্ষের বন্ধুগণ যাঁরা এখানে বক্তব্য রেখেছেন তাঁরা বোধহয় রাজ্যপালের ভাষণ মনোযোগ সহকারে পড়েননি। রাজ্যপাল একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন যে, সমস্ত ভারতবর্ষে জাতীয় সংহতি বিপন্ন। সাম্প্রদায়িকতাবাদ, মৌলবাদ যেখানে মাথাচাড়া দিয়ে উঠেছে পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য সেটা আমরা বিভিন্ন স্তরে রাখতে পেরেছি এবং এখানে বিভিন্ন স্তরের মানুষের মধ্যে যে ভালবাসার চিহ্ন আমরা প্রত্যক্ষ করেছি এটা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে দেখা যায় না। বিগত বছরে যে ভয়াবহ বন্যা হয়ে গেল আমাদের বামফ্রন্ট সরকার বন্যাকে যেভাবে মোকাবিলা করেছেন দেশের মানুষের প্রত্যক্ষ সহযোগিতা নিয়ে সে কথার ইঙ্গিত আছে। কিন্তু আমি দুঃখিত বিরোধীদলের মাননীয় সদস্যরা রাজ্যপাল নিজে যে কথা বলেছেন কেন্দ্রীয় সরকার যে ৮১ কোটি ৯৬ লক্ষ টাকা ধার্য করেছিলেন এই বন্যা বিধ্বস্ত মানুষের ক্ষেত্রে সাহায্য দেওয়া হবে কেন্দ্রীয় সরকারের দায়দায়িত্ব ৫৫৪ কোটি টাকার উপর সেখানে আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার দায়দায়িত্ব হিসাবে মাত্র ২৮ কোটি টাকা মঞ্জুর করেছেন।

তা সত্ত্বেও রাজ্য সরকার বন্যাবিধ্বস্ত মানুষকে যাতে উদ্বেগের মধ্যে পড়তে না হয় তারজন্য সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছেন এবং গ্রামাঞ্চলে যে সমস্ত ঘরবাড়ি ভেঙে গিয়েছিল সেগুলো যাতে সময়সীমার মধ্যে মেরামত করা যায় তারজন্য সেখানে পুনর্গঠনের কাজ

চলছে। আমি জোর দিয়ে বলতে চাই, পশ্চিমবাংলার ক্ষেত্রে যে বঞ্চনা চলছে সে সম্বন্ধে আপনারা বিরোধীরা তো কেউ একটি কথাও বলেননি। আজকে পশ্চিমবাংলাকে আপনারা একটা শোষণের রাজত্বে পরিণত করতে চাইছেন। এই কথা আমাকে বলতে হচ্ছে, কারণ একটি দেশকে যদি বাড়তে হয় তাহলে তার মূল ভিত্তি হচ্ছে, এক্ষেত্রে পশ্চিমবাংলা একটি কৃষিভিত্তিক রাজ্য হিসাবে চিহ্নিত হয়ে রয়েছে, এই বিশেষ ক্ষেত্রে উন্নতি ঘটাতে হবে। আজকে আমরা কৃষির উন্নতি যদি এখানে না করতে পারি, যার মূল দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের, তাহলে রাজ্যের সার্বিক উন্নতি ঘটানো সম্ভব নয়। এটা আমাদের কথা নয়, ডাঃ বিধানচন্দ্র রায় যখন এই রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি মানসিং কমিটি নামে একটি কমিটি গঠন করেছিলেন। তাদের সুপারিশ ছিল, পশ্চিমবাংলায় কৃষির যদি উন্নতি করতে হয় তাহলে নদী-নালাগুলি সংস্কার করতে হবে। এটা করতে হলে টাকা দরকার এবং সেই টাকা কেন্দ্রীয় সরকারের দেবার কথা, কিন্তু সেই টাকা আজও রাজ্য সরকার পায়নি। আমাদের দেশে চারটি বৃহৎ সেচ প্রকল্প চালু হয়েছিল—প্রথমে পাঞ্জাবের ভাকরানাঙ্গাল, তারপর অন্ধ্রের নাগার্জুনসাগর, তারপর আমাদের উত্তরবঙ্গের তিস্তা প্রকল্প এবং আর একটি আছে উত্তর ভারতে। এরমধ্যে ভাকরানাঙ্গাল, নাগার্জুনসাগর হয়ে গেছে, কিন্তু তিস্তার জন্য যত টাকা কেন্দ্রের দেবার কথা ছিল তার এক-চতুর্থাংশও তাঁরা দিলেন না। আমাদের এই সরকার আসার পর তিস্তা প্রকল্প যাতে সময়-সীমার মধ্যে সমাপ্ত হয় তারজন্য উদ্যোগ নিয়েছেন। পশ্চিমবাংলার খরার মধ্যে দিয়ে আমাদের অভিজ্ঞতা হয়েছে যে, রাজ্যে ফসলের যে জমিগুলি এক-ফসলা করতে পারব। কিন্তু তারজন্য চাই যৌথ উদ্যোগ; সেচ বিভাগের সঙ্গে কৃষি বিভাগ যদি যৌথ উদ্যোগ থাকে তাহলেই এটা সম্ভব এবং তাহলে কৃষকদের আর্থিক ক্ষমতা বাড়বে। গ্রামে যে হাজার হাজার যুবক আছে, আজকে তাদের তিন-চার মাসের বেশি কাজ থাকে না। ফলে ঐসব যুবক কৃষি শ্রমিকদের গ্রাম থেকে এসে কলকাতায় ঘুরে বেড়াতে হয়। কাজেই ঐসব জমিকে যদি তিন ফসলা করা যায় তাহলে ঐসব বেকার কৃষি-মজুরদের গ্রামেতেই সাত-আট মাসের কাজের ব্যবস্থা করতে পারব। সেইজন্য এই বিষয়টিকে গুরুত্ব দিয়ে বিচার করতে হবে এবং কৃষি বিভাগ ও ক্ষুদ্র সেচ বিভাগকে যৌথভাবে এই কাজে মনোনিবেশ করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষে পুঁজিবাদী ব্যবস্থা চালু রয়েছে। বিরোধীরা এই বিধানসভায় মাঝে মাঝেই বলে থাকেন যে, বামফ্রন্ট সরকারের আমলে রাজ্য বেকারের সংখ্যা বেড়েছে। আমি ঐ মাননীয় সদস্যদের বলছি, তাঁরা একবার কেন্দ্রকে বলুন না, আমাদের প্রচলিত যে সংবিধান আছে সেই সংবিধানে মৌলিক অধিকারের যে অনুচ্ছেদগুলি আছে তার একটু পরিবর্তন করে কাজের অধিকারকে সাংবিধানিক স্বীকৃতি দিন! তাহলেই প্রমাণ হয়ে যাবে যে, বেকারদের প্রতি কাদের কতটা ক্ষমতা আছে। আজকে বিভিন্ন সংগঠনের পক্ষ থেকে দাবি উঠেছে, তাঁরা বলছেন কাজের অধিকারকে সংবিধানে মৌলিক অধিকার হিসাবে স্বীকৃতি দিতে হবে। আজকে এরজন্য শোষণের অবসান হচ্ছে না। যদিও আমাদের দেশ ধনবাদী ব্যবস্থার যে স্তরে আছে তাতে সেটা দেবার ক্ষমতা ওঁদের নেই এবং তা নেই বলেই বেঁচে থাকবার জন্য শোষণের জোয়াল ভারতবর্ষের কোটি কোটি মানুষের উপর চাপিয়ে বঞ্চনা করে চলেছেন।

[5-45-5-55 P.M.]

সেইজন্য আজকে তাঁরা অনেক অভিযোগ এনেছেন। আমাদের দলের পক্ষ থেকে আমি পরিষ্কারভাবে বলতে চাই পঞ্চায়েত নির্বাচনে আমাদের সবচেয়ে বেশি গর্ব যে বামফ্রন্ট কংগ্রেসকে পশ্চিমবাংলায় বিপুল ভোটের ব্যবধ্যানে পরাজিত করতে পেরেছে। এটা হচ্ছে বামফ্রন্টের কৃতিত্ব। সেইজন্য আজকে যে রাজনীতি বামফ্রন্টের মধ্যে দিয়ে শুরু হয়েছে, আমাদের যে ১৭ দফা কর্মসূচিকে বিভিন্ন স্তরে আজকে যদি আমরা কার্যকর করতে পারি তাহলে আমরা জানি গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ এবং সাধারণ মানুষদের কংগ্রেসের মধ্যে থাকার কোনও কারণ নেই। তারা থাকবে বামফ্রন্ট এবং বামফ্রন্টে থাকবে বলেই তাই তারা বামফ্রন্টের কর্মসূচিকে এগিয়ে নিয়ে যাচ্ছে। সেইজন্য আমাদের দলের বক্তব্য, আমি যে দলের প্রতিনিধিত্ব করি সেই দলের পক্ষ থেকে বলছি বামফ্রন্ট পরিষ্কারভাবে পশ্চিমবাংলার মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিল আমরা কাজের মধ্যে দিয়ে তার প্রমাণ করব। ত্রুটি-বিচ্যুতি কিছু থাকতে পারে, সেই ত্রুটি-বিচ্যুতি আগামী দিনে আমরা সংশোধন করব, ভুল যেটা হয়েছে সেটা শুধরে নিয়ে মানুষকে সাথে নিয়ে কাজকে আমরা এগিয়ে নিয়ে যাব। এই হচ্ছে আমাদের প্রতিশ্রুতি। সেই কারণে আজকের যে বামফ্রন্ট সরকার যেটা ১৯৭৭ সালে জন্ম নিয়েছে আগামী দিনে সমস্ত ত্রুটি-বিচ্যুতি শুধরে নিয়ে এই সরকার এগিয়ে যাবে এটা আমি বিধানসভার ভিতরে জোর গলায় বলছি। আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে কিছু আবেদন রাখতে চাই। কারণ আমি মনে করি কেন্দ্রের একটা বিশেষ দৃষ্টিভঙ্গি আছে পশ্চিমবাংলার ক্ষেত্রে। আজকে বিদ্যুৎ উৎপাদন শুধু নয়, বিদ্যুতের সম্প্রসারণ আমাদের করতে হবে। এটা যদি গ্রামের মধ্যে প্রসারতি করতে পারি—আমার অভিজ্ঞতা দিয়ে আমি দেখেছি—গ্রামের মধ্যে বহু কুশলী কর্মী আছে তারা যদি সামান্য সুযোগ পায় বিদ্যুতের তাহলে যথেষ্ট সাবলম্বী হয়ে উঠতে পারে। সেইজন্য আপনার কাছে অনুরোধ করব গ্রামীণ বৈদ্যুতিকরণের পরিকল্পনাকে গুরুত্ব দিয়ে তিনি যেন বিচার করেন। যে গ্রামগুলিতে আজকে বিদ্যুৎ পৌঁছায়নি সেখানে একটা নির্দিষ্ট সময়সীমার মধ্যে বিদ্যুৎ পৌঁছানোর কাজ সমাপ্ত করা যায় তার জন্য চিন্তা করতে হবে। আজকে সেই দৃষ্টি শক্তি নিয়ে আমরা কাজ করছি। পানীয় জল সরবরাহ মন্ত্রীকে একটা ব্যাপারে অনুরোধ করতে চাই। রাজ্যপালের ভাষণে যেটার উল্লেখ আছে সেই ব্যাপারে ওঁরা কিছু উল্লেখ করলেন না। আমরা বলেছি, কারণ আমরা বিশ্বাস করি প্রতিটি জায়গায় যদি আমরা বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করতে পারি তাহলে আজকে যে রোগের প্রকোপ সেই রোগের প্রকোপ থেকে ৩০ শতাংশ মানুষ বাঁচতে পারে, ৩০ শতাংশ মানুষ রোগ থেকে মুক্ত হতে পারে। বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করা পশ্চিমবঙ্গ সরকার নীতি হিসাবে গ্রহণ করেছে। বিগত ১০ বছরে যেভাবে গ্রামাঞ্চলে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করার পরিকল্পনা চলেছে সেই পরিকল্পনা যাতে নির্দিষ্ট সময় সীমার মধ্যে কার্যকর করতে পারি তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। রাজ্যপালের ভাষণে আছে ভূমিসংস্কারের ক্ষেত্রে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। আমি ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে অনুরোধ জানাতে চাই বিভিন্ন জেলায় যে এল. এ. কমিটি আছে সেই এল. এ. কমিটির কাজকে আরও তরান্বিত করতে হবে। গ্রামে যারা গরিব মানুষ আছে তাদের জমিগুলি বন্টন করার যে সুযোগ আছে সেটা তরান্বিত করতে হবে। গ্রামাঞ্চলের ক্ষেত্রে যে কথাটা আমি জোর দিয়ে বলতে চাই সেটা হল এখানে সেচ ব্যবস্থার উন্নতি করতে

হবে। সুন্দরবন, বাঁকুড়া এবং অন্যান্য জায়গায় দেখেছি যদি সেচ ব্যবস্থার উন্নতি করা যায় তাহলে বিশেষ বিশেষ জায়গায় হাজার হাজার বিঘা জমি যেগুলি এক ফসলী জমি হিসাবে আছে সেইগুলিকে তিন ফসলী করা যাবে।

এর ফলে আমাদের কৃষকের আর্থিক ক্ষমতা বাড়বে। গ্রামাঞ্চলের বুকে কৃষি মজুরি যেখানে নিচে আছে, এ সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। আমরা যাতে সেদিকে এগিয়ে যেতে পারি, সেদিকে লক্ষ্য রেখে আমাদের কাজ করতে হবে। কারণ আমরা জানি, বিরোধী পক্ষের যাঁরা সদস্য তাঁরা সত্যকে সত্য বলে স্বীকার করেন না, স্বীকার করার ক্ষমতা তাঁদের নেই। অতীতে, ১৯৪৭ সালের পর থেকে পশ্চিমবাংলার ক্ষেত্রে যে পাপ তাঁরা করেছেন, তা চিন্তা না করেই এখন বলছেন যে, পশ্চিমবাংলার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার অনেক সাহায্য করেছেন। কয়েকটি তথ্য দিলেই এটা পরিষ্কারভাবে আপনারা বুঝতে পারবেন। হুমায়ুন কবীর, তিনি আর আজ আমাদের মধ্যে নেই। তিনি যখন নেহেরুর আমলে জাহাজ মন্ত্রী ছিলেন, তখন সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল—এটা আমাদের কোনও সিদ্ধান্ত নয়, বিদেশি যে সমস্ত বিশেষজ্ঞ ও এক্সপার্ট তাঁরা বলেছিলেন—যে, পশ্চিমবাংলার মেদিনীপুর জেলায় গেঁওখালিতে জাহাজ নির্মাণ কারখানা হবে। কেন্দ্রীয় সরকার ঐ সমস্ত এক্সপার্টদের কাছ থেকে আরও পরামর্শ নিয়েছিলেন এবং তাঁরা জানিয়েছিলেন যে, জাহাজ নির্মাণের পক্ষে গেঁওখালি হচ্ছে উপযুক্ত স্থান। কিন্তু তাঁরা ঐ কারখানা ওখানে করেননি। পরবর্তীকালে, নেহেরুর অবর্তমানে ইন্দিরা গান্ধী ক্ষমতায় এলেন, তিনি বললেন, না, জাহাজ নির্মাণ নয়, ওখানে জাহাজ মেরামতির কারখানা হবে। কিন্তু সেটিও বাস্তবে রূপায়িত হয়নি। রাজীব গান্ধী তা বাতিল করে দিয়েছেন। হলদিয়াতে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স কারখানা হবে কি হবে না তা নিয়ে ওঁরা নানা রকম ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলার বুকে বিভিন্ন স্তরে যে সমস্ত বৃহৎ শিল্পগুলি ছিল, আমরা আশ্চর্য হয়ে গেলাম, কেন্দ্রীয় সরকার তাঁর বাজেটে বলেছেন যে, পশ্চিমবঙ্গের কোনও শিল্প কারখানার আধুনিকীকরণ বা সম্প্রসারণের জন্য কোনও টাকা বরাদ্দ করেননি। কিন্তু কেন? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের ভিতরে নেই? পশ্চিমবাংলা কি ভারতবর্ষের অঙ্গরাজ্য নয়? তা যদি না হয়ে থাকে, তাহলে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রের এই মনোভাব কেন? এই রকম মনোভাব ওঁদের পক্ষেই সম্ভব। এখানে আমাদের বিরোধীপক্ষে যাঁরা বসে আছেন, তাঁরা আসলে মেরুদণ্ডহীন। ওঁদের দলনেতা সাত্তার সাহেব এখানে নেই, ওঁর পরিবর্তে সত্য বাপুলি মহাশয় এখানে বক্তব্য রেখেছেন। তিনি 'বিরোধের' কথা তুলেছেন। আমাদের মধ্যে নাকি বিরোধ আছে। আমরা বলছি সরকার এবং দল, এই দুটোর ডেফিনেশন ওঁদের ভাল করে জানা নেই? সত্য বাপুলি নিজে একজন অ্যাডভোকেট, তাঁর আইনের বইতেই তো এ সম্পর্কে সংজ্ঞা দেওয়া আছে। এখন সরকার পক্ষের যাঁরা আছেন, তাঁরা একথাটা জানেন যে, আইনের বইতে জেনারেল ক্লজেজ বলে যেখানে কথা আছে, সেখানে এ সম্পর্কে পরিষ্কার করে বলা আছে। সরকার এবং রাজনৈতিক দলের সংজ্ঞা কি, সরকার এবং দল, তার সংজ্ঞা—এ সম্পর্কে যদি না বোঝেন, তাহলে তো আবোল-তাবোল এখানে বলবেন, এতে আর আশ্চর্য কি? মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন, মাননীয় শচীন সেন মহাশয় এখানে সে সম্পর্কে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন এবং কৃপাসিন্ধু সাহা তাকে সমর্থন করেছেন—আমি এর প্রতি সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আজকে পশ্চিমবঙ্গের বর্তমান রাজ্যপাল এখানে যে ভাষণ পাঠ করেছেন, সেই ভাষণ সম্পর্কে আপনার মাধ্যমে এই হাউসের কাছে কতিপয় কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালের ভাষণে গোটা রাজ্যের যে রূপ, যে চিত্র, তার রূপরেখা নির্ধারণের কথা বলেছেন। এইভাবে যদি রূপরেখা প্রতিফলিত করার চেষ্টা হয়ে থাকে তাহলে আমি বলব যে, এতে সরকারপক্ষ এবং পশ্চিমবঙ্গের মানুষের উল্লসিত হবার কোনও কারণ নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে তেমন কিছু নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে কি বলেছেন? তাঁর ভাষণের মধ্যে স্বনিযুক্ত প্রকল্পের কথা—আজকে আপনারা যে কথা বলছেন, গ্রামের বুকে ডি. আর. ডি. এ.'র মাধ্যমে যারা প্রকৃত দুস্থ, বেকার যুবক ভাই, অসহায় মেয়েদের যারা অল্প বয়সে স্বামীকে হারিয়েছে, আমরা তাদের স্বনিযুক্ত করব। তাদের জীবন প্রতিষ্ঠিত করব। আমার জিজ্ঞাসা, আপনারা কতজন মানুষকে এই স্বনিযুক্ত প্রকল্পের আওতায় আনতে পেরেছেন? তাদের পরিসংখ্যান দিতে পেরেছেন কি আপনারা? কতজন বেকার ভাইকে স্বনিযুক্ত প্রকল্পের আওতায় আনতে পেরেছেন এবং কতজনকেই বা নিজেদের জীবনে প্রতিষ্ঠিত করতে পেরেছেন? এ সব সম্বন্ধে কোনও কিছুই আপনারা বলতে পারেননি।

[5-55–6-05 P.M.]

আজকে গোটা পশ্চিমবঙ্গে ৫ লক্ষ বেকার যুবককে গোটা দেশটা ছেয়ে গেছে। আজকে আপনারা নতুন করে কারখানা কিনছেন এতে কত মানুষের চাকুরি দিতে পারবেন? ৩০০ জনের মত চাকুরি হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়কে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলব যে গত ২৬ তারিখে ইস্টার্ন বিস্কুট কোম্পানি বন্ধ হয়ে গেছে, সেখানে কতজন লোক চাকুরি করেন—২৫০ জন লোক চাকুরি করেন। ওয়েস্টবেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে ২৫ লক্ষ টাকা ঋণ নিয়ে ওই বিস্কুট কোম্পানিটি তৈরি হয়েছিল। এতে ১৭ লক্ষ টাকা একসাইজ ডিউটি বাকি পড়েছে এবং ২৫০ কর্মচারীর বেতন থেকে আড়াই লক্ষ টাকা ডিডাকশন করেছে প্রভিডেন্ট ফান্ডে জমা দেবার নাম করে। কিন্তু প্রভিডেন্ড ফান্ডে জমা পড়েনি। এই কারখানাটি নিয়ে প্রত্যেকটি ইউনিয়ন কথা বলেছে কিন্তু কিছুই হয়নি। অথচ আপনারাই অনেক আগে থেকে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটের কথা বলতেন কিন্তু এক্ষেত্রে তো কিছু করতে পারলেন না। শেষ অবধি মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে সিটু ইউনিয়ন পর্যন্ত দেখা করেছিল কিন্তু কিছুই হয়নি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী নিজে হস্তক্ষেপ করেননি কারণ মাননীয় মুখ্যমন্ত্রীর নিজের আত্মীয় ওই বিস্কুট কোম্পানির মালিক, আজকে যেখানে বেকার যুবকরা পথেঘাটে ঘুরে বেড়াচ্ছেন, ডি. আই. সি. ব্যাঙ্কের থেকে লোন পাচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ঘুরে ঘুরে ওঁদের পায়ের জুতো ছিঁড়ে গেছে তাও কোনও চাকুরি মিলছে না। এই বেকার যুবকরা ট্রেনিং প্রাপ্ত হওয়া সত্ত্বেও ফিনান্সিয়াল কর্পোরেশনের কাছ থেকে কোনও লোন পাচ্ছে না। অথচ চন্দন বোস কোনও এক বিশেষ ব্যক্তি কোনও অসুবিধা না পেয়েই ২ লক্ষ টাকার লোন পেয়ে গেলেন। আর গরিব কর্মচারিদের কাছ থেকে প্রভিডেন্ড ফান্ডে টাকা জমা দেবার নাম করে তাদের বেতন থেকে আড়াই লক্ষ টাকা নিয়ে নিল। আপনারা আজকে কিসের উপর দাঁড়িয়ে ক্যাপিটালিস্ট গ্রুপের নিন্দা করবেন? আজকে গোয়েঙ্কা, টাটা, বিড়লা এবং বাজুরিয়ার দিকে চোখ রাঙিয়ে কথা বলবেন কি করে? কাদের আঙুলি হেলনে এই সরকার চলছে? আজকে তারাই বড়

বড় কথা বলছেন। কিছুক্ষণ আগে আমাদের বিপ্লবী বন্ধু অনুপমবাবু বলে গেলেন যে আমরা নাকি পশ্চিমবঙ্গের আসল যে সমস্যা নেই সমস্যার কথা কেউ বলিনি। আমরা বলব কোথায় থেকে, কি কার্যক্রম আপনারা দেখাতে পেরেছেন? আপনারা ৩৭ তফা অনুচ্ছেদের মধ্যে বলে গেলেন যে আমরা এতগুলো স্কুল বিল্ডিং করেছি, কলেজ করেছি, শিক্ষা ব্যবস্থার উন্নতি করেছি এতগুলো প্রাইমারি বিদ্যালয় করে অশিক্ষিতদের প্রাইমারি এডুকেশন দিয়েছি এবং শিক্ষিত প্রাপ্ত বেকার যুবকদের বেসিক ট্রেনিং দিয়েছি। আমরা ৪৫০ মাধ্যমিক স্কুল এবং ২৫০ জুনিয়র হাইস্কুল করেছি। কিন্তু তাতে কি আপনারা শিক্ষা ব্যবস্থার কোনও পরিবর্তন আনতে পেরেছেন? যে তিমিরে ছিল সেই তিমিরেই তো রয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে জানাতে চাই যে, শিল্পাঞ্চলের মানুষ আপনাদের উপর বীতশ্রদ্ধ হয়ে গেছে, আজকে তারা মুখ খুলতে আরম্ভ করেছে। সেইদিক থেকে আপনারা গ্রামগঞ্জের মানুষের কাছে আশীর্বাদ কুড়িয়েছেন। এই আশীর্বাদ পাবার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার যে রূপরেখা তৈরি করে দিয়েছে তার দৌলতে আপনারা আশীর্বাদ পাচ্ছেন। আজকে গ্রামেগঞ্জে যতগুলি পরিকল্পনা চলছে দয়া করে আপনারা শ্রদ্ধেয় শ্রী বিনয়বাবুকে জিজ্ঞাসা করুন এই যে আর এল ই জি পি, এন আর ই পি, ডি আর ডি এ, আই আর ডি পি এবং রুর‍্যাল ইলেকট্রিফিকেশন এবং লোকদীপ প্রকল্প প্রভৃতি এগুলি সবই কেন্দ্রীয় সরকারে প্রকল্প এবং এর সব টাকাই কেন্দ্র সব রাজ্যগুলিতে বহন করে। তারমধ্যে পশ্চিমবঙ্গও পড়ে। এই কেন্দ্রের দয়ার ফলেই আপনারা আজকে গ্রামেগঞ্জের মানুষের অনুকম্পা পাচ্ছেন। মাননীয় সদস্য নিহারবাবু এবং মাননীয় সদস্য মতীশবাবু অনেক কিছু করেছেন আপনারা নাকি সেসব বলে গেলেন কিন্তু আমি জিজ্ঞাসা করি আপনারা যদি দয়া করে আপনাদের পঞ্চায়েত মন্ত্রীকে শ্রী বিনয়বাবুকে জিজ্ঞাসা করেন তাহলে জানতে পারবেন যে ২০ পয়েন্ট প্রোগ্রাম যেটা ছিল সেটা নেমে এসেছে, কোথায় নেমে এসে ১৫ নং জায়গায় দাঁড়িয়েছে। আজকে আপনারা অনেক কিছু কথা বললেন যে ডিজেল চালিত পাম্প সেট তৈরি করে বেকার ছেলেদের চাকুরি দেবেন। আপনারা নাকি বহু দূর অবধি বিদ্যুৎ নিয়ে যাবেন, কিভাবে আপনারা বিদ্যুৎ নিয়ে যাবেন? আজকে মেজিয়াতে যেখানে ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার কথা এবং ডি ভি সি এতে সহযোগিতা করতে রাজি থাকা সত্ত্বেও কাজ কিছু এগোয়নি।

আজকে সেই জায়গায় রিসেন্টলি একটা সেন্ট্রাল গভর্নমেন্ট-এর ইলেকট্রিসিটি অথরিটি সার্ভে করেছিল। পশ্চিমবাংলায় সেভেন্থ প্ল্যান ক্যাপাসিটি হচ্ছে সবচেয়ে কম। ১৯৮৬-৮৭ সাল থেকে ১৯৮৯-৯০ সালে শুধু ৫১ মেগাওয়াট বিদ্যুৎ তৈরি হবে। কিন্তু আর হবে না। বর্তমানে আমাদের যা যন্ত্রপাতি আছে তাতে ৯০ সাল পর্যন্ত তৈরি হবে। কিন্তু আমাদের প্ল্যান লোড ফ্যাক্টার অ্যাভেল করছি ১৪৩০, কিন্তু ক্যাপাসিটি হওয়া উচিত ছিল ২ হাজার ৬১৯ মেগাওয়াট। আজকে প্ল্যান লোডের শর্টেজের জন্য আপনারা বিদ্যুৎ দেবেন কি করে? আজকে গ্রামের মানুষের কাছে বিদ্যুৎ পৌছে যায় না। অথচ এই বিদ্যুতের জন্য আমাদের অনেক কিছু কাজের অসুবিধা হচ্ছে। আজকে পশ্চিমবাংলার মানুষ পরিকল্পনা বাস্তবে রূপায়িত হচ্ছে না। আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে বলতে চাই যে, বিভিন্ন জায়গায় ব্লকে ব্লকে আপনারা স্বাস্থ্যকেন্দ্র গড়ে তুলুন, প্রাইমারি হেলথ সেন্টার তৈরি করুন, সাবডিভিসনাল হসপিটাল তৈরি করুন। একটা কথা চিন্তা করলে বুঝতে পারবেন যে, গ্রামের স্বাস্থ্যকেন্দ্র একটা অ্যাম্বুলেন্স নেই, রাত-দুপুরেতে কোনও রোগী যদি যায়, আর তখন

কলকাতা বা হাওড়ায় আনবার ব্যবস্থা করতে হয়, তাহলে দেখা যাবে যে তাকে আনবার কোনও ব্যবস্থা নেই। শুধু রাজ্যপালের ভাষণে কিছু মিঠে মিঠে কথা লিখে দিলেন, আর কংগ্রেস দুর্নীতি পরায়ণ বলে দিলেন, তাহলেই সব শেষ হয়ে যায় না। আমরা আজকে ৩৯-এ দাঁড়িয়েছি, জনগণ আপনাদের চাইছে, আমাদের চাইছে না—এর কারণ হচ্ছে, আপনারা গ্রামবাংলার মানুষকে ভুল বোঝাচ্ছেন, ভুল তথ্য দিচ্ছেন। সেইজন্য আমি আপনাদেরকে বলছি আমি হাওড়া জেলার মানুষ, হাওড়ার লোক, আপনারা সেচের জন্য পাম্প সেট কিনবেন, অথচ হাওড়ার সহস্র সহস্র কারখানা ধুঁকছে। তাই মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি কোথায় এই পাম্প সেটের জন্য অর্ডার দিয়েছেন, হাওড়ার কোনও কারখানা এই পাম্প সেট করেনি। কাজেই চোখা চোখা বক্তৃতা দিয়ে কি শুধুমাত্র এগিয়ে নিয়ে যাবেন? আজকে ৩৭ অনুচ্ছেদে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে—কোথায় কি বলা হয়েছে—যে, যা নিরুপমবাবু বললেন অনেক কিছুই নাকি হয়েছে, কিন্তু বর্ধমান জেলার কলকারখানা সম্বন্ধে কেন বলা হল না? নতুন কলকারখানার সম্বন্ধে কেন বলা হল না? আমি জানি হিন্দুস্থান পিলকিটেন গ্লাস ফ্যাক্টরি বলে একটা ফ্যাক্টরি ছিল বর্ধমান জেলায়; আমাদের মুখ্যমন্ত্রী মহোদয় সেখানকার ইউনিয়নের চেয়ারম্যান—সেটা বন্ধ হয়ে গেছে, কেন? আজকে বেঙ্গল পেপার মিল বন্ধ হয়ে গেছে কেন? আজকে জে. কে. অ্যালুমিনিয়াম উঠে গেল, আজকে দামোদর আয়রন ফ্যাক্টরি উঠে গেল কেন? আজকে পশ্চিমবঙ্গে ১০টি জুটমিল বন্ধ। আমার বাড়ির পাশে হনুমান কটন মিল বন্ধ, কেন? মালিক বলছে আড়াই শত কর্মচারী ছাঁটাই করতে হবে। এই ব্যাপারে সিটিংও করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়। আমি দুইদিন এই সভায় মেনশনও করেছিলাম, আর গতবারে রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতায় অংশগ্রহণ করতে আমি এই কারণে রাজি হয়নি। সেইজন্য আমি আপনাকে বলছি পশ্চিমবাংলার মানুষ আমাদেরকে এখানে পাঠিয়েছে, আমরা পশ্চিমবাংলার কথা এখানে তুলে ধরব। আপনারা সকলে মিলে যদি একতরফা চিন্তা করেন তাহলে কিছুই হবে না। আসুন আপনারা, লড়াই যদি করতেই হয় তাহলে শুধুমাত্র একটা অ্যাঙ্গেল থেকে না দেখে আমরা একসাথে দিল্লির কাছে আমাদের প্রস্তাবগুলি যাতে রাখতে পারি সেটা দেখা দরকার। আপনারা তো শুধুমাত্র বক্তৃতা দিচ্ছেন, বলুন তো আপনাদের পার্লামেন্টের সদস্যদের নিয়ে আপনারা ক'টা আন্দোলন করতে গেছেন?

[6-05–6-15 P.M.]

অত্যন্ত দুঃখের কথা রাজ্যপালের ভাষণে একটা অত্যন্ত কলঙ্কিত ঘটনা যা পশ্চিমবঙ্গে ঘটে গেছে তার উল্লেখ নেই। আমরা যারা রাজ্যপালের ভাষণকে সামনে রেখে পশ্চিমবঙ্গের সম্পদ সৃষ্টি করার কথা বলছি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই আলিপুর ট্রেজারি কেলেঙ্কারিতে ডি এম-কে ভর্ৎসনা করা হয়েছে, ২৪/১ তারিখে ২ জন অফিসারকে অ্যারেস্ট করা হয়েছে, এই আলিপুর ট্রেজারি কেলেঙ্কারির একটা কথাও রাজ্যপালের ভাষণে নেই। আমাদের রাজ্যে কিছু অফিসারের কারসাজিতে আমাদের নজরতখানা থেকে টাকা লুঠ হয়ে যাচ্ছে সে সম্বন্ধে একটা কথাও রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। তাহলে কিভাবে জনগণকে সচেতন করবেন? সবচেয়ে দুর্ভাগ্যের কথা গত ৮ই মার্চ আন্তর্জাতিক নারীবর্ষ এটা এই সরকার জানেন, সেই আন্তর্জাতিক নারীবর্ষ সম্পর্কে রাজ্যপালের ভাষণে একটি কথা কোথাও লেখা হয়নি। সেই আন্তর্জাতিক নারীবর্ষ সম্পর্কে পশ্চিমবঙ্গের বিধানসভায় পশ্চিমবঙ্গ সরকার, পশ্চিমবঙ্গের জনগণ

কি চিন্তা করছেন, কিভাবে আন্তর্জাতিক নারীবর্ষকে পশ্চিমবঙ্গের মানুষ উদ্‌যাপন করবে সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কোথাও উল্লেখ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের একটা চিত্র এখানে তুলে ধরছি। এখানে কোনও কোনও বন্ধু বলেছেন যে দিল্লির সরকার পশ্চিমবঙ্গে শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে অন্তরায়, দিল্লির সরকার পশ্চিমবঙ্গে শিল্প করতে চান না। আমি আপনাকে একটা কথা বলি কোলাঘাটে পাওয়ার প্রোজেক্ট এই সরকার করছিল। কোথায় গেল এই সরকারের করাটা? এখন কারা করছে, না, ভেল করছে। কেন করছে, না, আপনারা ঠিক সময়ে এটা করতে পারেননি। আপনাদের ক্লোসনেসের অপদার্থতার জন্য ভেলকে দায়িত্ব দেওয়া হল। আপনারা ডানকুনি কমপ্লেক্স তৈরি করছেন, কত বছর লাগল? করতে আপনারা পারলেন না, কোল ইন্ডিয়াকে দায়িত্ব দেওয়া হল। সেকেন্ড হাওড়া ব্রিজের কাজ কোথায় দাঁড়িয়েছে আপনারা এখন বলছেন ১৯৯০ সালে দ্বিতীয় হাওড়া ব্রিজ কমপ্লিট হবে। ১০ টাকার প্রোজেক্টটা ২০০ টাকায় গিয়ে দাঁড়িয়েছে। এজন্য কেন্দ্রীয় সরকার দায়ী নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে আমাদের বন্ধুরা বলেছেন। আমাদের বন্ধুরা যা বলেছেন সে সম্বন্ধে কোনও কোনও বন্ধু ব্যঙ্গ করে বলেছেন পশ্চিমবঙ্গে কি একমাত্র সমস্যা পঞ্চায়েত নির্বাচন? পঞ্চায়েত নির্বাচন সমস্যা নয়, কিন্তু পঞ্চায়েত নির্বাচনের আগে এবং পরে যে যে ঘটনা ঘটেছে এবং ঘটছে পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে একথা এখানে তুলে ধরা অন্যতম কর্তব্য বলে আমি মনে করি। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রদ্ধেয় বিনয়বাবুর কাছে জানাতে চাই গতবার আপনার কাছে পঞ্চায়েত বাজেটের সময় বলেছিলেন যে আপনি ১০টি পঞ্চায়েতের বিরুদ্ধে তদন্ত করুন এবং ২টি জেলা পরিষদের বিরুদ্ধে তদন্ত করুন। আপনি কি ভাবতে পারেন হাওড়া জেলা পরিষদের কত টাকা পরিবহনের জন্য তেল এবং ডিজেল বাবদ খরচ হয়? আপনি হিসাব নেবার চেষ্টা করুন। স্যার, বিধানসভার সদস্যরা প্লেনে যদি কোথাও যান তাহলে প্লেনের টিকিটের কাউন্টার পার্ট এখানে জমা দেন। কিন্তু জেলা পরিষদের কোনও সদস্য হায়দ্রাবাদে ট্রেনিং-এর জন্য প্লেনে গেছেন, অথচ প্লেনের টিকিটের কাউন্টার পার্ট জমা দেননি।

বিষয়টা ছোট কিন্তু কয়েক হাজার টাকা ইনভলভড। ভেবে দেখুন চরিত্রটা কোথায় নেমে গেছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি যদি নাম জানতে চান আমি নাম বলব ডোমজুড়ে মেহগিনি কাঠ বিক্রি করা হয়েছে এবং আমি জানি কত টাকায় বিক্রি করা হয়েছে। এই টাকার সামান্যতম একটা অংশ জেলা পরিষদের ফান্ডে ঠেলে দেওয়া হয়েছে। এই করাপশনের বিরুদ্ধে, এই সন্ত্রাসের বিরুদ্ধে আমাদের দলের সভ্যরা সোচ্চার হয়েছেন, পশ্চিমবাংলার মানুষের কথা তাঁরা বলছেন। কেন বলবেন না? এই মহামতি মুখ্যমন্ত্রীর রাজত্বে পশ্চিমবাংলার মানুষ মহা অশান্তির মধ্যে বাস করছে বলেই আমাদের সভ্যরা কিছু কথা বলছেন। তবে এসব কথা শুধু আমরাই বলছি না, বামফ্রন্টের কোনও কোনও শরিকও বলছেন। মাননীয় স্পিকার মহাশয়, সংবিধানের ১৬৪(২) ধারাতে যৌথ দায়িত্বের কথা বলা হয়েছে, কিন্তু তা সত্ত্বেও আমরা দেখেছি কিছু কিছু মন্ত্রীরা পর্যন্ত বলেছেন সন্ত্রাস হচ্ছে, পিসফুল ইলেকশন হবে না। গত নির্বাচনে মানুষ সেই জিনিসই দেখেছে। সরকারের মধ্যে যে দল বড় তাদেরই দায়িত্ব বেশি। কিন্তু সেই বড় দল যদি তাদের দায়িত্ব পালন না করে শুধু বিজয় মিছিল বার করে আর মানুষের রক্ত নিয়ে হোলি খেলে তাহলে এই অশান্তি, দুঃখ

দূর হবে না। পশ্চিমবাংলা থেকে যে পর্যন্ত না এই সরকার সরে যাচ্ছে সেই পর্যন্ত মানুষের শান্তি নেই। আমি মনে করি এই ভাষণের মাধ্যমে পশ্চিমবাংলার মানুষকে অপমান করা হয়েছে এবং সেইজন্যই আমি এই ভাষণের বিরোধিতা করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, ভাষণের বিরোধিতা করা যায় না, ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আসে তার বিরোধিতা করা যায়। ভাষণের উপর যে সংশোধনী থাকে তা আপনি সমর্থন করতে পারেন এবং ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করতে পারেন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শচীনবাবু এনেছেন এবং যাকে মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা সমর্থন করেছেন আমি তার সমর্থনে কিছু বলব। আমি খুব মন দিয়ে বিরোধী দলের আলোচনা শুনছিলাম। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য মতীশবাবু বলেছেন, রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করার সময় তাঁদের নেই, পশ্চিমবাংলার কথা ওঁদের মাথায় নেই, বিরোধীদলের মাথায় রয়েছে শুধু পঞ্চায়েত নির্বাচন। আমরা দেখলাম এই পঞ্চায়েত নির্বাচনে বিরোধী দলের শোচনীয় পরাজয় হয়েছে এবং সেই পরাজয়ের জন্য মস্তিষ্ক ঠিক রাখতে না পেরে আবোল-তাবোল বলছেন। এই বামফ্রন্ট সরকার গত ১০ বছরে ৩ বার পঞ্চায়েতের নির্বাচন করল। এর আগে কংগ্রেস যখন ক্ষমতায় ছিলেন তখন তাঁরা কিন্তু পঞ্চায়েতের নির্বাচন করেননি।

[6-15–6-25 P.M.]

এই ১০ বছর বামফ্রন্ট সরকার যদি না থাকত এবং কংগ্রেস সরকার যদি থাকত তাহলে ২৫ বছরে পঞ্চায়েত নির্বাচন হত। পঞ্চায়েত নির্বাচনে একটা ২৫ বছরের সিলভার জুবিলি হয়ে যেত। পশ্চিমবাংলার মানুষ সেটা বুঝেছিল এবং তাই আজকে ওদের এই অবস্থা। রাজ্যপালের ভাষণে যে কথা বলেছেন "My Government has faithfully and steadfastly tried to implement the promises to the people"

এই কথাটা আমাদের মনে রাখতে হবে। পশ্চিমবাংলায় যখন থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে তখন থেকেই জনগণের কাছে যে প্রতিশ্রুতি তারা দিয়েছিল আইনসভার বিধেয়করা সেই প্রতিশ্রুতি ভিত্তিতে তারা আইন প্রণয়ন করেছেন। তাই জনগণ তাদের স্বপক্ষে এবং কায়েমী স্বার্থের বিরুদ্ধে। এই যে ঘটনা এটা এই রাজ্যেই রামফ্রন্ট সরকার ঘটিয়েছে অন্য কোনও রাজ্যে এটা পাবেন না। এর প্রতিক্রিয়া প্রতিটি রাজ্যে প্রতিফলিত হয়েছে। পঞ্চায়েত নির্বাচনের পর থেকে পঞ্চায়েতকে যে ক্ষমতা এবং যে অর্থ দেওয়া হয়েছে তা ভারতবর্ষের ইতিহাসের কোথায়ও তা ঘটেনি। গ্রামের মানুষ আবার প্রমাণ করল যারা কায়েমী স্বার্থ ক্ষমতায় অধিষ্ঠিত ছিল আসনে তাদের বিতাড়িত করতে হবে এই ইচ্ছা তাদের আছে। গ্রামের ছোট মাঝারি সাধারণ কৃষক এমন কি ধনী কৃষক বুঝেছে যে কংগ্রেসের কাছ থেকে তারা কিছুই পাবে না। এবং এই কথা এমন কি ভারতবর্ষের কৃষক পর্যন্ত বলছে। আজকে সারা ভারতবর্ষব্যাপী কৃষক আন্দোলন চলছে জেলে যাচ্ছে, গুলি খাচ্ছে এমন কি মৃত্যু পর্যন্ত বরণ করছে। এই কেন্দ্রীয় সরকারের আমলে ইতিমধ্যে বেকারের সংখ্যা অত্যন্ত বেড়ে গিয়েছে, পণ্যমূল্য এত বেড়ে গিয়েছে যে সংসার চালানো যাচ্ছে না মুশকিল হয়ে অথচ কৃষক ফসলের ন্যায্য মূল্য পায় না—শিল্প ভেঙে যাচ্ছে এমন কি আই এন

টি ইউ সি'র প্রেসিডেন্ট দিল্লিতে দাবি করছে যে বস্ত্র শিল্পকে রাষ্ট্রায়ত্ত্ব করতে হবে। এই অবস্থায় পশ্চিমবাংলার মানুষ পিছিয়ে থাকেনি। আজকে বামফ্রন্টের যে বিরাট জয় হয়েছে তাতে ওদের মস্তিষ্ক একটু গোলমাল হয়ে গিয়েছে। রাজ্যপালের ভাষণে সেচের সম্বন্ধে যে বিশেষভাবে চেষ্টা করা হচ্ছে তার কথা আছে—মাননীয় নিহারবাবু সে কথা বলেছেন। আজকে সমস্ত ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হচ্ছে এবং এ কথা বলা হয়েছে যে শতকরা ৫০ ভাগ অর্থ গ্রামের জন্য খরচ করা হবে। তাতে গ্রামের মানুষ খুবই আশ্বস্ত হয়েছে। সামগ্রিকভাবে দেখলে দেখা যাবে যে আজকে যে জয় বামফ্রন্টের হয়েছে সেই জয় তাদের প্রাপ্য। এবং কংগ্রেসের পরাজয় হয়েছে সে পরাজয় তাদের প্রাপ্য। খরা বন্যায় সব সময় আমাদের সরকার যে দ্রুত গতিতে মানুষকে সাহায্য করেছে তা আজকে কারও অজানা নাই। কিন্তু যে পরিমাণ অর্থ আমাদের চাহিদা ছিল কেন্দ্রীয় সরকারের কাছে ২৫০ কোটি ৪০ লক্ষ টাকা সে টাকা তারা দেননি, মাত্র দিয়েছে ২৮ কোটি টাকা।

এবং পশ্চিমবাংলার ধনী সামন্ততন্ত্রকে আঘাত করার জন্য আমরা এখানে ভূমি সংস্কার করেছি এবং একটি রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে যতদূর করা সম্ভব তা আমরা করেছি। আমরা এই ভূমি সংস্কার করে ১৩ লক্ষ ৭৫ হাজার বর্গাদারের নাম লেখাতে পেরেছি, এটা অন্য কোনও রাজ্যে হয়নি। এছাড়া আমরা ১৭ লক্ষ ২৭ হাজার ক্ষেত-মজুর পেয়েছি, তার মধ্যে শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউলড ট্রাইবসই সবচেয়ে বেশি। সেদিন আমাদের মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি বললেন আই আর. ডি. পি. সব রাজ্যেই আছে, আমরা এতদিন পিছিয়ে ছিলাম। কিন্তু বর্তমানে আমরা অন্য সব রাজ্যের চেয়ে অনেক এগিয়ে গেছি, যা কিনা পশ্চিমবাংলার মাথাপিছু বিনিয়োগ সর্ব ভারতীয় গড়ের উপরে চলে গেছে এবং সেটা হচ্ছে বর্তমান ৪ হাজার ৮০০ কোটি টাকা, আর অন্য রাজ্যের গড় ৪ হাজার কোটি টাকা কাজেই আমাদের পশ্চিমবঙ্গের বর্তমান অবস্থা এবং জনগণের মঙ্গলের জন্য আমরা যে সমস্ত ব্যবস্থা নিয়েছি, তার প্রকৃত রূপই রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে সুন্দরভাবে বর্ণনা করেছেন। তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, আমি সেই প্রস্তাব সমর্থন করি। রাজ্যপালের ভাষণে যে ইতিবাচক দিকগুলি রয়েছে সে বিষয়ে আমাদের বিরোধী পক্ষের যারা সদস্য তারা ইতিমধ্যেই তা ব্যক্ত করে গেছেন, যদিও তার যা মূল অংশ সেটা হয় তারা বুঝতে পারেননি, অথবা সেটাকে এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। আমি সেই প্রসঙ্গেই দু'চারটি কথা বলব। রাজ্যপালের ভাষণে যে ইতিবাচক দিকগুলি রয়েছে তা আমাদের পশ্চিমবাংলার পক্ষে গুরুত্বপূর্ণ তো বটেই, সমস্ত ভারতবর্ষে আজকের পরিস্থিতিতে গুরুত্বপূর্ণ কতকগুলি বিষয় সেখানে উল্লেখ আছে। কার্যত আজকে ভারতবর্ষে যে মূল কতকগুলি সমস্যা দেখা দিচ্ছে বলা যেতে পারে রোগ দেখা দিচ্ছে, তার কতকগুলি প্রতিকার পশ্চিমবাংলায় কিভাবে হচ্ছে সেটাই বিবৃতি করা আছে। যে ভাষণ রাজ্যপাল এই সভায় রাখলেন—ঠিক এমন সময়ই বিরোধী পক্ষের সদস্যরা সভা ছেড়ে চলে গেলেন, যে সময়ে গোটা ভারতবর্ষে এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রসঙ্গ—পশ্চিমবাংলায় কিভাবে মোকাবিলা করা হচ্ছে, এই কথাটা উল্লেখ করা ছিল। কেন ওরা এই প্রশ্নে সভা ছেড়ে চলে গেলেন, এটা পরিষ্কার হল না। পশ্চিমবঙ্গে কোনও কাস্ট রায়ট নেই, পশ্চিমবঙ্গে

কোনও কমিউনাল রায়ট নেই, গোটা পশ্চিমবঙ্গে সম্প্রীতির মনোভাব বজায় রয়েছে—এই প্রশ্নটা দেখেই ওরা চলে গেলেন। কেন? ওরা কি বলতে চান? না, এটা আছে? দীর্ঘ তথ্যের ব্যাপার, সেটা আলোচনা করতে হবে, নাকি আমাদের বিরোধীপক্ষের সদস্যরা এটা পছন্দ করেন না যে, পশ্চিমবঙ্গে এটা থাকবে কেন—আমি এটা ঠিক বুঝতে পারলাম না। কিন্তু আমি তাদের এই কথা বলব যে, মূল বিষয়টি একটু বোঝবার চেষ্টা করুন। পশ্চিমবাংলায় এমন কি হয়েছে যাতে সারা ভারতবর্ষে যে রোগ, অসুখগুলি দেখা দিচ্ছে তা পশ্চিমবঙ্গে নেই; কোন্ একটি অংশের মানুষকে আর একটি অংশের মানুষের বিরুদ্ধে প্রয়োগ করা যাচ্ছে না, এর কি কারণ আছে? নিশ্চয় কোনও কারণ আছে। তৃতীয় যে প্যারাগ্রাফ আছে, তারপরে যে প্রসঙ্গ আছে সেখানে সেটা উল্লেখ আছে। এখানে কি হয়েছে? এখানে একটা ভূমি সংস্কারের প্রচেষ্টা চলেছে।

[6-25–6-35 P.M.]

এই ভূমিসংস্কারের প্রচেষ্টা ভারতবর্ষের যে সমস্ত রাজ্যে হয়েছে তারমধ্যে পশ্চিমবঙ্গ সামনের সারিতে রয়েছে। একথা সকলেই জানেন যে আমাদের ভারতবর্ষের মোট কৃষিযোগ্য জমির পরিমাণে যা পশ্চিমবঙ্গে তার ৮ শতাংশের মতন রয়েছে। এখানে বর্তমান আইন অনুযায়ী যেটুকু ভূমিসংস্কারের কাজ হয়েছে তাতে এখানকার সরকারের হাতে জমি এসেছে যাকে বলা হয় ভেস্ট হওয়া এবং তা অনেক বেশি হয়েছে অন্য রাজ্যের তুলনায়। সেই জমি সরকার অধিগ্রহণ করেছেন এবং তার বিতরণ করেছেন। এ ক্ষেত্রেও আমরা দেখতে পাচ্ছি, সারা ভারতবর্ষে যত জমি বিতরিত হয়েছে তার শতকরা ২০ থেকে ২৫ ভাগ বিতরিত হয়েছে এই পশ্চিমবঙ্গে। এটা একটা ইঙ্গিত, একটা লক্ষণ। পশ্চিমবঙ্গে জমির সঙ্গে সম্পর্কিত যে শ্রমজীবী মানুষ, কৃষক, তাদের মধ্যে একটা ন্যায়বিচার প্রতিষ্ঠিত হয়েছে একটা আন্দোলনের মাধ্যমে এবং তার একটা অন্যতম প্রধান সহায়ক হচ্ছে এখানকার পঞ্চায়েত ব্যবস্থা। এখন এর ফল কি হয়েছে? এই ফল হয়েছে, এই ন্যায়সঙ্গত প্রশ্নে মানুষের অধিকার নিয়ে এখানে আন্দোলন হয় এবং আন্দোলন হয় বলেই যারা সমাজে এই ধরনের পাপ সৃষ্টি করে, এই ধরনের অন্যায়, অত্যাচার সৃষ্টি করে—যেমন ধরুন রাজস্থানের কথা। রাজস্থানে একজন নারীকে তার স্বামীর সঙ্গে জীবন্ত পুড়িয়ে মারা হল। এটা কেন হল? কে মারল? এটা হল, রাজস্থানে ওখানকার সামন্ততান্ত্রিক সমাজ, সেই সমাজ এই কাজটা করল। ওখানে ঐ যে বিশেষ মহিলাটি নির্যাতিত হল, তাকে পুড়িয়ে মারা হল, সেটা ওর প্রতি রাগে নয়, রাগটা হচ্ছে শ্রেণী ঘৃণা এবং তারই প্রকাশ রাজস্থানে ঘটল। রাজস্থান এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গায় সামন্ততান্ত্রিক সমাজ সমগ্র কৃষক শ্রেণীকে চোখ রাঙাতে চাইছে এই বলে যে, আমাদের প্রচণ্ড রকমের আঘাত করবার ক্ষমতা আছে, ধর্ম আমাদের সঙ্গে রয়েছে, সমস্ত রকমের প্রতিষ্ঠান আমাদের সঙ্গে রয়েছে, অতএব তোমরা সংযত থাক, উঠে দাঁড়াতে চেষ্টা কর না। ওখানে স্বাভাবিকভাবেই সাম্প্রদায়িকতার কথা বলে মানুষকে উস্কানি দেওয়া যায়। যেখানে মানুষ সহজ সরল, যেখানে মানুষ আন্দোলনের পথে, সংগ্রামের পথে ন্যায়সঙ্গত অধিকার প্রতিষ্ঠা করবার সুযোগ পায় না সেখানে সাম্প্রদায়িকতার কথা বলে মানুষকে উস্কানি দেওয়া যায় বা জাতি, ধর্মের কথা বলে মানুষকে উস্কানি দেওয়া যায়। পশ্চিমবঙ্গে কিন্তু সেটা সম্ভব নয়। এখানে যেহেতু কৃষক আন্দোলন রয়েছে, শ্রমিক আন্দোলন রয়েছে এবং তার

একটা ইতিবাচক ভূমিকা রয়েছে সেইজন্য এখানে কখনও সম্ভব নয় একটা সম্প্রদায়ের কিছু মানুষকে উত্তেজিত করে আর একটা সম্প্রদায়ের মানুষের বিরুদ্ধে যুদ্ধ করতে লেলিয়ে দেওয়া। এটা ওঁরা বুঝলেন না, এটা ভারতবর্ষের অন্য কোথাও ওঁরা প্রয়োগ করারও চেষ্টা করলেন না। এর পর আমি অন্য আর একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা এখানে বলতে বাধ্য হচ্ছি, অন্য প্রসঙ্গে পরে সময় পেলে বলব। দার্জিলিঙে একটা লড়াই হচ্ছে এবং ভারতবর্ষের ইতিহাসে সেটা একটা গৌরবজনক লড়াই। ওখানে একটা বিচ্ছিন্নতাবাদী শক্তি আছে এবং তারা ওখানে পাহাড়ের উপর নেপালীভাষী মানুষদের নিয়ে ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন হয়ে যেতে চাইছে মুখে তারা কখন কি বলছে সেটা বড় কথা নয়। কিন্তু যেদিন থেকে তারা বিচ্ছিন্নতাবাদের লড়াই শুরু করেছে সেদিন থেকেই যারা তার বিরুদ্ধে দাঁড়িয়েছে তারা কারা জানেন? তারা হলেন নেপালীভাষী দেশপ্রেমিক শক্তি যার সামনের সারিতে রয়েছেন কমিউনিস্টরা, বামপন্থীরা। কাজেই এই বিচ্ছিন্নতাবাদী শক্তিকে যদি এক পা এগুতে হয় তাহলে তাদের মোকাবিলা করতে হচ্ছে একই ভাষাভাষী ঐ পাহাড়ের বাসিন্দা দেশপ্রেমিক শক্তির সঙ্গে যার সামনের সারিতে রয়েছেন কমিউনিস্টরা। এতোবড় গৌরবজনক ঘটনা তো ভারতবর্ষের জন্য কোথাও ঘটছে না। পাঞ্জাবের ঘটনার কথাই ধরুন। পাঞ্জাবে এইসব হচ্ছে, বিচ্ছিন্নতাবাদের কথা হচ্ছে, সব কিছু হচ্ছে। গত বছর ৯১০ জন মানুষ খুন হয়ে গিয়েছেন, এ বছর এরই মধ্যে ৩২৫ জন মানুষ খুন হয়ে গিয়েছেন। খুন হওয়াটা অত বড় কথা নয়। বড় কথা হচ্ছে, এর বিরোধিতা কে করছে, কে সামনের সারিতে দাঁড়িয়ে বলছে, খালিস্থান হতে দেব না? ওখানে তো কংগ্রেস দল আছে। এর আগে ওখানে যে ভোট হয়েছিল তাতে কংগ্রেস দল ওখানে অনেক ভোট পেয়েছিলো—শতকরা ৩৭ ভাগ, না কত, আমার ঠিক মনে নেই। ওঁদের একজন নেতা আছেন দিল্লিতে, তিনি আবার ভারতবর্ষের প্রধানমন্ত্রী, তিনি তো কোনওদিন ঐ পাঞ্জাবের কংগ্রেসি যুবকদের ডেকে বলেননি—পাঞ্জাবে যেতে হবে না, দিল্লিতে ডাকতে পারতেন এবং ডেকে বলতে পারতেন যে তোমরা এর বিরোধিতা করো, তোমরা উঠে দাঁড়াও, সামনে দাঁড়াতে সাহস না হলে গোপনে মিটিং করো, নিজেদের গ্রামে, নিজেদের আত্মীয়স্বজনদের কাছে যাও, লিফলেট বিলি করো এবং এইসবের মাধ্যমে এই বিচ্ছিন্নতাবাদের বিরোধিতা তোমরা করো। কই, এসব তো করেননি কখনও। আর পশ্চিমবঙ্গে যে লড়াই হচ্ছে সেখানে এটা সত্যিই প্রশংসনীয় এইজন্য যে দার্জিলিঙের পাহাড়ের উপর যে সমস্ত পুলিশ, প্রশাসনিক অফিসাররা রয়েছেন এবং সাধারণ বাহিনীর লোকজন রয়েছেন তাঁরা একটা গৌরবজনক সংগ্রাম করার সাহস পাচ্ছেন। সেইজন্যই ঐ ৪০ দিনের বন্ধ, এটা ওটা সেটা—এসব কার্যকর হচ্ছে না, এগুতে পারছে না। দার্জিলিঙে যেটা হচ্ছে সেটা পাঞ্জাবে আমরা দেখতে পাচ্ছি না। আপনারাও আশা করি তা দেখতে পাচ্ছেন না। সেখানে সাধারণ মানুষ কথা বলছেন, বিভিন্ন অংশের মানুষ তাঁরা কথা বলছেন যে এটাই শেষ কথা, বিচ্ছিন্নতাবাদ, এটা কখনও মেনে নিতে পারি না। সেইজন্যই বিচ্ছিন্নতাবাদের যিনি নেতা তিনি পালিয়ে বেড়াচ্ছেন।

ওখানে ডেকেছেন ৪০ দিনের বন্‌ধ, কিন্তু নিজে পালিয়ে বেড়াচ্ছেন, কখনও পাটনায় চলে যাচ্ছেন, কিছুদিন আগে কাগজে বেরোল আসামে গিয়ে সেখানে অন্য নামে আছেন। আর তিনি কি করছেন? তিনি চিঠি লিখছেন, অভিনন্দন জানাচ্ছেন। কিসের অভিনন্দন, কী করছেন তাঁরা? কোনও যুদ্ধ জয় করেছেন, না কি মানুষের খুব ভাল কাজ করেছেন, কি জন্য

অভিনন্দন জানাচ্ছেন দার্জিলিঙের ঐ নেতা ভারতবর্ষের প্রধানমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে? কি অভিনন্দন জানাবার আছে তাঁদের? কী করলেন কংগ্রেস দল, জানেন না, খবরের কাগজ পড়েন না? ভারতবর্ষের কেন্দ্রে যাঁরা বসে আছেন, চারজন ছেলেকে পাঠিয়ে দিলেন দার্জিলিঙের পাহাড়ে, পাঠিয়ে দিয়ে বলছেন—তারা ওখানে গিয়ে কী ধ্বনি দিল? তারা ওখানে গিয়ে বলছে, জ্যোতি বসু মুর্দাবাদ। মানেটা কি? এখান থেকে হটে ওখানে গিয়ে জ্যোতি বসু মুর্দাবাদ বলা হচ্ছে কেন? জানেন না ভারতবর্ষের প্রধানমন্ত্রী, সংসদে বিবৃতি দিচ্ছেন, বাইরে এইসব বলছেন যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের জন্য এইসব হচ্ছে না। কিন্তু তা হলেও এই লড়াই হচ্ছে একটা গৌরবজনক লড়াই। যত কঠিনই হোক দার্জিলিঙে দেশপ্রেম জয়লাভ করবে। বিচ্ছিন্ন হয়ে যাবে কোনও সন্দেহ নেই, আর যেখানে যেখানে কংগ্রেস দলের হাতে দায়িত্ব আছে, সেখানে ভাঙনের শক্তি কে, কার সঙ্গে কথা বলছেন, কোনও সাধু, কোনও মুনি, কোনও ধর্ম গুরু, তাদের পাঠিয়ে দিচ্ছেন উগ্রপন্থীদের সঙ্গে যোগাযোগ করতে, এই দুটোর তফাত্‌ আছে, এটা বুঝুন আমাদের একজন মাননীয় সদস্য বললেন যে আমি বিধানসভার প্রথম দিকে বলেছিলাম, এরা কারা? সত্যিই, এরা কারা, আপনাদের জানার অধিকার আছে, আমরা কমিউনিস্টরা কারা, আপনাদের জানার দরকার আছে। আর আপনারা কারা, কাদের আপনারা অনুসরণ করছেন, সেটাও জানার দরকার আছে। পৃথিবীতে লাল পতাকার তলায় দাঁড়িয়ে যারা সংগ্রাম করে, সেটা আমাদের এই বামপন্থীদের সংগ্রাম, কমিউনিস্টদের সংগ্রাম, দেশ প্রেমের সংগ্রাম, এটা ইতিহাসে প্রমাণিত হয়েছে এবং ভারতবর্ষেও প্রমাণিত হবে। কিন্তু আপনারা নিজেদের কাছে প্রশ্ন করুন, নিজেদের বিচ্ছিন্নতাবাদ শক্তি কাজ করছে—এখানে আছে একটা ঝাড়খণ্ডি বিচ্ছিন্নতাবাদী শক্তি, তার সঙ্গে আঁতাত করছেন, ত্রিপুরাতে টি. ইউ. জে. এস.-এর সঙ্গে আঁতাত করছেন, এখানে সুভাষ ঘিসিং, একজন ভদ্রলোক আছেন, তাকে নানারকম ভাবে আপনারা প্রশ্রয় দেবার চেষ্টা করছেন, এইসব জিনিস করছেন। আর পাঞ্জাবে কী ঘটনা ঘটছে—সেদিন একটা তত্ত্ব শুনলাম, কাগজে দেখলাম, বড় বড় নেতারা বলছেন, ওখানে যিনি রাজ্যপাল আছেন, তিনি বলছেন, এটা সত্য কি না জানি না, কাগজে বেরিয়েছে, সেই তত্ত্বটা হচ্ছে, এই বিচ্ছিন্নতাবাদকে মোকাবিলা করতে হলে ওখানে বিদেশি কোম্পানিকে এনে বসাতে হবে, বহু জাতিক সংস্থাকে বসাতে হবে, পেপসি কোলা কোম্পানিকে বসালে পাঞ্জাবের যুবকরা দেশপ্রেমের দিকে চলে আসবে। অদ্ভুত তত্ত্ব সব বার করছেন। এইগুলি বোঝার দরকার আছে। ভারতবর্ষের অসুখগুলো এখানে হচ্ছে না, এটার থেকে শিক্ষা গ্রহণ করুন। পঞ্চায়েতের নির্বাচনে আপনারা পরাজিত হয়েছেন। পরাজিত কি আজকে নতুন হচ্ছে কংগ্রেস? ২০ বছর ধরে পরাজিত হয়ে আসছেন, কত নির্বাচন হয়েছে ১৯৬৭ সাল থেকে পশ্চিমবাংলায়, তারা সবেতেই পরাজিত হয়েছেন, কবার জিতেছেন পশ্চিমবাংলায়? তিনবার জিতেছিলেন এবং তিনবার সাধারণ নির্বাচনে আপনারা জিতেছিলেন তারপর তো সব আপনারা হেরে যাচ্ছেন। কেন হারছেন, একটু চিন্তা করুন। পঞ্চায়েতের নির্বাচনে কেন আপনারা হেরেছেন, আমরা যা বুঝেছি তা বলছি, বোঝার চেষ্টা করুন। প্রথমত পঞ্চায়েত নির্বাচনে হেরেছেন তার অন্যতম কারণ হল, এখানে মানুষ জানে পঞ্চায়েতের মাধ্যমে কী কাজ হবে, গড়ে বছরে এক একটা গ্রাম পঞ্চায়েতে চার থেকে পাঁচ লক্ষ টাকার কাজ হবে এক একটা এলাকায় এবং তারা তার হিসাব পাবে, ঐ হিসাব দিচ্ছে। এবারে আবার মুখ্যমন্ত্রী বলেছেন উন্নয়নের শতকরা ৫০ ভাগ কাজ পঞ্চায়েতকে দিয়ে করাবে, চার-পাঁচ লক্ষ টাকার কাজ

পঞ্চায়েতের মাধ্যমে হবে। কংগ্রেস দল যখন সেখানে গিয়ে বলেছেন আমাদের ভোট দিন, তাদের মনে প্রশ্ন জেগেছে, তারা বলেছে চার লক্ষ টাকার বেশি কিছু কাজ আপনারা করাতে পারবেন, যদি আপনারা নির্বাচিত হন? আপনারা কি রাজ্য সরকারের হাতে আরও বেশি ক্ষমতা আনতে পারবেন, টাকা আরও বেশি আনতে পারবেন? দিল্লির সঙ্গে সেই ব্যবস্থা করতে পারবেন, পঞ্চায়েতের হাতে আরও টাকা আনতে পারবেন? আজকে প্রশ্ন এটা নয়, যে পঞ্চায়েতের কাজ হচ্ছে কি হচ্ছে না, আজকে প্রশ্ন হচ্ছে পঞ্চায়েতে আরও বেশি কাজ হবে কী না।

[6-35–6-45 P.M.]

যেটা অনেকে আপনারা বললেন, যেখানে আমাদের এত বেকার রয়েছে, যেখানে আমাদের এত কৃষি সমস্যা রয়েছে সেখানে গ্রামের মানুষ ভাবছে আমাদের পঞ্চায়েত আরও বেশি কাজ করতে পারবে কিনা এবং তার জন্য আরও বেশি ক্ষমতার দরকার, আরও বেশি টাকার দরকার। এমনিই অনেক টাকা পাওয়া হয়ে গেছে। তাই তো গ্রামের মানুষ কংগ্রেসিদের কাছে প্রশ্ন করেছে, "আপনারা কি কেন্দ্রের কাছ থেকে আরও বেশি টাকা আনতে পারবেন?" কংগ্রেসিরা বলেছে, "না, কেন্দ্র যাতে টাকা না দেয় তার ব্যবস্থা করব।" তাহলে কেন তারা আপনাদের নির্বাচিত করবে? আর দু'নম্বর কারণ হচ্ছে, মানুষ বুঝতে পেরেছে—বামফ্রন্টকে যদি ভোট দেয় তাহলে আবার চার বছর পরে নির্বাচন হবে, তখন আবার তারা ভোট দিতে পারবে, কিন্তু কংগ্রেসকে ভয় দেখাতে চেয়েছিলেন, পশ্চিমবাংলার লোকেদের আপনারা ৩৫৬ ধারার ভয় দেখিয়েছিলেন। আপনারা বলেছিলেন, "আমরা ৩৫৬ ধারা করব।" এই যখন বললেন, তখন আমরা আর আপনাদের মোটেই ভোট দেব না।" আপনারা তখন মানুষকে বলেছিলেন, "ত্রিপুরায় আমরা চলে এসেছি, পশ্চিমবাংলায়ও আমরা চলে আসছি।" এ কথা যখনই বললেন তখনই গ্রামের লোক মনে করল—ত্রিপুরার মতো করবে নাকিরে বাবা! তা তো আমরা হতে দেব না, আমাদের সব পাহারা দিতে হবে, ঠিক মতো আমরা ভোট করব, একটা ভোট যেন ঐ দিকে না যায় সেটা দেখতে হবে। সুতরাং ঐসব ভয় যদি আপনারা না দেখাতেন তাহলে আর ২/৪টি সিট বেশি পাওয়া আপনাদের পক্ষে অসম্ভব ছিল না। আপনারা বলছেন বহু জায়গায় প্রার্থী দিতে নাকি আপনাদের বাধা দিয়েছে। ৭ দিন ধরে নমিনেশনস পেপার ফাইল হয়েছে, ঐ ৭ দিনের মধ্যে সারা পৃথিবীকে অন্তত ২০ বার জানানো যেত যে, প্রার্থী দিতে বাধা দেওয়া হচ্ছে বা অমুক লোককে প্রার্থী হতে দেওয়া হচ্ছে না। এসব কথা তো একবারও বলেননি ঐ ৭ দিনের মধ্যে আসল ঘটনা কি? আসল ঘটনা হচ্ছে, আপনাদেরই কিছু লোক আপনাদের বলেছেন, "কেন গ্রাম পঞ্চায়েতে আমরা এসব করব, গ্রাম পঞ্চায়েতে আমরা ঐ সব পলিটিক্স করব না, বিধানসভার বা লোকসভার যখন ভোট হবে তখন আমরা কংগ্রেসকে ভোট দেব, কিন্তু গ্রামে আমরা ঐসব করব না।" তারা কেন করবে, গ্রামের মানুষের স্বার্থে কোনও দিন কংগ্রেস দাঁড়ায়নি। এখন গ্রামে ভূমি সংস্কার হয়েছে, বাস্তু জমি দেওয়া হয়েছে। কখনও কংগ্রেস এ সব চায়নি। আজকে আপনারা এ সব একটু বুঝুন। যদি সত্যিই আপনারা মানুষের পাশে দাঁড়াতে চান, মানুষের কাছে যেতে চান,

তাহলে কেন্দ্রের কাছে পশ্চিমবাংলার মানুষের যা পাওনা তা আদায় করার চেষ্টা করুন। একজন বিরোধী সদস্য বললেন, "এন আর ই পি, আর এল ই জি পি ইত্যাদি প্রোগ্রামগুলি কাদের?" আমি তাঁকে বলি ওগুলি আমাদের প্রোগ্রাম, আমাদের ভারতবর্ষের প্রোগ্রাম। কি আছে ওগুলিতে? কাদের টাকা, কে কাদের দিচ্ছে? দিল্লি থেকে টাকা দিলেই কি ওদের টাকা হয়ে গেল! ভারতবর্ষের সংবিধানে বলা আছে কেন্দ্রীয় সরকার কোথা থেকে টাকা তুলবে, ১, ২, ৩, ৪, করে সমস্ত কিছু সেখানে লেখা আছে। রাজ্য সরকারও কোথা থেকে টাকা তুলবে তাও ঐভাবে ১, ২, ৩, ৪ করে লেখা আছে। এখানে প্রশ্নটা হচ্চে কর্মসূচি রূপায়ণ এবং টাকা ব্যবহারের প্রশ্ন। তা পশ্চিমবাংলায় ঐ সমস্ত কাজ কিভাবে হচ্ছে, না হচ্ছে তা দেখবার জন্য কেন্দ্রীয় সরকার তো লোক পাঠিয়েছিল। 'ন্যাবার্ড'-কে দিয়ে তাঁরা এ সব দেখেছেন, 'ন্যাবার্ডে'র লোকেরা সার্ভে করে গেছেন। এমন কি পঞ্চায়েত নির্বাচনের ঠিক কিছু দিন আগে শ্যাম পেত্রোদা'র মতো বিখ্যাত মানুষ এই সমস্ত দেখতে এখানে এসেছিলেন, তিনি কি বললেন? তিনি বলেছেন, "শতকরা ৯৫ ভাগ মানুষকে ঠিক মতো সব কিছু বিলি বন্টন করা হচ্ছে এবং এ রকম ক্ষেত্রে পশ্চিমবাংলায় যা হয়েছে, ভারতবর্ষের আর কোথাও তা হয়নি।" এই যে কৃতিত্ব, এটা আকাশ থেকে পড়েনি। কর্মসূচিকে সঠিকভাবে কার্যকর করার মধ্যে দিয়েই এটা সম্ভব হয়েছে। এটা আজকে বুঝতে হবে। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারগুলির ক্ষমতা বিভাজনের ব্যাপারে কমিশন বসেছিল, কমিশনের রিপোর্টও বেরিয়ে গেছে, কিন্তু সেটা মেনে নেওয়া হচ্ছে না। সেই রিপোর্টে বলা হয়েছে কর্পোরেট ট্যাক্সের ভাগ রাজ্য সরকারগুলিকে দিতে হবে, কারণ ওটা হচ্ছে ইনকাম ট্যাক্সের একটা অংশ। আপনারা কেউ একবারও বললেন না যে, ওটা কার্যকর হচ্ছে না, কেন? সেই জন্যই আমি এই প্রসঙ্গে এই কথা বলতে চাই যে, আপনারা পরাজিত হয়েছেন, এটা নতুন কিছু নয়, এর জন্য এত উত্তেজিত হচ্ছেন কেন? বিগত ২০ বছর ধরেই আপনারা সব নির্বাচনেই তো এখানে পরাজিত হচ্ছেন। এতে মানুষের প্রতি রাগের আপনাদের কি আছে? বার বার এভাবে মানুষকে অপমান করবেন না। খবরের কাগজের সামনের পাতায় অনেক কিছুই লেখা যায়, কিন্তু মানুষ জীবনের অভিজ্ঞতা নিয়ে বলা। এ সম্বন্ধে আমার আগের বক্তা বলে গেছেন, আমি আর সে সব কথা বলে সময় নেব না। তবে হ্যাঁ, খবরে কাগজে ঐসব বিবৃতি দিয়ে আর কোনও কাজ হবে না। আমি অনেক জায়গায় গিয়েছি, মানুষ আমাকে খবরের কাগজ দেখিয়েছেন, আমি তাঁদের বলেছি, খবরের কাগজে যা বেরুচ্ছে বেরুক, ওসব কাগজ আপনারা রেখে দিন, নিজেদের জীবনের অভিজ্ঞতা দিয়ে এখন সমস্ত কিছু দেখুন এবং ৬ মাস পরে ঐ সমস্ত খবরের কাগজ বের করে দেখবেন। জীবনের অভিজ্ঞাতা দিয়ে এখন দেখুন কি হচ্ছে, ওসব কাগজ এখন রেখে দিন। আপনারা সংখ্যাতত্ত্ব জানেন না। আপনারা বলছেন শতকরা ৪৫ ভাগ ভোট পেয়েছেন। কিন্তু আমি বলছি, শতকরা ২২ ভাগের নিচে আপনারা ভোট পেয়েছেন। গ্রামের মানুষেরা বিগত দিনে কংগ্রেস দলকে সমর্থন করেছিল। অবশ্য সবাই নয়। কিন্তু এখন তাঁদের আপনাদের প্রতি সেই ধারণা বা মোহ কেটে গেছে। এখন তাঁরা বামফ্রন্টকে নির্বাচিত করবার জন্য ভোট দিয়েছেন। সুতরাং আপনারা হুঁশিয়ার হোন। দিল্লিতে খবর পাঠাবার জন্য অসত্য গল্প তৈরি করবেন না, কোনও লাভ নেই। সত্য

কথা বলতে শিখুন। অসত্য কথা একদিন সত্য হিসাবে প্রতিভাত হবে যিনি বলেছেন তার কথা ঠিক নয়। সত্য কথা কি করে আপনারা চেপে রাখবেন? ১৯৭২ সালের কথা আপনারা ভুলতে পারছেন না? আপনাদের ঐ রিগিং-এর কথা সবাই জানে। সেটা এখন ঢুকিয়ে দেবার চেষ্টা করছেন। রিগিং করে কারা? জনগণের রায় বানচাল করে দেয় কারা? আপনারা মনে করেন মানুষকে কোনও অধিকার দেব না। আর আমরা চাই মানুষকে পুরো অধিকার দিতে। সেইজন্য আমরা রিগিং করি না, রিগিং করবার প্রয়োজন পড়ে না। পশ্চিমবাংলার জনসাধারণের স্বতঃস্ফূর্ত সহযোগিতার দ্বারা আমরা এগিয়ে চলেছি। সেই এগিয়ে যাবার রথকে বাধা দেবার সাধ্য আপনাদের নেই। তাই আজকে রিগিং রিগিং করে চিৎকার করছেন। এইসব করে আপনারা ভুল করছেন। বাস্তব অবস্থাটাকে বোঝাবার চেষ্টা করুন। আপনারা এমনভাবে কথা বলেন—কিছু মনে করবেন না—পশ্চিমবাংলার সমস্ত কর্মচারী মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির লোক নয়—আপনাদেরও সমব্যথী কিছু আছে। কিন্তু আপনারা বারে বারে যেরকমভাবে বলছেন তাতে কিন্তু সবাই আস্তে আস্তে বামপন্থীর দিকে চলে আসবে এবং এর ফলে আপনাদের ক্ষতি হয়ে যাবে। সুতরাং সত্য কথা বলবার চেষ্টা করুন। অযথা কারও উপর দোষারোপ করবেন না। আপনারা তো সমস্ত ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের প্রশাসনিক ব্যবস্থাগুলি দেখছেন। পশ্চিমবাংলা এমন একটি রাজ্য, ইন্টারফারেন্স যাকে বলা হয় সেই জিনিস এখানে নেই। ইন্টারফারেন্স কাকে বলে? এর কতকগুলি লক্ষ্মণ আছে। ঘন ঘন নিয়ম বহির্ভূতভাবে কিছু লোককে ট্রান্সফার করা হয়। ঘন ঘন তাঁদের নানাভাবে ভয় দেখানো হয়। একটা পদ থেকে নিচু পদে নামিয়ে দেওয়া হয়। এইসব হলে পরে তাকে ইন্টারফারেন্স বলে। জ্যোতিবাবুকে লোকে বলে উনি একজন ভাল অ্যাডমিনিস্ট্রেটর। কেন বলে? কারণ কি? নিশ্চয়ই বিনা কারণে বলে না? কারণ হচ্ছে, উনি নিয়ম অনুযায়ী চলছেন। এখন পর্যন্ত কোনও উচ্চ পদস্থ সরকারি অফিসার বলেননি যে এখানে ইন্টারফারেন্স হচ্ছে। এই জিনিস আমাদের রাজত্বে কখনও হয়নি। এটাই হচ্ছে অন্যান্য রাজ্যের চেয়ে ব্যতিক্রম। অন্যান্য রাজ্যে নানারকম জিনিস হচ্ছে। ওড়িষ্যায় আর কয়েকদিনের মধ্যেই দেখবেন রদবদল হয়ে যাচ্ছে। ইন্টারফেয়ার করলে তার দুটো দিক আছে। এর কতকগুলি রি-অ্যাকশন হয়। পশ্চিমবাংলায় এইসব নেই। এখানে সংবাদপত্রের স্বাধীনতা আছে। আমাদের বিরুদ্ধে লেখেন এবং সে লেখার স্বাধীনতা আছে। কিন্তু ভারতবর্ষের অন্যান্য জায়গায় কি ঘটছে? ইন্ডিয়ান এক্সপ্রেসে যে ঘটনা ঘটেছে পশ্চিমবাংলায় তা ঘটে না। এখানে অনেক সমালোচক আছেন, কি কি দোষ--ত্রুটি আছে তারা তা খুঁজে বের করার নিশ্চয়ই চেষ্টা করছেন। কিন্তু কেউই বলতে পারছেন না। এখানে একজন বলেছেন অন্যান্য জায়গায় যেভাবে খোলাখুলি ইন্টারফারেন্স হয় এখানে গোপনভাবে ইন্টারফারেন্স হয়। তাহলে তো সংবাদপত্র এইসব কথা বলতে পারত। পলিটিক্যাল ইন্টারফারেন্স হচ্ছে। আপনারা রিগিং-এর কথা বলছেন। উত্তরপ্রদেশে একটা নির্বাচন হয়েছিল। তার ছবি বেরিয়ে গেল টেলিগ্রাফ কাগজে। এখানে তো অনেক সংবাদপত্রের রিপোর্টার আছেন, ফটোগ্রাফার আছেন এবং তাঁদের ক্যামেরাও আছে। কই এইরকম তো একটাও ছবি দেখতে পাওয়া যায়নি বা খবর শোনা যায়নি। রিগিং হলে নিশ্চয়ই দেখতে পেতেন। গ্রামের লোকেরা গ্রামেই ভোট দিচ্ছে তাই না? সুতরাং সেখানে গ্রামের লোকেরা

বুঝতে পারলেন না যে তাদের ভোট তাঁরা দিলেন না অন্য লোক এসে দিয়ে চলে গেল। সুতরাং আপনাদের ভুল হচ্ছে। এইসব কথা বললে কেউ বুঝবে না। রিগিং ঐভাবে হয় না। আপনারা যেরকম ১৯৭২ সালে করেছিলেন সেই কথা ভুলতে পারছেন না। ত্রিপুরাতে সম্প্রতি এই জিনিস আপনারা করেছেন। সেই কথা আপনারা বলতে পারছেন না। এই প্রসঙ্গে আর একটি কথা বলে রাখি। ত্রিপুরার লোকের কাছে শ্রদ্ধায় মাথা নত হয়ে আসে।

[6-45–6-55 P.M.]

একটা সীমান্ত রাজ্য একটা ছোট জেলার মতো, আমার বাঁকুড়া জেলার মতো ছোট রাজ্য, সেখানে লোকেরা শতকরা ৫০.২০ ভাগ ভোট বামফ্রন্টকে দিয়েছিলেন। ঐ দল হঠাৎ গ্রামে গ্রামে শুধু মিছিল করেছিলেন তাই নয় সৈন্যবাহিনী নিয়োগ করেছিলেন, সৈন্যবাহিনীর লোকেরা বিভিন্ন জায়গায় বলেছিলেন ছাপটা কিন্তু অমুক জায়গায় মারতে হবে। তাতেও যখন জিততে পারছেন না তখন ঐ কয়েকটা কেন্দ্রে নির্বাচন ঘোষণা হয়ে গেল। নির্বাচন কমিশন স্বীকার করেছেন এটা কখনও হয় না, আমি নিজে তদন্ত করব একথাও বলেছেন। গায়ের জোরে তদন্ত ঘোষণা হয়ে যাবার পরে প্রার্থী যখন চলে গেল তাঁরপরে ঐ সমস্ত লোককে বার করে দিয়ে আবার নতুন করে গণনার নাম করে ছাপ মেরে একজন বেশি পাঠিয়ে দিলেন, কারণ একজন বেশি না হলে স্পিকার ইলেকশন কঁরা যাচ্ছে না। আর তার প্রতিফল এখানে পেলেন, মানুষ যখন ঐ কথাটা জানতে পারল পশ্চিমবাংলাতে তখন বলল, আচ্ছা ঠিক আছে, ত্রিপুরার ভয় দেখাচ্ছে, আমরা সেইভাবেই তৈরি হচ্ছি এবং সেইভাবেই আপনারা হারলেন। তাই বলছি ভয় দেখিয়ে লাভ নেই। ৩৫৬ ধারা করে লাভ নেই। যেটা করতে হবে সেটা গভীরভাবে অনুধাবন করুন, আপনাদের নেতৃত্বকে বোঝান। উনি বললেন আপনারা মহাত্মা গান্ধীর লোক, আসলে তা নয়, আপনারা গান্ধীর লোক। এই হল ব্যাপারটা। আপনারা চেষ্টা করুন আপনাদের নেতাদের বোঝাবার। ভারতবর্ষকে ভাঙবার অধিকার আপনাকে কেউ দেয়নি। ভারতবর্ষের গণতন্ত্রকে পদদলিত করবার অধিকার আপনাকে কেউ দেয়নি। আপনারা কেন এ কাজ করছেন? মানুষের দিকে তাকান। একজন প্রথমে বক্তৃতা করে বললেন শুনলাম যে, কোথা থেকে এই লাল পতাকাটা এসেছে? ইতিহাস জানেন? আপনাদের দল ইতিহাস জানেন না, আপনারা জানেন কংগ্রেসের তিন রঙা পতাকাটা কোথা থেকে এসেছে? আপনারা জানেন ওটা কোন দেশে প্রথম এসেছিল? পৃথিবীর সমস্ত ভাল জিনিস আমাদের নিতে হবে। পৃথিবীটা আমাদের কেউ কারও পর নয়, আমরা মনে করি না। ঐ সতীদাহের যুগে আমরা নেই, আমরা পিছিয়ে যাচ্ছি না, আমরা এগিয়ে যাচ্ছি। পৃথিবীর যত কিছু ভাল তার জ্ঞান, বুদ্ধি, বিদ্যা, ডাক্তারি, ওকালতি কোনওটাই এখানকার মাটি থেকে ওঠেনি, সমস্ত সম্পদ পৃথিবীর মানুষের, সংগ্রামের যে ঐতিহ্য এর জন্য আলাদা কোনও দেশের উদ্ভবের দরকার হয় না। পুরানো বস্তাপচা, পুরানো দলের ঐতিহ্যগুলিকে দ্রুত বিসর্জনের চেষ্টা করুন। সেজন্য আমি এই কথাই বলব যে, আমাদের রাজ্যপালের ভাষণের সবথেকে বড় যে দিক সেদিক হল যে, ভুল, ত্রুটি আমাদের থাকতে পারে ঐ ব্যাপারে আমরা যেভাবে কাজটা করব বলে ঠিক করেছি সেভাবে আমরা এগোতে পারছি না, নানা কারণে এটা হতে পারে যে, আমরা

যেভাবে দেখছি তার চেয়ে আমাদের বাইরে যাঁরা আছেন তাঁদের এমন কোনও এ ব্যাপারে একটা পরামর্শ থাকতে পারে যেটা কার্যকর হতে পারে, কিন্তু ঘটনাটা কি করে অস্বীকার করবেন? আজকে এটা কি করে সম্ভব সেটা আপনাদের মনে প্রশ্ন জাগে না? পশ্চিমবাংলায় কি করে সম্ভব এখানে মানুষের জন্য কাজ করা যায় পশ্চিমবঙ্গে কি করে সম্ভব হল যেখানে কংগ্রেস দলের এতদিনের রাজত্বে সম্ভব হচ্ছে না, যে মানুষের জন্য জমিগুলি আছে সরকারের হাতে, কোনও পয়সা খরচ করতে হবে না কোনও কষ্ট করতে হবে না, এটা মানুষের পাওনা। তার কাছে এটা পৌছে দেওয়া, কলসীতে জল আছে, জলটা গড়িয়ে মানুষকে দেওয়া। এটা অন্য রাজ্যে সম্ভব হল না কেন? প্রশ্ন তো কোনওদিন ওঠেনি, আপনারা কোনওদিন তুলছেন না, কেন মানুষ আপনাদের নেবে? পশ্চিমবঙ্গে কখনও তো নিতে পারে না। তাদের পেলে আপনারা কি করবেন বলুন, কি ভাল কাজ আপনারা করবেন? আপনারা প্রথমে বলতে চেষ্টা করলেন দুর্নীতির কথা, কি করে দুর্নীতি হবে? দুর্নীতি হওয়া সম্ভব নয়। আমি বলছি, হাওড়ার অ্যাকাউন্টটা আমার দেখা নেই, আমি তা সত্ত্বেও বলছি, পশ্চিমবঙ্গের জেলা পরিষদগুলি কি করে চলেছে। আমার জানা আছে বলেই বলছি, একটা জেলা পরিষদে যে পরিমাণ টাকা, ঐ যে পরিবহন বললেন না, যে পরিমাণ টাকা ঐ পরিবহনের জন্য খরচ করতে পারে প্রত্যেকটা জেলাপরিষদে তাঁর চেয়ে অনেক কম খরচে কাজ চলছে। কিন্তু বিগত দিনে এক একটা জেলা পরিষদ যা কাজ করত তার থেকে শতগুণ বেশি কাজ তারা করছে চোখ বুঝে বলে দেওয়া যায় এর জন্য হিসাব দেখার দরকার হয় না। আর কি করে দুর্নীতি করবেন? দুর্নীতি করা সম্ভব নয়। সেজন্য আপনাদের যেখানে নির্বাচিত করে, সেইসব পঞ্চায়েত কাজই করে না, করে না এই জন্য যে, পঞ্চায়েতের ব্যবস্থা হচ্ছে ৬ মাস পর পর মানুষের কাছে যেতে হবে, আর জনসাধারণকে ডেকে হিসাব দিতে হবে আবার হিসাবটা ছেপে লোককে দিয়ে দিতে হবে। কি করে দুর্নীতি করবেন? দুর্নীতি করা সম্ভব নয়। কাজেই দুর্নীতির কথা আর চলে না, তারপরে হচ্ছে সন্ত্রাসের কথা, সন্ত্রাস কেন হবে, কার বিরুদ্ধে করবে, মানুষের বিরুদ্ধে সন্ত্রাস করা যায় না, হাজার হাজার, লাখ লাখ, মানুষের বিরুদ্ধে সন্ত্রাস করা যায় না। কি করে করবে? সেজন্য যদি সর্বাধিক গুরুত্ব দিলেন, পঞ্চায়েত নির্বাচনে একদিক থেকে ভালই করেছেন, এটা একটা ভারতবর্ষের গৌরবজনক ঘটনা। এর থেকে কিন্তু শিক্ষা গ্রহণ করলেন না।

১০ বছর হল এখানে পঞ্চায়েত কাজ করছে। এটা লক্ষ্য করুন—কোনও জায়গায় কংগ্রেস দলের পরিচালিত রাজ্য সরকার পঞ্চায়েত নির্বাচন করেননি। আমাদের এখানে আবার পঞ্চায়েত নির্বাচন হল; কিন্তু কাগজে দেখছিলাম, মহারাষ্ট্রে পঞ্চায়েত নির্বাচন পিছিয়ে গেল অনিশ্চিতকালের জন্য। কয়েকদিন আগে কাগজে দেখছিলাম, পঞ্চায়েত নির্বাচন হবে বলে সর্বোচ্চ নেতৃত্ব ঠিক করেছেন। কোন সর্বোচ্চ নেতৃত্ব সেটা ঠিক করেছেন?—না, যে দলে নির্বাচন করব করব করেও দীর্ঘদিন কোনও সাংগঠনিক নির্বাচন হয় না। ১০ বছর ধরে তাঁরা বলছেন, পঞ্চায়েত নির্বাচন হবে, কিন্তু কবে হবে ঠিক নেই। মানুষের জন্য কাজ করার ক্ষেত্রে পঞ্চায়েত হচ্ছে একটা প্রধান মাধ্যম এবং সেখানে মানুষের পাশে দাঁড়িয়ে কাজ করতে হয়।

এখানে রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে যে, আমরা মানুষদের কাজে লাগিয়েছি। এই মানুষদের কাজে লাগিয়ে আজকে কি উপকার হয়েছে জানেন? এই মানুষদের কাজে লাগাবার ফলে একটি সরকারি দপ্তর, একটি প্রশাসনিক ব্যবস্থার মধ্যে যে কাজ হয় তার থেকে অনেক দ্রুত এবং কম খরচে সেই কাজ সম্পন্ন হচ্ছে। পশ্চিমবঙ্গে এক একটি ক্ষেত্রের দিকে তাকিয়ে দেখুন; এক্ষেত্রে বন-সৃজন এর কাজটাই দেখুন। বন-সৃজন কি কাজ হয়েছে এখানে? এক্ষেত্রে একটি গ্রাম পঞ্চায়েত বন-সৃজন করছে এবং সেটা তাঁরাই রক্ষা করছেন। এইভাবে আজকে তাঁরা গ্রামের পর গ্রাম বন সৃষ্টি করেছেন। যদি আপনারা মৎস্য চাষের কথা বলেন, যেটা ভালভাবে উল্লেখ আছে রাজ্যপালের ভাষণে, সেখানেও যথেষ্ট উন্নতি ঘটেছে। গ্রামাঞ্চলের মানুষরা আজকে সংঘবদ্ধ হয়েছেন এবং এটা অস্বীকার করবেন কি যে, পশ্চিমবঙ্গে মাছের উৎপাদন বেড়েছে? গত বছর প্রথমে খরা, পরে বন্যা হওয়া সত্ত্বেও যে পরিমাণ খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল সেটা রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। সেটা কত? সারা ভারতবর্ষে যেখানে উৎপন্ন হয়েছে ১৫ কোটি টন, ভাষণে এই রাজ্যের উৎপাদন প্রায় ১ কোটি টন। সেইজন্য এইসব উৎসাহব্যাঞ্জক দিকগুলি মানুষ কেন ছেড়ে দেবে? মানুষ আজকে তার অধিকার পেয়েছে, তাদের আত্মমর্যাদাবোধ প্রতিষ্ঠিত হয়েছে এবং সমস্ত পশ্চিমবঙ্গে আজকে কতগুলি সামাজিক মূল্যবোধ সৃষ্টি হয়েছে। এই রাজ্যে গরিব মানুষ, ক্ষেতমজুর, তফসিলি, উপজাতি, নারী—সবার সম্মান আজকে সুরক্ষিত। আজকে গ্রামে যদি যান, শুনবেন সেখানকার মানুষ কি কথা বলেন। আজকে তাঁরা উন্নয়নের কথা বলেন। কেউ বলেন, 'আমাদের টিউবওয়েল খারাপ হয়েছে— সারাতে হবে,' কেউ বলেন, 'আমাদের রাস্তার সংস্কার করতে হবে'। এমন কি, গ্রামের মেয়েরা যাঁরা আগে প্রকাশ্যে বের হতে লজ্জা পেতেন, সামাজিক ব্যবস্থাটাই এইরকম ছিল, হয়ত বামপন্থী কর্মী বা পঞ্চায়েত সদস্য যাচ্ছেন—তাঁদের কাছে আজকে তাঁরা পর্যন্ত নিজের এলাকার উন্নতির স্বার্থে নানা দাবি পেশ করছেন। এটাই তো ইতিবাচক দিক, এটাই তো বড় কথা যে, রাজ্যের সাধারণ মানুষ আজকে উন্নতি, অগ্রগতির কথা পেশ করছেন, কারণ আজকে তাঁরা সরকারকে হাতের মুঠোয় পেয়েছেন এবং তাঁদেরকে তাঁরা নির্ভরযোগ্য বলে মনে করছেন বলেই ঐসব কথা বলছেন। সেখানে তাঁরা যদি ভয়-ভীতির মধ্যে দিন কাটাতেন—আমাদের এটা হরিজন পল্লী, এটা আক্রান্ত হতে পারে; আমরা এখানে সংখ্যালঘু, আমরা বাঁচব কিনা, আমাদের জোতদাররা গুলি করবে কিনা এবং তারা প্রশাসনের মদত নিয়ে আসবে কিনা—এইসব ত্রাস থাকলে তাঁরা উন্নতি, অগ্রগতির কথা বলতেন? এখন ওঁরা সেই সুযোগ পেয়েছে বলেই সামাজিক আন্দোলন আজকে সত্যিকার অগ্রগতি লাভ করেছে, একথা বুঝবার চেষ্টা করুন। দ্বিতীয় কথা হল, ভারতবর্ষে ঐক্য থেকে বড় জিনিস আজকে কিছু নেই। কিন্তু আজকে ভারতবর্ষে যা ঘটছে সেটা কি দেশপ্রেমিকের কাজ? আমরা দেশের জন্য হাউইটজার কামান কিনব, কিন্তু সেই কামান কেনার ব্যাপারে কেউ একজন বা একাধিক লোক যে ৫০ কোটি বা তার বেশি অতিরিক্ত টাকা গ্রহণ করেছে উৎকোচ হিসাবে এটাতো স্বীকৃতি? তাহলে ঐ কামান লেনদেনের ব্যাপারে যে উৎকোচ গ্রহণ করা হল সেটা প্রধানমন্ত্রী গোপন করছেন কেন, তাদের প্রটেকশন দিচ্ছেন কেন?

[6-55–7-00 P.M.]

এটা কারা গোপন করছে? প্রতিরক্ষাকে দুর্বল করার জন্য বিদেশি যে কোম্পানির থেকে
নেছেন সেই বোফোর্স কোম্পানির ব্যাপারে সারা পৃথিবীতে প্রচারিত হয়ে গেছে যে তারা
তিটি অস্ত্র বিক্রির পেছনে তারা উৎকোচ নিয়ে থাকে, ফীডব্যাগ নিয়ে থাকে। তাদের কাছ
কে অস্ত্র কিনছেন অম্লান বদনে এবং সেটা ভারতবর্ষের প্রধান প্রটেকশন দিচ্ছেন। দ্বিতীয়
চ্ছে, ভারতবর্ষের পুঁজি পাচার হয়ে যাচ্ছে। এই পুঁজি পাচারের জন্য ফিলিপিনসের প্রেসিডেন্ট
র্কসকে সেই দেশের লোকেরা বিদায় করে দিয়েছে বরাবরের জন্য। ভারতবর্ষের পুঁজি
াপিটাল ফ্লাইট পাচার হয়ে যাচ্ছে। এই পুঁজি পাচার কারা করছে? এই পুঁজি পাচার করার
াপারে একটা তদন্ত করার কথা। কেন এই তদন্তটা হল না? তদন্ত হল না এই জন্য যে
কটা কমিশন হয়ে গেল—টক্কর অ্যান্ড নটরাজন কমিশন। কেন, এর মূল কথাটা কি?
ন প্রধানমন্ত্রীকে জানানো হয়নি? প্রধানমন্ত্রীকে ২ ঘন্টা আগে জানালে সেটা শুদ্ধ, আর ২
টা পরে জানালে সেটা অশুদ্ধ। পুঁজি পাচার হচ্ছে কিনা, এটা তদন্ত হবে কিনা এই প্রশ্নের
নও উত্তর নেই। কে ধরবে পুঁজি পাচারকারীদের? কে রক্ষা করবে পুঁজিকে? তাদের সঙ্গে
রতবর্ষের যিনি সর্বোচ্চ নেতা ভারতবর্ষের যিনি সরকারের প্রধান তাঁর সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্কে
াবদ্ধ। আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর আত্মীয়র নাকি বিস্কুট কারখানা আছে—অনেকে
ই সব কথা বললেন। আমি বলতে চাই বিস্কুটটা তো খাবার জিনিস, এতে কোনও ক্ষতি
ই। কিন্তু যারা এই পুঁজি পাচারকারী সেই ভাইগণ তাদের কারা ঘনিষ্ঠ বন্ধু? তাঁরা
াবার—একটা কাগজে দেখলাম—গোপনে তাদের সঙ্গে ছুটি কাটাতে গেলেন। কাগজের
াকেদের সামনে তাঁরা পড়ে গেলেন, তারা ছবি তুলে নিয়েছে। এটা তো আপনাদেরও
রতবর্ষ, আমাদের একার ভারতবর্ষ তো নয়। এটা আপনাদেরও দেশ, এটা শুধু আমাদের
কার দেশ মনে করি না। কেন আপনারা শুধু গান্ধীর লোক হিসাবে থাকবেন? কেন
াপনারা ভারতবর্ষের লোক হবেন না? কি কারণে, কেন এই জিনিস হবে? এই কথা
নার আমাদের অধিকার আছে, আপনাদের কাছে এই প্রশ্ন করার অধিকার আমাদের আছে।
মাদের যদি কোনও ত্রুটি থাকে নিশ্চয়ই বলবেন। কিন্তু ভারতবর্ষকে নিয়ে যারা তছনছ
রছে, ভারতবর্ষের যে ভয়ঙ্কর বিপদ উপস্থিত হয়েছে এই বিপদে ভারতবর্ষের যে সমস্ত
রোধী শক্তি, ভারতবর্ষ বিরোধী যে সমস্ত শক্তির সঙ্গে যাঁরা গোপন সম্পর্ক স্থাপন করছে
াদের আপনারা কেন প্রশ্রয় দিচ্ছেন? কি লাভ হবে তাতে? ঐ ভাবে দিল্লিকে সন্তুষ্ঠ করে
লাভ হবে? কখনও কোনও লাভ হতে পারে না। সেই জন্য আমি বার বার বলছি
র্বাচন আবার হবে। একজন বললেন আবার নির্বাচন করুন। নির্বাচন আবার হবে, সেটা
চ্ছে দিল্লির নির্বাচন। দিল্লির নির্বাচন আবার যখন হবে তখন আপনাদের এই সমস্ত প্রশ্নের
ত্তর দিতে হবে। আপনারা ভাল করতেন যদি পঞ্চায়েত নির্বাচনের সময় মানুষের কাছে
য়ে কথাগুলি বলতেন। যদি বলতেন এই কারণের জন্য জিনিসের দাম বাড়ছে, যদি বলতেন
ই কারণের জন্য আপনাদের উপর আমরা অতো বিদেশি ঋণের বোঝা চাপিয়ে দিচ্ছি
হলে আপনাদের মঙ্গল হত। তাহলে কিছুটা কাজ আপনাদের এগিয়ে থাকত। দিল্লির

নির্বাচন আবার হবে, সেই নির্বাচন যখন হবে তখন প্রতিটি কথার কৈফিয়ত আপনাদের দিতে হবে এবং কৈফিয়ৎ আপনারা যদি দিতে না পারেন তাহলে বিপুল ভোটে মানুষের কাছে পরাজিত হবেন। ভারতবর্ষ কখনও এইভাবে পদানত থাকবে না। পশ্চিমবাংলার উদাহরণ সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়ছে, ছড়িয়ে পড়বে, মানুষ জেগে উঠছে, জেগে উঠবে, গণতন্ত্র প্রসারিত হবে এই বিষয়ে কোনও সন্দেহ নাই। কাজেই শুধু সংবাদপত্রের শিরোনামা হবার জন্য বক্তৃতা করবেন না। আমার নিবেদন রাজ্যপালের ভাষণের মধ্যে যে সমস্ত ইতিবাচক প্রশ্নগুলি আছে। ভারতবর্ষের মধ্যে গৌরবজনক যে সমস্ত কাজ পশ্চিমবাংলায় হয়েছে তাকে আপনারা সমর্থন করুন। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব শচীন সেন এবং কৃপাসিন্ধু সাহা মহাশয় এনেছেন তাকে সমর্থন জানিয়ে এবং সকলকে শ্রদ্ধা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was adjourned at 7 p.m. till 1 p.m. on Friday, the 11th March, 1988 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 11th March, 1988 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 5 Ministers of State and 172 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

### Starred Questions
### (to which oral answers were given)

### Suggestions for amending the Food Adulteration Act, 1954

***35.** (Admitted question No. *13.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has recently received some suggestions for the Federation of West Bengal Trade Association for amending the Food Adulteration Act. 1954 ;

(b) if so,—

(i) what are the suggestions of the Federation, and

(ii) what is the contemplation of the State Government in the matter?

**Shri Prasanta Kumar Sur :**

(a) No.

(b) (i) Does not arise

(ii) Does not arise

**Shri Saugata Roy :** Sir, has the West Bengal Government any plan to arrest any traders for food adulteration under the Food Adulteration Act, 1954 ?

**Mr. Speaker :** No, No, No, That cannot be the question. You give a notice.

**Shri Saugata Roy :** Has the West Bengal Government arrested any traders in the past year i.e. in 1986-87 under that Act?

**Shri Prasanta Kumar Sur :** Again, the point is that the question raised by you does not really come to us. It should be put to the Central Government because the 'Act- the Prevention of Food Adulteration Act-1954' is the Government of India Act. Whatever has to be done is to be done by the Government of India.

**Shri Saugata Roy :** It seems, the Minister has some confusion, if I may say so. Sir, the Food Minister in a public speech at the World Health Federation has already said that the State Government proposes to amend the Adulteration Act. Now, that is why the question has been addressed to the Minister-in-charge of the Health and Family Welfare Department : has the State Government taken any action under that Act to arrest those persons who have been alleged to have mixed dog's meat with cow's meat in Calcutta ?

**Mr. Speaker :** You cannot put the question that way. You ask whether any adulteration has taken place. If the answer is 'yes' then that question will arise. This question does not arise.

**Shri Sadhan Pande :** Will be Hon'ble Minister be pleased to state : has there been any incident regarding adulteration of dog's meat with goat's meat ? If 'yes', how much quantity and how many people have been arrested ?

**Mr. Speaker :** You give notice and then he will reply. I will not allow it. Let it be amended. I will not allow it.

### কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম নির্মাণ

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) **শ্রী নটবর বাগদী :** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ এবং ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে আই এফ এ-কে কোনও টাকা অনুদান দেওয়া হয়েছিল কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তার পরিমাণ কত ; এবং

(গ) কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম নির্মাণ করতে মোট কত টাকা সরকারের খরচ হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এ পর্যন্ত সরাসরি ৬৬ লক্ষ টাকা সরকারি অনুদান দেওয়া হয়েছে। এছাড়াও ঐ স্টেডিয়াম কমপ্লেক্সেই যুব অবাস নির্মাণকল্পে আরও ২৮ লক্ষ টাকা সরকারি অনুদান দেওয়া হয়েছে। এখনও কিছু দায় রয়েছে যা এখনও নিরূপিত হয় নাই

বলে তার সঠিক পরিমাণ জানানো সম্ভব হচ্ছে না। তবে ঐ দায় নিরূপণ ও নিষ্পত্তির জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৬৬ লক্ষ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার কত কোটি টাকা দিয়েছে এই স্টেডিয়ামটি তৈরি করতে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার একটি পয়সা দেন নি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম নির্মাণ করে আমদের আই এফ এর পরিচালনায় যে জহরলাল নেহেরু গোল্ড কাপ খেলা অনুষ্ঠিত হল তা আপনি কি বয়কট করে ছিলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এই প্রসঙ্গে এই প্রশ্ন নয়, এটা স্টেডিয়াম নির্মাণ সংক্রান্ত ব্যাপারে।

## The Great Eastern Hotel

***37.** (Admitted question No. *53.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) if it is a fact that the Great Eastern Hotel has been earning profit;

(b) if so, from which year and the total accumulated profit of the Hotel as on the 31st March, 1987;

(c) if it is a fact that the Hotel is still being treated as a Relief Undertaking by the State Government; and

(d) if so, the reasons thereof?

**Shri Subhas Chakraborti :**

(a) (b) (c) & (d)-

The profit & loss accounts as audited upto the year 1986-87 shows an accoumulated profit of Rs. 156.31 lakhs since nationalisation in July, 1980. The accounts have yet to be adopted by the Great Eastern Hotel Authority.

The Great Eastern Hotel Authority have adopted a programme for modernisation & reconstruction of the hotel. The benefits under West Bengal Relief Undertakings (Special Provision) Act 1972 are necessary to help in the reconstruction programme.

**Shri Saugata Roy :** The Relief Undertakings Act essentially applies to companies which may be very sick and which requires rehabilitation assistance.

Is it a fact that employees of the Great Eastern Hotel are not able to approach industrial Courts or they have not been paid bonus because of the existence of the Relief Undertaings Act ?

**Mr. Speaker :** No, the question does not arise. Please take your seat. You please give notice.

**Shri Saugata Roy :** Is it a fact that despite increase in workload the number of persons employed in the Hotel has been considerably reduced by 40% ? What is the present strength of staff in the Hotel as Compared to that in 1975 ?

**Mr. Speaker :** How can he answer this question ? This is a different question. I am sorry. Please take your seat.

**শ্রী আব্দুস সাত্তার ঃ** আপনারা ওদের অ্যালার্ট করলেন প্রশ্ন করতে অথচ আমাদের ক্ষেত্রে অ্যালার্ট করলেন না, এর কারণ কি?

**Mr. Speaker :** You give a notice then he will answer it.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** গ্রেট ইস্টার্ন হোটেলের দুর্নীতির কথা গত ২ তারিখে বর্তমান কাগজে বেরিয়েছে এ সম্বন্ধে আপনি কি কিছু জানেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** খবরটা শুনেছি এবং তার ব্যাখ্যাও আমি দিয়েছি, এটা সম্পূর্ণ অবৈধ মিথ্যা খবর।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই গ্রেট ইস্টার্ন হোটেল এক্সপ্যানশন করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন সেই ব্যাপারে কতদুর এগিয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রিকনস্ট্রাকশন এবং মর্ডানাইজেশনের প্রোগ্রাম নিয়েছি, এখনও পর্যালোচনার স্তরে আছে, কার্যকারীতা এখনও সম্ভব হয়নি।

[1-10 — 1-20 P.M.]

*** 38 Held over**

**Mr. Seaker :** Mr. Prasanta Kumar Sur, starred question No. 39 and 63 will be taken together.

**Privately Sponsored modern hospital complex**

***39.** (Admitted question No. *49.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has earmarked some plots in and around Calcutta for privately sponsored modern hospital complex ;

(i) the details of the plots earmarked for the purpose,

(ii) on what terms and conditions these plots are proposed to be alloted, and

(iii) the names of persons and industrial houses who have shown interest in such proposal ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Two Plots have been kept earmarked for hospital either by Govt. or by private as the case many be.

(b) (i) There is a plot earmarked for hospital in east Calcutta Township by C.M.D.A. and another hospital site in Baishnabghata Patuli Township was also provided for by C.M.D.A.

(ii) No decision has yet been taken in the matter.

(iii) A number of parties have approached Govt. for setting up modern hospitals. No decision has yet been taken in the matter.

**সরকারি কিছু হাসপাতাল বেসরকারি উদ্যোগের হাতে তুলে দেওয়ার প্রস্তাব**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বৃহত্তর কলকাতায় সরকার অধিগৃহীত কিছু হাসপাতাল বেসরকারি উদ্যোগের হাতে তুলে দেওয়ার জন্য রাজ্য সরকার চিন্তা ভাবনা করছেন ;

(খ) সত্য হলে,—

(১) কতগুলি এবং কোন কোন হাসপাতালের দায়িত্বভার এইভাবে সরকার বেসরকারি উদ্যোগের হাতে তুলে দিতে চাইছেন,

(২) কি কারণে এই দায়িত্বভার সরকার হস্তান্তরিত করতে চাইছেন, এবং

(৩) কি শর্তে সরকার এই দায়িত্বভার অর্পণ করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) না, তবে কোনও প্রতিষ্ঠান কিছু হাসপাতাল নিজেদের হাতে নিয়ে পরিচালনা করার জন্য সরকারের কাছে আবেদন করেছেন।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(৩) প্রশ্ন ওঠে না।

**Dr. Sudipto Roy :** Sir, Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state as to whether the goverment is thinking of handing over the North Subarban Hospital and the Mayo Hospital to the NRI doctors ?

**Shri Prasanta Kumar Sur :** Some of the parties approached the government and it is now under consideration. No final decision has been taken.

**Dr. Sudipto Roy :** May I know as to whether the NRI doctors have approached the government for allocation of plots at Salt Lake and Baishnabghata ?

**Shri Prasanta Kumar Sur :** Yes, they have approached.

**Shri Deba Prased Sarkar :** Sir, before I use to put my supplementary question, I would like to draw your attention to the matter উনি যা উত্তর দিলেন আর যেটা লাইব্রেরি টেবিল করা হয়েছে সেটা এক নয়। (ক) প্রশ্নের উত্তর ছিল—হ্যাঁ করছেন, (খ)—(১) কোনও স্থির সিদ্ধান্ত হয়নি। (২) স্বাস্থ্য রক্ষায় বেসরকারি ভূমিকার একটি পরীক্ষামূলক প্রচেষ্টা হিসেবে হয়েছে। (৩) এখনও স্থির সিদ্ধান্ত হয়নি। কিন্তু উনি এখানে প্রশ্ন ওঠে না, ওঠে না বলে গেলেন। অথচ উনি যেটা অ্যাপ্রোচ করেছেন আর যেটা টেবিল করেছেন তার সঙ্গে মিল নেই।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্যার, আমার কাছে দপ্তর থেকে যেটা দেওয়া হয়েছে তার কারেকশনটা এখনও আসেনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এইভাবে অধিগৃহীত সরকারি হাসপাতালগুলি বেসরকারি প্রতিষ্ঠানের হাতে তুলে দেওয়ার যে চিন্তা ভাবনা করছেন স্থির সিদ্ধান্ত না এলেও এর দ্বারা পশ্চিমবঙ্গের দুস্থ মানুষ যারা প্রচলিত সরকারি ব্যবস্থায় যেটুকু বিনা মূল্যে স্বল্প মূল্যে চিকিৎসার সুযোগ পাচ্ছে সেই সুযোগ সঙ্কুচিত হবে, সরকার কোন যুক্তিতে সেটাকে সঙ্কুচিত করতে চাইছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আপনার মনের কথা। আমরা দুস্থ মানুষদের আরও কিছু সুযোগ করে দেওয়ার জন্য যেসব হাসপাতালে এখন ভালো কাজ হচ্ছে না সেই সমস্ত হাসপাতালে যদি বেসরকারি প্রতিষ্ঠান কাজ করতে চায় তাহলে তার সুযোগ করে দেব। দুস্থ লোকেদের স্বার্থ সেটা দেখবে এই অগ্রাধিকার বামফ্রন্ট সরকার দিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে বেসরকারি প্রতিষ্ঠানগুলির হাতে হাসপাতালগুলি যাবে এতে সরকারি হাসপাতালে দুস্থ মানুষ যেভাবে বিনা পয়সায় বা স্বল্প মূল্যে চিকিৎসার সুযোগ পায় বেসরকারি হাসপাতালগুলিতে কি বিনা পয়সায় বা স্বল্প ব্যয়ে চিকিৎসার সুযোগ পাবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি প্রথমেই বলেছি আমরা এই ধরনের কোনও চূড়ান্ত সিদ্ধান্তে আসিনি। কেউ কেউ এসেছে, কিন্তু এই ব্যবস্থা যদি চূড়ান্ত করি তাহলে নিশ্চয়ই

জানবেন যারা দুস্থ মানুষ, যারা সেবা চায় বিনা পয়সায় সেই ব্যবস্থা না করে আমরা এই ধরনের কোনও ব্যবস্থা বেসরকারি প্রতিষ্ঠানের সাথে কোনও চুক্তিতে আসব না।

**Shri Abdus Sattar :** Will the Minister-in-charge of Health and Family Welfare Department be pleased to state why the Government is contemplating to hand over the hospitals to the Private parties ?

**Shri Prasanta Kumar Sur :** I think Shri Sattar did not listen to what I said. Government is not contemplating anything. But some of the persons are approaching the Government, and we are considering that.

**Shri Gyan Singh Sohanpal :** I would like to draw the attention of the Hon'ble Health Minister to (b) (iii) of Shri Sudip Bandyopadhyaya's question. Sir, the question is like this—'the names of persons and industrial houses who have shown interest in such proposal.' The specific question was given and the Hon'ble Minister has not disclosed the names of the persons for which sufficient notice was given.

**Shri Prasanta Kumar Sur :** I now mentioning the names.

1. Dr. P.K.Roy, Doctors' Association for Medical Aid UK, 99, Severn Drive, Upminister, Essex.
2. Overseas Care Ltd, President, Dr. Debi Chowdhuri, North Carolina. There are 4 Doctors. under this Organisation.

Then another R.I. is Apollo Hospital in Tamil Nadu. Other R.I.s are Eastern Regional Medical Centre which was established by Dr. Chettri of our State. Then another group of Salt Lake Doctors. They have also approached the Government. In addition to that a good number of individual persons also approached the Government.

**Shri Gyan Singh Sohanpal :** Will you kindly disclose the name/ names of those people also ? I mean other than doctors.

**Shri Prasanta Kumar Sur :** Other than doctors! Well, it is here. MacNeill & Magor Company of Calcutta.

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** ও তো একই ব্যাপার হল। ওটাও তো খৈতান গোষ্ঠী অর্থাৎ মেটাল বক্স।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হোয়াট ইজ দ্যাট টু ইউ?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বাস্থ্য মন্ত্রী মহাশয় জানাবেন কি, অধিগৃহীত হাসপাতাল বিশেষ করে এই মেয়ো হাসপাতাল সরকারের অধীনে পরিচালনা করতে এবং প্রশাসনিক ব্যবস্থা নিতে আপনি কি কি অসুবিধার সম্মুখীন হচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** অসুবিধা হল ওখানকার বাড়িঘর রিপেয়ার করে ওটাকে নতুনভাবে তৈরি করতে হবে। ওখানে কি কি স্পেশ্যালিটি রাখব, কি কি ব্যবস্থা গ্রহণ করব সেটা নিয়ে আমরা আলোচনা করছি। ইন দি মিন টাইম এই ধরনের একটা প্রস্তাব আমাদের কাছে এসেছে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** সরকারি পরিচালনার পরিবর্তে বেসরকারি পরিচালনায় ওটা বেটার হবে, ওখানকার ট্রিটমেন্ট বেটার হবে এটা আপনি মনে করেন কি?

**মিঃ স্পিকার ঃ** দ্যাট ইজ এ ম্যাটার অব ওপিনিয়ন। আমি এই প্রশ্ন অ্যালাউ করতে পারিনা। নো, নো, নো। নট অ্যালাউড।

**Shri Apurbalal Majumdar :** Sir, will the Hon'ble Minister kindly be pleased to answer what has prompted the Minister-in-charge of the Department to accept the applications and to ponder over whether it will be handed over to them or not ? What are the considerations there? What are the reasons for their approaching before the Minister now ? Because I find for the last 25 years no public have ever approached before the Minister-in-charge for handing over the Government Hospitals to them. Now what are the reasons ?

**Shri Prasanta Kumar Sur :** The point is that some of the persons are approaching the Government. You should ask this question to them, you may approach them. The point is that so far as the land is concerned, as you are telling and as Mr. Sauguta Roy has mistaken, MacNeill & Magor does belong to Kilburn, it does not belong to Metal Box. The point is that it belongs to Kilburn. The point is that we have kept some land for hospitals. We can build it up by the Government or someone may build it we heve no objection. So far as this Mayo Hospipal is concerned, as you are telling rightly that, we are considering really to run it efficiently, but the point is that in running that efficiently in an area in the centre of Calcutta, it requires a large fund as we have calculated. So we are now really thinking whether we shall be in a position to run it efficiently and the funds required will be available in my Budget : Still we have not taken any decision whatsoever that it will be handed over to some third party.

**Shri Saugata Roy :** Sir, we have come to know that the Chief Minister during his meeting with the NRI Doctors—when he went abroad—invited them and he approached them to hand over some of the current hospitals. Will the Hon'ble Minister-in-charge be pleased to enlighten us on this point ?

**Shri Prasanta Kumar Sur :** Whenever the Chief Minister goes adroad, the NRI Doctors and those who are living abroad approach him

and they come forward with some proposals that we want to go back to our own state—and then the Chief Minister may invite them that you may come here and you may establish your own hospital here. But it is not a fact that the Chief Minister is inviting them direct.

**কর্ম বিনিয়োগ কেন্দ্র স্থাপনের প্রস্তাব**

* ৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৪।) **শ্রী সুধীরকুমার গিরি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে সারা রাজ্যে নতুন কতগুলি "কর্ম বিনিয়োগ কেন্দ্র" (এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ) স্থাপন করা হয়েছে এবং বর্তমানে ঐ কেন্দ্রের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৮৭ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত সময়ের মধ্যে ঐ সকল কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কতজনকে চাকুরি দেওয়া সম্ভব হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) ১৯৮৭-৮৮ সালে সারা রাজ্যে নতুন 'কর্মবিনিয়োগ কেন্দ্র' স্থাপনের সংখ্যা—১টি। বর্তমানে রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রের মোট সংখ্যা-৬৭টি।

(খ) ১.১.১৯৮৭ হইতে ৩১.১২.১৯৮৭ পর্যন্ত দশ হাজার দুইশত তিপান্ন জন বেকার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে চাকুরি পাইয়াছেন।

**শ্রী প্রশান্ত প্রধান :** প্রত্যেক ব্লকে ব্লকে কর্ম বিনিয়োগ কেন্দ্র খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** অনেকগুলি করেছি, বাকিগুলি চিন্তায় আছে।

**শ্রী প্রশান্ত প্রধান :** যারা চাকুরি পেয়েছে তাদের সংখ্যা আপনি দিয়েছেন কিন্তু যেসব বেসরকারি প্রতিষ্ঠান এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে চাকুরি দিয়েছে তাদের নাম কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে দিয়েছে চাকুরি পাবার পর?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বেসরকারি প্রতিষ্ঠানগুলির এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত চাকুরি দেবার কোনও বাধ্যবাধকতা নেই। তারা ভেকেন্সি নোটিফাই করে, ফিডব্যাক করার জন্য নাম যায়। তারপর তারা কখনও নেন আবার কখনও নেন না কোনও বাধ্যবাধকতা নেই। আমরা ফিডবাক করে তা পারসু করার জন্য অনুরোধ করেছি।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বললেন কি ১৯৮৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কত বেকার রেজেস্ট্রিকৃত আছে তার লিস্ট আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এ প্রশ্ন এখানে আসে না।

**শ্রী সৌগত রায় :** আগের আগের বছর আমাদের সময় লক্ষ লক্ষ বেকারের চাকুরি হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে।

**মিঃ স্পিকার ঃ** আপনি যে বললেন আগের আগের বছর যে লক্ষ লক্ষ বেকারের চাকুরি হয়েছিল—কোন সালে হয়েছিল জানিয়ে দেবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে যেসব অ্যাডভাইসারি কমিটি আছে সাধারনভাবে তারা এই অ্যাডভাইসারি কমিটিগুলিকে ডিফাংট করে রেখেছে। বহু জায়গায় প্রচন্ড দুর্নীতি চলছে। কোনও তালিকা পাঠাবার আগে অ্যাডভাইসারি কমিটিগুলিকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ জানাতে বাধ্য কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** খবর আছে অ্যাডভাইসারি কমিটগুলি মোটামুটিভাবে ফাংশন করে। কোথাও ফাংশন না করলে পর অনুগ্রহ করে জানাবেন এবং কোথায় দুর্নীতি নজরে এলে অনুগ্রহ করে জানাবেন। লিস্ট সাবমিট করার আগে অ্যাডভাইসারি কমিটি কাগজপত্র পরীক্ষা করতে পারে। কোথায়ও ব্যতিক্রম ঘটলে দয়া করে জানাবেন।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরির ব্যবস্থা হয়ে থাকে। কিন্তু এমন অনেক আছে যারা চাকরি করছে অথচ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তাদের নাম ঠিকই রয়ে গেছে। চাকরি পাবার সঙ্গে সঙ্গেই কার্ড জমা দিয়ে দিতে হবে এই রকম কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমরা টাস্ক ফোর্স তৈরি করেছি। আমি বেশি বলতে পারব না, তবে আমরা চেক আপ শুরু করেছি। আমরা কিছু কিছু এমন জিনিস পাচ্ছি যে সমস্ত কার্ড থাকা উচিত নয়, সেই রকম কার্ড পাওয়া যাচ্ছে। সেগুলি আমরা ক্যানসেলেশন শুরু করে দিয়েছি এই প্রসেস আমরা স্টার্ট করেছি।

**শ্রী যামিনীভূষণ সাহা ঃ** সিদ্ধার্থবাবুর আমলে বিদ্যুতে কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ হয়েছিল?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি উড়ো খবর শুনেছি যে, দেশলাই বাক্সে লিখে চাকরি দেওয়া হত। কাজেই এই কথা বলে কি লাভ আছে?

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** আপনি যে সংখ্যাটা দিলেন, এর মধ্যে কেন্দ্রীয় সরকারের ক্ষেত্রে কতগুলি হয়েছে এবং রাজ্য সরকারের ক্ষেত্রে কতগুলি হয়েছে, বলতে পারবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সংখ্যাটা আমার কাছে নেই, তবে খুব কমই হয়েছিল। আর বেশির ভাগ চাকরিই আমাদের রাজ্য সরকারের ক্ষেত্রে হয়েছে।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** বছরে একবার, দুবার এই অ্যাডভাইসারি কমিটির মিটিং হয়। ২/৩ মাস অন্তর অন্তর মিটিং হলে সদস্যরা জানতে পারবেন। এই রকম কোনও নিয়ম, ব্যবস্থা আছে কি না, জানাবনে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** নিয়মিত ভাবে বসারই কথা, কিন্তু আপনার এলাকায় যদি না হয়ে থাকে তাহলে দয়া করে জানাবেন, আমি দেখব। সাধারণ ভাবে বলে দেওয়া আছে, মাসে একবার বসবার চেষ্টা করবেন। অনেক মেম্বাররাও বিভিন্ন কাজে ব্যস্ত থাকেন যার ফলে সময় হয়ে ওঠে না। যদি না হয়ে থাকে আপনি দয়া করে আমাকে জানাবেন, আমি ওটা দেখব।

**Steps taken for quality control of works on the National Highways**

***41.** (Admitted question No. *76.) **Shri Rajesh Khaitan** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) Whether the State Government is paid by the Government of India for quality control of works on the National Highways ; and

(b) if so, what quality control mechanism has been evolved by the State Government to ensure that works on the National Highways are according to the technical standards laid down by the Government ?

**Shri Jatin Chakravorty :**

(a) The Govt. of India usually allow 1% of the estimated amont for Quality Control Works while sanctioning the Estimates for National Highway Works.

(b) A properly equipped Quality Control Wing undertakes the Quality Control Works of all the National Highways as and when necessary. The performances are also checked by the Local Officers of the M.O.S.T. (Ministry of Surface Transports, Govt. of India).

**কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও ভূমি উন্নয়ন ব্যাঙ্ক একত্রীকরণের প্রস্তাব**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) **শ্রী জাহাঙ্গীর করিম :** সমবায় বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও ভূমি উন্নয়ন ব্যাঙ্ক একত্রীকরণের প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে ;

(খ) সত্য হইলে, উহা কবে নাগাদ কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও ভূমি উন্নয়ন ব্যাঙ্কে ডেপুটেশনে আছেন এরূপ অফিসারের সংখ্যা কত?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কে ৪০ জন, ভূমি উন্নয়ন ব্যাঙ্কে ২৯ জন অফিসার ডেপুটেশনে আছেন।

**মহকুমা হাসপাতালগুলিতে ভিজিটিং কমিটি গঠন**

* ৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহকুমা হাসপাতালগুলিতে ভিজিটিং কমিটি গঠন করার পদ্ধতি কি ; এবং

(খ) শ্রীরামপুর মহকুমা হাসপাতালের (ওয়ালশ হাসপাতাল) ভিজিটিং কমিটির সদস্যগণের নাম কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) ও (খ) গত ৩০শে জানুয়ারি, ১৯৮৮-র পূর্বে প্রত্যেকটি মহকুমা হাসপাতালের জন্য একটি করে ভিজিটিং কমিটি ছিল। ঐ কমিটিতে নিম্নলিখিত সদস্যগণ ছিলেন ঃ (১) মহকুমা শাসক (২-৫) স্বাস্থ্য দপ্তর কর্তৃক মনোনীত চারজন বেসরকারি সদস্য, (৬) সংশ্লিষ্ট হাসপাতালের অধীক্ষক, (৭) স্বাস্থ্য অধিকর্তার একজন প্রতিনিধি এবং (৮) পূর্ত দপ্তরের একজন প্রতিনিধি, (৯) জনস্বাস্থ্য কারিগরি অধিকারের, একজন প্রতিনিধি ও (১০) ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশনের একজন প্রতিনিধিকে নিয়ে ঐ কমিটি গঠিত হত।

৩০শে জানুয়ারি, ১৯৮৮ সালে ভিজিটিং কমিটি সহ সমস্ত কমিটি বাতিল করে রাজ্য, জেলা ব্লক এবং সাব সেন্টার স্তরে নতুন কমিটি গঠিত হয়েছে। এই কমিটিগুলির উপর, পরিকল্পনা রচনার ভার, বিভিন্ন কার্যসূচি রূপায়ণ ও ঐগুলির অগ্রগতি দেখাশোনা করার ভার এবং হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলি কিভাবে চলছে তা পর্যবেক্ষণ করার ভার ন্যস্ত হয়েছে।

জেলাস্তরের কমিটি অন্যান্য কাজের মধ্যে মহকুমা হাসপাতাল সমূহের পূর্বতন ভিজিটিং কমিটি কাজও করবে।

এই কমিটি সংশ্লিষ্ট জেলার মহকুমা হাসপাতালসহ সমস্ত হাসপাতালের প্রত্যেকটির জন্য পৃথক ভাবে নিম্নলিখিত অতিরিক্ত সদস্যদের নিয়ে একটি ছোট কমিটিও গঠন করবে।

১) হাসপাতাল এলাকাস্থিত পৌরসভার চেয়ারম্যান অথবা তাহার অনুপস্থিতিতে ভাইস চেয়ারম্যান।

২) জেলাশাসকের একজন প্রতিনিধি (মহকুমা শাসকের নিম্নে নহে)।

৩) মুখ্য জেলা স্বাস্থ্য আধিকারিক কিম্বা তাহার প্রতিনিধি (সহ-মুখ্য জেলা স্বাস্থ্য আধিকারিকের নিম্নে নহে)।

৪) পূর্তকৃত্যকের একজন প্রতিনিধি।

৫) পূর্ত (Construction Board) বিভাগের একজন প্রতিনিধি।

৬) জনস্বাস্থ্য কারিগরি অধিকারের একজন প্রতিনিধি।

৭-৯) স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মনোনীত তিনজন প্রতিনিধি।

১০) সংশ্লিষ্ট হাসপাতালের অধীক্ষক ভারপ্রাপ্ত চিকিৎসক। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের তিনজন প্রতিনিধি এই কয়েকজনকে নিয়ে ভিজিটিং কমিটি নতুন করে করা হয়েছে।

(খ) এর সঙ্গে আরও যেটা বলতে চাই সেটা হচ্ছে, যে নামগুলি চাওয়া হয়েছে—এর আগে যে কমিটি ছিল তার নামগুলি বলতে পারি, নতুন কমিটির সমস্ত নামগুলি এখনও জানা যায়নি। শ্রীরামপুর ওয়ালশ হাসপাতালের পুরানো কমিটির নামগুলি হল ঃ

১) শ্রী এ. পুরকায়স্থ। আই.এ.এস. মহকুমা শাসক, শ্রীরামপুর।

২) ডাঃ সুখেন্দুলাল চৌধুরি, অধ্যক্ষ ওয়ালশ হাসপাতাল শ্রীরামপুর।

৩) জেলা স্বাস্থ্য আধিকারিক, প্রতিনিধি।

৪) সহঃ বাস্তুকার, পি.ডব্লু. ডি. নির্মাণ শাখা, শ্রীরামপুর।

৫) সহঃ বাস্তুকার, বিদ্যুৎ, পি. ডব্লু. ডি., চুঁচুড়া।

৬) সভাপতি/প্রতিনিধি, শ্রীরামপুর পৌরসভা।

৭) শ্রী মণীন্দ্রনাথ জানা, এম.এল.এ. পোঃ ও গ্রাম-রহিমপুর।

৮) শ্রী দিলীপ চট্টোপাধ্যায়, শ্রীরামপুর।

৯) শ্রী কিরিটি রায়, চাতরা শ্রীরামপুর।

১০) শ্রী ব্রজগোপাল সরকার।

১১) ডাঃ দীনেশ দত্ত।

১২) ডাঃ বাবুরাম হাজরা।

এই ভিজিটিং কমিটিগুলিতে মাননীয় সদস্যগণ কর্তৃক যে সমস্ত প্রস্তাব/সমস্যা/সুপারিশ সমূহ আলোচিত ও গৃহীত হইয়া থাকে তদসমূদয় যথাসাধ্য যত্নসহকারে ও বাস্তব দৃষ্টিভঙ্গির পরিপ্রেক্ষিতে কার্যকর করার চেষ্টা করা হইয়া থাকে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি বললেন জানুয়ারি, ১৯৮৮ তারিখ থেকে ভিজিটিং কমিটি তৈরি হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে যে শ্রীরামপুর সাব-ডিভিসন্যাল হসপিটালে কাদের নিয়ে এই নতুন কমিটি তৈরি হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি বলেছি যে ডিস্ট্রিক্ট কমিটির সঙ্গে সাব-ডিভিসন্যাল কমিটিও থাকবে। Chairman or in his absence, Vice-Chairman of the Municipality, one representative of the District Magistrate, Cheif Medical Officer of

Health or his representative, One representative of P.W.D. Directorate not below the rank of Sub-Assistant Engineer, One representative of the Construction Board, not below the rank of Assistant Engineer, one representative of the PHE not below the rank of Sub-Assistant Engineer, three nominees of the Health and Family Welfare Department, Superintendent, M.O. in charge.

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান অ্যান্ড ভাইস-চেয়ারম্যানের কথা বলেছেন। সাব-ডিভিসনে অনেকগুলি মিউনিসিপ্যালিটি আছে। আমার জিজ্ঞাসা কোন মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান অ্যান্ড ভাইস-চেয়ারম্যান সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মিউনিসিপ্যালিটির আন্ডারে যে এরিয়ার হসপিটাল থাকবে সেই এরিয়ার মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান অর ভাইস-চেয়ারম্যান, একজন থাকবেন।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এ ছাড়া জনপ্রতিনিধি কেউ থাকবে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি বলেছি যে হেল্‌থ ডিপার্টমেন্ট ৩ জন নমিনি দেবেন।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হেল্‌থ ডিপার্টমেন্ট ৩ জন নমিনি দেবেন। কাদের দেবেন সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হেল্‌থ ডিপার্টমেন্ট যাদের দিলে ভালো কাজ হবে বলে মনে করবেন তাদের দেবেন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ১৯৮৮ সালের ৩০শে জানুয়ারি থেকে যে নতুন কমিটি হয়েছে সেই কমিটি থেকে ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশনের প্রতিনিধিদের বাদ দেওয়া হল কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন সম্পর্কে বলতে পারি যে আমরা সাব-ডিভিসন্যাল হসপিটাল পর্যন্ত বাদ দিইনি। কিন্তু নিচুস্তরে প্রাইমারি হেল্‌থ সেন্টার, সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার, ঐ স্তরে সেই রকম কোনও অর্গানাইজেশন নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ৩০শে জানুয়ারি ১৯৮৮ সালের আগে পর্যন্ত যে কমিটি ছিল তাতে শ্রী মণীন্দ্রনাথ জানা, এম.এল.এ. জঙ্গীপাড়া, তিনি শ্রীরামপুর সাবডিভিসন্যাল হসপিটাল কমিটির সদস্য ছিলেন। এবারে ৩০শে জানুয়ারির ১৯৮৮ থেকে যে কমিটি আপনার নেতৃত্বে হয়েছে সেই কমিটিতে কি ওখানকার স্থানীয় জনপ্রতিনিধি থাকবে কি থাকবে না সেটা জানাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্থানীয় এম.এল.এ বলতে যা বোঝেন তিনি থাকবেন, তার বাইরে নয়।

**গ্রামাঞ্চলে চিকিৎসা ব্যবস্থা উন্নতির জন্য কার্যকর পদক্ষেপ**

***৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯১।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, গ্রামাঞ্চল চিকিৎসা ব্যবস্থার উন্নতি করার জন্য রাজ্য সরকার কার্যকর কি কি পদক্ষেপ গ্রহণ করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

গ্রামাঞ্চলে চিকিৎসার ব্যবস্থার উন্নতি করার জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে :

১) ১৯৮৬ সালে গৃহীত সংশোধিত বিধি অনুযায়ী গ্রামাঞ্চলে চিকিৎসা ব্যবস্থা সম্প্রসারণের জন্য সাধারণ এলাকায় ৩০ হাজার জন পিছু এবং পার্বত্য, উপজাতি অধ্যুষিত ও সুন্দরবন এলাকায় ২০ হাজার জনপিছু একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ১,০০,০০০ জনপিছু একটি করে গ্রামীণ হাসপাতাল স্থাপনের লক্ষ্য কর্মসূচি নেওয়া হয়েছ। এছাড়া সাধারণ এলাকায় ৫ হাজার জনপিছু এবং পার্বত্য, উপজাতি অধ্যুষিত ও সুন্দরব এলাকায় ৩,০০০ হাজার জন পিছু একটি করে সাব-সেন্টার স্থাপনের নীতি রূপায়িত হচ্ছে।

২) প্রতি ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে ১০,০০০ হাজার টাকা মূল্যের পেশাগত সরঞ্জাম পর্যায়ক্রমে দেওয়া হচ্ছে। এ পর্যন্ত ২৬৫টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের জন্য এরূপ সরঞ্জাম মঞ্জুর করা হয়েছে।

৩) অগ্রাধিকার ভিত্তিতে স্বাস্থ্যকেন্দ্রগুলির মেরামতের বৈদ্যুতিকরণের কাজ হাতে নেওয়া হচ্ছে।

৪) স্বাস্থ্য কেন্দ্রগুলিতে নিযুক্ত চিকিৎসা ও অন্যান্য কর্মচারিদের জন্য বাসগৃহ তৈরি করা হচ্ছে।

৫) গ্রামাঞ্চল সহ রাজ্যের সমস্ত হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে কাজকর্ম কিভাবে চলছে, বিভিন্ন স্বাস্থ্য প্রকল্পে কাজ কিভাবে রূপায়ণ হচ্ছে, এই সব বিষয়ে তদারকির জন্য সরকারি ও বেসরকারি ব্যক্তি স্বেচ্ছাসেবী প্রতিষ্টান ও জনপ্রতিনিধিদের নিয়ে রাজ্য জেলা, ব্লক ও সাব-সেন্টার স্তরে কমিটি গঠিত হয়েছে।

৬) গ্রামাঞ্চলে চিকিৎসা ব্যবস্থা সম্বন্ধে সামগ্রিক নজর রাখার জন্য প্রতি জেলায় একজন করে সংযোগকারী অফিসার নিযুক্ত করা হয়েছে। স্বাস্থ্য বিভাগ ও স্বাস্থ্য কৃত্যকের পদস্থ অফিসাররা প্রতি জেলায় একজন করে এই সংযোগ রক্ষার দায়িত্বে আছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে গ্রামাঞ্চলে ৮০ ভাগ লোক বাস করলেও পশ্চিমবাংলায় চিকিৎসা খাতে যে ব্যয় বরাদ্দ, সেই ব্যয় বরাদ্দের মাত্র ২৫ ভাগ গ্রামাঞ্চলের জন্য ব্যয় হয়। এটা যদি সত্য হয় তাহলে এই বৈষম্য দূর করার জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিচ্ছেন কি?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই লেগ্যাসিটা কংগ্রেস আমলের যেটা আপনি বললেন, এটা সঠিক বলেছেন। গ্রামাঞ্চলের যে শতকরা ৮০ ভাগ মানুষ, যার মধ্যে ৭০/৭৫ ভাগ গরিব, ভূমিহীন, ভাগচাষী, ক্ষেত মজুর, এদের অগ্রাধিকার দেবার জন্য আমরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সহায়ক স্বাস্থ্যকেন্দ্র অধিক অর্থ, ওষুধ, সরবরাহ করার জন্য ব্যবস্থা করেছি। যেমন আগে গ্রামীণ হাসপাতালগুলো বা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলোতে ওষুধ পাওয়া যেত না, বর্তমানে গ্রামাঞ্চলের মানুষ সাধারণত যে সব অসুখের জন্য প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আসে যেমন জ্বর, পেটব্যাথা, আমাশয়, কুকুরে কামড়ানো, সাপে কামড়ানো, এই সব ব্যাপারে যে ওষুধ, সেই সব ওষুধ সাফিশিয়েন্টলি যথেষ্ট ভাবে সরবরাহ করা হচ্ছে। আমরা এবার থেকে এই ব্যবস্থা করেছি। আমি বিভিন্ন প্রাইমারি হেল্‌থ সেন্টারে গিয়ে খবর নিয়েছি, তারা আমাকে বলেছেন ১৫ থেকে ২০টি আইটেমের ওষুধ নিয়মিত স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সরবরাহ করলেই মোটামুটি সব রকম চিকিৎসা করা সম্ভব হবে। আমরা পশ্চিমবঙ্গে ১১২টি ওষুধ নির্দিষ্ট করেছি এশেনশিয়াল ড্রাগ হিসাবে, এবং সেগুলির দ্বারা ইন্ডোর ও আউট-ডোরের সমস্ত রোগীদের চিকিৎসা করা সম্ভব। তারা বলেছেন, '১৫ থেকে ২০টা আইটেমের ওষুধ আমাদের দেবেন। আমরা সিদ্ধান্ত করেছি, আগে যে ওষুধ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সরবরাহ করা হত তার তিন গুণ বেশি পরিমাণে ঐ ১৫/২০টি আইটেমের ওষুধ আমরা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সরবরাহ করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি গ্রামাঞ্চলে চিকিৎসার উন্নয়নের জন্য অনেকগুলি পদক্ষেপের কথা বললেন। আমি আপনার কাছে জানতে চাইছি যে, গ্রামাঞ্চলে যে স্বাস্থ্য কেন্দ্রগুলি রয়েছে সেগুলির একটা বিরাট অংশে ডাক্তারের পদ শূন্য রয়েছে—ওষুধের অভাব তো আছেই, যদিও তা আপনি স্বীকার করেন নি— ডাক্তারদের সেই শূন্য পদগুলি পূরণ করার জন্য ডেট লাইন ঠিক করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের অনেক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রেই ইতিপূর্বে ডাক্তার ছিল না, কিন্তু এবারে আমরা ইতি মধ্যেই ৪০০ জন ডাক্তারকে বিভিন্ন প্রাথমিক এবং সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে পাঠিয়েছি। তাদের নিয়োগ করার সময় এইভাবে অর্ডার দিয়েছি যে, তারা যদি ২১দিনের মধ্যে জয়েন না করেন তাহলে ধরে নেওয়া হবে যে তাদের চাকরি থাকল না। গত সেকেন্ড ফেব্রুয়ারি ৩০০ জনকে এই ভাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে এবং তারপরে আরও ১০০ জনকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, অর্থাৎ মোট ৪০০ জনকে আমরা নিয়োগ করেছি। এ বিষয়ে এ মাসের মাঝামাঝি বা থার্ড উইকে আমরা সম্পূর্ণ রিপোর্ট পাব যে, গ্রামাঞ্চলের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে বা সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার আছে, কি নেই। রিপোর্ট পাবার পর সে ভিত্তিতে আমরা আবার ব্যবস্থা গ্রহণ করব। আমাদের হাতে আরও ডাক্তার আছে। এর পর পশ্চিমবাংলায় এমন কোনও সহায়ক স্বাস্থ্য কেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র বা গ্রামীণ হাসপাতাল থাকবে না, যেখানে ডাক্তার নেই। আগে শতকরা ৬০ ভাগ ডাক্তাররা যেতে চাইতেন না। আজকে যে রকম ব্যবস্থা করেছি তাতে আর এমন কোনও হাসাপাতাল থাকবে না যেখানে ডাক্তার থাকবে না।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি অনেক হাসপাতালে ডাক্তার পাঠিয়েছেন ঠিকই, কিন্তু সে সমস্ত ডাক্তারদের অনেকেই হাসপাতালের কোয়ার্টারে থাকে না, ২০/৩০ কিলো মিটার দূর থেকে সপ্তাহে একদিন হাসাপাতালে আসে এবং তাদের জন্য নির্দিষ্ট কোয়াটারগুলি পুলিশ ব্যারাকে রূপান্তরিত হয়েছে এবং হাসপাতালগুলিতে যে বেড আছে সেগুলিও সব সময় চালু থাকে না, এসব সংশোধন করার জন্য অবিলম্বে আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যের কথা আংশিক সত্য। তা সত্ত্বেও তিনি যদি আমাকে স্পেসিফিক্যালি জানিয়ে সাহায্য করেন তাহলে আমি নিশ্চয়ই সেখানে ব্যবস্থা গ্রহণ করব। আমরা সব সময়েই তাদের সাহায্য চাই। কারণ জনসাধারণ এবং জন-প্রতিনিধিরা যদি আমাদের সাহায্য না করেন তাহলে যে দুরবস্থা দীর্ঘদিন ধরে তারা সৃষ্টি করে গেছেন তা দূর করা যাবে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, গ্রামাঞ্চলে যে সমস্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির আপ গ্রেডেশন হয়েছে এবং নতুন যে সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারগুলির জন্য বাড়ি ঘর নির্মাণ শেষ হয়েছে সেগুলি বছরের পর বছর ধরে চালু হচ্ছে না, আপনার আগে যারা মন্ত্রী ছিলেন তাদের আমল থেকে সেগুলি হয়ে রয়েছে, অথচ আজ পর্যন্ত সেগুলির উদ্বোধন হচ্ছে না। আমি বার বার এই প্রসঙ্গে আপনার সঙ্গে দেখা করেছি। এখন অবিলম্বে ঐ সমস্ত হাসপাতালগুলি উদ্বোধন করার জন্য আপনি উদ্যোগ নেবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যেসব হাসপাতাল এখন গঠিত হয়েছে, ব্যবস্থা হয়েছে সেগুলি আমি একের পর এক উদ্বোধন করছি। মাথাভাঙাতেও করব। এরপরে যেগুলি রয়েছে প্রত্যেকটি একের পর এক উদ্বোধন করব।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, আপনি গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রগুলির অনেক উন্নতি করেছেন বললেন। কিন্তু বহু স্বাস্থ্য কেন্দ্রে বহু বছর ধরে ডাক্তার নেই। এটা কি আপনার গোচরে আছে?

(নয়েজ)

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** আপনি (*) আপনি বসুন। যাইহোক, গুপ্তিপাড়া সাব-সিডিয়ারি হেল্‌থ সেন্টারে গত ৫ বছর ধরে ডাক্তার নেই অথচ হেল্‌থ সেন্টার চলছে এবং তাদের মাহিনা ইত্যাদি সব কিছু দেওয়া হচ্ছে। আপনি বললেন ডাক্তাদের নোটিশ করেছি। আমার প্রশ্ন হচ্ছে, কবে করেছেন এবং তারা কবে যোগদান করবেন এই সম্বন্ধে স্পেসিফিক জবাব দেবেন?

**মিঃ স্পিকার ঃ** উনি আগেই উত্তর দিয়ে দিয়েছেন। মাতাল কথাটি বাদ যাবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** অনেক প্রাইমারি এবং সাব-সিডিয়ারি হেল্‌থ সেন্টারে চিকিৎসা নেই। সেইসব হাসপাতালে চিকিৎসকের কাজ কারা করছেন?

---

Note :- *Expunged as order by the Chair.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি এই কথা বলেছিলাম প্রত্যেকটি হাসপাতালে ডাক্তার পাঠাচ্ছি কিন্তু আমি এই মাসের ৩ সপ্তাহের মধ্যে জানতে পারব কোথায় ডাক্তার জয়েন করল আর কোথায় করল না। আপনারা জানেন আপনাদের আমল থেকেই ......

(গোলমাল)

আপনারা তো ২৮ বছর রাজত্ব করেছেন। কেন অস্বীকার করছেন? কথা হচ্ছে গ্রামীণ হাসপাতাল সম্পর্কে আপনাদের যদি কোনও দরদ থাকত .......

(গোলমাল)

আমি যে কথাটা বলছিলাম। এখানে সুদীপ্ত বাবু আছেন এবং আরও কেউ কেউ ডাক্তার আছেন। ডাক্তাররা গ্রামাঞ্চলে যায়না কেন সে ব্যাপারে ডাক্তারদের জিজ্ঞাসা করতে পারেন। তবে আমরা চেষ্টা করছি। কেন ডাক্তাররা যায় না সে অভিজ্ঞতা তো আপনাদের আছে। ২৮ বছর রাজত্ব করেছেন পশ্চিমবঙ্গে। আমি আই.এম.এর. কাছে রিকোয়েস্ট করেছি। আপনারাও চেষ্টা করুন যাতে গ্রামাঞ্চলে ডাক্তারগুলি যায়।

**ন্যূনতম মজুরি নির্দ্ধারণের মানদণ্ড**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৬।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ন্যূনতম মজুরি (মিনিমাম ওয়েজ) নির্দ্ধারণের জন্য রাজ্য সরকার কি কি মানদণ্ডের উপর নির্ভর করেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

ন্যূনতম মজুরি (Minimum wages) নির্ধারণ করিবার জন্য সরকার নিম্ন বর্ণিত মানদণ্ডের উপর নির্ভর করেন ঃ-

ক) তিন জন প্রাপ্ত বয়স্কের একটি পরিবার।

খ) প্রতিদিন প্রতি জনের ২,২০০ ক্যালোরির সমতুল খাদ্য।

গ) পরিবার প্রতি এক বৎসরে ৭২ গজ কাপড়।

ঘ) পশ্চিমবঙ্গ শ্রমিকদের বাড়ি ভাড়া ভাতা আইন অনুযায়ী সমগ্র ন্যূনতম মজুরির ৫ শতাংশ, (ন্যূনতম ১৫ টাকা)।

ঙ) সমগ্র ন্যূনতম মজুরির ২০ শতাংশ জ্বালানী, আলো এবং অন্যান্য খরচ।

**ন্যূনতম মজুরি ক্ষেত্রে ২,২০০ ক্যালোরি প্রচলন**

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৭।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে কায়িক পরিশ্রমকারী শ্রমিকদের ন্যূনতম মজুরি (মিনিমাম ওয়েজ) নির্দ্ধারণের ক্ষেত্রে আন্তর্জাতিক মান ৩,৫০০ ক্যালোরির পরিবর্তে ২,২০০ ক্যালোরির প্রয়োজনীয়তাকে ধরা হয় ; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্যের সামগ্রিক আর্থ-শিল্প ব্যবস্থা বিবেচনা করিয়াই শিল্প শ্রমিকদের ন্যূনতম বেতনের ক্ষেত্রে ২২০০ ক্যালোরি খাদ্যমূল্য ধার্য করা হয়েছে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিলেন, কিন্তু আমি দেখতে পাচ্ছি ন্যূনতম মজুরি নির্ধারণের ক্ষেত্রে চিকিৎসা সংক্রান্ত শিক্ষা সংক্রান্ত, ক্রীড়া সংক্রান্ত কোনও বিষয়ের কথা বলা হয় নি। আগামী দিনে মজুরি নির্ধারণের বিষয়গুলির মধ্যে এগুলি ধরা হবে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ২০ শতাংশ এর মধ্যে হয়ে গেছে বলে ধরা আছে। ঐ যে অন্যান্য লেখা রয়েছে ঐ অন্যান্যের মধ্যে শিক্ষা, সিনেমা, থিয়েটার সবই আছে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** কেন্দ্রীয় সরকারের নির্ধারিত ন্যূনতম মজুরির হার সারাভারতবর্ষে কত, আর আমাদের রাজ্য সরকারের মজুরির হারই বা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের কৃষি মজুরের যে মজুরি সেটা বোধহয় ১৮ টাকা ১৯ কি ১১ পয়সা, (এক, দুই পয়সা হিসাবের ভুল হতে পারে) আর কেন্দ্রীয় সরকার যেটা ফিক্স করেছেন—সম্প্রতি ওদের একটা মিটিং হয়েছিল, আমরা গিয়েছিলাম—সেখানে ওরা বলেছেন যে, ১১টাকার বেশি দেবার দরকার নেই।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি— আমাদের এই নূন্যতম মজুরি নির্ধারণের ক্ষেত্রে যে ফরমূলার কথা বললেন সেটা কি ভারত সরকারের পঞ্চদশ সম্মেলনে যে সিদ্ধান্তটা গ্রহণ করা হয়েছিল সেই ভিত্তিতে এখানে বহাল রাখা হচ্ছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ভারত সরকার যেটা করেন, আমরা ৩ জনের পরিবার ধরেছি, ওরা বললেন ৩ জনের দরকার নেই, ১ জনের পরিবার, এবং আমি আপনাদের ইনফরমেশনের জন্য বলছি ২২০০ ক্যালোরি বাস্কেট এটা কতটা বিজ্ঞান সম্মত সেটা আমরা কথাবার্তা বলছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি— ১৮ টাকা ১১কি ১৯ পয়সা যেটা ধরা হয়েছে সেটা ইমপ্লিমেন্টেশন কি হচ্ছে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে? আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বেশির ভাগই যাতে পায় আমরা তার জন্য ব্যবস্থা করছি। একটা হচ্ছে সরকারি প্রচেষ্টায় কৃষক সংগঠনের সহযোগিতা আমরা নিই। যদি আপনার এলাকায় কম পায় তাহলে আপনি বলতে পারেন। মাননীয় সদস্য নিশ্চয় জানেন পার্লামেন্টের একটি কমিটি এসেছিল, তারা পশ্চিমবঙ্গে বিভিন্ন গ্রামে ঘুরেছে। তারা বলেছে যে পশ্চিমবঙ্গে ন্যূনতম মজুরির যে হার কৃষকেরা পায় তারা ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্যে তা পায়না।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি— আপনি বললেন যে, ১৮ টাকা ১৯ পয়সা সবাই গ্রামাঞ্চলে পায়, কিন্তু আমি জানি সব জায়গায় পায় না। তাহলে একটা বৈষম্যের কথা বলি, আপনাদের আইন অনুসারে ক্ষেতমজুরদের ১৮টাকা ১৯ পয়সা দেবার কথা, কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত ক্ষেত খামার আছে তাতে যে সব কাজ হয় সেখানে শ্রমিকরা সেই অনুসারে মজুরি পায় না। এই বৈষম্যটা দূর করবেন কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** সেজন্য মজুরি নির্ধারণ করে দেওয়া হয়েছে, সেটা আমি বলেছি।

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন আওয়ার শেষ হল।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### পশ্চিমবঙ্গে কুষ্ঠরোগীর সংখ্যা

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫০।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কুষ্ঠরোগগ্রস্ত রোগীদের সংখ্যা কত ;

(খ) কুষ্ঠরোগীদের চিকিৎসার জন্য বর্তমানে কতগুলি সরকারি ও বেসরকারি হাসপাতাল আছে এবং তাহাদের শয্যা সংখ্যা কত ;

(গ) কুষ্ঠরোগীদের চিকিৎসার জন্য নতুন হাসপাতাল প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকিলে, তাহাদের সংখ্যা ও শয্যা সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৪ লক্ষ ৬৩ হাজার।

(খ) পূর্ণাঙ্গ সরকারি হাসপাতাল—২টি। ইহা ছাড়া কুষ্ঠরোগীদের চিকিৎসার জন্য অন্যান্য সাধারণ হাসপাতালে ২০টি শয্যা বিশিষ্ট টেম্পোরারি হসপিটালাইজেশন ওয়ার্ড (THW) চালু আছে। ইহাদের সংখ্যা—৭টি।

বেসরকারি হাসপাতল—৫টি।

সরকারি হাসপাতালের শয্যা সংখ্যা—৮২২।

(গ) নতুন কোনও পূর্ণাঙ্গ হাসপাতাল খোলার পরিকল্পনা নেই। তবে ১৪টি সরকারি সাধারণ হাসপাতালের ২০ শয্যা বিশিষ্ট টেম্পোরারি হসপিটালাইজেশন ওয়ার্ড খোলার পরিকল্পনা আছে।

(ঘ) ১৪টি এবং শয্যাসংখ্যা—২৮০

**পশ্চিমবঙ্গে নতুন পর্যটন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

* ৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪।) **শ্রী শচীন সেন ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের নতুন পর্যটন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ;

(খ) থাকলে, তাহা কোথায় কোথায় হবে ;

(গ) সুন্দরবনে পর্যটকদের যাতায়াত সহজ করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(ঘ) সুন্দরবনকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করার কোনও পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) বাঁকুড়া জেলার ঝিলমিলি অঞ্চলে মেদিনীপুরের মেচেদা দক্ষিণ ২৪ পরগনা জেলার সাগরদ্বীপ ও নরুপুরে নদীয়া জেলার মায়াপুরে কুচবিহারে এবং বীরভূম জেলার রামপুরহাটে।

(গ) হ্যাঁ আছে।

(ঘ) হ্যাঁ আছে।

**কলিকাতা শহরে অবস্থিত নার্সিংহোমের সংখ্যা**

* ৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতা শহরে বর্তমানে কতগুলি নার্সিংহোম আছে ;

(খ) রাজ্য স্বাস্থ্য দপ্তর কর্তৃক নার্সিংহোম পরিদর্শনের বন্দোবস্ত আছে কিনা : এবং

(গ) যদি থাকে, তাবে ১-১-১৯৮৭ থেকে ৩১-১২-৮৭-এর মধ্যে কতসংখ্যক নার্সিংহোম পরিদর্শন করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কলিকাতা শহরে স্বাস্থ্য দপ্তরে রেজিস্ট্রিকৃত ১৯৮টি বেসরকারি নার্সিংহোম আছে।

(খ) আছে।

(গ) ২৪টি।

**হাতনী সাবসিডিয়ারি হাসপাতালটির সংস্কারের ব্যবস্থা গ্রহণ**

***৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার অন্তর্গত পাণ্ডুয়া থানায় হাতনী সাবসিডিয়ারি হাসপাতালের একাংশ একেবারে ধ্বসে পড়েছে ; এবং

(খ) সত্য হলে, উহা সংস্কার করার জন্য আশু কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

**ডাক্তারবিহীন হাসপাতালগুলিতে ডাক্তার নিয়োগের ব্যবস্থা গ্রহণ**

***৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ডাক্তারবিহীন হাসপাতালের সংখ্যা কত ;

(খ) উক্ত হাসপাতালগুলিতে ডাক্তার নিয়োগের কোনও প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক), (খ), ও (গ)

সহায়ক স্বাস্থ্যকেন্দ্র ছাড়া ডাক্তারবিহীন কোনও হাসপাতাল নেই। ডাক্তারবিহীন দুইশত একুশটি সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে দুইশত তিনটিতে ডাক্তারের পদের জন্য ইতিমধ্যেই নিয়োগ পত্র দেওয়া হয়েছে। বাকি স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য ডাক্তার নিয়োগের দ্রুত ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**নিম্নমানের ওষুধের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ**

***৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অত্যাবশ্যক নয় এমন (নন্ এশেনশিয়াল) এবং নিম্নমানের (সাব-স্ট্যান্ডার্ড) ওষুধের নির্দিষ্ট কোনও তালিকা সরকারের কাছে আছে কি ; এবং

(খ) থাকলে, উক্ত তালিকাভুক্ত ওষুধ সম্পর্কে জনসাধারণকে অবহিত এবং সচেতন করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়ে থাকে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অত্যাবশ্যক বলে বিবেচিত এমন ১১২টি ওষুধের তালিকা সরকার প্রস্তুত করেছেন। অত্যাবশ্যক নয় এবং নিম্নমানের ওষুধের তালিকা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ওষুধের মূল্য বৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পেনিসিলিন, অ্যাসপিরিন, স্ট্রেপ্টোমাইসিন প্রভৃতি বহুসংখ্যক জীবনদায়ী ওষুধের মূল্য সম্প্রতি বৃদ্ধি পেয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,—

(১) এই মূল্য বৃদ্ধির কারণ কি, এবং

(২) এ বিষয়ে রাজ্য সরকার কি কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কেন্দ্রীয় সরকারের ভেষজ নীতি অনুযায়ী মাঝে মাঝে এই ধরনের জীবনদায়ী ঔষধের সর্বভারতীয় ক্ষেত্রে মূল্যবৃদ্ধি ঘটে থাকে।

(২) বিষয়টি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের নীতি অনুযায়ী নির্ধারিত হওয়ার দরুণ রাজ্য সরকারের এ ব্যাপারে প্রত্যক্ষ কোনও ভূমিকা নাই।

**Reservation in the M.B.B.S. Course for the Hill Students**

***55.** (Admitted question No. *489.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Departmet be pleased to state—

(a) Whether there is any proposal for the reservation in the M.B.B.S. course for the Hill students ;

(b) if so,—

(i) the details thereof, and

(ii) the steps taken/proposed to be taken in this regard ?

**Minister-in-charge for the Health and Family Welfare Deptt. :**

(a) No.

(b) (i) & (iii) Does not arise.

**রেয়াপাড়া ব্লকের প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করার পরিকল্পনা**

***৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৮।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নন্দীগ্রাম থানার রেয়াপাড়া ব্লকের প্রাইমারি হেল্‌থ সেন্টারটিকে রুর‍্যাল হসপিটাল-এ উন্নীত করার কোনও পরিকল্পনা আছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,—

(১) এই পরিকল্পনা কতদূর অগ্রসর হয়েছে ; এবং

(২) কোন কোন আর্থিক বছরে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রেয়াপাড়া ব্লকের প্রাইমারি হেল্‌থ সেন্টারটিকে গ্রামীণ হাসপাতাল রূপে ঘোষণা করা হয়েছ।

(খ) (১) এবং (২) উক্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার জন্য প্রয়োজনীয় নির্মাণকার্যের নক্সা ও প্রাক্কলন পূর্তদপ্তর (নির্মাণ পর্ষদ) থেকে চাওয়া হয়েছে।

প্রাক্কলনটি পাওয়া গেলে উহা পরীক্ষা করে দেখা হবে। এমতাবস্থায় এখনই কোনও অর্থ বরাদ্দের প্রশ্ন ওঠে না।

**ওষুধের ক্রয় করার নতুন পদ্ধতি**

***৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৩।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের হাসপাতালগুলির জন্য ওষুধ কেনার ব্যাপারে নতুন কোনও পদ্ধতির কথা ভাবছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ পদ্ধতিগুলি কি ; এবং

(গ) কবে নাগাদ তাহা কার্যকর করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বিষয়টি বিবেচনাধীন।

(খ) ঔষধ সংগ্রহ ও বিতরণ সম্পর্কীয় সমগ্র বিষয়টি বিবেচনাধীন।

(গ) এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়ার পর যতশীঘ্র সম্ভব তাহা কার্যকর করা হবে।

**Steps taken to set up separate beds for drug addicts in hospital**

***59.** (Admitted question No. *50.) **Shri Sudip Bandyopadhyay :**

Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal to set up separate beds for drug addicts in some hopitals in West Bengal ;

(b) if so,—

(i) What steps, have so far been taken by the State Government and

(ii) the names of hospitals in which separate beds have so far been arranged for drug addicts ?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :**

(i) & (ii)

The State Govt. have since ordered reservation of 25 beds for treatment of durg addicts 10 beds in Calcutta Pavlov Hospital, 5 beds in N.R.S. Mèdical College & Hospital, Calcutta and 10 beds in Berhampur Mental Hospital, Dist. Murshidabad.

**Steps taken against fake organisations**

***61.** (Admitted question No. *56.) **Shri Tarun Adhikary :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Departmet be pleased to state—

(a) Whether the State Government has recently received any report of fake organisation in West Bengal selling fake medical degrees and certificates ;

(b) if so,—

(i) the details of the reports received by the State Government, and

(ii) the steps taken/proposed to be taken against these fake medical organisations ?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :**

(a) Yes, the Govt. is in receipt of same reports alleging fake organisations selling fake medical degrees/ Diplomas/Certificates.

(i) Complaints have been received through public, Students and also newspaper that some Institutions are alleged to have been awarding medical degrees/Diplomas/ Certificates in contravention of Bengal Medical Council Act, 1914 like as mention in

the next page.

(a) Degrees/Diploma/Doctorate in Alternative medical like Indellepathy, Electro Homoeopathy, Biochemic Magnetotherapy, Naturopathy Flower remedics etc.

(b) B.O.S/M.I.O.S.

(c) Dip in Lab Tech.

(d) Dip in X-ray Tech.

(ii) On the basis of complaints, the merit of the individual cases has been carefully examined in the context of the relevant rules/Act and where applicable F.I.R. ledged followed by request to Home (Police) Deptt. for taking necessary action.

### কাঁথি শহরে স্টেডিয়াম নির্মাণ

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯।) **শ্রী সুখেন্দু মাইতিঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কাঁথি শহরে নির্মীয়মান স্টেডিয়ামের জমি স্টেডিয়াম কমিটিকে হস্তান্তরিত করিয়া স্থায়ী বন্দোবস্ত দেওয়া হইয়াছে কি?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গত ৩.২.৮৪ তারিখে উক্ত জমির আগাম দখলী স্বত্ব স্টেডিয়াম কমিটিকে দেওয়া হইয়াছে।

### পাণ্ডুয়ার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নয়ন করার প্রস্তাব

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হইতে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নয়নের জন্য সরকারি নিয়মগুলি কি কি ; এবং

(খ) হুগলি জেলার পাণ্ডুয়া স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের সংশোধিত বিধি অনুসারে প্রতি এক লক্ষ জনসাধারণের জন্য একটি করে গ্রামীণ হাসপাতাল স্থাপনের সিদ্ধান্ত নীতিগতভাবে নেওয়া হয়েছে। এই গ্রামীণ হাসপাতালগুলি বর্তমান স্বাস্থ্য কেন্দ্রগুলিকে উন্নীত করে এবং অথবা নতুনভাবে তৈরি করে পর্যায়ক্রমে স্থাপন করা হবে।

(খ) পাণ্ডুয়া স্বাস্থ্যকেন্দ্রটি গ্রামীণ হাসপাতাল হিসেবে ঘোষণা করে সম্প্রতি সরকারি আদেশ বের হয়েছে।

**চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার ইনস্টিটিউটে অচল অবস্থা**

***৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৪।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার ইনস্টিটিউটে বর্তমানে অচল অবস্থা চলছে ;

(খ) সত্য হলে ইহার কারণ কি ; এবং

(গ) উক্ত ইনস্টিটিউটে গবেষণার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি কেনা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ও (গ) ......

১৯৮৭ সালের ৭ই জানুয়ারি চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল ও চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিসার্চ সেন্টার দুটি সংযুক্তিকরণ দ্বারা চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার ইনস্টিটিউট নামে একটি নতুন ইনস্টিটিউট রেজিস্ট্রিকৃত হয়। নবগঠিত ইনস্টিটিউটি চালু করার জন্য যখন কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছিল তখন কলকাতা হাইকোর্টে এ সম্পর্কে একটি মামলা দায়ের করা হয়। মাননীয় হাইকোর্ট একটি অন্তবর্তীকালীন স্থগিতাদেশ জারি করে নবগঠিত ইনস্টিটিউটটি যে দুটি প্রতিষ্ঠান সংযুক্ত করে গঠিত হয় সে ২টি পূর্বেকার অবস্থা বজায় রাখতে আদেশ দেন। ফলে তখনকার মতো নবগঠিত ইনস্টিটিউট চালু করার ব্যাপারে প্রয়োজনীয় কাজকর্ম বন্ধ থাকে এবং চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল ও চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিসার্চ সেন্টার পূর্বের মতো পৃথকভাবে কাজ করতে থাকে। ইতিমধ্যে মাননীয় হাইকোর্টের ডিভিসন বেঞ্চে স্থগিতাদেশটির প্রয়োগ স্থগিত রাখার আদেশ দিয়েছেন। সুতরাং নবগঠিত ইনস্টিটিউটটি চালু করার কাজকর্ম ভারত সরকারের পক্ষ থেকে শুরু হওয়া বিশেষ প্রয়োজন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of constitution of State Minorities Commission and State Minorities Financial Development Corporation for the Minorities in the State.

The Member will get opportunity to raise the matter during discussion on Governor's Address which is continuing.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of his motion, as amended.

**শ্রী এ. কে .এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

কেন্দ্রীয় সংখ্যালঘু কমিশনের সদস্য হোমি জে. এইচ. তালইয়ার রাজ্যস্তরে সংখ্যালঘু কমিশন গঠনের পরামর্শ মুখ্যমন্ত্রী বিবেচনার আশ্বাস দিলেও এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গে সংখ্যালঘু কমিশন গঠিত হয় নি এবং বিহার, কর্ণাটক রজ্যের অনুরূপ স্টেট মাইনরিটি ফিনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন গঠিত হয় নি। ফলে পশ্চিমবাংলায় জনসাধারণ ক্ষুব্ধ। এ বিষয়ে সভায় আলোচনা হোক এটা আশা করব।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 5 notices of Calling Attention, Namely :-

1. Alleged escape of prisoner under trial from Police Custody in West Dinajpur district. : Shri A.K.M. Hassan Uzzaman
2. Alleged Kidnapping of a College Teacher of Midnapur district. : Shri Saugata Roy
3. Reported disturbances in some Madhyamic Examination Centres in Darjeeling district. : Dr. Sudipto Roy
4. Alleged outbreak of Viral hepatitis in the Islamic Hospital. : Dr. Manas Bhunia
5. Alleged serious injury of the Congress workers at Chaltakhali Village under Udaynarayanpur P.S. : Shri Ambica Banerjee

I have selected the notice of Dr. Sudipto Roy on the Subject of reported disturbances in some Madhyamic Examination Centres in Darjeeling district.

The Minister-in-charge will please make a statement today if possible, or give a date.

**Shri Abdul Quiom Molla:** On the 21st of March.

## LAYING OF RULES

### The West Bengal Consumer Protection Rules, 1987

**Shri Abdul Quiom Molla:** Mr, Speaker, Sir, With your permission I beg to lay the West Bengal Consumer Protection Rules, 1987, issued in notification 7601F.S./Fs/4F-25/82 Pt. II, dated 20th July, 1987.

### The Calcutta Municipal Corporation (Taxation) Rules, 1987

**Shri Abdul Quiom Molla:** Mr. Speaker, Sir, with your permission

I beg to lay the Calcutta Municipal Corporation (Taxation) Rules, 1987 published in the "Calcutta Gazztte", under notification No. 667/C-5/CC/3R-4/86, dated 11th August, 1987.

## LAYING OF REPORT

### The Sixth Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1985-86

**Shri Abdul Quiom Molla :** Mr. Speaker, Sir, with your permission I beg to lay Sixth Annual Report of the West Bengal Film Development Corporation Limited for the year 1985-86.

## MENTION CASES

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪-পরগনার বারাসাত গভর্নমেন্ট কলেজ আছে, ওদিকে টাকীতে গভর্নমেন্ট কলেজ আছে, বসিরহাটেও একটি কলেজ আছে, কিন্তু এর মাঝে কোনও কলেজ নেই। এই কলেজ না থাকবার জন্য হাজার হাজার ছাত্র-ছাত্রী খুবই অসুবিধা ভোগ করেন। এর আগেও এই বিষয়ে উল্লেখ করেছিলাম। সেইজন্য আমার কথা হচ্ছে, বসিরহাট এবং বারাসাতের মধ্যবর্তী জায়গায় গভর্নমেন্টের তরফ থেকে কলেজ করুন এবং সেটা পৃথিবী বিখ্যাত শিক্ষাবিদ সহিদুল্লার নামে করুন।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দুর্গাপুরে একটা বিস্কুট খারখানা আছে, তার নাম ইস্টার্ন বিস্কুট কোম্পানি লিমিটেড। গত পয়লা মার্চ থেকে সেই বিস্কুট কারখানা লক-আউট হয়ে গেছে। এই কারখানা সম্পর্কে কারখানার ইউনিয়ন আই.এন.টি.ইউ.সি, সি.আই.টি.ইউ.-অনেক দিন ধরে অভিযোগ করছিল যে কর্মীদের প্রভিডেন্ট ফান্ড দেওয়া হয় নি, কর্মীদের ই.এস.আই. দেওয়া হয় নি এবং কোম্পানি ঠিকভাবে চালানো হয় নি। যদিও এই কোম্পানি যা উৎপাদন করে তার সম্পূর্ণ উৎপাদন ব্রিটেনিয়া কোম্পানি কিনে নেয়। তা সত্ত্বেও এই কোম্পানির কোনও লভাংশ কারখানার শ্রমিকরা পায় না। যখন এই কারখানার শ্রমিকদের দাবিতে একটা সভা ডাকা হয়েছিল—শ্রমদপ্তরের অফিসাররা এই সভা ডেকেছিল—তখন কারখানার মালিক সেই সভাতে যান নি। যখন ২৮শে ফেব্রুয়ারি পঞ্চায়েত নির্বাচনে সকলে ব্যস্ত ছিলেন সেই সময় রাতের অন্ধকারে এই কারখানার লক-আউট ঘোষণা করে দেওয়া হয়েছে। এর মধ্যে এই কোম্পানির ২৫ জন ট্রেনীকে ছাঁটাই করে দিয়েছিল। এই কোম্পানি পশ্চিমবাংলার সমস্ত আইনকে ভেঙ্গে দিয়ে লক-আউট করেছে। এই ব্যাপারে আমি প্রথমে বলব কেন এই সভায় মালিক পক্ষ আসেনি? শ্রমমন্ত্রী এখানে আছেন আমি তাকে বলব এই ব্যাপারটা দেখার জন্য। যদিও এই মিটিং দুর্গাপুরে ডাকা হয়েছিল কিন্তু মালিক পক্ষ এই মিটিং-এ উপস্থিত হন নি। এই কারখানার মালিকের সঙ্গে রাজ্যের যিনি কর্নধার তার অত্যন্ত ঘনিষ্ঠ যোগাযোগ রয়েছে। মালিকদের জন্য তাঁরা সভা ডাকেন নি।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার বিদ্যুৎ সংকটের জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২৯ তারিখের সামান্য ঝড়ে মুর্শিদাবাদে ২৯টি পোল পড়ে যায়। তার ফলে সমস্ত জায়গায় বিদ্যুৎ প্রবাহ বন্ধ হয়ে গিয়েছে। তার ফলে মুর্শিদাবাদের কল-কারখানা, শিল্প সমস্ত বন্ধ হয়ে গিয়েছে এবং গ্রামে-গঞ্জে বোরো ধানের সেচ বন্ধ হয়ে গিয়েছে। এখানকার কৃষকরা একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে পড়েছে। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করব দ্রুত এই বিদ্যুৎ সমস্যার সমাধান করে মুর্শিদাবাদ জেলাকে রক্ষা করার ব্যবস্থা করুন।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় পঞ্চায়েত নির্বাচনের পর রৌসননগর, আজিমতপুর, নওদাপাড়া ভগবানগোলা ২নং ব্লক-এর ডিহিপাড়া প্রভৃতি এলাকায় ব্যাপক সন্ত্রাস চলছে। সম্প্রতি সেখানে কংগ্রেস কর্মীদের বাড়ি থেকে ফসল লুঠ করে নিয়ে চলে যাচ্ছে। সেখানে কংগ্রেস দলের জেতা প্রার্থীদের বাড়ি থেকে বার হতে দিচ্ছে না। আপনি যদি জানতে চান তাহলে একটার পর একটা উদাহরণ আপনাকে দিতে পারি। বহু কংগ্রেস কর্মীকে বাড়ি থেকে বার হতে দিচ্ছে না এবং তাদের উপর অত্যাচার করছে। ভগবানগোলার জেলাপরিষদের কংগ্রেস প্রার্থী আবুল কাসেম সহ ২০/২৫ জন কংগ্রেসের কর্মীকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা তাদের বাড়িতে যেতে দিচ্ছে না। নওদাপাড়া, আজমানপুর মাধাইপুর এবং দামোদর এই বিভিন্ন এলাকার কংগ্রেস কর্মীদের বাড়িতে যেতে দিচ্ছে না। মুর্শিদাবাদ থানার ইন্দ্রভাঙ্গা গ্রাম পঞ্চায়েত সদস্য ইয়াসিন শেখকে বাড়িতে যেতে দিচ্ছে না। এছাড়া নবগ্রাম অঞ্চলের বিভিন্ন এলাকার কংগ্রেস কর্মী আজ ঘর ছাড়া। এই সমস্ত খবর আমরা জেল পুলিশ সুপারকে জানানো সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবঙ্গে বর্তমানে ২৫টি চটকল বন্ধ হয়ে আছে। আমার এলাকায় দুটি চটকল এর মালিক দশ মাসের অধিক সময় ধরে লক-আউট করে রেখে দিয়েছেন এবং এর ফলে শ্রমিকদের দুরবস্থার মধ্যে পড়তে হয়েছে, ভীষণ অসুবিধা হচ্ছে। তারা দারুণ অসুবিধার মধ্যে দিন যাপন করছে। মালিকরা জোর করে লক-আউট করে শ্রমিকদের উপরে কাজের বোঝা চাপিয়ে দিতে চাইছেন এবং একই সঙ্গে উৎপাদন বৃদ্ধির দাবি করছেন। মাসের পর মাস ধরে তারা এই লক-আউট বজায় রেখেছেন। এখানে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, আমি তার কাছে এই আবেদন করতে চাই যে, মালিকরা তাদের উৎপাদন শতকরা ২০-২৫ ভাগ বৃদ্ধি করতে চাইছেন এবং অপরদিকে ১০-১৫ ভাগ শ্রমিক কমিয়ে দিতে চাইছেন—এই যে দুটি দাবি মালিকরা করছেন এবং শ্রমিকদের যে অধিকারগুলি ছিল তা কার্টেল করতে চাইছেন, এর জাস্টিফিকেশন আছে কিনা তা যেন শ্রমমন্ত্রী মহাশয় একবার বিচার করে দেখেন। মালিকরা এই সমস্ত দাবি করে এবং তাদেরই শ্রমিকদের আবার লক-আউটের মধ্যে রেখে তাদের অসহায় অবস্থার মধ্যে থাকতে বাধ্য করছেন। আমার মনে হয়, এই ব্যাপারে শ্রমমন্ত্রীর আশু হস্তক্ষেপ প্রয়োজন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, গত এক বৎসর যাবত দক্ষিণ ২৪ পরগনার ভাঙ্গড় থানার অঞ্চলে নিদারুণ সন্ত্রাস বিরাজ করছে এবং এর মধ্যে দশ জন কংগ্রেস কর্মী খুন হয়েছেন। সেখানে জমির ধান, পুকুরের মাছ, গোয়ালের গরু এবং কয়েকশ বাড়ি লুঠ করা হয়েছে। সাম্প্রতিক পঞ্চায়েতের নির্বাচন এর সময়ে সেখানে এমন সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে যে, ভাঙ্গড় ১ ও ২ নম্বর ব্লকের একজনও কংগ্রেস প্রার্থী মনোনয়ন পত্র দাখিল করতে পারেন নি। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আজকে ভাঙ্গড়ে যে সন্ত্রাস, খুন, গণহত্যা, লুঠপাট হচ্ছে এবং ঘরবাড়ি ভাঙা হয়েছে ও হচ্ছে এবং ওখানে মানুষ ভীত সন্ত্রস্থ হয়ে উঠেছে, অবিলম্বে এর প্রতিকার হওয়া দরকার। এই রকম অবস্থার পরিপ্রেক্ষিতে সেখানে এক শ্মশানের রাজ্যে পরিণত হয়েছে। চারিদিকে এই রকম অবস্থার মধ্যে সেখানে সাম্প্রতিক পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। নির্বাচনকে সেখানে এক প্রহসনে পরিণত করা হয়েছে। কয়েকজন প্রার্থীকে সেখানে ওয়াক-ওভার দিতে হয়েছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, ঐ যে সমস্ত কেন্দ্রে বিনা প্রতিদ্বন্দ্বীতায় জয়লাভ করেছেন, সেই সমস্ত নির্বাচনকে অবিলম্বে বাতিল ঘোষণা করা হোক এবং ভাঙ্গড় অঞ্চলে পুনরায় পঞ্চায়েত নির্বাচনের দাবি রাখছি। ভাঙ্গড় ১ ও ২ নম্বর এলাকায় গিয়ে একবার দেখে আসুন সেখানে কি অবস্থা বিরাজ করছে। দক্ষিণ ২৪ পরগনাতে কয়েক হাজার মানুষ আজ গ্রাম-ছাড়া হয়ে আছেন। ভাঙ্গড় অঞ্চলের ধর্মতলা ও পার্শ্ববর্তী গ্রামের ৭জন যারা নির্দল প্রার্থী হিসাবে নির্বাচনে দাঁড়িয়েছিলেন, নির্বাচনের পর তাদের গ্রাম থেকে সি.পি.এম.'এর গুন্ডা বাহিনী তাড়িয়ে দিয়েছে। ঐ ৭জন এখনও পর্যন্ত গ্রামে ফিরতে পারেন নি। আমি আপনার মাধ্যমে দক্ষিণ ২৪ পরগনা জেলায় এই সন্ত্রাসের অবসানকল্পে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি, তিনি অতি সত্বর এই ব্যাপারে হস্তক্ষেপ করবেন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস সামান্য কয়েক ভোটে নদীয়া জেলার চাপড়া কেন্দ্রে জয়লাভ করে সেখানে এক উন্মত্ত সন্ত্রাস আরম্ভ করে দিয়েছে। আমাদের পার্টির আনোয়ার মণ্ডলকে এই কংগ্রেসি গুন্ডারা নৃশংস ভাবে খুন করেছে। তাকে প্রকাশ্যে মাথায় আঘাত করেছিল। পরের দিন সে হাসপাতালে মারা যায়। এই যখন গ্রামের অবস্থা, সেখানে ওরা আবার বলছে সন্ত্রাসের কথা? আমাদের ১-জনকে-সকলেই-বামফ্রন্টের ওরা খুন করেছে। সুতরাং আমি দাবি করছি, অবিলম্বে এই সমস্ত খুনিদের গ্রেপ্তার করা হোক। এই আবেদন আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**श्री देउकीनन्दन पोद्दार :** माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय पौरमंन्त्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। इसके पहले भी कईवार आपके माध्यम से पौरमंन्त्री और सरकार का ध्यान आकर्षित कर चुका हूँ। सेन्ट्रल एभन्यू और मदनमोहन बर्मन स्ट्रीट के कोने पर कई साल पहले से ही कूड़े का अम्बार रह रहा हैं। लगातार कूड़े के अम्वार के कारण वहां का जन-जीवन विपत्ति में पड़ गया हैं। एक तरफ एक स्कूल हैं, जहाँ करीव दो हजार छात्र माध्यमिक से लेकर शिशुक्लास तक पड़ते

हैं। उसी के पास ही टेलीफोन एक्सचेन्ज है। करीव एक सौ गज की दूरी पर चौड़िया मस्जिद है। उसी के पास ही घनी वसती का इलाका हैं। मेरी समझ में नहीं आता है कि ये सरकार अंधी है या वहरी। इसके कार्यकलाप को देखकर यही कहा जायगा कि यह सरकार अंधी और वहरी दोनो ही हैं। श्री प्रशान्त सूर जव पौरमंन्त्री थे, तो मैने इसके वारे में लिखित रूप में फोटोग्राफ के साथ दिया था। गरीवो की दोहाई देने वाले मार्क्सवादी मंन्त्री महोदय से मैं कहूँगा कि वे कमशेकम उसके आस-पास के बस्ती इलाके में जाकर देखें कि बस्ती के लोग किस तरह से नरक में वास करते हैं। वस्ती के पास में ही कूड़े का अम्बा सड़ल रहता है। जंजाल हमेशा वहाँ जमा रहता हैं। मैं गरीवों की दोहाई देने वाले—गरीबों के नाम पर जीतने बाले मार्क्सवादियों से पुछना चाहता हूँ कि न्यू अलीपुर में एसा क्यों नहीं होता हैं। इस इलाके में स्कूल हैं, मन्दिर हैं, मस्जिद हैं, फूल वगान, केला वगान, मार्क्स स्कयार यहाँ वस्ती हैं। वहाँ हिन्दु-मुस्लमान हरिजन सभी जातिके लोग रहते हैं। फिरभी ये मार्क्सवादी सरकार वहां की सफाई क्यों नहीं करवाती हैं? मेरा आपने दरखास्त हैं। कि सरकार वहाँ से कूड़े के अम्वर को अविलम्व हटाने की व्यवस्था करें।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে, দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ এবং গোঘাট এলাকায় বেশ কয়েকদিন ধরে বিদ্যুৎ নেই। এরফলে চাষের খুবই ক্ষতি হচ্ছে। সবচেয়ে বড় কথা গতকাল থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে। এই বিদ্যুতের অভাবে আলো না থাকার জন্যে ছাত্র-ছাত্রীদের খুব ক্ষতি হচ্ছে। সুতরাং অবিলম্বে তিনি যাতে এই বিষয়ে ব্যবস্থা নেন তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** Your mention is out of order আপনি যেভাবে বক্তব্য রেখেছেন যে ৩টি বিষয় এরমধ্যে রয়েছে তা হতে পারে না। যে কোনও একটি বিষয়ে আপনি বলতে পারেন কিন্তু ৩টি বিষয়ে বলতে পারবেন না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাত্র কয়েক মেগাওয়াট বিদ্যুৎ লাগে এই বর্ধমান শহরে। মাত্র ২৮-৩০ মেগাওয়াট বিদ্যুৎ পেলেই বর্ধমান শহরের সংকুলান হয়ে যায় কিন্তু সেখানে ৮ মেগাওয়াট বিদ্যুৎ নিয়ে কি করে চাহিদা পূরণ করবে? এর ফলে গরম পড়তে না পড়তেই শুরু হয়ে গেছে লোডশেডিং। এই লোডশেডিং ওখানে বিভীষিকার আকার ধারণ করেছে, এরফলে ওখানকার লোকেরা অনেকে জল পর্যন্ত পাচ্ছে না এবং সেই সঙ্গে মশার উপদ্রব প্রকট হয়ে উঠেছে। এই মশা যাতে মারা হয় তার জন্য আমরা বারবার বর্ধমান মিউনিসিপ্যালিটিকে বলেছিলাম, বলা সত্ত্বেও ঠিকমতো আবর্জনা পরিষ্কার হয়নি। ফলে বর্ধমান শহর এবং তার পার্শ্ববর্তী এলাকার অবস্থা অত্যন্ত খারাপ। এনকেফালাইটিস বর্ধমান শহরে রেকর্ড করেছে

এবং এই রোগ এখন পর্যন্ত আছে। একদিকে লোডশেডিং এবং অপর দিকে জঞ্জাল পরিষ্কার হয় না, ড্রেন পরিষ্কার হয় না। এই ব্যাপারে বার বার বলা সত্ত্বেও প্রতিকার পাওয়া যায়নি। অবিলম্বে বর্ধমান শহরটি দেখা উচিত, পুরানো শহরের ঐতিহ্য আজকে হারিয়ে যেতে বসেছে। তাই মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জনগণকে ঠিকভাবে সুবিধা দেবার জন্য উপযুক্ত ব্যবস্থা করা হোক।

**শ্রী তারকবন্ধু রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীনবন্ধু রায় যিনি আমাদের আর.এস.পি. দলের প্রার্থী, তিনি পঞ্চায়েত নির্বাচনে বিপুল ভোটে জয়লাভ করেন। পরে একদল জনতা তার উঠোনে গিয়ে তার কুশপুত্তলিকা দাহ করে এবং তার নকল স্ত্রী সেজে কান্নাকাটি করে এবং এর ফলে সেখানকার মানুষের অসুবিধার সৃষ্টি হয়। এর পরে অশ্বিনী রায়ের ওখানে গিয়ে কোদাল বেলচা চিহ্ন তৈরি করে জুতোর মালা পরিয়ে দেয় এবং অকথ্য ভাষায় গালিগালাজ করে। এর ফলে ওখানেও উত্তেজনার সৃষ্টি হয়েছে ; এবং ওখানে যে কোনও সময় এই ময়নাগুড়ি এলাকাতে আইন-শৃঙ্খলার অবনতি হতে পারে, খুন খারাপিও হতে পারে—তাই এই ব্যাপারটা আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** স্যার, ১৫ই মার্চ পশ্চিমবাংলার মানুষের কাছে আর একটি বিভীষিকার শিক্ষা হবে। বামপন্থী দলগুলি সারা ভারতবর্ষে কয়েকটি নেতার সঙ্গে হাত মিলিয়ে সারা ভারতবর্ষে প্রায় প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর পদত্যাগের দাবিতে একটা নাটক ১৫ই মার্চ সকাল থেকে শুরু করবে। এবং তার রিহার্সালও চলছে সারা ভারতবর্ষে। কিন্তু আজকে পশ্চিমবাংলার মানুষ এই বামফ্রন্ট সরকারের রাজত্বে প্রতি বছর দুর্গাপূজার মতো গত ১১ বছর ধরে যে বন্ধ ডেকেছে সেই বন্ধ কখনও ডাকা হয়নি বলে আমার জানা নেই। আমরা খবর পেলাম উত্তর ভারতের একটা বিরাট অংশ বামপন্থীদের সঙ্গে এক মত হচ্ছে না। পূর্ব ভারতে অ.গ.প.এই বন্ধের আওতা থেকে নাকি সরে গেছে। আজকে বামপন্থী নেতারা মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে হাত মেলাচ্ছে। আজকে তাই আমি আবেদন করব এই ব্যাপারে সচেতন হওয়ার জন্য কারণ আজকে ভারতবর্ষকে টুকরো টুকরো করার চেষ্টা হচ্ছে ও বিচ্ছিন্ন করার চেষ্টা চলছে। আজকে মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে হাত মিলিয়েছেন তথাকথিত বিপ্লবী মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা জ্যোতিবাবু ; আজকে ভ্রস্টাচারী, স্বৈরাচারী জাতীয়তাবাদী বিরোধী মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে সারা ভারতবর্ষে তান্ডব নৃত্য করার চেষ্টা করছে। আজকে আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মানুষের কাছে আবেদন জানাচ্ছি এই বন্ধের সম্পূর্ণ বিরোধিতা করার জন্য এই বলে আমি আর বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন ক্ষেত্র কৃষ্ণনগরে মৃৎ শিল্প সামগ্রী ভারতবর্ষে সমাদৃত। বামফ্রন্ট সরকার সেই শিল্প এবং শিল্পীদের নানাভাবে সহায়তা করে চলেছেন। কিন্তু প্রশাসনিক ক্ষেত্রে এই শিল্প সামগ্রী সংগ্রহের বর্তমানে যে ব্যবস্থা রয়েছে তাতে প্রকৃত মৃৎ শিল্পীরা বিশেষ সুবিধা পাচ্ছে না, তার ফলে তাদের মধ্যে ক্ষোভ দেখা দিচ্ছে। অনেকে আমার কাছে এসেছে তাদের ক্ষোভ এবং হতাশার কথা জানাতে। আমি কুটির এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রীর দৃষ্টি এই দিকে আকর্ষণ করছি যাতে প্রকৃত মৃৎ-শিল্পীরা তাদের

শিল্প সামগ্রী সরাসরি সরকারের কাছে দিতে পারেন সেই ব্যবস্থা যেন করেন। আমি আরও অনুরোধ করছি কৃষ্ণনগরে নির্মিয়মান বাস টার্মিনাসে মৃৎ-শিল্প সামগ্রী প্রদর্শনী ক্ষেত্রের যেন একটা ব্যবস্থা করা হয়, এই আবেদন আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতার পাশে হাওড়া জেলা, সেখানে পঞ্চায়েত ইলেকশনের আগে এবং পরে যে সন্ত্রাসের রাজত্ব চলছে তার দিকে তার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী প্রায়ই বলছেন যে তার কাছে কথা পৌঁছায় না। আমার কাছে এই রকম বহু লেখা আছে, আগেও তার কাছে বহু দিয়েছি। হাওড়া জেলার আমতা থানার আনুলিয়া পঞ্চায়েতের কেঁদুয়া গ্রামে গত ৩.৩.৮৮ তারিখে বেছে বেছে ২৭টি বাড়ি র‍্যানস্যাক হয়েছে, বেশির ভাগ বাড়ির চাল উড়িয়ে দিয়েছে, বাড়িগুলি কমপ্লিটলি ডেস্ট্রয় করে দিয়েছে। আশেপাশে শিডিউলড কাস্টদের সি পি এম সাপোর্টারদের বাড়ি আছে, সেখানে কিছু করা হয়নি। সেখানে নারী-পুরুষ নির্বিশেষে সকলের উপর অত্যাচার করা হয়েছে। তাদের অপরাধ যেহেতু তারা কংগ্রেস মাইনডেড লোক সেজন্য তাদের নিশ্চিহ্ন করে দাও। সেখানে একটা ধানের গোলা নেই, চালের উপর টালি নেই, তাদের এমন কোনও সম্বল নেই যে পরের দিন রান্না করে খাবে। সেখানে পুলিশ পোস্টিং করা হয়েছে, তা সত্ত্বেও সেখানে শত শত কংগ্রেস কর্মীরা গ্রামে ফিরতে পারছে না। এই কেঁদুয়া গ্রামের কথা খবরের কাগজে উঠেছে, ঐ অঞ্চলের ব্র্যান্ডেড অ্যান্টি-সোশ্যাল যারা সি পি এম সাপোর্টার তাদের বিরুদ্ধে এফ আই আর করা সত্ত্বেও একজন ব্র্যান্ডেড অ্যান্টিসোশ্যালকেও আজ পর্যন্ত অ্যারেস্ট করা হয়নি। এক ভদ্র মহিলার সারা জীবনের সম্বল ২/৩ ভরি সোনা ছিল, তাও লুঠ করে নিয়েছে। একজন অন্তঃস্বত্তা ভদ্র মহিলাও তাদের হাত থেকে রেহাই পায়নি। এই সি পি এম গুন্ডারা এই অন্তঃস্বত্তা ভদ্র মহিলার জন্য সেখানে ডাক্তার নিয়ে আসার সুযোগ পর্যন্ত দেয়নি। সেখানে এস পি এবং ডি এম-কে বলে শান্তি স্থাপনের ব্যবস্থা করার জন্য এবং কংগ্রেস কর্মীরা যাতে সেই গ্রামে ঢুকতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী মাধবেন্দু মহান্তঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী, এডুকেশন বোর্ডের প্রেসিডেন্ট এবং তফসিলি আদিবাসী দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যখন শিক্ষা প্রসারের জন্য প্রচুর অর্থ ব্যয় করছেন, শিক্ষকদের অধিকার, মর্যাদা রক্ষার প্রশ্নে এবং বিভিন্ন ম্যানেজিং কমিটি গঠনের নানা নিয়ম-কানুন করেছেন তখন সেই সুযোগে কিছু শিক্ষক শিক্ষা প্রতিষ্ঠান দুর্নীতি স্বজন-পোষণ চালাচ্ছে। এরকম একটা দৃষ্টান্ত হল তেহট্ট শ্রীদাম চন্দ্র বালিকা বিদ্যালয়। এর সম্পাদক দুবছর আগে রিটায়ার করেছেন এবং তিনি থাকেন কৃষ্ণনগরে—ওখানেই তার বাড়ি। তার একটা অনুগত চক্র ম্যানেজিং কমিটিকে গ্রাস করে নানারকম দুর্নীতি চালাচ্ছেন। তিনি বালিকা বিদ্যালয়ে পুরুষ শিক্ষক পর্যন্ত নিযুক্ত করেছেন। ডাঃ নরেন চন্দ্র স্কুলকে ঘর পর্যন্ত দিয়েছেন, কিন্তু সেই ঘর হেড মিসট্রেস-এর কোয়াটার্স হিসেবে ব্যবহার করা হচ্ছে, একটি ঘর বাদে। ওই কোয়াটার্সকে ওয়েল ফার্নিশড করা হয়েছে এবং এইসব কিছু করা হয়েছে স্কুলের টাকায়। ওখানে যে ছাত্রীবাস তৈরি করা হয়েছে তার জন্য দু দফায় ৪৩ হাজার এবং ৫১ হাজার টাকা সরকার দিয়েছেন। কিন্তু সেটা অশিক্ষক কর্মচারিদের কোয়াটার্স

হিসেবে ব্যবহার করা হচ্ছে। কমিটির নির্বাচন সামনে হবে, আমি অনুরোধ করছি ওখানে জ্যোতিষ ভট্টাচার্য এবং জানকী মণ্ডল যাতে না আসে এবং বেআইনি কাজকর্ম যাতে আর না হয় সেদিকে শিক্ষামন্ত্রী মহাশয় যেন দৃষ্টি দেন। আর একটা অনুরোধ হচ্ছে, ওখানে স্পেশ্যাল অডিট যেন বসানো হয়।

**শ্রী [illegible]কুমার মাল :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি এই সভা তার প্রতি সমর্থন জানাবে। যে সমস্ত প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষা কর্মী ১.৪.৮১ তারিখে রিটায়ার করে এখনও জীবিত আছে তাদের পেনশনের হার বৃদ্ধি করা হোক এই দাবি আমি রাখছি। দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য তাদের পেনশনের হার বাড়ানো দরকার। আর একটা বক্তব্য হল, ১.৪.৭৯ থেকে ১.৪.৮১ পর্যন্ত যারা রিটায়ার করেছে তাদের বেতন কম ছিল, কাজেই দ্রব্য মূল্য বৃদ্ধির জন্য তাদেরও পেনশনের হার বাড়ানো হোক। ১.৪.৮১ সালের আগে যারা রিটায়ার করেছেন তাদের মধ্যে অনেকে এখনও জীবিত আছেন কাজেই তাদের কথাটাও আমাদের চিন্তা করা দরকার।

**শ্রী সুশান্তকুমার ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর। আপনি জানেন পশ্চিমবাংলার বহু অঞ্চলের কৃষকদের কাছে অর্থকরী ফসল হল আলু। সেই আলু তোলার কাজ শুরু হয়েছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি সেই আলুর দাম এখন পড়ে যাচ্ছে। হিমঘরের মালিকরা আলুর দালালদের সঙ্গে ঘর করে, চক্রান্ত করে চাষীদের সর্বনাশ করছে। কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতির ফলে বিভিন্ন জিনিসের দাম বাড়ছে, রাসায়নিক সার, কীটনাশক ঔষধ প্রভৃতির দাম বাড়ছে। চাষীদের এগুলি বাড়তি দামে কিনতে হচ্ছে অথচ ফসলের ন্যায্য দাম পাবেনা। পশ্চিমবঙ্গ সরকার তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে অল্প পরিমাণ আলু কেনার চেষ্টা করছে কিন্তু এই অল্প পরিমাণ আলু কিনে চাষীদের তেমন কিছু সুবিধা দেওয়া যাবে না। আমরা জানি কেন্দ্রীয় সরকার চাষীদের কথা চিন্তা করে না। তবুও বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন চাষীদের এই দুরবস্থার কথা, সর্বনাশের কথা কেন্দ্রীয় সরকারের কাছে পৌঁছে দেবার চেষ্টা করেন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সুরজিত শ্মরন বাগচী :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার ইন্ডিয়ান জুট মিলে যে শ্রমিকদের ধর্মঘট শুরু হয়েছে তার জন্য উদ্বেগ প্রকাশ করছি এবং বিভাগীয় মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি লক আউট প্রত্যাহারের পর মিল খোলা হল এবং মালিকপক্ষ কি করে লোক কমিয়ে দেওয়া যায় তার ব্যবস্থা গ্রহণ করল এবং লোক কমিয়ে অল্প শ্রমিকদের দিয়ে বেশি কাজ করিয়ে নিতে শুরু করল। এমন কি সুতা কলে যে সমস্ত নারীরা কাজ করত তাদের সকলকে ছাটাই করে দেওয়া হল এবং যে সমস্ত কাজুয়েল শ্রমিকরা সেখানে কাজে আসত তাদের সেই আসা পর্যন্ত বন্ধ করে দিল। এর বিরুদ্ধে রুখে শ্রমিকরা দাঁড়িয়েছে তারা লড়াই করেছে। কিন্তু মালিক পক্ষের এক তরফা অনমনীয় মনোভাবের জন্য তারা আজকে ধর্মঘটের পক্ষে নেমেছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যাতে মালিক পক্ষ তাদের এই কার্যকলাপ

বন্ধ করে কারখানাটি খোলার ব্যবস্থা করে তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এই রাজ্যে কৃষির পর তাঁত শিল্পের স্থান। সেই তাঁত শিল্প আজকে ধংসের পথে। কেন্দ্রীয় সরকার সূতার দাম বাড়ানোর জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। যদিও পশ্চিমবঙ্গ সরকার আগামী মার্চ মাস পর্যন্ত সমবায় সমিতির মাধ্যমে ৭৫ লক্ষ টাকা সাবসিডি দেবার সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু মার্চ মাসের পর থেকে সূতার দাম আরও বেড়ে যাবে এবং বাজারেও সূতা পাওয়া যাবে না। আজকে এই তাঁত শিল্প বন্ধ হয়ে যেতে বসেছে এবং এই সমস্ত সমবায় সমিতিগুলিও বন্ধ হয়ে যেতে বসেছে। এই রাজ্যের একটা বিরাট অংশের মানুষ তাদের অন্ন সংস্থান করতে পারছে না। তাই আমি মুখ্যমন্ত্রী ও বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে যদি এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে পশ্চিমবাংলার অর্থনীতির উপর চাপ পড়বে এবং অনুরোধ করব এই তাঁত শিল্প যে সংকটের মধ্যে পড়েছে সেই সংকট থেকে বাঁচাবার জন্য তারা যেন চেষ্টা করেন।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম দিনাজপুর জেলার ইটাহার ব্লকে গত বন্যায় ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছিল। অবশ্য এই সরকার বহু সাহায্য দেবার চেষ্টা করেছে। কিন্তু দুর্ভাগ্যের কথা যে ওখানকার গ্রাম পঞ্চায়েত ও অঞ্চল পঞ্চায়েত কংগ্রেসের হাতে থাকায় সেখানে দুর্নীতি ও দলবাজির ফলে সমস্ত কিছু বানচাল হয়ে গিয়েছে। সেখানকার নিম্ন মধ্যবিত্ত, ছোট কৃষক তাদের গৃহ নির্মাণের জন্য যে অনুদান দেওয়া হয়েছিল, যে সাহায্য দেওয়া হয়েছিল, কিছুই তারা পান নি। এই সব দুর্নীতি তদন্ত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস দল শোচনীয়ভাবে পরাজিত হয়ে বিভিন্ন জায়গায় সন্ত্রাস শুরু করেছে। আমার নির্বাচন ক্ষেত্র নবদ্বীপ এলাকার বাবলাড়ি গ্রাম পঞ্চায়েতের গৌতম নন্দীকে কংগ্রেসি গুন্ডা বাহিনী নৃশংস ভাবে আক্রমণ করে এবং তাকে হসপিটালে ভর্তি করা হয়েছে। স্বরূপগঞ্জ গ্রাম পঞ্চায়েতের গাদিগাছা গ্রামের বিভিন্ন বাড়িতে বাড়িতে হামলা করা হয়েছে এবং তার বিরুদ্ধে এফ.আই.আর করা হয়েছে। এটা সব চেয়ে আশ্চর্যের বিষয় যে, এখানকার মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় এদের বিশেষভাবে চেনেন এবং নবদ্বীপ এলাকায় নির্বাচনের দিন একটা বিরাট সমাজবিরোধী শক্তি মোটর সাইকেলে করে বিভিন্ন জায়গায় সশস্ত্র ভাবে ঘুরে বেড়িয়েছে। সব চেয়ে লজ্জার কথা হল এই যে, অ্যাসেম্বলি ফ্লোরে কংগ্রেস বেঞ্চ থেকে ইতিমধ্যেই যাদের সমাজবিরোধী বলে আখ্যা দেওয়া হয়েছিল, তারাই এখন যুব কংগ্রেসের কেউ সভাপতি, কেউ সেবা দলের সভাপতি, আবার কেউ বা অর্গানাইজিং সেক্রেটারি। এই সমস্ত সমাজবিরোধীরা প্রকাশ্য দিবালোকে সভা করছেন এবং স্লোগান দিচ্ছেন। কংগ্রেস দল নির্বাচনী সভায় আওয়াজ তুলেছিলেন যে ত্রিপুরা করো, ১৯৭২ সাল করো—তারই অনিবার্য পরিণতি তাদের হয়েছে সেখানকার মানুষের কাছে শোচনীয়ভাবে পরাজিত হয়ে আজকে তাই গুন্ডাদের আশ্রয় নিচ্ছেন। এর বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানাচ্ছি এবং এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন প্রস্তাবিত হলদিয়া পেট্রো-কেমিক্যাল কারখানার অনুমোদন দীর্ঘ ১০ বছর ধরে টালবাহানার পরেও আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার দেন নি। তদানীন্তন প্রধানমন্ত্রী স্বর্গত শ্রীমতী ইন্দিরা গান্ধী থেকে শুরু করে অদ্যাবধি এই কারখানার অনুমোদন কেন্দ্রীয় সরকার দেন নি। এই অনুমোদনের ক্ষেত্রে কেবলমাত্র টালবাহানা করে যাওয়া হচ্ছে। এই কারখানা স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব উদ্যোগে রাস্তা-ঘাট জল, বিদ্যুৎ ইত্যাদি পরিকাঠামোগত ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অনুমোদন পাওয়া যায়নি। পঞ্চায়েতে যারা ভোট দিয়েছে সেই রকম লোক কংগ্রেসেরও আছে। আমরা যারা মেদিনীপুর জেলার ঐসমস্ত জায়গায় রাজনীতি করি, ট্রেড ইউনিয়ন করি, মেদিনীপুর জেলার মানুষ আমাদেরকে জিজ্ঞাসা করেন যে, হলদিয়া পেট্রো-কেমিক্যালের অনুমোদন আদৌ পাওয়া যাবে কিনা— কংগ্রেসি লোকেদেরও ঐ একই কথা বলে। আমি তাই কংগ্রেসি বেঞ্চের বন্ধুদের বিনয়ের সঙ্গে বলছি যে, আপনারাও এটা একটু চিন্তা করে দেখুন, কেন অনুমোদন পাওয়া যাচ্ছে না। স্যার, আপনি নিশ্চয় জানেন যে, এই কিছুদিন আগে হলদিয়া পেট্রো-কেমিক্যাল স্থাপনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণের প্রতিবাদে সল্ট লেক থেকে হলদিয়া পর্যন্ত পদ-যাত্রা হয়েছিল। সেই পদযাত্রায় লেখক, বুদ্ধিজীবী, শিল্পী, খেলোয়াড়, চিত্র শিল্পী, সিনেমা শিল্পী ইত্যাদি বিভিন্ন স্তরের মানুষ অংশ গ্রহণ করেছিলেন। শৈলেন মান্নার মতো মানুষ সেই পদযাত্রার নেতৃত্বে ছিলেন। আপনারা জানেন শৈলেন মান্না নিশ্চয় কোনও রাজনীতি করেন না। সত্যজিৎ রায়ের মতো মানুষও সেদিন এই পদযাত্রায় অংশ গ্রহণ করেছিলেন। কেন্দ্রীয় সরকারের এই বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

[2-50 — 3-00 P.M.]

**Shri Mohan Sing Rai :** Honourable Speaker, Sir, through you I want to draw the attention of the Honourable Chief Minister of West Bengal. While the men of West Bengal are on journey and travelling in the Assam area and border area of Assam, they are getting harassment by the Assam police. At the point of threat to arrest, they are taking money. They are challenging people to produce the Citizenship Certificate, and if it is not there, tourist persons have to pay money to them. There is allegation that gold ornaments and valuables are also being digested by them. So the people who are on tour and travelling thus getting harassment. If they are unable to produce Citizenship Certificate of India, they had to face these types of difficulty there. Sir, the police of Assam—they are to check the foreigners, but instead they are giving such types of harassment to the Indian people going there. My demand and request is that attention should be given to that context.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী ও মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার কংসাবতী ব্রিজ যার নাম হচ্ছে বীরেন্দ্র সেতু, সেই সেতুটি সন্ধ্যার পর থেকে অন্ধকারে ডুবে থাকছে। এই সেতুটির উপর দিয়ে হাজার হাজার মোটরযান এবং পথচারি চলাচল করেন। দক্ষিণ মেদিনীপুর থেকে পশ্চিম ও পূর্ব মেদিনীপুরের প্রবেশের একমাত্র যোগাযোগের পথ হচ্ছে এই সেতু। স্যার, এই সেতুটির উপর কোনও বৈদ্যুতিক আলোর ব্যবস্থা নেই। তা ছাড়া সেতুর মুখ থেকে মেদিনীপুরের প্রবেশ পথে নদীঘাট পর্যন্ত সন্ধ্যার পর থেকে অন্ধকার থাকায় পথ চলাচল করা যায় না ফলে বিভিন্ন দুর্ঘটনা ঘটে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্ত ও বিদ্যুৎ মন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে সেখানে বৈদ্যুতিক আলো দেবার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলার বন্যার কথা আপনি জানেন, সেখানে বন্যার পর কেন্দ্রীয় সরকার সমস্ত ট্রেন চলাচল বন্ধ করে দেন। পরে দার্জিলিং মেল এবং অন্যান্য কিছু ট্রেন চালু হলেও এখনও পর্যন্ত কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেস চলছে সপ্তাহে তিনদিন, জনতা এক্সপ্রেস চলছে না, আদিনা ফার্স্ট পাসেঞ্জার একদমই চলছে না। স্যার, এই ট্রেনগুলি বন্ধ করার কোনও যুক্তি নেই। এই ট্রেনগুলি বন্ধ থাকার জন্য উত্তরবঙ্গের যাত্রীদের দারুণ অসুবিধা হচ্ছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর কাছে অনুরোধ, অবিলম্বে দিল্লির সঙ্গে যোগাযোগ করে যাতে এই ট্রেনগুলি সত্বর চালু করা যায় তার ব্যবস্থা করুন।

**Mr. Speaker :** Now I call upon Shri Deb Narayan Chakraborty. Mr. Deb Narayan Chakraborty, please. (Honourable Member was not present in the House) আমি দেখছি মেম্বাররা মাঝে মাঝে মেনশন দিয়ে উপস্থিত থাকেন না। আমি একটা নিয়ম করে দেব যে, দুবার ডাকার পর আর মেনশন ডাকব না এবং সেই মেনশন সেই মেম্বারকে আর মেনশন করতে দেব না।

## ZERO HOUR

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রিসভার বিশেষ করে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, কবি মোহিতলাল মজুমদার কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে একদিন বলেছিলেন, 'বিশ্বের বিদ্যালয়'। স্যার, এই শিক্ষামন্ত্রীর আমলেও যে শিক্ষার লয় হয়ে যাচ্ছে তার দু/একটি উদাহরণ আমি আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরছি। গতকাল থেকে মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে, গতকাল ছিল বাংলা প্রথম পত্রের পরীক্ষা। তাতে ভাব সম্প্রসারণ যা দেওয়া হয়েছে সেটা হচ্ছে, "যে অপরের স্বাধীনতা দিতে প্রস্তুত হয় সে কোনও মত স্বাধীনতা পাইবার যোগ্য নয়।" স্যার, এই প্রশ্নে ভগবানকে খিস্তি করে অনেক কিছু বলা হয়েছে, সে সব ছেড়ে দিন। এখানে রচনা যেটা দেওয়া হয়েছে সেটা একটু শুনুন। আমি কিছুদিন স্কুলে পড়িয়েছি, আমি জানি, অবজেকটিভ সাইজে রচনা দেওয়া হয়। এখানে রচনা দেওয়া হয়েছে, "জনজীবনে সংবাদপত্র" "সূত্র দিয়েছে" "সাংবাদিকতার নামে মিথ্যাচারের কুফল, সৎ সাংবাদিকতার

প্রয়োজনীয়তা, একচেটিয়া পুঁজিপতিদের কাছে সাংবাদিকদের আত্মবিক্রয় প্রভৃতি। স্যার, ১৬/১৭ বছরের ছেলেমেয়েরা পরীক্ষা দিচ্ছে, এই বিতর্কিত বিষয়গুলি তাদের মাথায় না ঢোকালে কি মার্কসবাদীরা দিল্লি দখল করতে পারবেন না—ওদের কাছে এটাই আমার জিজ্ঞাসা। তারপরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদান সম্পর্কে বলেছেন যে 'মাতৃভাষার প্রতি যথাযথ গুরুত্বদানে বর্তমান বামফ্রন্ট সরকারের আগ্রহ।' এটাতো সাবজেকটিভ ম্যাটার। এটা নিয়ে বিতর্কের অবকাশ থাকতে পারে। এই ব্যাপারে যিনি পরীক্ষক তিনি যদি বিরোধী মতবাদের হন তাহলে তিনি জিরো নম্বর দিতে পারেন। এই ধরনের প্রশ্নপত্র গতকার পরীক্ষায় দেওয়া হয়েছে। তারপরে দূরদর্শন সম্পর্কে বলা হয়েছে, 'দূরদর্শনে ধনীকশ্রেনীর প্রতিনিধিদের সর্বগ্রাসী আধিপত্য বিস্তার, তাকে জনমুখি করে তোলার আবশ্যকতা।' এই টাইপের প্রশ্নগুলি স্কুল ফাইনালে দেওয়া হয়েছে। তারপরে ভারতের জাতীয় সংহতি সম্পর্কে বলতে গিয়ে বলা হয়েছে। ভারতীয় জাতীয় সংহতিকে সাম্প্রদায়িকতার বিচ্ছিন্ন ব্যাধি থেকে মুক্তির উপায়।' এই রকম যদি প্রশ্ন দেওয়া হয় তাহলে কি বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক সময়ে আপনিও পড়েছেন, আমিও পড়েছি। আমি এক সময়ে ছেলেমেয়েদের পড়িয়েছি। আমরা কিন্তু অবজেকটিভ টাইপের ছাড়া প্রশ্ন করিনি। আজকের প্রশ্নের ধারা যা দেখছি তাতে যদি মনে করেন যে এইভাবে মার্কসবাদ ওদের মাথায় ঢুকিয়ে মার্কসবাদীরা দিল্লির লালকেল্লা দখল করবেন তাহলে এতে আর যাই হোক না হোক শিক্ষালয় হয়ে যাবে, শিক্ষা আর থাকবেনা। এটাই আমি আপনার কাছে দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ হাসানুজ্জামান, আপনি এবং আমি যখন পড়েছি বা পরীক্ষা দিয়েছি সেটা অনেক দিন আগেকার কথা। ইতিহাস অনেক পরিবর্তিত হয়েছে। আজকের ছেলে-মেয়েদেরও অনেক পরিবর্তন হয়েছে।

(including adjournment)

**श्री देउकीनन्दन पोद्दार :** मिस्टर स्पीकर सर, मैं आपके माध्यम से स्वराष्ट्र मन्त्री महोदय का ध्यान आकर्षित करना चाहता हूँ। कालेज स्ट्रीट मार्केट विधान सरड़ी के एक कूड़े के टेर एक हाई पावर एक्स्प्लोसिभ बम पाया गया। इसके परिणाम स्वरूप एककारने रेसन का स्पीकर दुखीराम बम के कारण घायल हो कर मरा गया। वहाँ कूड़े मे एक टीन के अन्दर बम छिपाकर रखा गया था। यह हाई पावर का बम था। कूड़े मे टीना में छिलाकर रखा दिया गया ता। जनता में आतंक फैलाने के लिए यह बम वहां रखा गया था। इसलिए मैं सरकार से अनुरोध करुँगा कि कलकत्ते से कूड़े कां सफाई यह सरकार जल्द से जल्द करलाये। ऐसा न होने से कलकत्ते का जन-जीबन यस्त और भयभीत हो गया हैं। इन आतंक बादियों को यह मार्क्सवादी कैसे भगायें गे? ये मार्क्सवादी तो इन आतंक बादियों के साथ मिलकर आतंक फैलाने की चेष्टा करते रहते हैं।

स्पीकर सर, मेरा आपसे और माननीय स्वराष्ट्रमंन्त्री से अनुरोध हैं कि कलकत्ते

में पुनः एसतरहकी घटना न घटे इसके लिए पुलिस को आगाह कर देना चाहिए सतर्क कर देना चाहिए और जिन्होने इसतरह की का?र्वाई की हैं, इसे गिरफ्तार करना चाहिए। साथ ही कूड़े के डेरों को फौरन हटाया जाना चाहिए। मार्क्सवादी हत्याकारियों को पकड़ते नहीं हैं, वाल्कि हत्या करवाते हैं।

[3-00 — 3-30 P.M.]

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমিউনিস্ট ব্যবস্থায় ব্রেন ওয়াশ, মগজ ধোলাই সম্বন্ধে শুনেছিলাম। কিন্তু পশ্চিমবাংলায় অধুনা মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এক দম নতুন ধরনের মগজ ধোলাই এর ব্যবস্থা শুরু করেছে, তার নাম হচ্ছে প্রশ্ন পত্রের মাধ্যমে মগজ ধোলাই। এই হাউসে এই সম্পর্কে বলা হয়েছে যে প্রাথমিক বৃত্তি পরীক্ষায় জোতদার, সুদখোর, মহাজন, এই সব কথা মাথায় ঢুকিয়ে দিয়ে উনারা বাচ্চাদের শ্রেণী সচেতন করতে চেয়েছেন। এখন ওরা মাধ্যমিক প্রশ্ন পত্রে আর এক ধাপ ওরা এগিয়ে গেছেন এবং ১৬ বছরের সুকুমারমতি ছাত্র-ছাত্রীদের যা প্রশ্ন দিয়েছেন, তার কথা হাসানুজ্জামান সাহেব উল্লেখ করেছেন। আমি ধন্যবাদ জানাই সেই শিক্ষককে, তিনি নিশ্চয়ই এ.বি.টি.এ.র একজন সক্রিয় সদস্য এবং মাননীয় শিক্ষামন্ত্রী নিশ্চয়ই তাকে বিশেষ পুরস্কার দেবেন, যিনি এমন সুন্দর রচনা ও তার সূত্র দিয়েছেন, যার মাধ্যমে ভারতের জাতীয় সংহতি, সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা থেকে মুক্তির উপায়, এই সব কোয়েশ্চেনের উত্তর দিয়ে গেলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বক্তৃতা যদি ছাত্র-ছাত্রীরা শোনে, তাহলেই এই সব প্রশ্নের উত্তর তারা পাবে। তারপর ভারতীয় দুরদর্শনে ধনিক শ্রেণী ও তাদের প্রতিনিধিদের সর্বগ্রাসী আধিপত্য বিস্তার, দুরদর্শনকে জনমুখি করে তোলার জন্য নিরপেক্ষতার আবশ্যকতা—আমরা অত্যন্ত আনন্দিত, এটুকু দয়া তারা করেছেন যে পশ্চিমবাংলায় দ্বিতীয় চ্যানেলের দাবি তারা ঢুকিয়ে দেননি। এই রকম যদি শিক্ষা ব্যবস্থা হয়, তাহলে পশ্চিমবাংলার সর্বনাশ অবশ্যম্ভাবী।

**শ্রী সুভাষ বাসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা দুর্ভাগ্যজনক ঘটনা এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত পাঁচ তারিখে কৃষ্ণনগর সংলগ্ন ভান্ডারখানি গ্রাম পঞ্চায়েতে কংগ্রেস হেরে যাবার পর, ওখানকার কংগ্রেসি গুন্ডারা আমাদের এক কর্মী যখন সাইকেলে করে আসছিলেন, তখন পেছন দিক থেকে সেই সব কংগ্রেসি গুন্ডারা টাঙি দিয়ে কুপিয়ে তাকে মারে। এবং আমাদের সেই কর্মীটি এখন কৃষ্ণনগর হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, সেই সব গুন্ডারা যাতে তাড়াতাড়ি গ্রেপ্তার হয় এবং ঐ এলাকায় কংগ্রেসিরা যে সন্ত্রাস চালিয়েছে, তা বন্ধ করে শান্তি স্থাপনের ব্যবস্থা করা হয়।

**Mr. Speaker :** Mr. Gobinda Chandra Naskar, your matter is out of order.

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

## (After Adjournment)

[3-30 — 3-40 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, রাজ্যপালের ভাষণের ওপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি। গতকাল পার্থবাবু রাজ্যপালের ভাষণের বাইরে কিছু অপ্রাসঙ্গিক কথা এখানে এনেছিলেন। পার্থবাবু তার পার্টি লাইন অনুযায়ী বোফর্সের কথা তুলেছেন। আমি তাকে বিনীতভাবে বলতে চাই—তিনি আগে মন্ত্রী ছিলেন, সম্প্রতি মন্ত্রিসভায় তাকে নেওয়া হয় নি—তিনি তার পার্টিকে বলুন যে, বোফর্সের ওপর রাজীব গান্ধী যেমন একটা সংসদীয় কমিটি তৈরি করেছেন—তার পার্টি সেটা বয়কট করেছে, সেটা অন্য কথা—তাদের কি সাহস আছে তেমন আলিপুর নজরৎ কেলেঙ্কারি—টাকা তছরূপের ঘটনা—নিয়ে সংসদীয় কমিটি নিয়োগের দাবি করার? তাদের কি সাহস আছে রডন স্কোয়ারের মতো কলকাতার পার্ক বিক্রি নিয়ে বিধানসভা থেকে একটা তদন্ত কমিটি নিয়োগ করার? সাহস আছে কি পশ্চিমবাংলার বিভিন্ন মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সম্পর্কে যে দুর্নীতির অভিযোগগুলি উঠেছে সেগুলির তদন্ত করার? উত্তর হচ্ছে—নেই। তাই আমি অত্যন্ত দুঃখের সঙ্গে এই প্রস্তাবের বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আপনার কাছে একটা কথা নিবেদন করতে চাই যে, আজকে বামফ্রন্টের পক্ষ থেকে যে প্রধান বক্তব্য রাখা হয়েছে—রাজ্যপাল যা বলেছেন তা ওদেরই কথা, ওদের কথাই রাজ্যপাল অবতারণা করেছেন—তাতে বলা হয়েছে, ওদের আমলে পশ্চিমবাংলায় সর্বত্র শান্তি বিরাজ করছে, ওদের আমলে পশ্চিমবাংলার সর্বাঙ্গিন উন্নয়ন হয়েছে। গ্রামে কৃষির উন্নয়ন হয়েছে, শহরে শিল্পের উন্নয়ন হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার কাছে বলতে চাই যে, আজকাল সিপিএম সম্পর্কে কি রকম ভাবছে দেখুন। ''আধুনিক দুর্যোধন সি পি এম অত্যাচারী হয়ে উঠেছে। দম্ভে সে চোখে দেখে না। এর জমি ওকে দেয়। এর মাথা কাটে। ওকে মারে। কার ধান কে কাটে। কার জমি কে কাড়ে। গ্রামে একেবারে ধুলো উড়িয়ে দিল। এই অত্যাচারের অবসান না হলে শান্তি নাই।'' এটা আমার কথা নয়। বামফ্রন্টের মন্ত্রী কমল গুহর কথা। সত্যদা কালকে বলেছেন যে, নির্বাচনের আগে শুধু কমলবাবু নয় আরও অনেকে এ রকম কথা বলেছেন। ''সিপিএম ফ্যাসিবাদী কায়দায় কণ্ঠরোধ করতে চায় অন্যদের। স্তালিনের দমননীতি নিয়ে বিরোধী দলগুলিকে দমন করার সি পি এম-এর এই প্রবণতা বামপন্থী আন্দোলনের পক্ষে ক্ষতিকর।'' এটাও আমার কথা নয় বামফ্রন্টের মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের কথা। কিন্তু আমি আজকে যে কথা অত্যন্ত শঙ্কার সঙ্গে পার্থবাবুকে বলতে চাই, তা হচ্ছে, পার্থবাবু, আজকে সি পি এম একটা লেফ্‌ট ফ্রন্ট বা ইউনাইটেড ফ্রন্ট করে ক্ষমতায় এসেছে। আমি একটু আধটু কমিউনিস্ট তথ্য পড়েছি। ডিমিট্রভের ইউনাইটেড ফ্রন্টের থিসিস আমার জানা আছে। কি করে বড় পার্টনার অর্থাৎ মূল পার্টনার আস্তে-আস্তে অন্য পার্টিগুলিকে সেই রাস্তা নিচ্ছেন। কংগ্রেসের লোকেরা কত মরছেন এইসব কথা আমি সব বলব। কিন্তু কংগ্রেসের লোকেরা কত মরছেন তা নিয়ে আমার চিন্তা নেই। আজকে এই বামফ্রন্টের যারা সদস্য (সভার সদস্য) তাদের উপরও হামলা হচ্ছে, এটাই চিন্তার ব্যাপার। স্যার, শ্রীমতী অপরাজিতা গোপ্পীকে ৯ ফেব্রুয়ারি তারিখে সি.পি.এমের ফ্ল্যাগ

নিয়ে একদল লোক ঘিরে ধরে। মহিলা বলেও তাকে রেহাই দেওয়া হয়নি। তিনি দ্রুতবেগে গাড়িতে বেরিয়ে গেলে তার গাড়ির উপর হামলা হয়। শ্রীমতী অপরাজিতা গোপ্পী একজন মহিলা এবং এই সভার লড়াকু মহিলা, তিনিও বাদ যাননি। নির্মলবাবুর নিজের মিটিং ছিল জলপাইগুড়ি জেলার বালুরডিপে। সেখানে আগে থেকে জানানো সত্ত্বেও সি.পি.এমের লোকজন ২৫ গজ দূরে মাইক লাগিয়ে তার নামে ব্যক্তিগত কুৎসা প্রচার করতে শুরু করেছিল। এই হচ্ছে নির্মলবাবু এবং শ্রীমতী অপরাজিতা গোপ্পীর অভিজ্ঞতা। আর কার অভিজ্ঞতা? আর অভিজ্ঞতা হচ্ছে, সোশ্যালিস্ট পার্টির আর একজন বামফ্রন্টের সদস্য শ্রী সুনির্মল পাইকের। সি.পি.এমের মন্ত্রী শ্রী আব্দুল রেজ্জাক মোল্লার সামনে সুনির্মল পাইক লাঞ্ছিত হলেন। তাকে সি.পি.এমের লোকেরা জোর করে মঞ্চ থেকে নামিয়ে নেয়। আর এক পার্টনার গেল। এখনও শেষ হয়নি। বুকে রিভলবার ঠেকিয়ে সভা বাতিল। কার? তিনি আর এক ফরওয়ার্ড ব্লকের সদস্য শ্রী বীরেন্দ্র মৈত্র। তিনি নাকি সভা করতে যাচ্ছিলেন তার কেন্দ্র হরিশচন্দ্রপুরে। সেখানে সি.পি.এমের লোকেরা ঘিরে বুকে রিভলবার ঠেকিয়ে তার সভা বাতিল করে দেয়। এ ব্যাপারে বীরেনবাবুর কাছে থেকে কোনও রকম ডিনাইয়াল (অস্বীকার) আসেনি। তারপর আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, যখন ভোট হয়ে গেল, ভোটের দিন শ্রী সরলদেব বললেন বারাসাতে সমস্ত সি.পি.এম রিগিং করেছে। ইনি হচ্ছে ফ্রন্টের আর একজন মন্ত্রী। তিনি কিন্তু তার কথা প্রত্যাহার করেননি। বামফ্রন্ট কমিটিতে এখন পর্যন্ত সিদ্ধান্ত নেওয়া যায়নি যে নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। এখন বলা হচ্ছে তোমরা চুপ করো। বিধানসভায় কংগ্রেসিরা বড় ধরেছে। বিধানসভায় তোমরা সমালোচনা করো না। সুতরাং এখানেই প্রমাণ কি হয়ে গেল না যে জুলুম হচ্ছে? এখানেই প্রমাণ হয়ে গেল না যে সন্ত্রাস হয়েছে? এখানেই প্রমাণ হয়ে গেল না আমাদের মুখ্যমন্ত্রী যেকথা বারবার বলছেন যে কংগ্রেসিরা অপ-প্রচার করে, কুৎসা করে, পশ্চিমবাংলায় শান্তি বিরাজমান, তার মন্ত্রীরা কিন্তু সেইকথা বললেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি আমার চেয়ে অনেক ভালো আইন জানেন। আমাদের সংবিধানের ১৬৪(২) ধারাতে যেখানে কালেকটিভ রেসপনসিবিলিটিস অফ মিনিস্টারস সাময়িক দায়িত্বের কথা বলা আছে। তার উপর মন্তব্য করতে গিয়ে ডি.এন. শুক্লা সংবিধানে উপর যার বই আছে, যাকে অথরিটি বলে মানা হয়—তিনি বলেছেন তার বইয়ের ৩৫৩ পাতায়, A minister, so long as he continues in the Government, must not in private communications or in public speeches say that he does not agree with any aspect of the Government's policy.' মন্ত্রী যতক্ষণ মন্ত্রিত্বে থাকবে ততক্ষণ বলতে পারবে না। সেই সরকার তার নিরাপত্তা দেবেন না। মন্ত্রী নিজেই বলছেন যে রিগিং হবে।

**Mr. Speaker :** I would like to draw your attention to Act. 164 (2) of the Constitution. আপনার কাছে বইটি থাকলে একটু পড়বেন দয়া করে?

**শ্রী সৌগত রায় :** হ্যাঁ স্যার, আমি শুক্লার ইনটারপ্রিটেশন পড়লাম।

**Mr. Speaker :** I am not concerned with the interpretation আপনি এটা পড়ুন না?

**Shri Sougata Roy :** The council of Ministers shall be collectively

responsible to the legislative Assembly of the state.

**Mr. Speaker :** You have said that the party has the responsibilty towards Government and the Legislature. Does he anywhere say with any purpose that the formation of the Government has the responsibility towards the Assembly or the Legislature?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, যারা বক্তৃতা দিয়েছেন তারা পার্টির লোক নয়, ফরওয়ার্ড ব্লকের সেক্রেটারি বক্তৃতা দিলে আমি এখানে বলতুম না।

**Mr. Speaker :** One of the council of the Ministers is responsible to the Legislative Assembly of the state what is the meaning of the Legislative Assembly of the State ?

**শ্রী সৌগত রায় ঃ** তাদের যা বক্তব্য, তাদের যা দায়িত্ব তারা সবাই মিলে দায়িত্ব গ্রহণ করবেন।

**Mr. Speaker :** Herein they are accountable to answer the question on the floor of the House that is, collective responsibility.

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** এটা বলছি স্যার, a Minister in a public speech cannot say that he does not agree with any aspect of the Government policy.

**Mr. Speaker :** Participation of political parties in election is not the collective action of the state

**Shri Sougata Roy :** Preservation of law and order is the collective action.

**Mr. Speaker :** Law and order altogether.....(noise)......what is the relevance I cannot understand.

**শ্রী সৌগত রায় ঃ** আমি যে কথা এ জন্য বলতে চাইছি যে, পশ্চিমবাংলায় তার ফলে যে সন্ত্রাস হয়েছে এ কথা আমার বলার অপেক্ষা রাখে না, এ কথা বার বার প্রমাণিত হয়েছে। এই রকম যে সাময়িক দায়িত্ব মন্ত্রিসভার যে দায়িত্ব সেই দায়িত্ব প্রতিফলিত হয়েছে। এটা প্রমাণিত হয়েছে এবং এটাই সি.পি.এমের নীতি, কৌশল আস্তে আস্তে যারা ফ্রন্টের শরিক আছেন তাদের হজম করছেন। আপনার মনে আছে স্যার, বামফ্রন্টে আগে একটা পার্টি ছিল বিপ্লবী বাংলা কংগ্রেস, তাদের কোনদিন একটা এম.এল.এ ছিল, এখন পার্টির কোনও এম.এল.এ নেই। আপনার মনে আছে স্যার, আর একটা পার্টি ছিল মার্কসবাদী ফরওয়ার্ড ব্লক, সুহৃদ মল্লিক চৌধুরি মহাশয় ওর এম.এল.এ ছিলেন, উনি মারা গেছেন, সেই আসনে সি.পি.এম. চলে এসেছে, আর একটা পার্টি ছিল আর.সি.পি.আই. সুধীনকুমার মহাশয় ছিলেন, বিমলানন্দবাবু এখন আছেন, ওদের সুধীনবাবুর সময়ে পুরোনো মন্ত্রিত্ব ছিল, বিমলানন্দ বাবুর সময়ে আধা মন্ত্রিত্ব ছিল, এখন সে মন্ত্রিসভাও নেই, আস্তে আস্তে They have started gobbling up the processes একটা পুকুরে যদি এক সাথে বোয়াল মাছের সঙ্গে রুই,

মৃগেল ছেড়ে দেন কিছুদিন পরে যখন রুইটা ৩০০ গ্রাম হবে তখন বোয়াল মাছটা দেড় কে.জি. হয়ে যাবে। পশ্চিমবঙ্গে তাই হয়েছে, পশ্চিমবঙ্গে সি.পি.এম. স্ফীত হচ্ছে ফ্রন্টের অন্যান্য শরিক কমে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** এইসব কথা কি আপনার অ্যামেন্ডমেন্ট মধ্যে বলা আছে? এই যে কথা গুলি বলছেন এগুলি কি অ্যামেন্ডমেন্টের মধ্যে বলা আছে? you are discussing the Governnor's address কি নিয়ম, কি রুলস, কি প্রসিডিওর কিছুই বুঝি না।

**শ্রী সৌগত রায় ঃ** অ্যামেন্ডমেন্টের লাইনের বাইরে বলছি না স্যার, আমি বলছিলাম যে এই প্রসেসটা শুরু হয়েছে এবং এই প্রসেসটার মধ্যে আমি যেটা ভয় পাচ্ছি সেটা হচ্ছে যে কংগ্রেসের লোক মারা যাচ্ছে। মুখ্যমন্ত্রী মহাশয়কে বললে—কালও উনি ময়দানে গিয়ে বলেছেন যে কংগ্রেসিরা অনেক চোথা কাগজ দেয়—আমি স্যার, তাকে একের পর এক চিঠি দিয়েছি কয়েকটি লাইন লিখে দিয়েছি মাত্র, আমি তাকে বলেছি অন্য কিছু করতে হবে না যারা খুন হয়েছে—রঘুনাথগঞ্জে লস্কর শেঠ বোমার আঘাতে নিহত হয়েছে—সেই খুনিদের ধরুন। ২৮ তারিখে পঞ্চায়েত নির্বাচনের দিন ডোমকলের কুমারডিহার সাহেব পাড়ায় ইসকন শেখ তলোয়ারের ঘায়ে নিহত হয়েছে বর্ধমানে মঙ্গলকোটে সাধনা গ্রামে আবতাব মন্ডল নিহত হয়েছে সেই সব খুনিদের ধরুন। আমি নিজের চোখে দেখে এসেছি স্যার।

(**শ্রীমতী অঞ্জু কর ঃ** অসত্য কথা।) স্যার সি.পি.এমের. এই রকমই কথা, মরা লোককেও জ্যান্ত করে দিতে পারে।

**মিঃ স্পিকার ঃ** অঞ্জু কর, গণতান্ত্রিক ব্যবস্থায় অসত্য কথা বলার অধিকার আছে।

**শ্রী সৌগত রায় ঃ** একটু আগে আমার কাছে একজন মহিলা এসেছিলেন দীপালী ব্যানার্জি। বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটীর কেশিয়াড়া গ্রাম থেকে তিনি তার স্বামীকে নিয়ে চলে এসেছেন বিধানসভায়। গ্রাম থেকে সি.পি.এমের লোকেরা উচ্ছেদ করে দিয়েছে। আমি স্যার, সেদিন হাওড়ায় গিয়েছিলাম, আমতা থানার চালতাখালি গ্রামে গোবিন্দ দাস যুব কংগ্রেসের সভাপতি, কংগ্রেস করেছিল বলে তার দুটো হাত হামানদিস্তা দিয়ে গুঁড়ো গুঁড়ো করে দেওয়া হয়েছে। হাওড়ার অর্থপেডিক হাসপাতালে আছে। স্যার, সন্ত্রাসের আসল কথা হচ্ছে মানুষের মধ্যে ভয় বা ভীতির সঞ্চার করা। অর্গানাইজড কন্ট্রোল্ড টেরর কমিউনিস্টরা যাতে কেউ প্রতিবাদ করতে না পারে, রুখে দাঁড়াতে না পারে, বিরোধী কণ্ঠ যাতে না থাকে তার ব্যবস্থা করে। ফ্যাসিস্ট ইতিহাস যারা পড়েছেন তারা জানেন, হিটলার গণতন্ত্রের ধুয়া তুলে নির্বাচন করেছিলেন এবং তারপর রাইখস্টাগই জ্বালিয়ে দিয়েছিলেন। পশ্চিমবাংলাতেও ওরা সংবিধানের আড়ালে থেকে সংবিধানকেই ধ্বংস করছেন। পার্থবাবু কালকে খুব কমিউনিস্ট পার্টির স্যাক্রিফাইসের কথা বলেছেন। স্যাক্রিফাইসের মধ্যে দিয়েই নাকি কমিউনিস্ট পার্টি এসেছে, ওরা বলেছেন। তাহলে বলুন তো, ১৯২৫ সালে ভারতবর্ষে কমিউনিস্ট পার্টির পত্তন হল, ১৯৬৪ সালে সি.পি.এম. হল; ১৯২৫ সালে আজকে এই ১৯৮৮ পর্যন্ত এই সুদীর্ঘ এতদিন আপনাদের পার্টি কয়টি রাজ্যে এগিয়েছে? ত্রিপুরায় যাও জ্বলছিল টিমটিম করে, তাও নিভে গেছে। এত চেষ্টা করছেন কিন্তু এগোতে পারেন নি। আড়াইটি রাজ্যে পৌছাতে যদি ৬৩ বছর লাগে তাহলে ভারতবর্ষের ২৫টি রাজ্যে পৌছাতে কত বছর লাগবে? অঙ্কের হিসাবে

সেক্ষেত্রে ৫০০ বছর লাগবে। এর কারণ হল, জাতীয় আন্দোলনের মূল স্রোতের সঙ্গে আপনারা ছিলেন না; ১৯৪২ সালে 'ভারত ছাড়' আন্দোলনে আপনারা বিরোধিতা করেছেন, ১৯৪৬ সালে মুসলিম লিগের দ্বি-জাতী তত্ত্বের ভিত্তিতে দেশ বিভাগের দাবিকে আপনারা সমর্থন করেছেন, ১৯৫১ সালে সংবিধান ভেঙ্গে দেব বলেছেন, ১৯৬২ সালে চিনের আক্রমণের সময় আপনারা চিনকে সমর্থন করেছেন, ১৯৭১ সালে ইন্দিরা জিয়া লড়াইয়ে আপনারা জিয়ার জয়ধ্বনী দিয়েছেন, ১৯৮৪ সালে ভিন্দ্রেনওয়ালার ছবি নিয়ে আপনারা মিছিল করেছেন এবং তারজন্যই আপনারা বিগত ৬৩ বছরে কোথাও এগোতে পারেন নি। আপনাদের স্যাক্রিফাইসের কথা আমাদের জানা আছে। জাতীয় আন্দোলনের মূল স্রোত থেকে বিচ্ছিন্ন এই কমিউনিস্ট পার্টি সন্ত্রাস করছে এবং করবে সেটা আমি জানি, কিন্তু সন্ত্রাস করে গণতন্ত্রকে ওরা শেষ করতে পারবেন না। ওদের কালচার হচ্ছে, সামনে কয়েকজনকে ধুতি-পাঞ্জাবী পরিয়ে বসিয়ে রেখে পেছনে লাঠি-টাঙ্গির কালচার। এখানে ধুতি-পাঞ্জাবী পরে ট্রেজারি বেঞ্চে বসে থাকাই শুধু নয়,

[3-50 —4-00 P.M.]

সন্ধ্যাবেলা, রাতে লাল-ঝান্ডা নিয়ে লোককে ভয় দেখানোই হচ্ছে ওদের কালচার সেটা বোঝা যাচ্ছে। ওদের শক্তি জনগণের শক্তি নয়, ওদের শক্তি হচ্ছে ভয় দেখানোর শক্তি। এই পঞ্চায়েত নির্বাচনে ওরা একটি নতুন দৃষ্টান্ত সৃষ্টি করেছেন; কিভাবে ডিউ প্রসেস অফ ল সাবভার্টেড করা যায়, আইনকে কি করে ফাঁকি দেওয়া যায় দেখিয়েছেন এটা ওরা করেছেন চারটি পদ্ধতিতেঃ মনোনয়নপত্র জমা দিতে দেব না, নির্বাচনের আগের দিন লাঠি-টাঙ্গি দিয়ে ভয় দেখাব, নির্বাচনের দিন ক্যান্ডিডেটের পোলিং এজেন্টকে কেন্দ্রে ঢুকতে দেব না এবং কাউন্টিং-এর সময় কাউন্টিং এজেন্ট বার করে দিয়ে ভোটপত্রে ডবল স্ট্যাম্প দেব। আজকে ১১ বছর রাজ্যে ক্ষমতা পেয়েছেন, মন্ত্রিত্বে আছেন; কি করেছেন আপনারা? এবং আজকে তার একটা হিসেব নেবার সময় বোধ হয় এসে গেছে। আমি আপনাদের বলি, লাঠি-টাঙ্গি দিয়ে গ্রামের এত কংগ্রেসের লোকদের মারছেন, কিন্তু এত শক্তি নিয়েও দার্জিলিং-এর পাহাড়ে যাবার সাহস আপনারা পাচ্ছেন না। একজন মন্ত্রীরও সেখানে যাবার আজ পর্যন্ত সাহস হয় নি। স্যার, ৪ বছরে রাজ্যের মুখ্যমন্ত্রী একটা জেলায় মাত্র ১ বার গিয়েছিলেন। তাও আবার প্রধানমন্ত্রীকে বলতে হয়েছিল "আমার হাত ধরে নিয়ে চলো সখা আমি তো পথ চিনি না।" সংখ্যাগরিষ্ঠতা পাওয়া যায়, কিন্তু শাসন করা যায় না। আমি এব্যারে রাজ্যপালের ভাষণে আসি। সেখানে বলা হয়েছে পঞ্চায়েত নাকি ভীষণ ভালো কাজ করেছে। কেন্দ্রীয় সরকারের ২০ দফা কর্মসূচি রূপায়ণে ভীষণ ভালো কাজ করেছে। পঞ্চায়েত কি করেছে? আই.আর.ডি.পি. করেছে। পরিকল্পনা কার? ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচি। বেশির ভাগ টাকা কার? কেন্দ্রীয় সরকারের। খবরদারি কার? জ্যোতিবাবুর। আর পঞ্চায়েতে দুর্নীতি কার? সি.পি.এম. পঞ্চায়েতের। এন.আর.ই.পি. পরিকল্পনা কার? ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচি। টাকা কার? বেশি টাকা কেন্দ্রীয় সরকারের। খবরদারি কার? জ্যোতিবাবু। চুরি কার? সি.পি.এম. পঞ্চায়েতের। আর.এল.ই.জি.পি. পরিকল্পনা কার? কেন্দ্রীয় সরকারের। টাকা কার? পুরোটা কেন্দ্রীয় সরকারের। খবরদারি কার? জ্যোতিবাবুর। আর চুরি কার? সি.পি.এম. পঞ্চায়েতের। আমার কাছে একটা পার্লামেন্টের কোয়েশ্চেনের রিপ্লাই আছে। সেই কোয়েশ্চেনটা হল আনস্টার্ড কোয়েশ্চেন নং

২৭৯। রাজ্যসভায় ২৫.২.৮৭ তারিখে এর জবাব দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে পার্ট (এ)-তে ইন অর্ডার অফ মেরিট ২০ দফা কর্মসূচির লিস্ট সাজানো আছে। কি রকম? সিকিম প্রথম দ্বিতীয় তামিলনাড়ু আর এই ভাবে আসতে আসতে পশ্চিমবাংলা কত আছে? ২০ দফা কর্মসূচি রূপায়ণে পশ্চিমবাংলা ১৫নং স্থানে আছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ১৫নং স্থানে আছে! শুধু তাই নয় স্যার, আরও আপনাকে বলি রাজ্যপাল আরও এক জায়গায় বলেছেন ফ্যামিলি প্ল্যানিং-এর ক্ষেত্রে ভালো কাজ হয়েছে। এই কোয়েশ্চেনের পার্ট(বি)-তে বলা হচ্ছে অ্যাচিভমেন্ট ভেরি পুওর-বিলো ৮০ পারসেন্ট অফ দি টারগেট। কিসে কততে আছে পশ্চিমবাংলা? ২০ দফা কর্মসূচিতে ১৫নং স্থানে এবং ফ্যামিলি প্ল্যানিং-এর ক্ষেত্রে বিলো ৮০ পারসেন্ট অফ দি টারগেট। ওরা ভালো কাজ করছে নাকি ওরা বলছেন। আর কি বলছে চিৎকার করে। চিৎকার করে বলছেন কেন্দ্র এই রাজ্যকে কিছু দিচ্ছে না। স্যার, এই সেই দিন পার্লামেন্টের আর একটা স্টেটমেন্ট আমি দিচ্ছি। ষষ্ঠ পরিকল্পনায় সারা ভারতবর্ষে যত কেন্দ্রীয় বিনিয়োগ হয়েছে তার মধ্যে পশ্চিমবাংলায় হচ্ছে শতকরা ৬ শতাংশ। ২২টি রাজ্যের জন্য যা টাকা পাওয়া গেছে তার মধ্যে মাত্র ৫টি রাজ্য পশ্চিমবাংলার চেয়ে বেশি এবং ১৬টি রাজ্য পশ্চিমবাংলার চেয়ে কম। শুধু তাই নয় স্যার, অ্যাভারেজ সেন্ট্রাল ইনভেস্টমেন্ট এই রাজ্যে কত? ৩,৪৮০ কোটি টাকা। আর সারা ভারতবর্ষের গড় কত? ২,০৮৭ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার এন.আর.ই.পি. দেবে ষষ্ঠ পরিকল্পনায় আর পারফরমেন্স হবে ১৫নং-এ। আর অন্য জায়গায় টার্গেটে রিচ করতে পারবে না। আমাদের দোষ দিয়ে লুঠ-দাঙ্গা করে টাঙ্গি নিয়ে জিতে প্রশাসনিক ক্ষমতায় থাকা যায়, কিন্তু এ ব্যাপারে তো ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সী থাকা দরকার। সেটা এদের নেই। আমরা সেটা দিতে পারব না স্যার। স্যার, এরা হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এর ব্যাপারে বলছেন। আমার কাছে সংবাদপত্রের দুটি কপি এসেছে। তাতে একটি নতুন কোম্পানি, নতুন গ্রুপ, তাদের নাম দিয়ে আর.পি.জি. এন্টারপ্রাইজ—লিখেছে তাদের কি কি কোম্পানি আছে। 'সেনলে, বিয়ার, ফিলিপস' কার্বন ব্লাক' ইত্যাদি করে লিখেছে। তারপর একদম তলায় দেখলাম হলদিয়া পেট্রো-কেমিক্যালস এর নাম লেখা আছে। আমি বললাম, একি এটা তো জানি রাজ্য সরকারের? অথচ আর.পি.জি. গ্রুপ বিজ্ঞাপন দিয়েছে ওদের কোম্পানি বলে। ওদের এই ব্যাপার জানার জন্য চিঠি লিখলাম কাগজে। তারা বললেন, ঠিকই আছে। রাজ্য সরকার বলেছেন, আর.পি.জি. গ্রুপ কাগজে হলদিয়া পেট্রো-কেমিক্যালস তাদের কোম্পানি বলতে পারে। আজ এখানে শক্তিবাবু বললেন যে, 'আমরা শৈলেন মান্নাকে নিয়ে সল্টলেক থেকে হলদিয়া পর্যন্ত মিছিল করেছি। করতে পারেন। সারা ভারতবর্ষে ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট তো একই কায়দায় হবে? যে কোনও জায়গায় দেওয়ালে লিখে জ্যোতিবাবুকে লাল সেলাম দেওয়ার কি দরকার ছিল? একটি কারখানা স্থাপনা করে তারপর তো দেওয়ালে লিখতে পারতেন আপনারা? আপনারা জানেন না কি করে প্রোজেক্ট করতে হয়? আপনারা দেওয়াল লিখতে পারেন, লুঠ করতে পারেন টাঙ্গি নিয়ে-এ আমরা জানি। আপনারা আবার বিরাট একটি দাবি করেছেন যে, এখানে ছোট ছোট শিল্পগুলির ক্ষেত্রে অনেক এগিয়ে গিয়েছেন। এমন দাবিও করেছেন যে, এখানে একশটি নতুন ইউনিট হয়েছে। বেঙ্গল্ ন্যাশনাল চেম্বার্স অব কমার্সের একটি সভা কয়েকদিন আগে এখানে হয়ে গিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী সেখানে গিয়েছিলেন। সেখানে ডঃ ভবতোষ দত্ত গিয়েছিলেন। তিনি বামফ্রন্টের বিরুদ্ধে লোক নন বা কংগ্রেসের লোকও নন।

সেখানে তিনি বামফ্রন্টের যে দুটি দাবি—বছরে একশটি করে ইউনিট করেছেন সে সম্বন্ধে বললেন, ওদের দাবি ভ্রান্ত।' তিনি আরও বলেন যে, 'ওরা বলছেন এখানে পনের হাজার ইউনিট করবেন—ওরা এই যে হিসাব দিয়েছেন—এটি ভ্রান্ত।' কেন, সে সম্বন্ধে বলেছেন। উনি বলেছেন যে, একশটি করে ইউনিট যদি হয়, তাহলে মোট যে ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন, তাতে তো উন্নতি কিছু দেখতে পাব। কিম্বা সেই পরিমাণে বেকারের সংখ্যা কমবে? এই কথা ভবতোষ দত্ত বলেছেন অসীমবাবুর সামনে। আপনারা এই সব বলবেন? তারচেয়ে দেখান একচুয়ালি কোথায় কত ইউনিট হয়েছে। কতজন চাকুরি পেয়েছে এবং কত প্রোডাকশন বেড়েছে। আমরা দেখলাম অসীমবাবু সেদিন কোনও উত্তর দিতে পারলেন না। পরে দেবেন কিনা জানি না। এরা এই সব ভাঁওতা দিচ্ছে এবং পার্টির লোককে বলছেন, ক্ষুদ্র শিল্প হয়েছে, কিম্বা যে রেটে হচ্ছে তা বন্ধ হয়ে যাচ্ছে। আপনাদের কিছু করার নেই। আপনারা আরও বলছেন—ইন্ডাস্ট্রিয়াল রিলেশন ইন দিস স্টেট কনটিনিউস টু বি জেনারেলি পিস্ফুল। হ্যাঁ, পিস্ফুল—শান্তিপূর্ণ। তবে তা শ্মশানের শান্তি। এ রাজ্যের মালিকরা শ্রমিকদের সব অধিকার কেড়ে নিচ্ছে, অথচ এই সরকার মূক ও দর্শক হয়ে আছেন। এদের সাহস নেই

[4-00 — 4-10 P.M.]

কোনও একজন পুঁজিপতিকে বিচার করার। কি করতে পেরেছেন মেটাল বক্স-এ এতদিনে? খালি ক্ষমতায় এলেই তো হয় না? হাওড়া জেলায় একটি বড় কোম্পানি গ্যাসকিন উইলিয়াম বন্ধ হয়ে আছে—খোলার ক্ষমতা হল না। বিড়লার কেশোরাম মিলটি এক বছর হল বন্ধ হয়ে আছে, সেখানে হাজার শ্রমিক রাস্তায় পড়ে আছে। ওরিয়েন্ট ফরম আজ এক বছরের বেশি সময় ধরে বন্ধ হয়ে আছে—ক্ষমতা হল না খোলার। এরা চটকল ইউনিয়ন করেন। আমরা দেখি সেখানে মালিকদের সঙ্গে এগ্রিমেন্ট হয়। শ্রমিকদের নিজেদের মাইনের চাইতে কম মাইনেতে সহি হয়, অথচ এরা কিছু বলেন না, মূক ও দর্শক হয়ে বসে আছেন। ইন দিস স্টেট আমরা দেখি পাবলিক সেক্টর ইউনিটে স্ট্রাইক হয়। কেন্দ্রীয় সরকার দেখল বড় কারখানাগুলিতে খরচ বেশি এবং তাদের পাবলিক সেক্টরগুলিতে যখন স্ট্রাইক হল তখন ১০০ টাকা করে বেশি শ্রমিকদের পাইয়ে দিলেন সেখানে আপনারা এই প্রাইভেট সেক্টরে কত টাকা দিয়েছেন? পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং শিল্পের কি অবস্থা যতগুলি ব্যক্তি মালিকানায় চটকল আছে তারমধ্যে ২০টি চটকল বন্ধ হয়ে গেছে। কি অবস্থা ওই শ্রমিকদের তারা আজকে চাকুরি না থাকার জন্য দেশে ফিরে যাচ্ছে। আজকে আপনারা শ্মশানে শান্তি ফিরে আনার অবস্থায় দেশটাকে এনেছেন। ইন্ডাস্ট্রিয়াল সিচুয়েশন ইজ স্যাটিশফেক্টরি এই হচ্ছে আপনাদের বিরাট অ্যাচিভমেন্ট। তারচেয়ে বড় কথা বলেছেন যে আপনারা হাসপাতালে বিরাট উন্নতি করেছেন। আজকে সকালে নিজে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন যে আমরা হাসপাতালগুলিকে গুরুত্ব দিয়ে বিচার করছি। নর্থ সুবার্বন হসপিটাল মেয়ো হসপিটালকে নন রেসিডেন্ট ইন্ডিয়ানদের হাতে তুলে দেওয়া হবে। সবচেয়ে দুঃখের কথা যে আপনারা মেডিক্যাল কলেজের যে জন্ডিসের প্রকোপে ওখানকার ১৬৫ জন ডাক্তার এবং হাউস স্টাফরা অ্যাফেকটেড সেই বিষয়ে কোনও চিন্তা নেই। আজকে আবার শুনলাম ইসলামিয়া হাসপাতালেও জন্ডিস রোগ বেড়েছে। এইতো সরকার চালান আপনারা। এই সরকারকে আমি তাই বলি লাঠি, টাঙ্গি নিয়ে আপনারা সরকারি প্রশাসন চালাতে পারেন কিন্তু সরকারি পারফরমেন্সগুলি ব্রূপ্রায়িত

করার জন্য ম্যানেজরিয়াল এফিসিয়েন্সি দরকার, সেটা আপনাদের নেই। আপনারা নির্বাচন কি করে করতে হয় সেটা শিখেছেন কিন্তু রাজ্য কি করে চালাতে হয় সেটা শেখেন নি। আপনাদের সরকার চলছে একজনের দ্বারাই তার নাম হচ্ছে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু আর আপনাদের এই মন্ত্রিসভা হচ্ছে কচ্ছপ অর্থাৎ কচ্ছপ যেমন সকাল বেলায় উল্টে চলে আর বিকেলে সোজা করে চলে আপনাদের সেইরকম সি.পি.এম. যেভাবে চালাবে আপনারা সেইভাবে চলবেন। এটা আমার কথা নয় আপনাদেরই সি.পি.এমের. একজন নেতা যিনি ১৯৪৯ সাল থেকে কমিউনিস্ট পার্টিতে ছিলেন, যিনি সিনিয়র স্ট্যান্ডিং কাউন্সিল ছিলেন তার কথা। তিনি বলেছিলেন "the favouritism shown by the Chief Minister, Mr. Jyoti Basu, in the appointment of the Advocate-General and the C.P.I. (M)'s total indifference to the protection of civil liberties had forced him to resign from the party. তিনি পার্টি ছেড়ে দিয়ে বললেন The party is fast approaching a position where the voice of only one man, Jyoti Basu, will prevail.তিনি আরও কি বললেন Party leadership has become bureaucratic and commandism has now taken over democratic centralism." কমিউনিস্ট পার্টির ডেমোক্রেটিক বা গণতন্ত্র বলে কিছু নেই সব কিছু কমিউনিজমের ব্যাপার। একজন লোক যা বলবে সেই অনুসারে চলতে হবে, তিনি কিছু বললে তার বিরুদ্ধে বলার ক্ষমতা কারুর নেই। আপনারা ১৫ই মার্চ কেন্দ্রের বিরুদ্ধে স্ট্রাইক ঘোষণা করলেন। স্ট্রাইকের জন্য আপনারা আগের থেকে মুখ্যমন্ত্রী সম্মেলন করলেন তাতে দেবীলাল, প্রফুল্ল মোহান্তি প্রমুখদের ডাকলেন যাতে ভারতবর্ষব্যাপী হয় কিন্তু শেষকালে দেখা গেল দেবীলাল সরে গেছেন এবং প্রফুল্ল মোহান্তিও সরে গেলেন এক বাকি রইলেন আমাদের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু। তিনি একাই পশ্চিমবঙ্গে ধর্মঘট করে যাবেন। আমি বলি একদিন ধর্মঘট করবেন কেন, একদিনের জায়গায় ৪ দিন করুন যথা সপ্তমী, অষ্টমী, নবমী, এবং দশমী। ওই দশমীর দিনে আপনাদের আমরা বিসর্জন দিয়ে দেব। তারপরে মুখ্যমন্ত্রী ১১বার বিদেশে এবং তার এই বিদেশ যাবার জন্যে কয়েক বছরে প্লেনের খরচ পড়েছে ২ লক্ষ ৯২ হাজার টাকা। তারমধ্যে একবার যে ভিজিট করেছিলেন সেটা ওনার প্রাইভেট ভিজিট। ১৯৮১ সালে ইউ.কে, ফ্রান্স, এবং সুইজারল্যান্ড ঘুরে এলেন এবং অল এক্সপেনসেস ওয়ার বর্ন বাই দি চিফ মিনিস্টার। এই খরবটা ডিটেলস আমরা পরে শুনলাম। তারপরে কি হল—তিনি ফিরে এসেই এখানে গ্যাস টারবাইন কেনা হল জন ব্রাউন কোম্পানির। এর ভেতরকার ব্যাপার বুঝতে পারলাম না। ইউ.কে তে এবং ফ্রান্সে কেন প্রাইভেট ভিজিট করলেন এবং তার কোনও ভেতরকার যোগাযোগ আছে কিনা আমরা জানিনা। স্যার, আমি দেখেছি ২৫/৬/৮৭ থেকে ১২/৭/৮৭ অবধি উনি ইউ.কে, ইউ.এস-এতে ঘোরেন এবং অন্যান্য জায়গায় ঘোরেন। আমি একটা কাগজে পড়ছিলাম ইন্ডিয়ান অ্যাব্রড সেখানে আছে মুখ্যমন্ত্রীর সভায় শদেড়েকের মতো লোক ছিল, যারা ভারতীয়। তাই আমি বলছি আপনি এখান ছেড়ে আমেরিকা চলে যাচ্ছেন ওখানে ওর প্রোগ্রাম ছিল সাউথ ইস্ট এশিয়া forum of Harvard university, U.S.A. কিন্তু লাস্ট ভেগাসে গিয়েছিলেন কেন? কমিউনিস্টরা তো স্ট্রাগল করেন, প্রশ্ন করুন না—কম্যুনিজম চলছে কি পার্টিতে, গণতান্ত্রিক মনোভাব শেষ হয়ে গেছে। এই প্রশ্ন কি করতে পারবেন না একজনও। আপনারা অনেক শিল্প নিয়ে বলেছেন—আমার সময় শেষ হয়ে গেছে ইস্টার্ন বিস্কুট কোম্পানি নিয়ে

আপনারা প্রশ্ন করুন না, আপনারা তো কমিউনিস্ট। এখানে অনেক কমিউনিস্ট তরুন সদস্য আছে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে ৫ লক্ষ ১০ লক্ষ টাকার লোনের জন্য তরুন যুবকদের ১ বছর ২ বছর অপেক্ষা করতে হয়, এটা আপনারা জানেন। ইস্টার্ন বিস্কুট কোম্পানি—কার কোম্পানি, এটা সবাই জানেন তারা ৪০ লক্ষ টাকা লোন পেয়েছে। পশ্চিমবাংলার ফিনান্সিয়াল কর্পোরেশন থেকে তাড়াহুড়ো করে সেই লোনে-র টাকা পাইয়ে দিল, লোনের টাকা পেল '৮০ সালে। North East Biscuit and Rich Confectioners companies having their respective registered offices at Siliguri and at Amtala and Maheshtala and having more or less the same set of Directors were favoured with further financial assistance to the sum of Rs. 25,00,000 and Rs. 15,00,000 respectively. কেউ একজন জিজ্ঞাসা করলেন অফিসারকে যে, আগের লোনের টাকা কি কোম্পানি ফেরত দিয়েছে ৪০ লক্ষ টাকা? তার উত্তরে বলল যে তা জানার দরকার নেই। আবার লোন স্যাংশন হয়ে গেল। সেই ইস্টার্ন বিস্কুট কোম্পানি আজকে লক-আউট করে দিয়েছে। কর্মচারিরা প্রভিডেন্ট ফান্ড পাচ্ছে না, ই.এস.আইয়ের কোনও সুবিধা পাচ্ছে না। ইস্টার্ন বিস্কুট কোম্পানির মালিককে আপনারা সবাই জানেন। কৈ এই ব্যাপারে তো আপনারা কেউ জিজ্ঞাসা করেন না? আপনাদের তো পার্টি ডিসিপ্লিন আছে, আপনাদের নানা রকম অবলিগেশন আছে। স্যার, আজকে রাজ্য পালের ভাষণে বিরোধিতা করতে চাই এই কথা বলে যে, পশ্চিমবঙ্গ সরকার অর্থনৈতিকতায় একটা অপদার্থ, তারা সামান্য ন্যূনতম সাহায্য করতে আজকে ব্যর্থ। আজকে এই সরকারের মাধ্যমে একটা লোকের শুধু ক্ষমতা প্রতিষ্ঠিত হয়েছে এবং আজকে পার্টির আধিপত্য বিস্তার হয়েছে একদিকে, আর একদিকে একটা লোক ডমিনেট করছে কিছু লোককে। অথচ আপনারা জানেন যে একটা পার্টির কালচার আছে. সেই কথাকে মনে রেখে সি.পি.এম. পার্টি সম্বন্ধে আপনারা একটু খোলাখুলি আলোচনা করুন তাহলে গণতন্ত্রের আলোটা দেখতে পাবেন। তাই যে কালচার পশ্চিমবাংলায় এনেছেন আমরা তা পরিবর্তনের দাবি করছি, আর না হলে পশ্চিমবাংলার মানুষকে আমাদের সংবিধানের মধ্যে রাস্তা খুঁজতে হবে। কি করে শান্তি, নিরাপত্তা ও জীবন রক্ষা করা যায়? কি ভাবে গণতন্ত্রকে বাঁচিয়ে রাখা যায়। আজকে পশ্চিমবাংলায় এটাই সবচেয়ে বড় প্রশ্ন—আমি আমার মত অনুযায়ী চলতে পারব না, আমি গ্রামের মানুষ ভোট দিতে পারব না, এই হচ্ছে আজকের অবস্থা। আমি শান্তিতে বাস করার সুযোগ পাব না. একটা পার্টি রথচক্রে সব কিছু দলে পিষে যাবে। স্যার. সেইজন্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী গৌতম দেব :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে তোলা হয়েছে এবং সমর্থন করা হয়েছে তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা এখানে বলছি। এখানে নির্বাচন হয়েছে পঞ্চায়েতের, এই নির্বাচনের হার জিত যা আছে, যা রেজাল্ট সই বেরিয়েছে, তার পোস্ট মর্টেম এখানে বিধানসভাতে কি করে করতে পারবেন সেটা আমার বুঝতে অসুবিধা হচ্ছে। কারণ, আমাদের পার্টি বা বামফ্রন্ট যে কোনও নির্বাচনের বা এই নির্বাচনে আমরা যে জিতেছি, কোথাও কোথাও আমরা হেরেছি,

এই নিয়ে আমাদের দিনের পর দিন পর্যলোচনা করতে হয় পার্টিতে বসে। কোথায় আমরা জিতলাম, কোথায় হারলাম, কোথায় মানুষ আমাদের সমর্থন করল না, কেন করল না সমস্ত খোঁজ খবর নিয়ে আমাদের পর্যলোচনা করতে হয়। আমাদের বিরোধীপক্ষ কংগ্রেস দল হেরেছে এবং আগের বারের চেয়ে খারাপভাবে হেরেছে। সেই হারার ব্যাপারে মাননীয় স্পিকার মহাশয়, আপনি কি এখানে করবেন, আমরা কি করতে পারব। এই ব্যাপারে তাদের বসা দরকার এবং বসে আলাপ-আলোচনা করা দরকার। এটা শুধু এম.এল.এ ব্যাপার নয়, জেলায় জেলায় বা তলায় তাদের দল যদি কিছু থাকে তাহলে সেখানে এটা নিয়ে আলোচনা করা দরকার যে কোথায় কোথায় জিততে পেরেছেন, অনেক বেশি জায়গায় হেরেছেন, কেন হেরেছেন। তা না করে এইসব কথা বারে বারে বলা হচ্ছে। মাননীয় সদস্য সৌগত রায় ভালই বলেন, মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় এইসব কথা আগেই বলেছেন, একই কথা তিনি আবার বললেন, সেজন্য অযথা সময় নষ্ট হচ্ছে। এটা তো আমরা বার বার বলেছি যে আমাদের সরকার এখানে সব সমস্যা মিটিয়ে দিচ্ছেন এই দাবি করেন না। আমাদের কাজের একটা সামাবদ্ধ আছে, সেটা আমরা প্রকাশ্যে মাঠে ময়দানে সব জায়গায় বলি। কোনটা আমরা করতে পারব, কোনটা করতে পারব না সেটা আমরা মিটিং-এ বলি, কাগজে বলি নির্বাচনী ইস্তাহারে বলি, কিন্তু আমাদের কাজের ক্রুটি-বিচ্যুতি নিশ্চয়ই বিরোধী পক্ষের অধিকার আছে তুলে ধরার যখন আমাদের এত কাজ করতে হচ্ছে। কিন্তু কার সাথে তুলনা করবেন আমাদের? যদি তুলনা করতে পারতেন যে বিহারে পশ্চিমবঙ্গ সরকারের মতো একটা সরকার আছে যারা শিক্ষা ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে, পঞ্চায়েত ব্যবস্থা এই এই করতে পেরেছে, এখানে কেন হচ্ছে না, তাহলে বুঝতে সুবিধা হত। এমন কি দিল্লির সঙ্গে তুলনা হয় না, অনেক বড় সরকার, তাও যদি বলেন তাহলে বুঝতে সুবিধা হয়। তা না করলে কি করে তুলনা করবেন। আমরা রাম রাজত্ব করে দিতে পারব না, পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জে অনেক সমস্যা আছে। কিন্তু তা সত্ত্বেও সেই মানুষ বার বার বামফ্রন্টকে জয়ী করছে কেন সেটা ভাবতে হবে। আপনাদের একথা ভাবতে হবে। ভারতবর্ষের প্রধানমন্ত্রী, যুবক নেতা, তিনি কিভাবে জিতেছেন? আমার তো মনে হয় মিসেস গান্ধীও এত ভোট পাননি, যা রাজীব গান্ধী পেলেন। পার্লামেন্টে এত আসন মিসেস গান্ধী পাননি, যা রাজীব গান্ধী পেয়েছেন। এখন প্রশ্ন হল, এত ভোট দেশের মানুষ তাকে কেন দিল? একজন যুবক ছেলে এসেছেন, দেশ এগিয়ে যাবে এই আশা নিয়েই মানুষ তাকে এত ভোট দিয়েছিল। রাজীব গান্ধী ক্ষমতায় আসার আড়াই/তিন বছর পর ৯টি বিধানসভায় ভোট হল, ত্রিপুরার কথা বাদ দিলে দেখা যাচ্ছে ৭/৭টি বিধানসভায় কংগ্রেস হারল। নতুন প্রধানমন্ত্রী হবার পর ৯টি বিধানসভায় ভোট হল এবং দেখা গেল ৭টিতে আপনারা হেরে গেছেন। মনে আপনাদের প্রশ্ন জাগছে না কেন মানুষ আপনাদের কাছ থেকে সরে যাচ্ছে? দু-একটা খবরের কাগজ বাদ দিয়ে অন্যান্য কাগজ যারা সকাল বিকেল আমাদের বিরোধিতা করে তারা কি বলছে? কাজেই দেশের মানুষ যে ভার্ডিক্ট দিয়েছে সেটা মাথা পেতে মেনে নিন। গোটা ভারতবর্ষের মানুষ এগিয়ে চলেছে নতুন পথের সন্ধানে। সারা ভারতবর্ষে এই যে ৮০/৮৫ হাজার কল কারখানা বন্ধ তাতে কি আমি বলব প্রধানমন্ত্রী সব কলকারখানা খুলে দিন? কিন্তু সমস্যা হল ওই ৮০/৮৫ হাজার থেকে যেটা শুরু হয়েছিল সেটা আজকে বেড়ে দেড় লক্ষের মতো হয়েছে। এর সঙ্গে আবার জিনিসপত্রের দাম বাড়ছে, ডিজেল পেট্রোল, চাল, গমের দাম বাড়ছে। ব্যবসায়ীরা দাম বাড়াচ্ছে এবং সঙ্গে

[4-20 — 4-30 P.M.]

সঙ্গে উনিও দাম বাড়াচ্ছেন। দেশে দাঙ্গা হাঙ্গামা কমছে না। গত ৩/৪ বছরে আমাদের দেশে যে দাঙ্গা হাঙ্গামা হয়েছে সেটা পন্ডিত নেহেরু এবং ইন্দিরা গান্ধীর আমলে এত হয়নি। গত ৩দিন আগে প্রধানমন্ত্রীর যারা কারিগরি বিশেষজ্ঞ তারা খড়্গপুর আই আই টি-তে ভাষণ দিতে গিয়ে বলেছেন, ৪০ বছরের যোজনায় কিছু হলনা, খাদ্য, পানীয় জল, বাসস্থান সম্বন্ধে কিছু করা যাচ্ছে না কায়েমী স্বার্থের জন্য। আর কি বললেন? আমাদের দেশের ছেলেরা যে সমস্ত কারিগরি কাজ শিখেছে, যেগুলি তাদের দিয়েই করানো যায় সেগুলি বাইরে থেকে আনা হচ্ছে। মনে রাখবেন সারা দেশে আমরা কিন্তু বিরোধীপক্ষ। আমরা দেশের মানুষকে আসল জিনিসটা বোঝাতে চেষ্টা করছি এবং তারা এটা বুঝতেও পারছে। আমরা সারা দেশের মানুষের পক্ষ থেকে প্রধানমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীকে বলেছিলাম এই শিক্ষা নীতি চাপাবেন না। পার্লামেন্টে আপনাদের সংখ্যা গরিষ্ঠতা রয়েছে যার বলে নতুন এই শিক্ষা নীতি দেশের মানুষের উপর চাপিয়ে দিলেন। সৌগতবাবু শিক্ষা আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন কাজেই তিনি জানেন মাস্টার মহাশয়দের যে নতুন বেতনক্রম হয়েছে মালহোত্রা কমিটির সুপারিশে সেটা দিতে গেলে ১০০ কোটি টাকা লাগে। অথচ সেখানে মঞ্জুর করা হল মাত্র ৪৭ কোটি টাকা। দিল্লির সরকার যে শিক্ষানীতি গ্রহণ করেছেন সেটা কার্যকর করতে দিল্লির শিক্ষা বিভাগ বলেছেন ১৪৬৩ কোটি টাকা লাগবে। কিন্তু সেখানে দেওয়া হল মাত্র ৮০০ কোটি টাকা। তাহলে শিক্ষানীতি কিভাবে কার্যকর করবেন? ওই ৮০০ কোটি টাকা খরচ হবে কয়েকটি মডেল স্কুলের জন্য। এই সব মানুষ বুঝতে পারছে না, দেখতে পারছে না? এক একটা কাজ এমন করছেন এবং তার জন্য দেশব্যাপী যে ব্যর্থতা তা দেশের মানুষ দেখতে পাচ্ছে এবং ক্রমশ মানুষ আপনাদের কাছ থেকে সরে আসছে। পাঞ্জাব বিধানসভা ভেঙ্গে দিলেন—কার স্বার্থে? কোনও আলোচনা করলেন না, কোনও আলোচনা নাই বিধানসভা ভেঙ্গে দিলেন—বললেন ক্যালকুলেটেড রিস্ক—এটা একটা কথা হল? গোল্ডেন টেম্পল প্রিস্টদের সব জেল থেকে ছেড়ে দিলেন। একটা পরামর্শও পর্যন্ত করলেন না। ইন্দিরা গান্ধী পরামর্শ করতেন, পন্ডিত জওহরলাল নেহেরু পরমার্শ করতেন। এতবড় একটা কাজ আপনি করে ফেললেন? একে ছাড়ছেন ওকে ধরছেন—রাত্রি ১২টার সময় ফোন করছেন আপনার মুখ্যমন্ত্রিত্ব আর নাই—অন্য মুখ্যমন্ত্রী হবে। এ কোনও ভদ্রলোক সহ্য করতে পারে? আজকে এখানে পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছি কংগ্রেস সব চেঁচাচ্ছে—কিন্তু তারা সব কংগ্রেস আই নয়, সব কংগ্রেস 'স'। অশোক সেন কংগ্রেস কিনা এটা আজকে তাকে প্রমাণ করতে হবে। তিনি জওহরলাল নেহেরুর আমলে মন্ত্রী ছিলেন, ইন্দিরা গান্ধীর আমলে মন্ত্রী ছিলেন, রাজীব গান্ধীর আমলে মন্ত্রী ছিলেন, আজকে তাকে প্রমাণ করতে হবে তিনি কংগ্রেস কিনা সৌগত রায়ের কাছে। সেইজন্য আমি বলছি যে আপনাদের এই অবস্থা দাঁড়িয়েছে। আজকে সারা দেশের মানুষ এইভাবে সমস্ত বেরিয়ে আসছে কংগ্রেসের দিক থেকে এটা আপনারা বোঝার চেষ্টা করুন। রাজ্যপালের ভাষণে এই যে গুরুত্বপূর্ণ বিষয়টি তোলা হয়েছে যেটা খুবই উদ্বেগজনক বিষয়, খুবই আশ্চর্যের কথা এর জন্য বিরোধী পক্ষের মাননীয় সদস্য বক্তব্য রাখলেন কেউ সে সম্বন্ধে একটু উল্লেখ পর্যন্ত করলেন না। উল্লেখ না করাই কি আপনাদের একটা নীতি? পরে যারা বক্তা আছে তারা বলবেন কিনা জানি না। দার্জিলিং সমস্যা কি শুধু এই রাজ্যের

সমস্যা? গোটা দেশের সমস্যা। ২৫শে জানুয়ারি মিটিং হয়ে গেল দিল্লিতে, কেন্দ্রীয় সরকার রইলেন, রাজ্য সরকার রইলেন এবং ওখানে যারা আন্দোলন করছে তারা সব থেকে ঠিক হল কলকাতায় এসে সব ফাইনাল হবে। আর পরের দিন সুভাষ ঘিসিং একটা মেমোরেন্ডাম ভারতবর্ষের স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে পাঠিয়ে দিলেন এবং তিনি সেটা ফরওয়ার্ড করে দিলেন জ্যোতিবাবুর কাছে? কি করে পাঠিয়ে দিলেন? সেখানে ছিল কাউন্সিল রয়েছে। বলা হল যে শিলিগুড়ি দিতে হবে? যেখানে শতকরা ৭% লোক নেপালী ভাষাভাষী—ডুয়ার্স দিতে হবে। কি করে এ প্রশ্ন আসে জানি না। এটা কি মনোভাব? এখন পার্লামেন্ট চলছে। আমাদের যেমন বিধানসভা চলছে, তেমনি পার্লামেন্টও এখন চলছে। কি আলোচনা হচ্ছে? পাঞ্জাব নিয়ে হচ্ছে আলোচনা গুরুতর অবস্থা পাঞ্জাবের, নিশ্চয় আলোচনা চলবে, কিন্তু দার্জিলিং নিয়ে যে এত কিছু হচ্ছে, অন্যায় হচ্ছে, সেটা নিয়ে একদিনও আলোচনা করা হল না। মিলিটারি, সি.পি.এম. লড়ছে। আমাদের ৬০/৬৫ জন খুন হয়েছে। ওরা বললেন যাবেন ওখানে—কে যাবেন? আমাদের ৬০/৬৫ জন মানুষকে খুন করা হয়েছে। সেখানে কেন্দ্রীয় সরকারের পুলিশ, সি.আর.পি.এফ., বি.এস.এফ., মিলিটারি কনভয়কে পর্যন্ত অ্যাটাক করা হচ্ছে। জি.এন.এল.এফ. আন্দোলন করছে, দিল্লি সরকার নিন্দা করছে না। টেলিফোন আসছে রাইটার্স বিল্ডিংসে বুটা সিং-এর অফিস, স্বরাষ্ট্র সচিবের অফিস থেকে যে, সুভাষ ঘিসিং-এর বাড়িতে পুলিশ গেছে কেন। পুলিশ ঘাঁটাতে গিয়ে কাগজপত্র দু একটা পুড়ে গেছে কেন—এই সব কি ব্যাপার মানুষ একটু বুঝতে চাইছে। তাই কেন্দ্রীয় সরকারের এই যে রহস্যময় ভূমিকা—এই ভূমিকার জবাব পশ্চিমবাংলার মানুষ পেতে চায় এবং আমরাও চাই যে, আমাদের যারা বিরোধী পক্ষ তারা তো এখনও গোটা দেশের সরকারে আছেন, তারা দয়া করে খোলা মেলাভাবে বলুন যে, দার্জিলিং নিয়ে আপনাদের মাথায় কি আছে, আপনারা কি করতে চান। ত্রিপুরায় তো আপনারা এত সব কিছু করছেন— সেখানকার সরকার না চাইতেই মিলিটারি চলে গেল, আর এখানকার মাননীয় মুখ্যমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী বারে বারে সি.আর.পি.এফ. চাইছেন, অথচ পাচ্ছেন না। ৮ ব্যাটেলিয়ন এখান থেকে নিয়ে যাওয়া হল, ৩ ব্যাটেলিয়ন ফিরিয়ে দেওয়া হয়েছে। এখানে সি.আর.পি.এফ. চেয়েও আমরা পাচ্ছি না, আর ওখানে না চাইতেই মিলিটারি চলে যাচ্ছে। আপনারা খেয়াল রাখবেন যে, এখন সুভাষ ঘিসিং কি দাবি তুলেছেন? সি.আর.পি. তুলে নিন। দাবি তুলেছেন দিল্লি সরকারের কাছে। আর কিছু নয়, আগে সি.আর.পি তুলে নিন। এই হচ্ছে সুভাষ ঘিসিং-এর কথা। আর সেখানে আমরা সি.আর.পি চেয়েও পাচ্ছি না। এই রকম একটা অবস্থায় সি.আর.পি.র ডাইরেক্টর জেনারেলকে এখন থেকে বদলি করা হল। সেই জন্যই বিষয়টি অত্যন্ত গুরুতর। দার্জিলিং নিয়ে কংগ্রেস কি করতে চায়, দিল্লি সরকারের পরিকল্পনা কি, তা পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ, ভারতবর্ষের মানুষ জানতে চায়। রাজ্যপালের ভাষণের উপর এই রকম একটা গুরুত্বপূর্ণ আলোচনায় কংগ্রেসের ৪/৫ জন মাননীয় সদস্য বক্তব্য রেখে গেলেন, কিন্তু তাদের একজনও দার্জিলিং-এর বিষয় উল্লেখ করলেন না। তারা কি ভুলে উল্লেখ করলেন না? এটা কি শুধুই ভুল, নাকি অন্য কিছু, নাকি দার্জিলিং নিয়ে কোনও কথা বলতে চান না? নাকি মনে অন্য জিনিস আছে? এদিকে জনমত আছে, আর মনের ইচ্ছা হচ্ছে অন্য। সেই কারণে এই রকম একটা গুরুতর পরিস্থিতির মধ্যে পশ্চিমবাংলা সরকার মাথা ঠান্ডা করে সবার সসাথে আলোচনা করে দার্জিলিং সমস্যার সমাধানের দিকে এগোচ্ছেন। আমরা আনন্দিত যে, সেখানে হাজার হাজার মানুষ মিছিল, মিটিং

করছেন। এমন কি জোর জবরদোস্তি করে জি.এন.এল.এফ. যাদেরকে ওদের দিকে টেনে নিয়ে গিয়েছিল বিশেষ করে কার্শিয়াং এবং দার্জিলিং-এর আশপাশ এলাকায়—এখন দেখা যাচ্ছে সেই সব শত শত মা, বোন, ভাই, চা বাগানের শ্রমিক ইত্যাদি তারা চলে আসছেন, আমাদের মিটিং-এ আসছেন। তারা বলছেন, জোর জবরদোস্তি যা হয়েছিল, যেভাবে পশ্চিমবাংলায় বিভেদ সৃষ্টির চেষ্টা হয়েছিল, তা থেকে আমরা বেরিয়ে আসতে চাই এবং সেই মানুষ আজকে রাস্তায় নামছে। কংগ্রেসেরও তো কিছু লোক আছে। তারাও তো ওখানে কিছু ভোট পেয়েছিল। তাদের কোথাও দেখেছেন? কংগ্রেসের কিছু লোককে কোথাও মিছিল, মিটিং করতে দেখেছেন? মুখ আছে, তাই শুধু বলে দিলেন। আপনারা যান না ওখানে—আমাদের পার্টির হাজার হাজার মানুষের মিটিং করে বাড়ি ফেরার পথে মন্ত্রীর গাড়ি আক্রমণ করেছে, মন্ত্রীকে হত্যা করার চেষ্টা করেছে, কিন্তু তবুও মন্ত্রী ভয় পাচ্ছে না, তারপরেও আবার মিটিং করে যাচ্ছে। কংগ্রেসের তো ১০০ লোকও আছে—আপনাদের যেতে হবে না, ঐ ১০০ জন লোকও একটি মিটিং পর্যন্ত করেনি। এমন কি পাঞ্জাবের ব্যাপারে আমরা কংগ্রেসের অন্য পার্টিকে বলেছি যে, পাঞ্জাবের এখন যা অবস্থা তাতে এটা খালি দলবাজির অবস্থায় আর নেই, আসুন আমরা সকলে মিলে এক সাথে জাতীয় ঐক্যের স্বার্থে এত বড় একটা সমস্যার মোকাবিলা করি। গ্রামে গঞ্জে মিটিং করে মানুষকে আশা, ভরসা দিই। বলতে অসুবিধা নেই যে, শুরু হয়েছিল, বার্ণালা সরকার যখন ছিল। তাকে ভেঙ্গে চুরে তছনছ করে দেওয়া হল, মিটিং, মিছিল সমস্ত বন্ধ করে দেওয়া হল। মিটিং, মিছিল বন্ধ করে কি ঠেকানো যায়? পুরোহিত ঢোকানো, আর জেল থেকে তাদের বের করে দিয়ে কি মানুষ বাঁচানো যায়? সময় লাগছে। সময় লাগত না, যদি দিল্লি সরকার পরিষ্কার ভূমিকা নিত। পাহাড়ী দার্জিলিং-এর ঘিসিং, আর এলাকার কিছু লোকের সমস্যার মোকাবিলা কি করে করতে হয়, তা পশ্চিমবাংলার মানুষ জানে, দার্জিলিং-এর মানুষ জানে। আমাদের মানুষ, সাংগঠনিক শক্তি এবং প্রশাসন দিয়ে এই ঘিসিং-এর ব্যবস্থা আমরা করতে পারতাম কিন্তু দিল্লি বলে একটা ব্যাপার আছে। আমরা পছন্দ করি বা না করি দিল্লির সরকার বলে একটা ব্যাপার আছে। আর সেই সরকার যদি এরকম রহস্যজনক ব্যাপার করে তাহলে অসুবিধা হয়ে যায়। সেইজন্য দার্জিলিং-এর ব্যাপারে আমরা আশা করব আমাদের এখানকার কংগ্রেসি বন্ধুরা তারা তাদের বক্তব্য এখানে উত্থাপন করবেন এবং বলবেন এই পরিস্থিতিতে কি তারা ভাবছেন? স্যার, এটা খুবই আনন্দের কথা যে কাগজে দেখলাম, যে অধিবেশন চলছে এই অধিবেশনেই দার্জিলিং সমস্যার সমাধানের জন্য কার্যত সবচেয়ে গুরুত্বপূর্ণ পদক্ষেপ—ঐ হিল কাউন্সিল তৈরির বিল আনা হবে। আমরা আনন্দিত যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সমস্ত দলের যে মিটিং হয়েছিল এবং তাতে যে সিদ্ধান্ত হয়েছিল সেই অনুযায়ী এখানে বিল আসবে। দার্জিলিং সমস্যার সমাধানের জন্য দ্রুত পদক্ষেপ নেবার জন্য আমরা সবাই মিলে এখানে আলোচনা করে সিদ্ধান্ত নেব। সুভাষ ঘিসিং-এর জন্য বসে থাকা যেতে পারে না কারণ দার্জিলিং-এর জিম্মাদারী সুভাষ ঘিসিংকে কেউ দেয় নি। সেখানে অনেক শক্তি আছে, অনেক মানুষ আছেন, সবাই-এর সঙ্গে আলোচনা করে বিধানসভায় বিল পাশ করা হবে এবং সেইভাবে দার্জিলিং সমস্যার সমাধানের দিকে আমরা এগুতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের বন্ধুরা একটা হাওয়া তোলার চেষ্টা করছেন যদিও খুববেশি হাওয়া ওঠাতে পারেন নি, সেই প্রসঙ্গে আমি এবার দু/চার কথা বলব। স্যার, এটা কংগ্রেসের সবাই বলছেন না, কংগ্রেসের কিছু লোক যাদের বেশির ভাগই

কংগ্রেস 'স'-এর লোক তারা চেঁচামেচি করছেন। উনি আবার ডিমিট্রের থিওরির কথা বললেন। ডিমিট্রি-এর থিওরি উনি পড়েছেন কিনা জানি না,। বললেন, বড় পার্টি ছোট পার্টিকে খায়। কোথায় দেখলেন সেটা? কংগ্রেস 'স' কংগ্রেস (আই)-তে মিলল, তারপর দলটা দখল করল কংগ্রেস 'স'—বড় পার্টি ছোট পার্টির পেছনে চলে গেল। এখন গনিখান চৌধুরি কংগ্রেস(ই) কিনা, সোমেন মিত্র কংগ্রেস (ই) কিনা জানতে হবে সৌগত রায়ের কাছে। সেইজন্যই আমাদের অসুবিধা হচ্ছে। এখানে এই শীততাপনিয়ন্ত্রিত ঘরে বসে যে বক্তৃতাই উনি দিন, যাই বলুন না কেন, ওরা বাইরের অবস্থাটা জানেন। আমরা স্যার, শুধু ঘরে বসে মিটিং করি না, আমরা মাঠে, ময়দানে মিটিং করি এবং সেখানে ঐ মাঠে ময়দানে কংগ্রেসিদের সঙ্গেও আমাদের দেখা সাক্ষাত হয়। অবশ্য যাদের সঙ্গে দেখা হয় তারমধ্যে এরা খুব কমই আছেন। সেইজন্য বলছি, যেটা নিয়ে ওরা একটা হাওয়া তোলার চেষ্টা করছেন সেটা নিয়ে খুববেশি একটা দাগ কাটতে ওরা পারেন নি। ওরা একটা হাওয়া তোলার চেষ্টা করলেন এই যে, ওরা অনেক আসনে জিতে যেতেন যদি এই সন্ত্রাস না হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওদের কাছে একটি আবেদন রাখব এই বলে যে আমাদের বোঝার সুবিধার জন্য—আমরা বুঝতে চাই—ওরা বললেন, হঠাৎ ওরা কি করে ভাবলেন যে এবারের পঞ্চায়েত নির্বাচনে ওরা অনেক বেশি সিট পাবেন? কোথা থেকে আসলো এই হিসাবটা? এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে আপনাদের পার্টিতে কিছু ভালো লোক আছেন, তাদের বুঝিয়ে আমাদের দিকে আনতে একটু সময় লাগছে কিন্তু কংগ্রেস আগের চেয়ে বেশি আসন পাবে এই হিসাবটা কোথা থেকে পেলেন? আমি কংগ্রেস'স'-এর কথা বাদ দিচ্ছি, কংগ্রেস (আই)-এর মধ্যে থেকেও কিছু লোক একথাটা বললেন কিসের ভিত্তিতে সেটা আমরা বুঝতে চাইছি। রাজনীতির ছাত্র হিসাবে আমরা জানি যে এই পশ্চিমবঙ্গে অনেক দিন আগে থেকেই একটা রাজনৈতিক ট্রেন্ড দেখা যাচ্ছে। মাননীয় সদস্য পার্থ দে মহাশয় সে কথা বিস্তারিতভাবে বলেছেন। কাগজপত্রও সব আছে। ১৯৬৭ সাল থেকে ১৯৮৮ সাল—এই ২০/২১ বছরের মধ্যে মাঝের ১৯৭২ সালটা বাদ দিলে আপনারা দেখবেন ক্রমান্বয়ে কংগ্রেসের ভোট কমছে। এক বছরও হয়নি এই বিধানসভার নির্বাচন হয়েছে, আগের বিধানসভায় আপনারা ৬০ জন ছিলেন। আর এক বছরও হয়নি আপনারা চলে গেলেন ৪০ জনে। তখন আপনারা রিগিংয়ের কথা বলেননি, তখন রিগিংয়ের কথা বললে না হয় বুঝতাম। বিধানসভায় ভোটে যদি বলতেন রিগিং হয়েছে তাহলে বুঝতাম। কিন্তু ৪০ জন হয়ে গেলেন আপনারা বিধানসভার সদস্য। এবারে পঞ্চায়েতে আপনাদের সংখ্যা বাড়বে কেন, এর কোনও কারণ আছে? একজন মারা গেলেন। সেখানে ভোট হল। সেই ভোটেও আপনারা হেরে গেলেন। আপনাদের সংখ্যাটা বাড়বে এই আশা কোথা থেকে পেলেন? এই পঞ্চায়েত ভোটের এক মাস আগে আপনাদের প্রথম সারির নেতা, এই রাজ্যের নয়, দিল্লির ওয়ার্কিং কমিটির মেম্বার, প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী পর্যন্ত বললেন যে এই পঞ্চায়েতে দাঁড়ানোর দরকার নেই। এবারে ভোটটা পাওয়া যাবে না, এবারে আমরা আমাদের সংগঠনের জন্য ব্যয় করি, পরের ভোটে দেখা যাবে। কিন্তু পঞ্চায়েতের ভোটের ২০ দিন আগে সব কাগজে বের হল, আমরা দেখেছি, যে এবার রেজাল্ট অনেক ভালো হবে। এই তথ্য কোথা থেকে আপনারা পেলেন? এক ত্রিপুরা—ঐ ত্রিপুরায় যা হয়েছে সেটা এখানে পর্যালোচনার বিষয় নয়। একথা পার্থবাবুও বলেছেন। এখানে বিশেষ করে কংগ্রেস (স) নেতারা কি শুরু করেছিলেন না, আকাশ পথে ঘুরে ঘুরে ঐ ৩৫৬ ধারা আর

মিলিটারি। এবং একজন কেন্দ্রীয় মন্ত্রী বক্তৃতা দিয়ে বলেছেন যে তলাটা আপনারা দেখুন, উপরটা আমি দেখছি। এতবড় মাতব্বর তিনি হয়ে গেলেন পশ্চিমবাংলার। মাননীয় মুখ্যমন্ত্রী ভালোই বলেছেন যে এতটুকু যন্ত্রে এত শব্দ হয়। উনি আর কি বললেন। এতবড় কথা বলা হয়েছে যে তলারটা আপনারা দেখুন, উপরটা আমি দেখছি। আরে রাজীব গান্ধীও এতবড় কথা বলতে পারেনি। পশ্চিমবাংলার মানুষ এতবড় কথা সহ্য করে না। এই রকম স্বৈরাচারী কথাবার্তা যারা বলে তাদের হাতে কেউ কখনও পঞ্চায়েতের ভালো তুলে দেয়? সে জন্য বলব যে এই রকম চেঁচামেচি না করে অফিসে গিয়ে বসে ঠাণ্ডা মাথায় চিন্তা করুন। এত আনন্দ পাবার কিছু নেই। ১৫ তারিখে ভারত বন্ধ হবেই। দিল্লিতে ৯ তারিখে বন্ধ হয়েছে, উত্তর প্রদেশে বন্ধ হয়েছে, হরিয়ানায় বন্ধ হয়েছে। ৯ তারিখে বিরোধী পক্ষকে, বামফ্রন্টকে লক্ষ লক্ষ মানুষ কোথায় নিয়ে গেছে সেটা আপনারা না বুঝলেও আপনাদের বড় নেতারা বুঝেছেন যে দিন ঘনিয়ে এসেছে। ১৫ই মার্চের বন্ধের মধ্যে দিয়ে গোটা ভারতবর্ষব্যাপী একটা নতুন ইতিহাস তৈরির কাজ শুরু হবে। সে জন্য আপনাদের বলব যে একটু ঠাণ্ডা মাথায় চলুন। এই কথা বলে সকলকে নমস্কার জানিয়ে। আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে আলোচনা করছি রাজ্যপালের ভাষণের উপরে, এটাকে বলা যেতে পারেনা যে রাজ্যপালের ভাষণ। কেন না, রাজ্যপাল বা রাষ্ট্রপতির ভাষণ সরকারের দ্বারা অ্যাপ্রুভড হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পাণ্ডে, এটা অ্যাপ্রুভড হয়না, সরকারের দ্বারা তৈরি হয়।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সাধন পাণ্ডে ঃ** এটা যখন অ্যাপ্রুভড হয়না, এটা আমরা ধরে নিতে পারি যে মুখ্যমন্ত্রীর ভাষণ রাজ্যপালকে দিয়ে পড়ানো হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেকথাটা এই ভাষণের মধ্যে আছে, প্রথমেই আমি কয়েকটি কথা আমাদের মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে পঞ্চায়েত নির্বাচনের আগে তিনি প্রত্যেকটি গ্রামের মানুষকে, পশ্চিমবাংলার মানুষকে স্মরণ করিয়ে দিয়েছিলেন যে এবারে আমাদের পঞ্চায়েতে কত কাজ হয়েছে, কত রাস্তা-ঘাট উন্নয়নের কাজ হয়েছে সে সম্বন্ধে আলোচনা চলবে না। এবারের নির্বাচন হল রাজীব গান্ধীকে পরাস্ত করার এবং জ্যোতিবাবুকে কত তাড়াতাড়ি দিল্লির আসনে বসানো যায় তার ব্যবস্থা করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই যখনই কোনও হিসাবের খাতা মেলানোর ব্যাপার থাকে এরা সেটা মেলান না, তার থেকে অনেক দুরে চলে যান। আমি ১০/১১ বছরের পঞ্চায়েত সম্পর্কে কয়েকটি কথা বলছি। আমি মনে করি যে পশ্চিমবঙ্গের বুকে বামপন্থী সরকার একটা ভালো কাজ করেছিল, আমি নিশ্চিত ভাবে স্বীকার করতে বাধ্য কিন্তু যে পঞ্চায়েত নির্বাচন আমরা চেয়েছিলাম, দলমত নির্বিশেষে, কোনও পার্টি সিম্বল ছাড়া হোক, যা অন্ধ্রপ্রদেশে আজকে হচ্ছে, কিন্তু বামপন্থী সরকার তা মেনে নেননি। কিন্তু নির্বাচন হচ্ছে, গ্রামের মানুষ ক্ষমতা পেয়েছে, এই সব কিছুকে সমর্থন করা উচিত ছিল সেদিন। প্রথমবার যখন এই ক্ষমতা মানুষের কাছে গেল, গ্রামীণ কাঠামোকে বামপন্থীরা একের পর এক ভাঙতে লাগল, সেই কাঠামো ওরা তুলে দিল একটা গোষ্ঠীর হাতে, যারা তদানিন্তন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রমোদ দাসগুপ্তের নেতৃত্বে কিছু ভালো বিশ্বাসী লোক, নিষ্ঠার সঙ্গে লড়ছিল, যারা

বামপন্থী রাজনীতিতে বিশ্বাস করত তাদের হাতে ক্ষমতা তুলে দিয়েছিল। কিন্তু তারপর দেখা গেল প্রমোদ দাসগুপ্তের জীবনে, তিনি পঞ্চায়েতের হিসাব চেয়েছিলেন বহু জায়গা থেকে সেই সব হিসাব আসেনি, আমি এখানকার যারা সদস্য আছেন তাদের বলব, আপনাদের দেখে মাঝে মধ্যে করুণা হয়, আপনারা হলেন বামফ্রন্ট সরকারের মুখোশ, পেছনে কী চলছে, তা আপনারা জানেন না, আপনাদের কারোর হাত নেই, কেউ এই জিনিসকে কন্ট্রোল করতে পারবেন না। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আজকে পশ্চিমবাংলার বুকে যে ক্ষমতা হস্তান্তরিত করেছেন, জেনে রাখুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলছি, জমিদারি প্রথা আমাদের প্রদেশ থেকে অ্যাবলিশ হয়েছিল, কিন্তু আজকে নতুন এক জমিদার সৃষ্টি করেছে বামফ্রন্ট সরকার, সেই জমিদাররা গ্রামের বুকে ৪০ টা কি ৫০ টা লোক এই কোটি কোটি টাকার ক্ষমতা হাতে পেয়েছে, সেই ক্ষমতা কিন্তু তারা কোনও মতে ছাড়তে রাজি নয়। যদি আমাদের বামপন্থী কোনও বিধায়ক, আর.এস.পি., ফরওয়ার্ড ব্লক., কেউ কোনও প্রতিবাদ করে, যাদের হাতে ক্ষমতা গেছে, তারা কিন্তু সেই রক্তের স্বাদ যা পেয়েছে, তা ছাড়তে রাজি হবে না। আমার মনে হয় মুখ্যমন্ত্রী কংগ্রেসের তরফ থেকে, আর.এস.পি.র তরফ থেকে ফরওয়ার্ড ব্লকের তরফ থেকে এবং অন্যান্য দলের তরফ থেকে অনেক অভিযোগ পেয়েছেন, কিন্তু অভিযোগের কথা তিনি যখন নিজে পাঠান তার বক্তব্য নিশ্চয়ই তারা মেনে নেবেন না, কেন না একটা নিজেদের কন্ট্রোল সিস্টেম করে নিয়েছেন নিজেদের গ্রামে। সেই জন্য আমি বলেছি, প্রত্যেকটি গ্রামকে তৈরি করা হয়েছে লাল দুর্গ, মানে মানুষের সমর্থনে নয়, ৩০/৪০ জন লোক, তারা যে অর্থের স্বাধীনতা পেয়েছে, সেই স্বাধীনতা তারা দিতে রাজি নয়, যেমন জমিদারি প্রথা আমরা বিলোপ করেছিলাম, সেইভাবে এদের বিরুদ্ধে কঠোর ভাবে লড়তে হবে আগামী দিনে। আমি জানিনা কি পদ্ধতিতে চলবে এই রাজ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই আমরা তো শুধু হিংসার কথা বলিনি, আমরা হিংসার কথা বলেছি শুধু কি, খুন জখমের কথা বলেছি কি, বলেছে বামফ্রন্ট সরকার। বড় আশা করে বসেছিলেন গদিতে, একজন বামপন্থী অনেক আশা করে বসেছেন, কিন্তু যখন ওর দল সি.পি.এম. সর্বত্র সন্ত্রাস সৃষ্টি করতে শুরু করল, গবিরদের গলা টিপতে শুরু হল, উনি কিছুই করতে পারলেন না। উনি মানে মুখ্যমন্ত্রী। ভাবুন, একজন মন্ত্রী বলছেন গলা টিপে ধরেছে, মুখ্যমন্ত্রীর অধিকার নেই, ক্ষমতা নেই কিছু বলবার, কোন রাজ্যে বাস করছি? আমাদের দেশ বলেই এটা সম্ভব হচ্ছে, আমাদের এই দেশ বলেই ডি.জি. পার হয়ে গেলেন। তারপর আর একজন বললেন, "এ দেশ বলেই ডি.জি. পার পেয়ে গেলেন।" ভাবুন এক বার! ডি.জি.? ডাইরেক্টর জেনারেল অফ পুলিশ, তার সম্বন্ধে একজন সরকার পক্ষের লিডার বলছেন, "স্রেফ এ দেশ বলেই এত বড় ব্যর্থতার পরেও ডি জি পার পেয়ে গেলেন।" অন্য দেশ হলে ওর চামড়া খুলে নেওয়া হত এই জাতীয় কথা হয়ত বলতে চেয়েছিলেন। তারপরে আবার কি বলা হয়েছে দেখুন, "প্রশাসনকে সাহায্য করে একজন নাগরিক যদি পুলিশি নিরাপত্তা না পায় তো তার থেকে লজ্জাজনক ঘটনা আর কিছুই হতে পারে না। সত্যি কথা বলতে কি, অন্য কোথাও হলে নিরুপম সোম এত সহজে পার পেতেন না।" স্যার, আমি মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন করছি, মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাদের ডি.জি. সম্বন্ধে আপনাদের শরিক দলের পক্ষ থেকে যখন এই কথা বলা হচ্ছে তখন আপনার কি বলার আছে? ১৯৬৭ সালে আপনারা প্রথম যুক্তফ্রন্ট করেছিলেন নির্বাচনের পরে, নির্বাচনে আপনারা আলাদা

আলাদা ভাবে লড়াই করেছিলেন, কিন্তু এ বারে পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা এক হয়ে গিয়েছিলেন এবং গিয়ে বলেছিলেন, 'আমাদের ভোট দিন, আমরা সবাই এক সঙ্গে কাজ করব, ইউনাইটেডলি কাজ করব।" আর একজন আজকে কি বলছেন? তিনি বলছেন, "মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কিন্তু মুখ্যমন্ত্রীর কি ক্ষমতা আছে যে ওদের বিরুদ্ধে ব্যবস্থা নেন? মুখ্যমন্ত্রীর কোনও ক্ষমতা আছে?" আমরা আশ্চর্য হয়ে যাই, ভারতবর্ষের কোনও মুখ্যমন্ত্রী কি এরকম কথা কোনও দিন শুনেছেন! একজন মন্ত্রীর কাছ থেকে এরকম কথা শোনার পরেও সেই মন্ত্রীর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। এটা ভাবা যায় না! মন্ত্রী সত্যি কথাই বলেছেন এবং মন্ত্রীর কথা সাধারণ মানুষ মেনে নিয়েছেন, তাই আজকে আমাদের এ সব কথা বলতে হচ্ছে। আর একজন মন্ত্রী বললেন, " বাসন্তী থানার রাধারানীপুর গ্রামে সি পি এম নেতা সুদর্শন দুবের নেতৃত্বে এক বাহিনী, আর এস পি-র নেতা তারাপদ করণ এবং নিরাপদ করণকে হত্যার উদ্দেশ্যে মাঠে টেনে নিয়ে যায়। তাদের হাতে মারাত্মক অস্ত্র ছিল। তারা আমাদের কর্মীদের প্রচন্ড প্রহার করে। অর্ধমৃত অবস্থায় ফেলে রেখে চলে যায়। দলীয় কর্মীরা ঘটনাস্থলে ছুটে গেলে সি পি এম কর্মীরা তাদেরও আক্রমণ করে।" এসব কথা আমরা বলছি না, মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাদেরই শরিক দলের পক্ষ থেকে এ কথা বলা

[4-50 —5-00 P.M]

হচ্ছে। মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত থাকলে আমি খুশি হতাম, আমি জানি না উনি ওর ঘরে বসে আমার বক্তব্য শুনছেন কিনা। তবে এখানে মাননীয় বিনয়বাবু উপস্থিত আছেন, তিনি শ্রদ্ধেয় মানুষ। একটু আগে একজন সদস্য বক্তৃতা করে বলেছেন কংগ্রেস (স), কংগ্রেস (আই) ইত্যাদির কথা। হ্যাঁ, ইন্দিরা গান্ধীর সঙ্গে আমরা কংগ্রেস (আই) করেছি। কিন্তু আমরা কখনই বিনয়বাবুকে বলব না যে, উনি কংগ্রেস থেকে চলে এসে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা হয়েছেন। তিনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টিতে যোগ দিয়েছেন, অতএব এ নিয়ে তাকে তিরস্কার করার কোনও দরকার আছে বলে আমাদের মনে হয় না। যাই হোক পশ্চিমবঙ্গে ঐ সমস্ত ঘটনা ঘটেছে, কয়েকজন মন্ত্রী ঐ সমস্ত স্টেটমেন্ট করেছেন এবং সে-গুলোর কোনও কন্ট্রাডিকশন হয় নি। একজন মন্ত্রী স্টেটমেন্ট করে গেছেন, "পঞ্চায়েতের চুরির আমি তদন্ত করতে গেছি, আমাকে সেই দপ্তর থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে।" একজন মন্ত্রী, একজন লিডার এই কথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি বুঝতাম যে, হ্যাঁ, তিনি কিছু বুঝতেন না, তাই তাকে ঐ দপ্তর থেকে সরিয়ে দেওয়া হয়েছে। কিন্তু ঘটনা তা নয়। কি করে ভালো ভাবে দখল নেওয়া যায়, কি করে পলিটিক্যাল কন্ট্রোল করা যায় গ্রাম বাংলাকে, তার জন্যই মন্ত্রিসভার মন্ত্রীকে চেঞ্জ করতে হয়। তিনি কোরাপশনের বিরুদ্ধে বলেছিলেন বলেই তার দপ্তর কেড়ে নেওয়া হয়েছিল। মন্ত্রী বলেছেন, তিনি দুর্নীতির তদন্ত করতে গিয়েছিলেন তাই তাকে সে দপ্তর থেকে সরিয়ে দেওয়া হয়েছিল। কিন্তু তাকে দমিয়ে দেওয়া যায় নি, তার স্টেটমেন্ট চেপে দেওয়া যায় নি এবং সেই বিষয়ে কারও কাছ থেকে কোনও কান্ট্রোডিকশনও বেরয়নি। এক মাত্র মুখ্যমন্ত্রীর কন্ট্রাডিকশন, কি কন্ট্রাডিকশন? না, তিনি বললেন, রিগিং করে জেতার পরে তিনি বললেন— "শক্তি দেখে শরিকদের কোনও ভয়ের কারণ নেই।" তার মানে ভয় পেয়েছেন! কিন্তু কারা? শরিকরা? যাদের সঙ্গে হাত মিলিয়ে সরকার করেছেন, তাদের উদ্দেশ্যে মুখ্যমন্ত্রীকে ঐ কথা বলতে হল! কখন মানুষ

ঐসব কথা বলে? ঠাকুর ঘরে কে, আমি তো কলা খাই নি। এ কথা কখন বলা হল? তখনই এ কথা বলা হল যখন সিপিএম ক্রাইম করল, রাজনীতিতে ক্রাইম করল এবং বলল তার সেই ক্রাইম করার শক্তি দেখে শরিকদের কারও ভয়ের কোনও কারণ নেই। আমরা জানতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী, কখন মানুষ ভয় পায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রাম বাংলায় যে সর্বনাশ চলছে, আমরা কিন্তু তার বিরুদ্ধে রুখে দাঁড়াব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা কথা পরিষ্কার ভাবে বলতে চাই যে, যখনই ক্রাইম হয় তখনই তার পিছনে একটা মোটিভ থাকে। প্রতিটি ক্রাইমের একটা করে মোটিভ আছে। তাহলে কি কারণে এই সমস্ত ক্রাইম ঘটল? আজকে পঞ্চয়েত নির্বাচনে রিগিং পঞ্চায়েত নির্বাচনে অত্যাচার কেন হচ্ছে, এর মোটিভ কি? সেই মোটিভটা জানতে হবে। এই মোটিভটা হল পঞ্চায়েতের লেভেলে যে টাকাটা যাচ্ছে সেখানে যে দুষ্টচক্র তৈরি হয়েছে, সেই নতুন জমিদাররা সেই সব টাকা দখল করতে চাইছে। সেই টাকার হিসাব দেবে না। সুতরাং সেই টাকা দিয়ে কি কোনও কাজ হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে বাধ্য হচ্ছি, আমাদেরকেও এ ব্যাপারে ভাবতে হবে। রাজ্য সরকারের টাকা নিশ্চয়ই পঞ্চায়েত পাবে। পাক, তাতে কোনও আপত্তি নেই। কিন্তু আমাদের ভাবতে হবে আমাদের মানে কেন্দ্রীয় সরকারের পার্টিসিপেশনের টাকা দুর্নীতিগ্রস্ত পঞ্চায়েতগুলির হাতে আমরা দেব কিনা? কেননা অলরেডি ডিক্লারেশন হয়ে গেছে—নির্বাচনের পর মন্ত্রীরা বলেছেন যে নির্বাচনে রিগিং হয়েছে, পঞ্চায়েতে করাপশন হয়েছে। আমি আপনাকে জানাই সংবাদপত্রে বেরিয়েছে "পঞ্চুবাবু" অর্থাৎ প্রমোদবাবু পঞ্চায়েতকে ঘিরে গরিব মানুষের উন্নয়নের জন্য যে স্বপ্ন দেখেছিলেন তা ব্যর্থ হয়েছে। "পঞ্চুবাবু" পঞ্চায়েতকে দুর্নীতির আখড়া বানিয়েছে। সি.পি.এম. দলীয় স্বার্থে ব্যবহার করছে। ঝাড়গ্রামের এক পঞ্চায়েত নির্বাচনী জনসভায় একজন বামপন্থী নেতা এই কথা বলেছেন। এটা তো কন্ট্রাডিকটেড হয়নি? সুতরাং কেন্দ্রীয় সরকারের আই.আর.ডি.পি., এন.আর.ই.পি. এবং আর.এল.ই.জি.পির টাকা এই পঞ্চায়েতে দেওয়া যাবে কিনা আমরা কিন্তু সেই প্রশ্ন তুলব—এটা আপনাকে জানাচ্ছি। আপনাকে জানাই, আমি গ্রাম বাংলায় ঘুরেছিলাম। জ্যোতিবাবু চোথা কাগজ বলবেন, ওর কি মূল্য আছে? সেইজন্য আমি আগে থেকে বলতে চাই এটা চোথা কাগজ নয়। এর পিছনে সরকারি সিল আছে রিসিভড অ্যাট ১৪.২ অর্থাৎ ২টো ২মিনিট। এই কাগজখানা সই করে দিয়েছেন জ্যোতিবাবুর প্রশাসনিক লোকেরা। তাতে কি লেখা হয়েছে। আমার পার্টির একজন পঞ্চায়েত সদস্য শ্রী রমেশ পালোরী—আমি তারসঙ্গে উদয়নারায়ণপুর থানায় গিয়েছিলাম—একটা অভিযোগ দায়ের করেছেন। আমি বলেছিলাম থানায় অফিসারকে—যে আপনি চলুন, কোনও এজেন্ট বুথে দেওয়া যাচ্ছে না। সি.পি.এমের লোকেরা বার করে দিচ্ছে। সেখানে ২ হাজার ইট ভোটের লাইনে পাতা আছে, তারপর লাইন দিতে হবে। সেই অফিসার ২জন পুলিশের লোক দিল। সেখানে গিয়ে দেখি বুথে কোনও লোক নেই। তারপর থানায় গিয়ে থানা অফিসার এ.কে.রায় দাঁড়িয়ে ছিলেন। তারসঙ্গে দেখা হয়েছিল। তাকে বললাম প্রিসাইডিং অফিসার সি.পি.এমের ভূমিকা পালন করছেন। তিনি নিজে সি.পি.এমের ছাপ মেরে ব্যালট বাক্সের মধ্যে ফেলে দিচ্ছেন। এই নিয়ে ডায়েরি হল, ডায়েরির পর নোট হল। জ্যোতিবাবুকে চিঠি দিয়েছি, কিন্তু সেই চোথা পৌছায়নি। কেন পৌছাবে? অফিসারদের ভালো ভালো কথা, রসগোল্লার কথা শুনবেন, অভিযোগের কথা শুনবেন না। কিন্তু যেদিন ঐ পদ থেকে যাবার দিন আসবে সেদিন কিন্তু এইসব কথা হিসাব

করে দেখতে হবে এবং সেদিন আর বেশি দেরি নেই। শুধু তাই নয়, শ্রী রাধেশ্যাম রায় যিনি কনটেস্ট করেছিলেন পঞ্চায়েত নির্বাচনে, ব্যারাকপুর, ব্লক নাম্বার ২,১০ নম্বর গ্রাম, তার বাড়িতে সি.পি.এমের লোকেরা আগুন জ্বালিয়ে দিয়েছে। আপনারা নোট করুন। জি.ডি. আর নম্বর ১০৮৬। ডি.এল., তারিখ হচ্ছে ২৯-২-৮৮। তার পরিবারের লোকেরা জানিয়েছে। জ্যোতিবাবু কি ঐ ব্যাপারে ব্যবস্থা নিয়েছেন? আপনারা তো কংগ্রেসকে গালি-গালাজ দিচ্ছেন, কিন্তু আপনারা যে জিনিস করছেন সেটা আর বেশি দিন চলতে পারে না। এই জিনিস অবিলম্বে বন্ধ করতে হবে। এই জিনিসের একটা সমাপ্তি আছে, সেই সমাপ্তির দিন কবে হবে পশ্চিমবঙ্গের মানুষ সেটা বেছে নেবেন। স্যার, আপনার মাধ্যম দিয়ে জানাই এরা এই বইয়ের ভাষণের মধ্যে দিয়ে অনেক কিছুই বলেছেন। আমি বলি, মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি ১১ বছর ধরে এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, আপনার একটু সত্য কথা বলার সাহস নেই? আপনার প্রশংসা করার ক্ষমতা নেই? আপনি আপনার ফরওয়ার্ড ব্লক, আর.এস.পি. কে না হয় প্রশংসা করতে পারলেন না কিন্তু এই বইয়ে যা দেখলাম, ভাষণের মধ্যে তাতে সমস্ত কিছুই তো কেন্দ্রীয় সরকারের টাকায়, তা কেন্দ্রীয় সরকারের নামটা উল্লেখ করুন, নামটা উচ্চারণ করতেও আপনার এত কষ্ট? নামটা উচ্চারণ করতেও রাজি নন? আমি তাই আপনাকে বলছি যে, আমাদের এখানে সদস্য অনেক কথা বলেছেন, কোরাপশনের কথা বলেছেন, আমি জিজ্ঞাসা করি মুখ্যমন্ত্রী মহাশয়? আপনি তো কোরাপশনের কথা বলেছেন কিন্তু আমরা তো কয়েকটা কথা বিধানসভায় বলেছিলাম আপনি তো সেগুলিকে উড়িয়ে দিয়েছেন। কোর্ট কেস আছে তাই, বলা যাবে না। তাহলে আমরা তো বোফর্স নিয়ে সুপ্রীম কোর্টে কেস ঠুকে দিয়ে বলতাম আলোচনা করা যাবে না। আমরা পার্লামেন্টারি ডেমোক্রেসি মানি, গণতন্ত্র প্রতিষ্ঠিত করেছি। জ্যোতিবাবুদের মতো নয়। আমরা গণতন্ত্র প্রতিষ্ঠিত করে সেখানে দেখিয়েছি। পার্লামেন্টারি কমিটি, একটা ছোট্ট কমিটি করার মতো সাহস জ্যোতিবাবু দেখাতে পারলেন না। একের পর এক কেলেঙ্কারি এই সরকারের বিরুদ্ধে প্রতিদিন আমরা তুলতে গেছি আমাদের কণ্ঠকে রোধ করার চেষ্টা হয়েছে। আমাদের কথা বলতে দেওয়া হয় না। আমাদের সমস্ত অভিযোগকে নস্যাত করে দেবার চেষ্টা হয়েছে। তাতে কিন্তু জ্যোতিবাবু যে অসৎ কাজ করেছেন সেই কালি তার গা থেকে সরে যায়নি। এখনও সেই কালি আছে, সেজন্যই তিনি একের পর এক অজুহাত সৃষ্টি করে রাজীব গান্ধীর বিরুদ্ধে চক্রান্ত করবার চেষ্টা করছেন। রাজীব গান্ধী তো নির্বাচিত প্রধানমন্ত্রী, রাজীব গান্ধী কংগ্রেসের সভাপতি, তিনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী। তাকে মানুষ নির্বাচিত করেছেন। আপনারা যদি বলেন যে এই সরকারকে ফেলে দিতে হবে তাহলে মনে রাখবেন জ্যোতিবাবু জেগে কথা বলছেন। সব কটা ভাষা আপনার বিরুদ্ধে প্রয়োগ হবে। আপনি কিন্তু পার পাবেন না। স্যার, আপনার মাধ্যমে বলছি, এরা রাজীব গান্ধীর বিরুদ্ধে এক বছরে কি করলেন, সদস্যরা এখানে কথাটা বলেছেন, বোফর্স, ফেয়ারফ্যাক্স কত কি। আমরা তো দেখলাম এই এক বছরে কত আন্দোলন করলেন অনেক কথা বলেছেন। আমরা বলেছিলাম যে, আমরা একটা চক্রে শিকার, আমেরিকা সাম্রাজ্যবাদীদের শিকার। আমরা বলেছিলাম ভারতবর্ষকে তারা দুর্বল করতে চায়। আপনার মাধ্যমে জানাই যখন শ্রীমতী ইন্দিরা গান্ধী এই কথা বলেছিলেন, জ্যোতিবাবু মহাশয় বলেছিলেন ও সব ফার্স, ইন্দিরা গান্ধীকে কেউ হত্যা করবে না। কিন্তু হত্যা করা হয়েছিল, মুখ্যমন্ত্রী মহাশয় মালা পরিয়েছিলেন, বলেছিলেন এমন নেত্রী হয় না। আমরা আবার বলছি, রাজীব গান্ধীর

[5-00 — 5-10 P.M.]

বিরুদ্ধে একটা বিরাট চক্রান্ত চলছে। আমেরিকার সাম্রাজ্যবাদীরা একটা বিরাট জাল বিছিয়েছে। সেই কথা আমরা যখন বলেছিলাম অনেকে বিশ্বাস করেন নি। স্যার, আজকে ভারতবর্ষের বুকে শুনতে হচ্ছে যে ৩০ থেকে ৪০ কোটি টাকা রেখে দেওয়া হয়েছিল রাজীব গান্ধীকে সরিয়ে দেবার জন্য। স্যার, যিনি এই কথা বলেছেন তিনি জ্যোতিবাবুকে বাদ দেন নি। তিনি বলেছেন জ্যোতি বসু আমাকে সমর্থন করতে চেয়েছিল। আমরা জানতে চাই, আমাদের জানতে ইচ্ছে করে সেই ৩০/৪০ কোটি টাকা কারা দিতে চেয়েছিল, এবং সেই টাকার সঙ্গে মুখ্যমন্ত্রী মহাশয়ের কি সম্পর্ক আছে? আমরা তা জানতে চাই। আমরা দেখেছিলাম গত কাল সভা হয়েছিল সেখানে মুখ্যমন্ত্রী মহাশয় বিরোধী দল সম্বন্ধে বলেন নি বলেছেন কংগ্রেস সম্বন্ধে। আর আজকে লজ্জার কথা স্যার, পশ্চিমবঙ্গের মাটিতে আমরা সাম্প্রদায়িক দাঙ্গা হতে দিইনি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একদিকে ধরেছে চন্দ্র শেখরের হাত আর এক দিকে ধরেছে ভি.পি. সিংয়ের হাত। ভি.পি.সিং বসে আছে ওদের ডায়াসে বি.জে.পি.র ডায়াসে আর বি.জে.পি.র ঐ দিকে রয়েছে আরও সব দল। স্যার, সবাই মিলে চাইছে যে, রাজীব গান্ধীকে সরাতে হবে। আমরা বলি ভারতবর্ষের গণতন্ত্রের বিপন্ন করে দেবে মার্কসবাদী। প্রথমে আর.এস.পি.এর লাঠি ওদের ওপর পড়বে। ওরা কংগ্রেসের কাছে গণতন্ত্র পেয়েছে, বি.জে.পি.র কাছে গণতন্ত্র পাবে না। ওরা কোথায় যাচ্ছে ওরা নিজেরাই তা জানে না। জ্যোতিবাবু এই রাজ্যের প্রধান ভেবে ধরে রেখে দিয়েছেন যে, 'আমিই একমাত্র নেতা' এটা সমস্ত মানুষ মেনে নেবে। ফরওয়ার্ড ব্লক ও আর.এস.পি. এটা বুঝতে পেরেছে; তারা মানুষকে সঠিক ঘটনা জানাচ্ছেন। এর মধ্যে দিয়েই আসবে গণচেতনা। বামপন্থীরা ১১ বছরে তারাই যে চূড়ান্ত বলে ধরে নিয়েছে এর ফল তারা পরে বুঝতে পারবে। আমি এটার অপোজ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময়ের মধ্যে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে উঠে দুই-একটি কথা বলতে চাই। গতকাল এবং আজকে বিরোধী দলের পক্ষ থেকে যেসব বক্তব্য রাখা হল সেসব বক্তব্য শুনে আমার মনে হল, নির্বাচনের সময় যেসব বক্তৃতা দেওয়া হয় সেইরকম বক্তৃতা তারা রাখলেন। রাজ্যপালের ভাষণের বাংলা তর্জমায় ১১টি পাতা এবং ৩৭টি অনুচ্ছেদ আছে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয়, বিরোধীপক্ষের সদস্যরা এই ৩৭টি অনুচ্ছেদের মধ্যে কোনও অনুচ্ছেদকে সমর্থন করে তাদের বক্তব্য রাখলেন না। একটু আগে সাধনবাবু বলছিলেন যে, তারা পার্লামেন্টরি ডেমোক্রেসির মধ্যে বাস করেন। ভালো কথা, কিন্তু পার্লামেন্টারি ডেমোক্রেসির মধ্যে থেকে যে রকম সমালোচনা করা উচিত সেই রকম সমালোচনা তো তাদের বক্তৃতার মধ্যে শুনতে পেলাম না! আজকে ভারতবর্ষের মানুষ, বিশেষ করে রাজনৈতিক চেতনাসম্পন্ন মানুষ দার্জিলিং এর ব্যাপারে নিয়ে প্রত্যেকে উদ্বিগ্ন। দার্জিলিং এর সমস্যা নিয়ে পাহাড়ের মানুষ যখন প্রতি মুহূর্তে অত্যন্ত বেদনা, অশান্তি এবং উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছে তখন রাজ্যপালের ভাষণের মধ্যে দার্জিলিং-এর কি ভবিষ্যৎ হবে সেই সম্পর্কে যা উল্লেখ করা হয়েছে সেই কথারও তারা সমর্থন করেনি ন। এই ভাষণের তিনের পাতায় একটি সুন্দর কথা বলা হয়েছে যে, আমার সরকার এ বিষয়ে সকল রাজনৈতিক দলের নিরবচ্ছিন্ন সহযোগিতা চান। এই অ্যাসেম্বলির মধ্যে এবং পরবর্তী কালে আমাদের সমস্ত রাজনৈতিক দল মিলে আমরা বলেছিলাম যে, দার্জিলিং এর

[5-10 — 5-20 P.M.]

ব্যাপারে আমরা সকলে দেশের ঐক্যের পক্ষে বিচ্ছিন্নতাবাদ রুখব এবং দেশের ঐক্য বজায় রাখব। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, আজকে বিরোধী পক্ষের সদস্যদের মধ্যে কোনও বক্তা রাজ্যপালের ভাষণের এই অংশটাকে সমর্থন করে তাদের বক্তব্য রাখলেন না। দ্বিতীয় কথা, আমাদের অধ্যাপক সৌগত রায় 'কার টাকা' 'কার টাকা' বলে চিৎকার করছিলেন। তিনি রাজনীতি করেন, অধ্যাপক মানুষ তিনি জানেন যে এই টাকা হচ্ছে জনসাধারণের টাকা । জনসাধারণের কাছ থেকে টাকা নেয় কেন্দ্রীয় সরকার কিম্বা রাজ্য সরকার। কাজেই এই টাকা কারোর ব্যক্তিগত টাকা বা দলের টাকা বা কোনও সরকারের একার টাকা নয়। বামফ্রন্ট সরকার যে টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পান সেই টাকা সাংবিধানিক মতে, অ্যাকর্ডিং টু কনস্টিটিউশনই তারা পান। কাজেই 'টাকা কার' 'টাকা কার' এইরকম চিৎকার করার কোনও যুক্তি আছে বলে আমি মনে করি না। প্রসঙ্গক্রমে নাইনথ ফিনান্স কমিশনের দিকে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, নাইনথ ফিনান্স কমিশনের টার্মস অফ রেফারেন্সে যে সব কথা বলা হয়েছে তারমধ্যে দিয়ে আমরা দেখেছি যে, সমস্ত রাজ্য সরকারই উদ্বিগ্ন, কারণ সাংঘাতিক সব কথা বলা হয়েছে তার মধ্যে। সেটা রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে এবং সেটা কেন্দ্রীয় সরকারের দ্বারা সেই জুরিসডিকশন এনক্রোচ করা হচ্ছে। যেমন সেখানে আয়-ব্যয় অংশের মধ্যে বলা হয়েছে যে প্ল্যান এবং ননপ্ল্যান, পরিকল্পনা ভুক্ত এবং পরিকল্পনা বহির্ভূত এই প্রশ্নগুলিকে অ্যামালগামেট করতে হবে, এক করতে হবে। এটাতো একটা সংঘাতিক ব্যাপার। কারণ সেভেন্থ ফিনান্স কমিশন এবং সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানের মধ্যে এই দুটোকে এক করা হয় নি। কাজেই প্ল্যান এবং নন-প্ল্যানকে অ্যামালগামেট করার প্রশ্ন অবান্তর। কিন্তু ফিনান্স কমিশনের রিপোর্টে এটাকে এক করার কথা বলা হয়েছে। দ্বিতীয় ব্যাপার হল আজকে কেন্দ্রীয় সরকার সমস্ত রাজ্যকে বঞ্চিত করে রাজ্যের সমস্ত রেভিনিউকে সেন্ট্রাল কন্ট্রোল করার চেষ্টা করছে। এর ফলে সমস্ত রাজ্য নিঃস্ব ও রিক্ত হয়ে যাচ্ছে এবং সেই টাকা কেন্দ্রীয় সরকার নিজের দখলে রাখছে। কিন্তু দুঃখের বিষয়ে সৌগতবাবু বললেন কার টাকা। সব থেকে মারাত্মক ব্যাপার হচ্ছে গত বছর এই রাজ্যকে যে ঋণ দেওয়া হয়েছিল সেই ঋণের যে ইন্টারেস্ট তা হল ৮.৭৫ পারসেন্ট কিন্তু এবারে সেই ঋণের ইন্টারেস্ট হচ্ছে ৯.২৫ পারসেন্ট। অর্থাৎ হাফ পারসেন্ট ইন্টারেস্ট বাড়ানো হয়েছে। কাজেই কয়েক দিন বাদে আপনারা দেখবেন যে টাকা ঋণের জন্য পরিশোধ করতে হচ্ছে তার চেয়ে বেশি টাকা আমাদের রাজ্যকে সুদ হিসাবে দিতে হবে। কাজেই এই রকম বিভিন্ন ঘটনার মধ্য দিয়ে কেন্দ্র রাজ্যগুলিকে নিঃস্ব এবং রিক্ত করতে চলেছে। আমাদের এই সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে যে ভাবে কাজ চালিয়ে যাচ্ছে তাতে ভবিষ্যতের ঐতিহাসিকরা তার সাফল্য সম্বন্ধে বিচার বিবেচনা করবেন। আমরা দেখেছি যে গত বছরের জুলাই মাস পর্যন্ত খরা ছিল এবং জুলাইয়ের পর থেকে আগস্ট মাস পর্যন্ত বন্যা এল। এই খরা এবং বন্যার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে একটা এস্টিমেটস পাঠানো হল এবং সেখানে বলা হল ৫০ কোটি টাকা দরকার। সেই ব্যাপারে কেন্দ্র রাজিও হলেন এবং বললেন যে ৮০ কোটি টাকা পর্যন্ত আমরা দিতে রাজি আছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় শেষ পর্যন্ত অনেক বলা কওয়া এবং অনেক অনুরোধ উপরোধ করার পর কেন্দ্রীয়

সরকার ২৮ কোটি ১২ লক্ষ টাকা স্যাংশন করলেন। ইতিমধ্যে রাজ্য সরকারের সমস্ত রাজস্ব, সমস্ত আয় শেষ হয়ে গিয়েছিল। সেই ক্ষেত্রে আমাদের সরকার অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে, যোগ্যতার সঙ্গে এই খরা এবং বন্যার হাত থেকে আমাদের মুক্ত করলেন। আর একটা কথা বলতে চাই সেটা হল মাঝে মাঝে এখানে সিভিল সাপ্লাই ডিপার্টমেন্ট সম্বন্ধে অনেক কথা বলা হয়। যখন দেশ বিপর্যের মধ্যে পড়ে তখন সমস্ত পার্টি সমস্ত মানুষ ঐক্যবদ্ধভাবে এগিয়ে আসে সেই বিপদ থেকে মানুষকে মুক্ত করার জন্য। যখন তেলের ব্যাপার নিয়ে গন্ডোগোল শুরু হল তখন আমাদের সরকার অত্যন্ত ক্ষিপ্র গতিতে তার মোকাবিলা করার চেষ্টা করলেন এবং অসাধু ব্যাবসায়ীদের দমন করবার চেষ্টা করলেন। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আমাদের বিরোধী দলের সদস্যরা এমন চেঁচামেচি আরম্ভ করলেন যে আমাদের সরকার কিছুটা উদ্বিগ্ন হয়ে গিয়েছিল। খরা, বন্যা এবং বিপর্যয়ের সময়ে সকলের সাহায্য পাওয়া যাবে এটাই হল গণতন্ত্রের স্বরূপ। কিন্তু আমাদের বিরোধী পক্ষের সদস্যরা সেই সময় কোনও সাহায্য করলেন না। উপরন্তু তারা বলতে আরম্ভ করলেন যে, সরবরাহ মন্ত্রী ব্যবসাদারদের স্বার্থে কাজ করছেন। যাইহোক, আমি এই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে পাঠ করেছেন তা পুংখ্যানুপুংখ রূপে পড়েছি। কিন্তু তার একটি পংক্তিকেও ঠিকমতো সমর্থন করতে পারিছ না, আমি এর তীব্র বিরোধিতা করছি। মাননীয় রাজ্যপাল এখানে যখন পশ্চিমবঙ্গের দায়িত্ব ভার নিয়ে আসেন, তারপর থেকে বহু বার তিনি বলেছেন যে তিনি ইতিহাসের ছাত্র এবং ইতিহাসের অধ্যাপক। ফ্যাক্টস এবং তথ্য হাতে না নিয়ে তিনি কোনও কথা বলবেন না। কিন্তু আমরা কি দেখলাম? যিনি নিজেকে ইতিহাসের ছাত্র এবং শিক্ষক হিসাবে দাবি করেন, তিনি সি.পি.এম. পার্টির তথা মুখ্যমন্ত্রীর লেখা ভাষণ—যে মুখ্যমন্ত্রী নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশন তৈরি করে দিয়েছেন সি.পি.এম. এর লোকদের নিয়ে —এখানে পাঠ করে গেলেন। এই অসত্য ভাষণ একজন ইতিহাসের ছাত্র এবং মাস্টার মহাশয় এখানে হুবহু পাঠ করে চলে গেলেন। আজকে এই ভাষণ পরিপূর্ণ ভাবেই সমর্থন করতে পারিছ না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে পশ্চিমবাংলার বুকে কি দেখছি, বিশেষ করে যেটা সৃষ্টি হয়েছে পঞ্চায়তে নির্বাচনের আগে, নির্বাচনের সময়ে এবং নির্বাচনের পরে? নির্বাচনের দিন, অর্থাৎ ২৮ তারিখে বেলা ১২টার পরে যে কায়দায়, যে ফ্যাসিস্ট কায়দায় পঞ্চায়েতের নির্বাচন করা হয়েছে তাতে এই কথা বলা যায় যে, এর দ্বারা গণতন্ত্রের পরি পূর্ণ সমাধি রচনা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেজন্য মুখ্যমন্ত্রীকে এই কথা বলতে চাই যে, তিনিই হচ্ছেন এই গণতন্ত্র হত্যার নায়ক। তার নেতৃত্বেই পশ্চিমবাংলার বুকে বামপন্থার চরম কবর তিনি রচনা করে গেলেন। আজ সেজন্য আমরা দেখছি, প্রতিবাদ করার কোনও ভাষা তার মুখে নেই, এখানে তিনি মাত্র দুমিনিট, পাঁচ মিনিটের জন্য উপস্থিত থেকে চলে যান। এই কথা কেবলমাত্র কংগ্রেসিদের বা বিরোধী পক্ষের কথা নয়, এই কথা বলছেন শরিক দলের ভক্তিবাবু, দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং কমল গুহ মহাশয়। একটু আগে হেড মাস্টার মহাশয় এখানে বক্তৃতা করছিলেন। যারা মুখ্যমন্ত্রীকে অসত্যবাদী বলেছেন, তারা তার ক্যাবিনেটেরই সদস্য, তাদের মন্ত্রিসভা থেকে তাড়িয়ে দেবার বা ডিসচার্জ করার ক্ষমতা

তার নেই। আজকে কেবলমাত্র ক্ষমতার লোভে এই সমস্ত মন্ত্রীদের তেল দিয়ে তোষামোদ করে তার মন্ত্রিসভা তিনি পরিচালনা করছেন। তাই বলতে পারি যে, এই সরকার বামফ্রন্টের সরকার নয়, এই সরকার হচ্ছে সি.পি.এম-এর সরকার। আমরা আশ্চর্য হয়ে শুনলাম যে, হেড মাস্টার মহাশয় এখানে বক্তৃতার সময়ে একবারও পঞ্চায়েতের নির্বাচন সম্পর্কে কিছু বললেন না। তিনি বেমালুম এই ব্যাপারে চুপ হয়ে থাকলেন। এরপর আবার দেখব, আর.এস.পি. দল থেকে যখন কেউ এখানে বলতে উঠবেন, তিনিও ঐ একই ভাবে পঞ্চায়েতের নির্বাচন নিয়ে কিছু বলতে সাহস করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন, পঞ্চায়েত নির্বাচনের সাত দিন আগে সি.পি.এম প্রভাবিত প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে ৩০ বস্তা করে গম এবং ৩০-৩৫ হাজার করে টাকা অ্যালটমেন্ট দেওয়া হয়েছে। ঐ টাকা ও গম দিয়ে বলে দেওয়া হয়েছিল যে, এগুলি যেন গ্রামের মানুষদের মধ্যে দিয়ে দেওয়া হয়, যারা অন্যদিকে ভোট দিতে পারে তাদের ভোট যেন কিনে নেওয়া হয়। যেকোনও ভাবেই যেন ভোট কিনে নেওয়া হয়। তারপর আবার আমরা কি দেখলাম? তারপর দেখলাম যে, ভোটের দিন দুপুর বারোটার পরে যেভাবে ভোট দেওয়া হচ্ছিল তা দেখে—কংগ্রেসের সমস্ত এজেন্ট সমস্ত প্রার্থীদের বুথ থেকে তাড়িয়ে দেওয়া হল। তারপর রাত্রি একটা থেকে সাড়ে তিনটে চারটা পর্যন্ত নানা কৌশলে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত নির্বাচন কেন্দ্রগুলিকে নিজেদের কব্জায় রাখার চেষ্টা হয়েছে। এই ভাবে পঞ্চয়েতের নির্বাচন এখানে হয়েছে। গান্ধীজী পঞ্চায়েতী ব্যবস্থা গঠন করেছিলেন যাতে গ্রামের মানুষ তাদের অধিকার, তাদের ক্ষমতা ফিরে পায়। তিনি কিন্তু গ্রামে গ্রামে সমাজ বিরোধী, চোর, দস্যু, আর পার্টিবাজি করার জন্য পঞ্চায়েতী ব্যবস্থা গঠন করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, দশ হাজারেরও বেশি আসনে কংগ্রেসকে প্রার্থী দিতে দেওয়া হয়নি। মাননীয় রাজ্যপাল বলেছেন যে পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা আছে। কিভাবে শান্তি-শৃঙ্খলা আছে? না, দশ হাজারের বেশি আসনে কংগ্রেস প্রার্থী দিতে পারে নি। আপনি জানেন যে, বিগত এগার বছরের মধ্যে কংগ্রেসের দশ হাজারেরও বেশি কর্মী খুন হয়ে গিয়েছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে এই বছরে পঞ্চায়েতের নির্বাচনের আগে, ঐ সময়ে এবং পরে যে ব্যাপক সন্ত্রাস, লুঠপাট ও গ্রামের পর গ্রামে বাড়িঘর পুড়িয়ে দেওয়া হয়েছে, সে সম্বন্ধে বিন্দুমাত্র কথা উল্লেখ করেন নি। আমরা পশ্চিমবাংলায় আজ কি দেখছি? পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য চলছে। কলিকাতা বিশ্ববিদ্যালয় যে বিশ্ববিদ্যালয় একদিন শিক্ষা প্রতিষ্ঠানের পবিত্র পীঠস্থান ছিল আজকে সেখানে কমরেডদের অত্যাচারে একটা দলবাজির জায়গায় পরিণত হয়েছে। তারা ভাইস-চ্যান্সেলর সন্তোষ ভট্টাচার্যকে কাজ করতে পর্যন্ত দেয় নি। বামফ্রন্টের কর্মচারিরা প্রত্যেকদিন নানা রকম হামলা বাঁধিয়ে তাকে ঘণ্টার পর ঘণ্টা ঘেরাও করে রেখেছিল। সমস্ত শিক্ষা ব্যবস্থাকে বানচাল করে দিয়েছিল। মুখ্যমন্ত্রী বহু বার চেষ্টা করেছেন এর সুস্থ পরিবেশ ফিরিয়ে আনতে কিন্তু বামফ্রন্ট কর্মচারিরা সেই কথায় কর্ণপাত পর্যন্ত করেন নি। ক্যালকাটা ইউনিভার্সিটির ল পরীক্ষা ২ বছর হয়ে গেল কিন্তু রেজান্ট আজ অবধি বেরুল না। বি এস সি, বি কম ৯ মাস হয়ে গেল কিন্তু আজ অবধি রেজাল্ট বেরুল না। শিক্ষাক্ষেত্রে ছাত্র এবং অধ্যাপকদের মধ্যে একটা বিরাট অশান্তির সৃষ্টি হয়েছে। পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে যে চরম নৈরাজ্যের সৃষ্টি হয়েছে এবং দলবাজি, পার্টিবাজি চলছে। আজকে শিক্ষামন্ত্রী জানেন না পশ্চিমবঙ্গে কতগুলি প্রাইমারি ইস্কুল আছে, কতগুলি মাধ্যমিক ইস্কুল আছে। সেইজন্য অর্থমন্ত্রী কয়েকদিন আগে জিজ্ঞাসা করেছিলেন

[5-20 — 5-30 P.M.]

শিক্ষামন্ত্রীকে যে আপনাদের কতগুলি প্রাইমারি এবং মাধ্যমিক ইস্কুল আছে আগে তার হিসাব দিন তবে আপনার টাকা দেওয়ার ব্যাপারটা চিন্তা করব। এই তো শিক্ষার অবস্থা, যে শিক্ষামন্ত্রী জানেন না কতগুলি ইস্কুল আছে। আজ পর্যন্ত প্রাইমারি ইস্কুলগুলিতে নির্বাচন করা হল না। বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন যেমন আছে তেমনি ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন কাউন্সিল তৈরি করার কথা ছিল কিন্তু আজ পর্যন্ত আপনাদের ১১ বছর পার হয়ে গেল তার কোনও ব্যবস্থা হল না। বকলমেই ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডগুলো প্রাথমিক শিক্ষা ব্যবস্থা চালান। মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে শিক্ষার কি অবস্থা—সেখানে এমন সব লোককে ম্যানেজিং কমিটিতে বসিয়ে দেওয়া হয়েছে, যারা পঞ্চায়েতের নমিনি যারা কোনও সই করতে পারেন না সেইসব লোককে বসানো হয়েছে। ঘুসিয়ারী সারিফে এইরকম লোক সব বসানো হয়েছে ম্যানেজিং কমিটিতে। আজকে শিক্ষা ব্যবস্থা সব দিক থেকে শেষ হয়ে গেছে। আপনাদের তো ৪টে পার্টি যথা সি.পি.এম., সি.পি.আই. এবং আর.এস.পি., ফরওয়ার্ড ব্লক এই ৪টি পার্টির মধ্যে তো আপনাদের খেয়োখেয়ী হচ্ছে। এবারকার রাজ্যপালের ভাষণে কি দেখলাম ভূমি সংস্কার এবং ভূমি সদব্যবহার সম্বন্ধে অনেক কথা বললেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ভূমি সংস্কারের যে নীতি পাশ হয়েছিল সেই বিষয়ে রাজ্যপাল তার ভাবণে তো উল্লেখ করলেন না। আপনাদের রাজত্বকালের ১১ বছরে বামফ্রন্ট সরকার একটি বারও বলতে পারলেন না যে আমরা গরিবদের স্বার্থে চাষীদের স্বার্থে এবং শ্রমিকদের স্বার্থে একটিও ভূমি নীতি পাশ হয়েছে। আমাদের সময়ে আমরা বলেছিলাম যে জমির ৭৫ ভাগ পাবে চাষীরা, জমির মালিক পাবে মাত্র ২৫ভাগ। আপনারা বর্গা সত্ব দিলেন কিন্তু তাতে কি লাভ হল—বর্গা চাষের নামে বর্গীয় হামলা রাজ হচ্ছে। জমির সত্ব দেওয়া সত্ত্বেও কিছু করা যাচ্ছে না। এইভাবে ভূমি সংস্কার ব্যবস্থা বানচাল করে দিয়েছেন। আপনারা নিশ্চয় জানেন যে ৫২ বিঘা খাস জমি ছিল, সেই জমি নিয়ে সি.পি.এম., আর.এস.পি. খেয়োখেয়ী করে তখন ১৯৭২ সালে কংগ্রেস এসে প্রথমই আইন পাশ করলেন যে ওই খাস জমি গরিব মানুষদের শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের অর্থাৎ আদিবাসী সম্প্রদায়ের হাতে তুলে দেওয়া হবে। সেই সময়ে যেভাবে আদিবাসী সম্প্রদায়কে দেখা হয়েছিল তা আপনারা করতে পারেন নি। এমন কি সেই সময়ে কোনও কমিউনিস্ট কান্ট্রিতে কেউ করতে পারেন নি। তারপরে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট—এই সম্বন্ধে তো একজনও একটি কথা বললেন না। ন্যূনতম মজুরি আইনকে পাশ করল—কংগ্রেসের আমলে পাশ হয়েছিল। আজকে এইকথা আপনাদের ভালোভাবে চিন্তা করতে হবে যে কাদের সময়ে এই মিনিমাম ওয়েজেস অ্যাক্ট চালু হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে পশ্চিমবঙ্গে আমরা কি দেখছি এখানে আইন প্রশাসনের নামে পুলিশ বাহিনীর একটা নন গেজেটেড রাজ চলছে। ভূমি নীতির কথা আপনার কি চিন্তা করেছেন কখনও? আপনারা তো ভূমি নীতির কথা বলছেন, আপনারা তো পারবেন না রাজ্যপালের ভাষণে তাদের সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খরূপে বলতে, স্যার, আপনি বলতে পারবেন না, লিখতেও পারবেন না। আজকে পশ্চিমবাংলায় রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি এক শ্রেণীর নন-গেজেটেড পুলিশ কর্মচারীকে হাত করে, পুরো প্রশাসনকে হাত করে, পশ্চিমবাংলার সাধারণ মানুষের জীবনযাত্রাকে বানচাল করা হচ্ছে। গত কয়েকদিন পত্রিকায় আপনি নিশ্চয়

দেখেছেন যে, রাজগঞ্জের আদালতে পুলিশের কর্মচারিরা সেখানে নৃশংস অবস্থা সৃষ্টি করেছে সি.পি.এম. পার্টির নেতৃত্বে। সেখানকার আইনজীবীদেরকে পুলিশ আদালতে গিয়ে শাসিয়ে এসেছে এবং খুন খারাপির হুমকি দিয়েছে। অথচ রাজ্যপাল তার ভাষণে বলছেন পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা রয়েছে। দার্জিলিংয়ের ঘটনায় কেন্দ্রীয় সরকার পরিপূর্ণ সহায়তা করা সত্ত্বেও পশ্চিমবাংলার সরকার ওখানে সমস্যার সমাধান করতে পারেনি। অথচ দুই বছর ধরে কেন্দ্রীয় সরকার সমস্যার সমাধান করার জন্য যা করল, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং তার দলবল তাকে সম্পূর্ণ কাজে লাগাতে পারেনি। দার্জিলিংয়ে আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে এবং জনজীবন যেভাবে পর্যুদস্ত হচ্ছে এবং সেখানে যে পরীক্ষা আরম্ভ হয়েছে তাতে মাত্র ৩০ শতাংশ ছাত্র-ছাত্রী পরীক্ষার সেন্টারে এসেছে। যদিও পরীক্ষার জন্য তারা থ্রী সেন্টার করেছে, কিন্তু পরীক্ষার্থীদের গার্জেনরা সাহস করতে পারেননি, পরীক্ষায় পাঠাতে। পাশাপাশি কালিম্পং-এর অবস্থা খারাপ। আজকে এমন অবস্থা সৃষ্টি হয়েছে যে এই জামানা তো বেশিদিন থাকবে না। রাজ্যপাল মহাশয় যে আইনশৃঙ্খলার কথা বলেছেন তার ভাষণে, তার পরিপ্রেক্ষিতে বলতে পারি পঞ্চায়েত নির্বাচনের ফলে পশ্চিমবাংলার কি অবস্থা সৃষ্টি হয়েছে। পঞ্চায়েত নির্বাচনের পরে আমি যখন গোলাবাড়ি গিয়েছিলাম তখন সেখানে আমাকে ৪/৪বার অ্যাটাক করা হয়েছে। সেখানে সি.পি.এম. দল আমাকে আটক করে এবং অনেক পরে সেখানে পুলিশ এসে আমাকে উদ্ধার করে। হেরোভাঙায় যখন পঞ্চায়েতী সভায় মমতা ব্যানার্জি গিয়েছিলেন তখন সেখানে সি.পি.এম.-র গুন্ডা বাহিনী—২৫/৩০ জন লোক—আমার সভার মাঝখান দিয়ে তারা জোর করে যাবে বলে, এবং তারা কর্মীদের উপর ঢিল ছোঁড়ে, লাঠি বল্লম ইত্যাদি দিয়ে সভায় গন্ডগোল সৃষ্টি করেছিল। আমার এলাকায় হাটপুকুরে দক্ষিণ ভীসাপদ গ্রামে সেখানে ৫ হাজার লোক জুটেছিল নির্বাচনী সভা উপলক্ষ্যে, সেখানে বিভিন্ন ব্যক্তিত্বও এসেছিলেন, মমতা ব্যানার্জিও এসেছিলেন। সেই সভায় কিছু চোর, ডাকাত লাঠি বল্লম নিয়ে আক্রমণ করে এবং গন্ডাগোল সৃষ্টি করে। এর ফলে দেখা গিয়েছে ঐ সমস্ত এলাকায় সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। আজকে নারায়ণপুরে ৫টি বুথের রেকর্ডটা যদি দেখেন, তাহলে দেখতে পাবেন যে, সেখানে মাকালতোলা, সাতবিবি, বনমালিপুর, নারায়ণপুর ও শ্রীনগর এই ৫টি বুথের বিভিন্ন জায়গায় যখন কাউন্টিংয়ে কংগ্রেসি প্রার্থীরা এগিয়ে যাচ্ছে তখন সেখানে বিভিন্ন স্থানে অপচার উল্লার নেতৃত্বে একটার পর একটা দলীয় প্রার্থীদের—কংগ্রেসিদের মেরে তাড়িয়ে দেয় এবং সমস্ত কাগজপত্র কেড়ে নেয় ও প্রিসাইডিং অফিসারের কাছ থেকে জোর করে পরাজিত সি.পি.এম. প্রার্থীদের জয়ী বলে লিখিয়ে নেয়। এই অবস্থা আজকে সৃষ্টি হয়েছে। আমরা মুখ্যমন্ত্রীর কাছে গতকাল বলেছি, আজকেও আমরা দাবি রাখছি এই যে অবৈধ, প্রহসনমূলক পঞ্চায়েত নির্বাচন হয়েছে এই নির্বাচনকে বাতিল করা হোক। আজকে কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে যে গ্রামীণ উন্নয়ন কর্মসূচি চলছে বিশেষ করে বিগ এন আর ই পি, আই আর ডি পি, ডি আর ডি এ এবং সেই সঙ্গে আর এল এ জি পি এরজন্য কোটি কোটি টাকার বরাদ্দ দেওয়া হচ্ছে এবং এক একটা ব্লকে কম করে ৫০ থেকে ৬০ লক্ষ টাকা খরচ হচেছ। স্যার, আপনি যদি তদন্ত করে দেখেন তাহলে দেখতে পাবেন এই সরকার সেখানে কতদূর দুর্নীতি করে চলেছে। যে কমরেড খেতে পেত না, কানে বিড়ি গুঁজে ঘুরে বেড়াত সেই কমরেড আজকে ৪/৫ লক্ষ টাকার মালিক হয়ে গেছে। সেই কমরেড জমি কিনছে, রঙীন টিভি কিনছে, ট্রাক্টর কিনছে, মোটর সাইকেল কিনছে টাকা চুরি করে।

স্যার, ক্যানিং ১নং ব্লকে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছিল নারকেল চারা তৈরি করবার জন্য মাতলা অঞ্চল প্রধান, তালদির প্রধান ২।। লক্ষ টাকা নারকেল চারা তৈরি করার জন্য পায়, পেয়ে মাত্র ৫ হাজার নারকেল চারা তৈরি করল। এক একটা নারকেল চারা তৈরি করতে ৪৫টাকা করে খরচ করল। এইভাবে লক্ষ লক্ষ টাকা আত্মস্মাত করেছে। মুখ্যমন্ত্রী এতই দুর্বিনীত দাম্ভিক, এতই অত্যাচারী যে তিনি থানার কথা শোনেন না, একটা মিথ্যা প্রহসন করে জাল জোচ্চুরি করে পশ্চিমবঙ্গে সমস্ত ক্ষমতাকে করায়ত্ব করতে চাইছেন। স্বাস্থ্যমন্ত্রী এখানে বসে আছেন, স্বাস্থ্য দপ্তরের কি অবস্থা তিনি জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি নিজেই পেপার স্টেটমেন্ট দিয়েছেন যে হাসপাতালে চতুর্থ শ্রেণীর কর্মচারিরা কাজ করে না, স্বাস্থ্যমন্ত্রীকে হাসপাতালে গিয়ে বাথ রুমে জল ঢালতে হচ্ছে। পশ্চিমবঙ্গে কংগ্রেস আমলে ৩৭ হাজার স্বাস্থ্য কেন্দ্রে বেড হয়েছিল। কিন্তু ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত এই ১১ বছরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলুন কয়টি বেড তিনি বাড়াতে পেরেছেন? ১টি ব্লকে ১টি প্রাইমারি এবং ২ টি উপস্বাস্থ্য কেন্দ্র কংগ্রেস আমলে হয়েছে, রুর‍্যাল হাসপাতাল কংগ্রেস আমলে হয়েছে। কিন্তু নতুন একটাও কর্মসূচি রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি না। আমার এলাকায় স্বাস্থ্য মন্ত্রী হঠাৎ একদিন গিয়ে হাজির হলেন তার দলবল পুলিশ বাহিনী নিয়ে। সেখানে ঘুটিয়ারী শরিফে একজন ডাক্তার ৮ বছর কাজ করল, তার বেতন শোধ করা হল না। তিনি হাইকোর্ট করলেন। স্বাস্থ্যমন্ত্রী বললেন ৭ দিনের মধ্যে তার বেতন শোধ করে দেব। আজ পর্যন্ত সেই ডাক্তার বেতন পেল না সেই হাসপাতালে এখন চিকিৎসা হচ্ছে না। হাসপাতালে রোগীরা পথ্য পায় না। আজকে সর্বদিক থেকে কি স্বাস্থ্য, কি শিক্ষা, কি সমবায়, কি শিল্প সর্বদিক থেকে এই সরকার দেউলিয়া হয়ে গেছে। মাননীয় রাজ্যপালের প্রদত্ত যে ভাষণ সেই ভাষণ আমি পুঙ্খানুপুঙ্খভাবে পাঠ করছি, পাঠ করে তার একটি বক্তব্যও আমি মানতে পারলাম না। আমি তার প্রতিবাদ করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয় মহামান্য রাজ্যপালের ভাষণের উপর এই সভায় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তা সমর্থন করছি। গত ২ দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলছে আমি তা শুনেছি। আমাদের পক্ষের বক্তাদের বক্তব্য শুনেছি এবং বিধোধী পক্ষের বক্তাদের বক্তব্যও শুনছি। আজকের আলোচনায় বিরোধীদলের মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় অংশগ্রহণ করেছেন এবং তিনি অসংখ্য পরিসংখ্যান উদ্ধৃত করে প্রমাণ করতে চেয়েছেন বামফ্রন্ট সরকারের অকর্মণ্যতার সীমা নেই এবং এটাই ছিল তার বক্তব্যের প্রতিপাদ্য বিষয়। সৌগতবাবুর অবগতির জন্য আমি কয়েকটি পরিসংখ্যান দিচ্ছি। আমরা সকলেই লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হবার পর এই যে ১০ বছর চলে গেল তাতে পশ্চিমবাংলার মানুষের মাথাপিছু আয় যেটা পূর্বে ছিল সেটা অনেক বেড়ে গেছে। এই বাস্তব সত্য কথাটা যদি তিনি কোনও বইতে না পেয়ে থাকেন তাহলে ইকনমিক রিভিউ যেটা আমাদের সকলের কাছে প্রচার করা হয়েছে তাতে দেখতে পাবেন। গোটা ভারতবর্ষে পার ক্যাপিটা ইনকাম যেখানে ১৯.১৭ সেখানে আমাদের পশ্চিবাংলায় বিভিন্ন রকম জনমুখি কর্মসূচি এবং অর্থনৈতিক কর্মকাণ্ডের ফলে পার ক্যাপিটা ইনকাম এসে দাঁড়িয়েছে ৮৫.৭৬। এই সঙ্গে আমি তাকে আর একটা তথ্য দিচ্ছি। ভারতবর্ষের

যে কোনও রাজ্যের চেয়ে আমাদের এই রাজ্যে কৃষির উৎপাদন বেড়েছে—অর্থাৎ কৃষির গড় উৎপাদন বেড়েছে। আমরা অতীতে দেখেছি প্রতি বছর খাদ্যের দাবিতে আন্দোলন হত। কিন্তু এখন উৎপাদন বাড়বার জন্য ওই দুর্ভিক্ষের হাত থেকে আমরা মুক্তি পেয়েছি। আমি আপনাদের কাছে ধান এবং গমের পরিসংখ্যান দিচ্ছি। পশ্চিমবাংলায় যেখানে কিলোগ্রাম পার হেক্টর ধানের উৎপাদন হচ্ছে ১৫.৭৭ সেখানে সর্বভারতীয় হিসেব হচ্ছে ১৪.১৭। গমের ক্ষেত্রে পশ্চিমবাংলার উৎপাদন হচ্ছে কিলোগ্রাম পার হেক্টর ২৪.১৮ এবং সর্বভারতীয় হিসেব হচ্ছে ১৮.৭০। ওনারা যে সমস্ত পরিসংখ্যান দিচ্ছেন তাতে রাজ্য সরকারের গত ১০ বছরের ইতিবাচক ভূমিকার প্রশংসা করতে না পারলেও অন্তত একটু স্বীকৃতি দেওয়া উচিত ছিল। ১৯৭৭ সালের আগে পশ্চিমবাংলায় যে পরিমাণ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করত আজকে দেখা যাচ্ছে সেই পরিমাণ মানুষ আর দারিদ্র্য সীমার নিচে বাস করেনা—অর্থাৎ তারা উন্নত অবস্থায় এসে দাঁড়িয়েছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যে পরিমাণ লোক দারিদ্র সীমার নিচে বাস করে পশ্চিমবাংলায় তার চেয়ে কম পরিমাণ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করে। মাননীয় স্পিকার মহাশয়, এখানে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে। ভারতসরকার যে অর্থনীতি পরিচালনা করছেন তাতে দেখছি স্বাধীনতার পর ৪০ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও ১২/১৪ কোটি রিডানডেন্ট পপুলেশনে পরিণত হয়েছে যারা খোলা আকাশের নিচে বাস করে। ভারতবর্ষ এমন একটি দেশ যেখানে ১ হাজার শিশু জন্ম গ্রহণ করলে ১১০ জন শিশু মারা যায়। ভারতবর্ষে শিশু মৃত্যু উদ্বেগজনক। ভারতবর্ষ এমন একটি দেশ যেখানে স্বাধীনতার ৪০ বছর পরও ৪০ কোটি মানুষের শিক্ষার ব্যবস্থা নেই এবং ২ কোটি মানুষ যক্ষ্মা রোগাক্রান্ত। রাজীব সরকার ভারতবর্ষের মানুষকে যেভাবে দরিদ্র থেকে দরিদ্রতম করেছেন তারপরও কি বিরোধীপক্ষের বন্ধুদের পরিসংখ্যান দেবার দরকার আছে? সৌগতবাবু এবং তার যে সমস্ত সঙ্গীরা এখানে রয়েছেন তারা বিবেচনা করে দেখবেন ভারতবর্ষের এই অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ইতিবাচক পরিকল্পনার মাধ্যমে মানুষের জীবনযাত্রার মান উন্নয়ন করবার চেষ্টা করছে। বিরোধীপক্ষের বন্ধুরা এই পঞ্চায়েত নির্বাচন নিয়ে ফরওয়ার্ড ব্লক এবং আর এস পি সম্বন্ধে বলেছেন। তারা আমাদের প্রতি উদ্বেগ প্রকাশ করেছেন যে আমরা নাকি মাৎস্যন্যায় হয়ে যাব কমিউনিস্ট পার্টির সঙ্গে থেকে। বড় মাছ যেমন ছোট মাছকে গিলে খায়—আমাদের সেই অবস্থা হবে। কিন্তু তথ্য কি বলছে সেটা মাননীয় সৌগত রায় মহাশয়কে জানিয়ে রাখছি। ১৯৬৭ সালে এই বিধানসভার গ্যালারিতে আসতাম বক্তৃতা শুনতে। তখন আর এস পিদের ছয় জন সদস্য ছিলেন। এখন আমরা ১৮ জন হয়েছি। লোকসভায় আমাদের সদস্য ছিলেন শ্রদ্ধেয় জননেতা শ্রী ত্রিদিব চৌধুরি। সেখানেও আমাদের সদস্য সংখ্যা বেড়েছে। মাননীয় সৌগত রায় মহাশয়ের জানা উচিত ছিল যে বামফ্রন্টের মধ্যে ঠিকমতো ঐক্য প্রতিষ্ঠিত হয় নি বলে পঞ্চায়েত নির্বাচনে কিছু আসন ওরা পেয়েছেন। সুতরাং আমরা ওদের সতর্ক করে দিচ্ছি মাৎস্যন্যায় আমরা হই নি আমরা এককভাবে লড়াই করেছি তাতেও সর্বস্তরে আমাদের আসন বেড়েছে। এককভাবে লড়াই করে পঞ্চায়েতে এবং পঞ্চয়েত সমিতিতে জেলা পরিষদে আমাদের আসন বেড়েছে। এইভাবে মাৎস্যন্যায় হয় না। সঠিক রাজনৈতিক ভাবনা যদি থাকে এবং জনগণের সাথে যদি যুক্ত থাকে তাহলে কোনও দিনই আমরা মাৎস্যন্যায় হব না। আমার নির্বাচনী কেন্দ্রে আপনারা তো সভা সমিতি করেছেন—জেনে রাখুন বিগত বছরের ১৯৮৩ সালে আমার নির্বাচনী কেন্দ্রে

যে নির্বাচন ফলাফল ছিল সর্বস্তরে তা অনেক বেড়েছে। মানুষের সঙ্গে যোগ থাকা দরকার গণআন্দোলনের সঙ্গে যদি যোগ থাকে কৃষক আন্দোলনের সঙ্গে যদি যোগ থাকে তাহলে মানুষ তা কোনও দিন ভোলে না। আমি ঐ প্রসঙ্গে আর যাচ্ছি না। আমি বলতে চাই পশ্চিমবাংলার জনগণের স্বার্থে কিছু বলতে চাই। শ্রদ্ধেয় ভূমি রাজস্ব মন্ত্রী এখানে আছেন। তিনি অত্যন্ত কৃতিত্বের সঙ্গে গ্রাম বাংলার বিশেষ প্রয়োজন সেটা তিনি করেছেন। আজকে তার জন্য সাধারণ মানুষ মধ্যবিত্ত মানুষ বামফ্রন্টের পক্ষে এসেছে। এর জন্য তার কৃতিত্ব অনেক বেশি ভূমি রাজস্ব দপ্তরের কৃতিত্বে। যেভাবে বর্গাদারদের পাট্টা দেওয়া হয়েছে যেভাবে খাস জমি বিতরণ করা হয়েছে গরিব মানুষদের মধ্যে যেভাবে বার্ধক্য ভাতা, কৃষি ঋণ ইত্যাদি দেওয়া হয়েছে এবং তার মাধ্যমে যেভাবে গরিব মানুষ উপকৃত হয়েছে, তার ফলে আজকে গরিব মানুষ সাধারণ মানুষ এই বামফ্রন্টের পিছনে পিছনে দাঁড়িয়ে আছে। একথা কি ওরা অনুভব করতে পারেন? তবে যে কথা বলতে চাই আমরা দেখছি এই বিধানসভায় ইতিপূর্বে বর্গাদার নথীভুক্ত হবার যে তালিকা আপনি দিয়েছিলেন ১ লক্ষের বেশি আমরা অগ্রসর হতে পারি নি। কিন্তু আনুমানিক বর্গাদারের সংখ্যা হবে ২০ লক্ষের মতো। মাত্র ১৩.৭৫ লক্ষ নথীভুক্ত হয়েছে। এই কাজটি আরও ত্বরান্বিত করতে হবে। কারণ এই পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে আর একটি নতুন ঘটনা ঘটে গিয়েছে। সেটা হচ্ছে এই কংগ্রেস সর্বত্র প্রার্থী না দেবার ফলে প্রথম রাউন্ডে ওরা হেরে গিয়েছিলেন পরের নির্বাচনের আর এক অংশ যেটা লক্ষ্য করেছি যেটা মূল কন্ট্রাডিকশন গ্রামাঞ্চলে কৃষক এবং আধা সর্বহারাদের যে দ্বন্দ এবং বহু মানুষের ধারণা কৃষক বহু জমির মালিক তারা বামফ্রন্টের মধ্যে ঢুকে গিয়েছে। ওরা

[5-40 — 5-50 P.M]

মতলব নিয়ে ঢুকেছে—এটা আমরা জানি। সেই দ্বন্দ যদি আরও তীক্ষ্ণ করতে হয় তাহলে বর্গাদার রেকর্ড আরও ত্বরান্বিত করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে কিভাবে উদ্বৃত্ত জমি হাইকোর্টে ইনজাংশন দিয়ে দীর্ঘদিন ধরে আটকে রেখেছে। এই ব্যাপারে তো কংগ্রেস কোনও উদ্যোগ নিচ্ছে না। যাতে ত্বরান্বিতভাবে কৃষকদের ঐসব জমি বিলি বণ্টন হতে পারে তা করতে হবে। কংগ্রেস আমলে বড় বড় জোতদার তাদের নাবালক ছেলেমেয়েদের বা অন্যান্য লোকের নামে এবং বিভিন্নভাবে যেসব জমি বিতরণ করেছিলেন এই অবৈধ পাট্টাগুলি উদ্ধার করতে হবে। আজকে যে পদ্ধতি আছে তাতে এ কাজ কিছুতেই করা যাচ্ছে না। দীর্ঘদিন ধরে কৃষক আন্দোলন কংগ্রেস আমলে হয়েছে এবং এই অবৈধ যে সব পাট্টা ছিল একটাও নাকচ করা যায় নি। যে পদ্ধতি ছিল, এবং আমলাতান্ত্রিক যে ক্ষমতা ছিল তার ফলে ঐগুলি বাতিল করার পক্ষে অসুবিধা হচ্ছে। তিনি প্রবীণ মানুষ শ্রদ্ধেয় মানুষ তিনি গ্রামাঞ্চলে যান গ্রাম বাংলার মানুষের স্পন্দন অনুভব করেন। তার কাছে আবেদন তিনি এগুলি একটু ত্বরান্বিতভাবে দেখবেন। সঙ্গে সঙ্গে আর একটা কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে গ্রামাঞ্চলে আনুগত্যের যে বদল ঘটল—ধনী কৃষক থেকে শুরু করে গ্রামের ছোট বড় ব্যবসায়ী ইত্যাদিরা মতলব নিয়ে বামফ্রন্টের বিভিন্ন দলে ঢুকে গেল—তার ফলে শ্রেণী দ্বন্দ্ব প্রশমিত হল। আজকে গ্রামের শ্রেণী দ্বন্দ্বকে যদি আবার বাড়াতে হয় তাহলে দ্বিতীয় ভূমিসংস্কার বিল যেটা অনেক দিন হল রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছে সেটার সংশোধনগুলি দেখে নিয়ে সেটাকে অবিলম্বে কার্যকর করার দায়-দায়িত্ব আমাদের

গ্রহণ করতে হবে। আজকে গ্রামের শ্রেণী দ্বন্দ্ব, শ্রেণী সংগ্রাম যদি প্রশমিত হয় তাহলে আমরা [illegible] হাতিয়ার করে যে জায়গায় পৌঁছতে চাই, আন্দোলনের পথ ধরে আমরা যে জায়গায় পৌঁছাতে চাই তা বিলম্বিত হয়ে যাবে। সুতরাং সে দিকে আমাদের সতর্ক থাকতে হবে। মাননীয় স্পিকার মহোদয়, রাজ্যপালের ভাষণকে যারা এখানে সমর্থন করতে পারছেন না তাদের সম্বন্ধে একটু আগে আমাদের শ্রদ্ধেয় মাননীয় সদস্য সত্যেন্দ্রনাথ ঘোষ মহাশয় বলেছেন। পশ্চিমবাংলার দার্জিলিং-এ যে সমস্যার সৃষ্টি হয়েছে আমাদের বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী অত্যন্ত দৃঢ়তার সঙ্গে সে সমস্যার মোকাবিলা করছেন। ঐ ধরনের একটা বিচ্ছিন্নতাবাদী প্রবণতার বিরুদ্ধে বামফ্রন্ট সরকারের লড়াই-এর অংশটুকুকেও তো অন্তত তারা সমর্থন করতে পারতেন। সে-টুকুও তারা করলেন না। মাননীয় স্পিকার মহোদয়, পশ্চিমবাংলায় যে জাত-পাতের লড়াই নেই, তার জন্যও তো তাদের এই ভাষণকে সমর্থন করা উচিত ছিল। কিন্তু সেটাও তারা সমর্থন করতে পারলেন না। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে সাম্প্রদায়িক দাঙ্গা পশ্চিমবাংলায় ঘটে না— অথচ তারা এ সবকথাও সমর্থন করতে পারলেন না। আর এ সব বললেই তারা বলবেন—এটা পশ্চিমবাংলার ঐতিহ্য, বলবেন, পশ্চিমবাংলার সংস্কৃতি, সেই কারণেই দাঙ্গা হয় নি। কিন্তু আমি তাদের বলি, আপনারা যখন এখানে ক্ষমতায় ছিলেন তখন কি হত? ১৯৬৭ সাল থেকে দেখুন যখন থেকে কংগ্রেস জনসমর্থন হারাতে শুরু করল তখন থেকে কোন শক্তি-গুলি গ্রামাবাংলায় মাথাচাড়া দিয়েছিল? আর.এস.পি. জনসংঘ মুসলিম লীগ প্রভৃতি দলগুলি মাথাচাড়া দিয়েছিল। সে সময়ে গণতন্ত্র ছিল না। মুসলিম লীগের এখন একজন সদস্য আছেন, এক সময়ে ৭জন সদস্য নির্বাচিত হয়েছিল। আর আপনারা তাদের সঙ্গে মিলে সরকার করেছিলেন। সে সময়ে এখানে জনসংঘের সদস্যও নির্বাচিত হয়েছিল। রাজনীতিকে কোথায় নিয়ে গিয়েছিলেন। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্টের ১০ বছর শাসনের পরে গ্রামাবাংলায় যে গণ-চেতনা সম্প্রসারিত হয়েছে সে চেতনার দীপ্ত প্রকাশে জনসংঘ এখানে আর জেতে না। মুসলিম লীগ জেতে না—একজন কোনও রকমে জিতে এসেছেন, আবার স্বস্থানে চলে যাবেন—জামা[illegible] ইসলাম, আর.এস.এস. প্রভৃতি দলগুলি এখানে পরাজিত হয়েছে। পশ্চিমবঙ্গে আপনারা আর কিছুই দেখতে পাচ্ছেন না, শুধু পঞ্চায়েতের কথা বলছেন, তা আপনারা পঞ্চায়েতে জিতবেন কি করে! আপনারা কি গ্রাম বাংলাকে চেনেন, জানেন? গ্রাম বাংলায় যখন বন্যা হল তখন আপনারা কোথায় ছিলেন? তখন টি.ভি. সিরিয়াল দেখছিলেন। তখন কি আপনারা মানুষের সঙ্গে ছিলেন? হাজার হাজার মানুষ যখন বন্যায় বিপন্ন হয়ে পড়েছিল, তখন বিপন্ন মানুষের পাশে আমরা ছিলাম। সেই জন্যই মানুষ আমাদের ভোট দেয়, আমাদের সাথে থাকে। আপনারা শুধু নির্বাচনের সময় জনসভা করেন, অন্য সময় টি.ভি. সিরিয়াল করেন, আর মুনমুন সেনকে নিয়ে থাকেন। আপনারা টি.ভি.র খবরের মধ্যে দিয়ে বেঁচে আছেন। টি.ভি. খবরের কাগজ, রেডিও, এই সবেই আপনাদের নাম। আপনারা ওপর দিয়ে চলেন, গগনে গগনে চলেন, মানুষের কাছাকাছি আপনাদের নাম নেই। সেই জন্যই নির্বাচনে আপনারা পরাজিত হয়েছেন। আর বামফ্রন্ট একটা পলিটিক্যাল নেসিসিটি। বামফ্রন্টের মধ্যে অনৈক্য সত্ত্বেও বামফ্রন্ট পলিটিক্যাল নেসিসিটি, রাজনৈতিক প্রয়োজন। ভারতবর্ষের লক্ষ কোটি মানুষের লড়াইকে, শ্রমজীবী মানুষের যে সংগ্রাম সে সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার জন্য বামফ্রন্ট একটা পলিটিক্যাল নেসিসিটি এবং সেই জন্যই বামফ্রন্ট থাকবে। অনৈক্যের মধ্যে দিয়েও আমরা আমাদের লক্ষ্যে এগিয়ে যাব। এই কথা বলে

আজকে রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় বক্তৃতা করতে গিয়ে বললেন মুসলিম লীগ থাকবে, কি মুছে যাবে সেটা প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে, ভারতবর্ষে মুসলমান থাকবে কিনা? স্যার, সারা পৃথিবীতে যত দেশে মুসলমানরা বাস করে তারমধ্যে ইন্দোনেশিয়াকে বাদ দিলে সবচেয়ে বেশি মুসলমান বাস করেন এই ভারতবর্ষে। ভারতবর্ষে মুসলমানের সংখ্যা পাকিস্তান, বাংলাদেশ, সৌদি-আরব, আবুধাবির চেয়ে বেশি। এটাই হচ্ছে আসল সত্য। স্যার, ভারতবর্ষে মুসলমানরা বেঁচে আছেন ভারতবর্ষের এই সংবিধানের জন্য। ভারতবর্ষের সংবিধানের ২৫ থেকে ৩০ পর্যন্ত ধারায় মুসলমানদের জন্য গ্যারান্টি দেওয়া আছে, সেটা হচ্ছে তাদের ধর্মীয় স্বাধীনতার গ্যারান্টি। ভারতবর্ষ হচ্ছে, মালটি লিঙ্গুয়াল, মালটি রেসিয়াল, মালটি রিলিজিয়াস কান্ট্রি। ভারতবর্ষের মূল সুর হচ্ছে— ইউনিটি ইন ডাইভারসিটি। রবীন্দ্রনাথের ভাষায়, নানা ভাষা নানা মত নানা পরিধান, বিবিধের মাঝে দেখ মিলন মহান।' এই হচ্ছে ভারতবর্ষের মূল সুর। আমি মনে করি ভারতবর্ষের অন্যান্য সম্প্রদায়ের মতন মুসলমানদেরও ধর্মীয় অধিকার নিয়ে বেঁচে থাকার অধিকার আছে যদিও অবশ্য জানি এই কমিউনিস্টরা ধর্ম মানেন না।

(নয়েজ)

স্যার, দক্ষিণ পূর্ব এশিয়ার মধ্যে ভারতবর্ষ হচ্ছে সবচেয়ে বৃহত গণতান্ত্রিক দেশ। অন্য কোথাও গণতন্ত্র নেই। ভালো হোক মন্দ হোক গণতন্ত্র ভারতবর্ষে আছে। এই প্রসঙ্গে আমি ওদের জিজ্ঞাসা করতে চাই, গণতন্ত্র আর হিংসা, গণতন্ত্র আর সন্ত্রাস কি একসঙ্গে চলতে পারে? আমি তো মনে করি তা চলতে পারে না, তা থাকতে পারে না।

(নয়েজ)

মিরাট নিয়ে, বাবরি মসজিদ নিয়ে আমি কি প্রতিবাদ করি নি? আমার বিবৃতি কি দেখেন নি? স্যার পঞ্চায়েত নির্বাচনের কথা এখানে বলা হয়েছে। পশ্চিমবঙ্গে এই প্রথম পঞ্চায়েত নির্বাচন হয়নি, এর আগে ১৯৭৮ সালে এবং ১৯৮৩ সালে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল। কই, তখন তো আমরা আপনাদের বিরুদ্ধে সন্ত্রাসের অভিযোগ আনি নি। আজকে আনছি তার কারণ এবারে সন্ত্রাস হয়েছে। আমরা সন্ত্রাসের কথা বলছি আর আপনারা রবীন্দ্রনাথের ক্ষুধিত পাষাণের পাগলা মেহের আলির মতন বলে চলেছেন, তফাৎ যাও সব ঝুট হ্যায়'। এই করে কিন্তু আপনারা সব কিছু উড়িয়ে দিতে পারবেন না। স্যার, আমি কয়েকটি ঘটনার কথা বলি। স্যার, জহিরুদ্দিনের কথা আমি এই হাউসে মেনশন করেছিলাম। সে সালার হাসপাতালে কাতরাচ্ছে। মন্ত্রিসভার কাছে আজ আমার জিজ্ঞাসা, 'তফাৎ যাও, সব ঝুট হ্যায়' বললেই কি সে হাসপাতাল থেকে ভালো হয়ে বেরিয়ে আসবে? আজকে তার স্ত্রীকে আমি কি জবাব দেব আপনারা কি তা আমাকে বলে দিতে পারেন? তারপর অজিত অধিকারীর কথা বলি। তার হাত কব্জির কাছ থেকে কেটে নেওয়া হয়েছে। এসব হচ্ছে আপনাদের সন্ত্রাসের জীবন্ত প্রতীক। মোসলেম মোল্লাকে খুন করা হয়েছে এবং তাকে খুন করে তার মাথা ফাটিয়ে ঘিলু বার করে তার মায়ের সামনে তা কুকুর দিয়ে খাওয়ানো

হয়েছে। আজকে আপনারা বলতে পারেন কি, তার মাকে আমি কি সান্ত্বনা দেব? দেগঙ্গার কথাও আমি বলব। দেগঙ্গায় সন্ত্রাস হয়েছে বলে শাসন অঞ্চলে মুসলিম লীগ প্রার্থী দিতে পারি নি। সেখানে ফরওয়ার্ড ব্লক প্রার্থী দিয়েছিল। তারপর সেখানে ফরওয়ার্ড ব্লকের অফিস পুড়েছে। মাননীয় মন্ত্রী সরল দেব ও শ্রী সুভাষ চক্রবর্তী মহাশয় সেখানে গিয়েছিলেন। স্যার, আমি দায়িত্ব নিয়ে সব ঘটনার কথা বলছি যদি অসত্য হয় আমি পদত্যাগ করব। আমি কয়েকজন লোকের নাম বলছি যাদের বলা হয়েছে যে তোমরা যেহেতু ফরওয়ার্ড ব্লক করেছ সে জন্য তোমাদের এত টাকা ফাইন। তারা গ্রামে ঢুকতে পারছেনা, গ্রাম থেকে পালিয়ে গেছে। আমি তাদের নামগুলি বলছি যাদের এই ভাবে জরিমানা করা হয়েছে। মহঃ ইসমাইল মুন্সি, তাকে ১০ হাজার টাকা জরিমানা করা হয়েছে। মহঃ ইয়াসিন মোল্লা, ১০ হাজার টাকা, শ্রী কান্তি প্রামানিক, ৮ হাজার টাকা, শ্রী গোপাল প্রামানিক, ৫ হাজার টাকা, মহঃ হাসিম, ১০ হাজার টাকা, মহঃ আমির আলী, ৫ হাজার টাকা, মহঃ মুজির গোলদার, ৫ হাজার টাকা। এই ভাবে তাদের জরিমানা করা হয়েছে। এখানে চিৎকার করলে হবে না, এটা বাস্তব ঘটনা। এই লোকগুলির নামে পোস্টার করে নোটিশ দেওয়া হয়েছে যে তোমরা যেহেতু ফরওয়ার্ড ব্লক করেছ সে জন্য তোমরা দেশের শত্রু। এরপরে কিছু লোককে ক্ষমা করে দিয়েও বলা হয়েছে যে তোমাদের ৫ শত টাকা জরিমানা। তাদের নাম হচ্ছে মহঃ জামসেদ, মহঃ ওহিদ, দিদার গাজী, মহঃ সিদ্দিক, কালু মোল্লা, রহমান, ওহার, হাবিবুর, সইবার, জব্বার। আমি জিজ্ঞাসা করি এইভাবে সন্ত্রাস করে কি আপনারা দিল্লির লাল কেল্লায় পৌঁছাবেন? আমি আপনাদের মনোবেদনা বুঝি। আপনারা ত্রিপুরায় হেরে গেছেন। ত্রিপুরায় হেরে যাবার পরে আপনারা ভাবলেন যে কোনও ভাবেই জিততে হবে। কাজেই এই ভাবে আপনারা লেলিয়ে দিলেন। শেক্সপীয়ারের ম্যাকবেথের তিনজন রিচেঞ্জ-এর কথায়

> ফেয়ার ইজ ফাউল ফাউল ইজ ফেয়ার
>
> হেভেন থ্রু ফগ অ্যান্ড ফিলদি এয়ার।

শেক্সপীয়ারের ম্যাকবেথের একটা কথা আছে যে, 'All the perfumes of Arabia will not sweeten this little hand' আপনারা ন্যায়-অন্যায় বোধ হারিয়ে ফেলেছেন। শেক্সপীয়রের ম্যাকবেথের সেই পরিণতির কথা আপনাদের নিশ্চয়ই মনে আছ যেখানে বলা হয়েছে। ''tomorrow, and tomorrow, and tomorrow, creeps in this petty pace from day to day to the last syllable of recorded time, all all our yesterdays have lighted fools—The way to dusty death. Out, out, brief canble. Life is but a walking shadow, a poor player, That sturts and frets his hour upon the stage, and then is heard no more; it is a tale told by and idiot, full of sound and fury, signifying nothing.'' সেই পরিণতির কথা আপনারা মনে রাখবেন। এখানে প্রশ্ন হচ্ছে যে গণতন্ত্র আর সন্ত্রাস একসঙ্গে থাকতে পারে না। এখানে সংখ্যালঘুর কথা বললে অনেক বন্ধুর গায়ে জ্বালা ধরে। আমরা যখন সংখ্যালঘুর কথা বলি বা সংখ্যালঘু কমিশনের দাবি করি। তখন তো শুধু মুসলমানের জন্য দাবি করিনা। শিখ, খ্রিস্টান তফসিলি আদিবাসী সকলের জন্যই দাবি করি। এখানে ৩ রকমের মাইনরিটিস অছে। লিঙ্গুইস্টিক মাইনরিটিস, রিলিজিয়াস মাইনরিটিস এবং এথিনিক

মাইনরিটিস। এখানে জ্যোতিবাবুর রাজ্যের না হতে পারে কিন্তু কেন্দ্রে মাইনরিটি কমিশন আছে। অন্য ছয়টি রাজ্যে মাইনরিটি কমিশন আছে। কেন্দ্রের মাইনরিটি কমিশনের সদস্য হোমি জে. এইচ. তলোয়ারখান যখন এখানে এসে মুখ্যমন্ত্রীকে বলেছিলেন তখন তিনি আশ্বাস দিয়েছিলেন। আমি বিধানসভায় প্রশ্ন করায় মুখ্যমন্ত্রী তিন তিন বার বলেছেন যে আমি বিবেচনা করে দেখছি। কিন্তু এখন গায়ের জোরে বলছেন যে হবে না। কিন্তু চিরদিন গায়ের জোরে ন্যায্য আধিকারকে দাবিয়ে রাখা যায়না। ১৯৪৬ সালে যখন জ্যোতিবাবু বিরোধী দলে বসে দাবি করতেন তখন ঐ বেঞ্চ থেকে বলা হত হবে না। আজকে জ্যোতিবাবু ঐ চেয়ারে বসে এই ন্যায্য দাবিকে বলছেন হবে না। এই দাবি নিয়ে আমরা আন্দোলন করব সেটা আপনারা জেনে রাখুন। আজকে বামফ্রন্ট সরকার হয়েছে বলে মসজিদ থেকে মাইক নামিয়ে দেবেন। আজকে এভরি নুক অ্যান্ড কর্নার অব দি কান্ট্রি এই জিনিস হচ্ছে। দে গঙ্গার মসজিদে মাইক এস.ডি.পি.ও নামিয়ে দিয়েছেন। আমি সেদিন মেনশনেও একথা বলেছি। আপনারা ভাবছেন আমি রসিকতা করছি কিন্তু তা নয়। আপনারা খোঁজ নিয়ে দেখবেন যে ১৪ই ফেব্রুয়ারি এস.ডি.পি.ও মসজিদের ভিতরে গেছেন এবং মাইক নামিয়ে দিয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন। গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে তো অসত্য কথা বলার অধিকারও আছে। উনি বলছেন, ওনাকে বলতে দিন। আপনারা গোলমাল করছেন কেন?

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** আমি জিজ্ঞাসা করতে চাই যে সংবিধানে আমাদের ধর্ম পালনের কি কোনও অধিকার নেই? এই অধিকারকে কি আপনরা স্তব্ধ করে দেবেন? আপনারা কি তাহলে কবরস্থানও দখল করবেন?

আমি এবারে কৃষকদের সম্পর্কে দু একটা কথা বলব। আজকে গ্রাম বাংলায় যে কৃষক সেই কৃষকের জন্য ভরতুকির দাবি যদি করি তাহলে কি সেটা অন্যায় দাবি হবে? আপনার সরকারি কর্মচারিদের জন্য পেনশনের ব্যবস্থা আছে কলকারখানার শ্রমিকদের জন্য পেনশনের ব্যবস্থা আছে। এটা যদি থাকে তাহলে কৃষি শ্রমিকদের জন্য পেনশনের ব্যবস্থা থাকবে না কেন? আমি বলব আপনাদের এই অর্থনীতি হচ্ছে শিল্পকেন্দ্রিক। একে কৃষি কেন্দ্রীক অর্থনীতি করার জন্য বললে আপনারা সাম্প্রদায়িক বলবেন। আজকে ৬০ বছরের বেশি বয়স্ক কৃষি শ্রমিক যারা কৃষির সঙ্গে জড়িত তাদের সকলকে কেন পেনশন দেওয়া হবেনা? এই দাবি যদি আজকে করি তাহলে সেটাতেও আপনারা সাম্প্রদায়িকতার ভুত দেখত পাবেন। আমরা ক্ষমতার রাজনীতি করতে আসিনি। আপনারা বলছেন সন্ত্রাস? কংগ্রেসের সন্ত্রাসের সময় আপনারা চিৎকার করেছিলেন, আমরাও চিৎকার করেছিলাম। ১৯৭২ সালে জ্যোতি বাবুকে ইলেকশন থেকে পালাতে হয়েছিল বারুইপুরে মিটিং করতে গিয়েছিলেন ওরা মাইক তুলে ফেলে দিয়েছিল। জরুরি অবস্থার সময় আপনারা মুখ খুলতে পারেন নি, ঝান্ডা ফেলে দিয়ে জয়প্রকাশ নারায়ণের পেছনে দাঁড়িয়েছিলেন। আজকে ওরা বিরোধী পক্ষে বসে আছেন, কিন্তু যদি সেই হাতিয়ার আজকে আপনারা তুলে নেন, এরা যে সন্ত্রাস করেছিলেন, সেই সন্ত্রাস আপনারা যদি করবেন মনে করেন, জনমতকে দাবিয়ে রেখে দেবেন মনে করেন, তাহলে এরা যে শিক্ষাটা পেয়েছে, সেই শিক্ষা কি আপনারা পাবেন না? আপনারা কেন সন্ত্রাস করতে

যাচ্ছেন, আপনাদের কি কম জনমত ছিল? কিন্তু আপনারা কেন সন্ত্রাস করলেন? কেন আপনাদের ক্যাডার নিয়ে খুন, দাঙ্গা মারপিট করে মানুষকে ভয়ের মধ্যে রেখে দিয়েছেন? ১৯৭৭ সালে আপনাদের বক্তব্য কি ছিল? আমরা বিরোধী রাজনৈতিক দলের রাজনীতি দিয়ে মোকাবিলা করতে চাই । এখন আপনারা রাজনৈতিক বক্তব্য দিয়ে মোকাবিলা করতে চান না, এখন রিভলভার, পাইপগান, নেপালা দিয়ে আপনাদের ক্যাডাররা মোকাবিলা করতে চাইছে। এখানে তা করলে হবে না। গ্রাম বাংলার হাজার হাজার গ্রামে যান না—মুর্শিদাবাদে অনেক ঘটনা ঘটেনি? রাবেয়ার কান্না কি এখনও শুনতে পাচ্ছেন না যে ৯ বছরের রাবেয়াকে গ্রামের বাড়ির ভেতর বন্ধ করে রেখে দিয়েছিল এবং খড়ের ঘরে আগুন জালিয়ে দিয়েছিল, সে চিৎকার করে উঠে বলেছিল, আমি বাঁচতে চাই, আমি বাঁচতে চাই, কেউ তাকে বাঁচায়নি, সে আগুনে পুড়ে মারা গিয়েছিল। সেটা আপনি শুনতে পাচ্ছেন না? আপনার প্রশাসন যদি ইনঅ্যাকটিভ থাকে, আপনার পুলিশ যদি কমপ্লিটলি ইনঅ্যাকটিভ থাকে, পুলিশ যদি কোনও অ্যাকশন না নেয়, যদি প্রতি থানায় একটা করে লাল চেয়ার বসিয়ে রেখে দেন, লাল চেয়ারটা যা বলবে, সেই কথায় যদি পুলিশ ওঠে এবং বসে, সেই প্রশাসন নিরপেক্ষ প্রশাসন হতে পারে না। এটা আমি অত্যন্ত দুঃখ এবং বেদনার সঙ্গে বলতে, বাধ্য হচ্ছি। আমি শুধু এইটুকু বলব, আপনারা সেই নিরপেক্ষ প্রশাসন ফিরিয়ে নিয়ে আসুন, নিরপেক্ষতা বজায় রাখুন, গণতন্ত্রকে বাঁচিয়ে রাখুন। দক্ষিণ পূর্ব এশিয়ার কোনও দেশে গণতন্ত্র নেই, ভারতবর্ষ বৃহত্তর গণতান্ত্রিক দেশ। আমাদের মত পার্থক্য থাকতে পারে, কিন্তু আমাদের ভারতবর্ষে গণতন্ত্র বেঁচে থাক, গণতন্ত্রের মাধ্যমে মানুষ তাদের আশা আকাঙ্খাগুলো প্রকাশ করুক, তার বেদনাগুলো প্রকাশ করুক। প্রশ্ন হচ্ছে আজকে রাজ্যপালের ভাষণে অনেক কিছু বলা আছে, কিন্তু সন্ত্রাস সম্পর্কে কিছু বলা নেই। এই যে পঞ্চায়েত নির্বাচন নিরপেক্ষ হয়নি, এই সম্পর্কে একটা কথা বলা নেই, সংখ্যালঘুদের সম্পর্কে একটা কথাও রাজ্যপালের ভাষণে বলা নেই। ১৯৭৭ সালে যখন আপনারা নির্বাচনে নেমেছিলেন, ১৯৭৭ সালের নির্বাচনের ৩৬ দক্ষা কর্মসূচির মধ্যে আপনাদের একটা পয়েন্ট ছিল সংখ্যালঘু সম্প্রদায় সম্পর্কে একটা পয়েন্ট ছিল। যতবার দেখি সেই ক্ষমতা কনসলিটেড করছেন। পয়েন্টটাও আপনারা উড়িয়ে দিয়েছেন, ৩৬ দক্ষা কর্মসূচির ৩৩(ক) ধারায় বলুন সংখ্যালঘুদের সম্পর্কে কোনও পয়েন্ট ছিল কি না, আপনাদের কর্মসূচিতে? সংখ্যালঘুদের সেই পয়েন্টকে আপনারা উড়িয়ে দিয়েছেন। আরও বেশি মার্কসবাদী পথে আপনারা এগিয়ে যাচ্ছেন। আপনারা এগিয়ে যান কিন্তু আমি জিজ্ঞাসা করছি, আমাদের বাঁচার অধিকার আছে কি না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে প্রত্যাখ্যান করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী সুরজিত শ্মরণ বাগচী ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপর শ্রী শচীন সেন মহাশয় গত দিন যে ধন্যবাদসূচক প্রস্তাবটি এনেছিলেন সেই প্রস্তবাটিকে শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় সে দিন সমর্থন করেছিলেন। সেই প্রস্তাবটির স্বপক্ষেই আমি আমার বক্তব্য আপনার মাধ্যমে পেশ করতে চাইছি। রাজ্যপালের ভাষণে মোট ৩৭টি অনুচ্ছেদ আমরা লক্ষ্য করেছি। কিন্তু এখন পর্যন্ত বিরোধী পক্ষের যে সমস্ত নেতারা বক্তৃতা দিলেন তাদের মধ্যে অধিকাংশ বক্তার বক্তব্য শুনে আমার মনে হচ্ছে যেন রাজ্যপাল মাত্র একটি

অনুচ্ছেদই লিখেছেন, বাকি ৩৬টি অনুচ্ছেদ তিনি লেখেন নি। কারণ সেই ৩৬টি অনুচ্ছেদের ওপর ওরা কিছু বলেন নি। পঞ্চায়েত নির্বাচন সম্পর্কিত তথাকথিত সন্ত্রাস সম্পর্কে ওরা অনেক বক্তব্য রেখেছেন। কিন্তু বাকি যে ৩৬টি অনুচ্ছেদ, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের যে ইতিবাচক কতগুলি ভূমিকার কথা, আগামী দিনের কার্যসূচির কথা, ভবিষ্যত পরিকল্পনার কথা বলা হয়েছে ওদের অধিকাংশ বক্তাই সেগুলির কোনও প্রতিবাদ করেন নি। এতে আমার মনে হয় যে, ওরা তা করতে পারছেন না বলেই করেন নি। বাস্তবে ঐ কাজগুলি ঘটেছে বলেই ওরা তার প্রতিবাদ করতে পারছেন না এবং করতে পারছেন না বলেই কেবল মাত্র একটা অনুচ্ছেদের ওপর ওরা ওদের সমস্ত বক্তব্যকে সীমাবদ্ধ রেখে এই বিধানসভায় বামফ্রন্ট সরকারের সমস্ত ইতিবাচক কাজগুলিকেই পরোক্ষ সমর্থন করে ফেললেন। যদিও ওরা খুবই সতর্ক থাকার চেষ্টা করছেন। আজকে এখানে একটা কথা আমার মনে হচ্ছে যে, এই যে রাজ্যপালের ভাষণটি, এই ভাষণটির চতুর্থ অনুচ্ছেদ এবং পঞ্চম অনুচ্ছেদের ওপর আমাদের পক্ষের কয়েকজন বক্তা বক্তব্য রাখলেও এই অনুচ্ছেদগুলির সম্পর্কে ওরা একটা কথাও উল্লেখ করলেন না কেন? তবে ওদের একজন বললেন যে, কমিউনিস্টরা নাকি জাতীয় আন্দোলনের স্রোত থেকে বিচ্ছিন্ন! ঐ কথা শুনে আমার মনে হল ভূতের মুখে রাম নাম শুনছি। অনেকে আবার ফ্যাসিস্ট শব্দটার অর্থ না জেনেই ফ্যাসিস্ট শব্দটার ব্যাখ্যা দেবার চেষ্টা করছেন। অনেক ভুল তথ্য দিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। কিন্তু কার্যত চতুর্থ অনুচ্ছেদে বলা হয়েছে—ঐ যে মৌলবাদী উত্তেজনা যেখানে গোটা ভারতবর্ষে ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে সেখানে পশ্চিম বাংলার আমরা তারই পাশাপাশি দাঁড়িয়ে বামপন্থী আন্দোলনের মধ্যে দিয়ে মানুষের চেতনার অগ্রগতি ঘটাচ্ছি, যার ফলশ্রুতি স্বরূপ বিচ্ছিন্নতাবাদকে নিশ্চিহ্ন করবার চেষ্টা করছি এবং আমরা তাতে সফল হচ্ছি। এ সম্পর্কে তো ওরা একটা কথাও বললেন না! না বলার স্বপক্ষে কারণ কি? বললেন না এই কারণে যে বলতে গেলে কংগ্রেস শাসিত রাজ্যগুলির সঙ্গে তুলনামূলক আলোচনা এসে যাবে। কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে যে সাম্প্রদায়িক উত্তেজনা এবং বিচ্ছিন্নতাবাদী প্রয়াস চলছে সেগুলি তখন এখানে আলোচনার মধ্যে চলে আসবে এবং চলে এলেই তুলনামূলক আলোচনা হবে। কমপারেটিভ স্টাডিতে কংগ্রেস শাসিত রাজ্যগুলি যে পশ্চিমবঙ্গের কাছে হেরে যাবে তাও ওরা জানেন। এই গেল চতুর্থ অনুচ্ছেদ। পঞ্চম অনুচ্ছেদে দার্জিলিং-এর কথা আছে। দার্জিলিং-এ যখন সাধারণ মানুষ তাদের অধিকার রক্ষার জন্য, জীবন ও জীবিকার অধিকারকে রক্ষা করার জন্য লড়াই করে চলেছে—সুভাষ ঘিসিং-এর তথাকথিত যে সন্ত্রাস সেই সন্ত্রাসের বিরুদ্ধে যখন মানুষ ঐক্যবদ্ধ হয়েছে আমরা সমস্ত রাজনৈতিক দলগুলি যখন তাকে ব্যক্তিগত সন্ত্রাসের মধ্যে দিয়ে নয়, সমষ্টিগতভাবে, রাজনীতিগতভাবে মোকাবিলা করবার চেষ্টা করছি তখন ওরা সে সম্পর্কে এখানে নীরব থাকছেন। দার্জিলিং সম্পর্কে রাজ্যপালের ভাষণের যে সব কথার উল্লেখ আছে সে সব সম্পর্কে ওরা কিছুই বললেন না। যখন দার্জিলিং-এ রক্ত ঝরে তখন তাদের কোনও এক নেতা 'সাগর থেকে পাহাড়' কার্যসূচি অনুযায়ী দার্জিলিং-এ যায় এবং খুনের রক্তে যাদের হাত রঞ্জিত তাদের সঙ্গে করমর্দন করে বলে দার্জিলিং-এ পুলিশ নাকি যারা দেশপ্রেমিক তাদের হত্যা করছে, আর যারা দেশদ্রোহী তাদের গলায় মালা পরিয়ে দিচ্ছে! ওদের একটু লজ্জা হওয়া দরকার। ওরা পঞ্চম অনুচ্ছেদ নিয়ে এখানে কোনও কথা বললেন না। আসলে আমরা বুঝি ৩৬টি অনুচ্ছদেই বামফ্রন্ট সরকারের যে সাফল্যগুলি আছে সে সাফল্যগুলির

জোরে—বামফ্রন্টের মধ্যে সাময়িক মতভেদ সত্ত্বেও—পঞ্চায়েত নির্বাচনে বামফ্রন্টের শরিকরাই জয়-যুক্ত হয়েছে। এই আসল কথাটাই ওরা আজকে ভুলে যাচ্ছেন। কংগ্রেসিদের আসন ক্রমাগত কমছে। বিধানসভার নির্বাচনে ছিল ৪০, সেখানে থেকে উপ-নির্বাচনে হয়ে গেল ৩৯। আগে পঞ্চায়েতে তাদের আসন যা ছিল সেখান থেকে কয়েক হাজার কমে গেছে। আর তারাই আজকে রিগিং এবং অন্যান্য সমস্ত তথ্যের কথা বলছেন। আমি তমলুক বিধানসভার লোক হলেও ১৯৭৭ সালে শ্রী সৌগত রায় লোকসভায় যে কেন্দ্র থেকে জয়লাভ করেছিলেন আমি সেই কেন্দ্রের অধিবাসী। সেখান থেকে শ্রী সৌগত রায় কিভাবে জয়লাভ করেছিলেন তার কাহিনী আমি জানি। সুতরাং তাদের মুখ থেকে রিগিং বা সন্ত্রাসের অভিযোগ মানায়না। ১৯৭২ সালে তারা কিভাবে জিতেছিলেন সেই সমস্ত কথা জানি। সম্প্রতি ত্রিপুরাতে তারা কিভাবে জয়লাভ করেছেন তা ত্রিপুরার মানুষ জানে। শতকরা ৫০ ভাগ ভোট পেয়েও বামফ্রন্ট পরাজিত হয়েছে। মজলিশপুর আসনটি রিগিং করে কংগ্রেস পক্ষে নিয়ে যাওয়া হয়েছে। আর আজকে আপনারা এই কথা বলেন? পেরি শাস্ত্রী মহাশয় যেকথা বলেছেন তারপর আর আপনাদের মুখে ঐসব কথা মানায় না। নির্লজ্জের মতন যে কাজ ওরা করেছেন তাদের মুখে সন্ত্রাসের কথা মানায় না। চালুনি যদি আজ ছুঁচের সমালোচনা করেন সেটা যেমন মানায় না তেমনি বহু রিগিং-এর নায়ক, উত্তরপ্রদেশের নির্বাচনে, বিহারের নির্বাচনে বহু রিগিং-এর নায়ক কংগ্রেস নামক শাসকগোষ্ঠী সেই শাসক-গোষ্ঠীর মুখ থেকে রিগিং-এর কথা মানায় না। তারা এই বুর্জোয়া গণতন্ত্রকে মসিলিপ্ত করেছেন, কলুষিত করেছেন এবং তাতে সবচেয়ে বড় সহায়ক হয়েছে রিগিং নামক কৌশল। সেই কৌশলে আজ ভারতবর্ষের ক্ষমতায় অধিষ্ঠিত হয়ে আছে। শ্রী রাজীব গান্ধীর ১৯৮৪ সালের যে বিরাট সাফল্য সেই সাফল্যের পিছনে রিগিং রয়েছে। এটা তারা চেপে দেবার চেষ্টা করছেন। তারা বলছেন আই.আর.ডি.পি., এন. আর.ই.পি. এগুলি কেন্দ্রীয় প্রকল্প। ২০ দফা কর্মসূচি কেন্দ্রীয় প্রকল্প, সুতরাং এটা কেন্দ্রের টাকা। কিছুক্ষণ আগে আমাদের একজন মাননীয় সদস্য এই সম্পর্কে বলেন (সত্যেনবাবু) যে এই টাকা রাজীব গান্ধীর বা কংগ্রেস দলের কোষাগারের টাকা নিশ্চয়ই নয়। আমাদের পশ্চিমবাংলা এবং অন্যান্য রাজ্য থেকে কেন্দ্রকে যে টাকা দেওয়া হয়, কেন্দ্র সেই রাজ্যের যে প্রাপ্য সেই প্রাপ্য অংশটুকু সঙ্কুচিত করে দিচ্ছে। এই অভিযোগ বারে বারে বামফ্রন্ট-এর পক্ষ থেকে করা হয়েছে। কেন্দ্রীয় যে সমস্ত প্রকল্প সেই প্রকল্পগুলি কেন্দ্রীয় সরকার কিভাবে সাহায্য করছেন তা আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি। আমি একটি পৌরসভার সঙ্গে সংযুক্ত আছি। হরিজন মুক্তি প্রকল্প হচ্ছে কেন্দ্রীয় প্রকল্প। এই প্রকল্পের জন্য ৪৭ লক্ষ টাকা দেওয়া হবে। কেন্দ্রীয় সরকার বলল রাজ্য সরকার ২৩ লক্ষ টাকা দিক আর আমরা বাদবাকি দেব। রাজ্য সরকার অলরেডি ২৩ লক্ষ টাকা দিয়ে দিয়েছেন কিন্তু কেন্দ্রীয় সরকারের টাকা এখনও আসেনি। তাদের যে কথাবার্তা শুনছি এখন সেই টাকা আসবে বলে মনে হচ্ছে না। ঐ প্রকল্পটি যাতে রূপায়ণ না হয় তার চক্রান্ত করে চলেছে। আসল কথা, অন্ধের হস্তি দর্শন কখনও হয় না। বুর্জোয়া ভাবাদর্শের কাজল পরে অন্ধ হয়েছে। সেই কাজল পরে সমস্ত বিষয়টি অস্বীকার করবার চেষ্টা করছেন। বামফ্রন্টের যে সাফল্য সেটাকে অস্বীকার করবার চেষ্টা করছেন। অন্ধ যেমন হাতির শুঁড় ধরে বলে একটা লম্বা দড়ির মতন, সেইরকম ভাবে বুর্জোয়া আদর্শের কাজল পরে বামফ্রন্টের গ্রামীণ জীবনের যে সাফল্য সেই সাফল্যকে ওদের মতন করে ব্যাখ্যা করছেন। তাই আমি এইসব কারণে ওরা যে সমস্ত কাট-

মোশন এনেছেন সেগুলির আমি বিরোধিতা করছি এবং শ্রী শচীন সেন, কৃপাসিন্ধু সাহা মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার স্যার, রাজ্যপালের ভাষণে বিতর্কে অংশ নিয়ে আমার বক্তব্য পেশ করছি। আপনারা সকলেই জানেন ভারতবর্ষ স্বাধীন হবার পরে ১৯৫২ সালে জনগণের হাতে সাংবিধানিক ক্ষমতা তুলে দিল। সেই সংবিধানে লেখা ছিল ভারতবর্ষে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ থাকবে, বিভিন্ন জাতির মানুষ থাকবে এবং তারা নিজ নিজ ধর্ম পালন করবে। সেই সংবিধানে লেখা ছিল ভারতবর্ষে কেন্দ্র এবং বিভিন্ন রাজ্য সরকার থাকবে এবং তাদের বিরোধীদল থাকবে। যদি সরকার ঠিকমতো পরিচালিত না হয় জনগণের আশা আকাঙ্খা পুরণে ব্যর্থ হয়, সেজন্য জনগণের হাতে সে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে যাতে পরবর্তী নির্বাচনে ব্যালটের মাধ্যমে ভোট দিয়ে সেই সরকারকে পরাস্ত করে অন্য সরকার নির্বাচিত করতে পারে। কিন্তু রাজ্যপাল মহাশয়ের ভাষণে যেটা নেই, সেটা হল বিগত পঞ্চায়েত নির্বাচন যেভাবে অন্যায় করে, রিগিং করে, সন্ত্রাস সৃষ্টি করে, কারচুপি করে আজকে যারা ক্ষমতায় এসেছেন আমি কয়েকটি দৃষ্টান্ত এবং প্রমাণ দিয়ে তাদের বিরুদ্ধে বক্তব্য রাখতে চাই।

যখন নির্বাচন ঘোষণা করা হল, আমাদের যে বিধানসভা কেন্দ্র কুড়ুমগ্রাম যেটা সি.পি.এমের লাল দুর্গ বলে পরিচিত ছিল সেখানে কোন্ডা গ্রামের সমস্ত মানুষ বলেছিলেন যে আমরা আর লাল ঝান্ডা ওড়াবনা, সবুজকে নিয়ে আসব এবং সেজন্য তারা মহাদেব ব্যানার্জিকে কংগ্রেসের প্রতীক দিয়ে দাঁড় করিয়েছিলেন, তাতে সি.পি.এমের কমরেডরা দেখল জ্যোতিবাবুর চোখের ঘুম চলে যাচ্ছে, তাই তারা সন্ত্রাস সৃষ্টি করতে লাগল। নির্বাচনের ঠিক ১০ দিন আগে মহাদেব ব্যানার্জির দাদা জয়দেব ব্যানার্জিকে সি.পি.এমরা টুকরো টুকরো করে কেটে বস্তার মধ্যে পুরে রেখে দিয়েছিল। এইভাবে নির্বাচনের সময় সন্ত্রাস সৃষ্টি করা হয়েছিল। মাননীয় সদস্যারা জেনে রাখুন তাতেও নির্বাচনকে কব্জা করা যায় নি, সেখানকার মানুষ মহাদেব ব্যানার্জিকেই নির্বাচিত করেছে। তারপরে আমরা কি দেখেছিলাম, হাসন অঞ্চলে তপন গ্রামের কালু মেহানা, গত ৬ তারিখে এস.ডি.ও.কে জানিয়েছিল যে, তাকে বলা হয়েছে নির্বাচনের দিন ভোট দিতে যাবে সেখান থেকে ব্যালটের পাতা ছিঁড়ে নিয়ে আসবে, তা না হলে তোমাদের ঘর বাড়ি জ্বালিয়ে দেওয়া হবে। ১১ বছর ধরে তারা যন্ত্রণা ভোগ করেছে, সেজন্য তারা প্রতিবাদ জানিয়ে এবারে কংগ্রেসকে ভোট দিয়েছে, তাই গত ১০ তারিখে তার বাড়ি, ঘর লুঠ করে নিয়ে বাড়িতে আগুন ধরিয়ে দিয়ে তাকে বাড়ি থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে প্রমাণ আছে। গত ৬ তারিখে সে ডেপুটেশন প্লেস করেছে। আজকে ভাষণে বলা হয়েছে পঞ্চায়েত পরিষ্কার পরিচ্ছন্নভাবে কাজ করেছে। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে দেখবেন, ত্রাণ ব্যবস্থাও পরিষ্কার পরিচ্ছন্ন। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে চ্যালেঞ্জ করে বলতে পারি, ত্রাণের কথা যদি বলেন তাহলে আমার এলাকায় যাবেন দেখবেন ত্রাণ বলতে কি বোঝায়—ত্রাণ হচ্ছে কি, হাফ পিস রুটি—তাতেই সরকার বলছেন এর জন্য নাকি কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে। টাকা খরচ করছেন ঠিকই, কিন্তু গ্রামের জনসাধারণের জন্য নয়, যেখানে সি.পি.এমের পঞ্চায়েত প্রধান যারা আছে সেইসব প্রধানদের অর্থনৈতিক পরিবর্তন

ঘটাবার জন্য তাদের সাইকেল থেকে মোটর সাইকেল করে দিয়েছেন, কাঁচা বাড়ি থেকে পাকা বাড়ি করে দিয়েছেন। মানুষের উন্নতির কোনও খবর নেই। স্যার, দেখবেন ১০ নং অনুচ্ছেদে ভারত সরকারের বণ্টন ব্যবস্থার কথায় এই রাজ্য সরকার স্পষ্ট ভাষায় ব্যক্ত করেছেন কেন্দ্রের বিভিন্ন কর্মসূচি—১০ নং অনুচ্ছেদে বলেছেন—এন.আর.ই.পি. আই.আর.ডি.পি. স্কীমের কর্মসূচিগুলি যে ভারত সরকারের কর্মসূচি সেগুলি এদের বলতে লজ্জা হয়, এটা সংকীর্ণ মনের পরিচয়, সেই পরিচয় বামফ্রন্ট সরকার দিয়েছেন সেজন্য আমি এদের ধিক্কার জানাচ্ছি। স্যার, এই ভাষণের ২২নং অনুচ্ছেদে বলা হয়েছে যে, শিল্প-সম্পর্কের ক্ষেত্রে সাধারণভাবে শান্তি বজায় রয়েছে। মাননীয় সদস্যরা এখানে আছেন, তারা নিশ্চয়ই দেখেছেন যে, গত ১.৪.১৯৮৮ তারিখে কলকাতার তথাকথিত একটি বুর্জোয়া পত্রিকা একটি খবর ছেপেছে। তাতে তারা বলেছেন যে, মুখ্যমন্ত্রীর ছেলের কারখানায় শ্রমিক অশান্তির জন্য সেখানে লক-আউট চলছে। তারপরও যদি রাজ্যপালের ভাষণে জোর করে বলিয়ে নেন যে, শ্রমিকরা শান্তিতে বাস করছে বা শিল্পের বজায় রয়েছে তাহলে সেটা লজ্জার এবং দুঃখের কথা। এত প্রোটেকশন থাকা সত্ত্বেও মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলের কারখানাই যদি শ্রমিক অশান্তির জন্য লক-আউট হয়ে থাকে তাহলে অন্যান্য কারখানায় বামফ্রন্ট সরকার কি করেছেন সেটা বলার অবকাশ রাখে না। তারজন্য আমি রাজ্যপালের ভাষণের প্রতিবাদ জানাচ্ছি।

মিঃ স্পিকার স্যার, আর একটা কথা বলছি—এর ২৮ নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে যে, এরা প্রাথমিক স্বাস্থ্য ক্ষেত্রে উন্নয়নের পরিচয় দিয়েছেন। এখানে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী উপস্থিত আছেন। আমি একটি উপমা দিচ্ছি, আমার বিধানসভা কেন্দ্র হাসনের একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে আজকে ১০ বছর কোনও ডাক্তার নেই। এই স্বাস্থ্যকেন্দ্রটি তৈরি করেছিলেন কংগ্রেস সরকার। সেখানে আজকে চেয়ার টেবিল পর্যন্ত নেই। সবকিছু আজকে সরকারি কর্মচারিদের সংগঠন কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে নিয়ন্ত্রিত হচ্ছে। এটা দুঃখের, এটা লজ্জার।

স্যার, এই ভাষণে বেকারদের বিষয়েও পরিষ্কার করে কিছু বলা হয় নি। আমি জানি, ১৯৭৭ সাল থেকে জ্যোতিবাবু আর বেকারদের কথা ভাবেন না। একটি বেকারের কথাই তিনি ভেবেছিলেন—চন্দন বোস, তাকে তিনি বিস্কুটের কারখানা করে দিয়েছেন। এই পশ্চিমবাংলারই একটি বেকার যুবক রামগড় এক্সচেঞ্জে ১৯৭৮ সালে নাম লিখিয়েছিলেন। আজকে ১৯৮৮ সাল পার হতে চলেছে, সেই ২৫ বছরের যুবকের বয়স, ৩৫ বছর পার হয়ে গেল, কিন্তু চাকরি পাওয়া তো দূরের কথা, সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আজ পর্যন্ত সে কোনও কল পর্যন্ত পেল না। ফলে আজকে তার মনে হতাশা নেমে এসেছে এবং সেই কারণেই রাজ্যপালের ভাষণে বেকারদের অগ্রগতির কথা বলতে পারেন নি। সময়াভাবে সমস্ত কথা বলবার সুযোগ হল না। আমি রাজ্যপালের ভাষণের প্রতিবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** অসিত বাবু, এত চিৎকার করে না বললে ভালো হত না? যা হোক, এবারে শ্রীমতী মিনতি ঘোষ, আপনি বলুন।

[6-20 — 6-30 P.M.]

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সময়কার বিধানসভার

অধিবেশনে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ উপস্থাপিত করেছেন এবং আমাদের মাননীয় সদস্যদ্বয়—শ্রী শচীন সেন এবং শ্রী কৃপাসিন্ধু সাহা তার সমর্থনে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রেখেছেন, সেই ভাষণকে বস্তুনিষ্ঠতা, সত্যনিষ্ঠতা এবং তথ্যনির্ভরতার কারণে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয় রাজ্যপালের ভাষণে আমি নিশ্চিৎ ভাবে মনে করি যে, আমাদের দেশের অনেক রাজ্যেরই ঈর্ষার কারণ হয়ে দাঁড়াবে। কেননা আমাদের এই রাজ্যপালের ভাষণে ৪ নং অনুচ্ছেদে আমাদের রাজ্যের সাম্প্রদায়িক সম্প্রীতি এবং ঐক্যের চিত্র তিনি যা এঁকেছেন তা নিয়ে আমরা এই বিধানসভায় দাঁড়িয়ে গর্বের সঙ্গে বলতে পারি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল আমাদের দেশের অনেক রাজ্য আছে যেখানে রাজ্যপাল এই বক্তব্য উত্থাপন করতে পারবেন না। আমাদের ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে যখন সাম্প্রদায়িক শক্তিগুলি, বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি তাদের পৌশাচিক আস্ফালন নিরীহ মানুষ এবং জনমনকে বিপন্ন করে তুলেছে তখন আমাদের কাছে এটা আনন্দের এবং গর্বের বিষয় যে আমাদের এই রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি এবং ঐক্য আরও দৃঢ় ও আরও মজবুত হচ্ছে। এটা আমাদের সকলের গর্ব। আমাদের এই বিধানসভায় মুসলিম লিগের একজন মাত্র সদস্য আছে—মিঃ হাসানুজ্জামান সাহেব। তিনি একটা কথা বলেছেন যে এখানে নাকি ইসলাম বিপন্ন। তিনি আরও বলেছেন যে ২৪-পরগনা জেলায় নাকি আজকে মুসলমানেরা আজান দিতে পারছেন না, তারা মসজিদে যেতে পারছেন না। সেই হাসান সাহেবের কণ্ঠস্বর আমাদের জেলা মুসলিম অধ্যুষিত এলাকা ইসলামপুর এবং চোপরায় পৌঁছে গিয়েছিল। কিন্তু এটা অত্যন্ত সৌভাগ্যের বিষয় যে আমাদের গণতান্ত্রিক মানুষ সে হিন্দু হোক আর মুসলিম হোক তারা সেই সমস্ত অশুভ কণ্ঠস্বর ফুৎকারে উড়িয়ে দিয়েছে। সেই জন্য কোনও সাম্প্রদায়িক দাঙ্গা এখানে হয় নি। কেন এই সাম্প্রদায়িক সম্প্রীতি এখানে রাখা সম্ভব হয়েছে? আমি মনে করি এই জন্য সম্ভব হয়েছে যে এই রাজ্যের সাধারণ মানুষ গণতান্ত্রিক আন্দোলনের মাধ্যমে ক্রমবর্দ্ধমান শক্তি সঞ্চার করেছে এবং তাদের ত্যাগের শক্তি রয়েছে। তার অতন্দ্রপ্রহরী হিসাবে কাজ করছে আমাদের এই বামফ্রন্ট সরকার। আমাদের রাজ্য এমন একটা রাজ্য যেখানে বিরোধী পক্ষই হোক আর সরকার পক্ষই হোক তারা তাদের মতামত ব্যক্ত করতে পারেন নির্দ্বিধায় এবং জনগণের কাছে তাদের বক্তব্য পৌঁছে দিতে পারেন। যেমনটি আমরা দেখেছি বিগত পঞ্চায়েত নির্বাচনে। পঞ্চায়েত নির্বাচনের ২-৩ মাস আগে থেকে গোটা পশ্চিমবাংলাতে যে রাজনৈতিক বিতর্কের ঝড় উঠেছিল বিভিন্ন রাজনৈতিক দলগুলির মধ্যে সেই বক্তব্য তারা সাধারণ মানুষের কাছে পৌঁছে দিয়েছে। আমরা দেখেছি সেই সাধারণ মানুষ, অবহেলিত মানুষগুলিকে আপাতদৃষ্টিতে যাদের মূঢ় বলে মনে হয়েছে সেই মানুষগুলি খোলাখুলি রাজনৈতিক প্রচারে অংশগ্রহণ করেছে এবং তাদের মতামত দিয়েছে। তার ফলশ্রুতি আমরা দেখেছি বিগত ২৮ তারিখের পঞ্চায়েত নির্বাচনে। ৫২ হাজারেরও বেশি গ্রাম পঞ্চায়েতে শান্তিপূর্ণ ভাবে নির্বাচন সংগঠিত হল। সেখানে সাধারণ মানুষ বামফ্রন্টের পক্ষে তারা রায় ঘোষণা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আমাদের বিরোধী বন্ধুদের এই কথা স্মরণ করিয়ে দিতে চাই তারা এই বিধানসভার কক্ষে রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা করলেন সেই আলোচনায় তারা শুধু মাত্র পঞ্চায়েত রিগিং, পঞ্চায়েতের সন্ত্রাস এই একটা পয়েন্টের উপর আলোচনাকে সীমাবদ্ধ রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিরোধী বন্ধুদের বলব তারা আজকে পঞ্চায়েতে সন্ত্রাস ভূত দেখেছেন। আসলে এটা সন্ত্রাস ভূত। তাদের মনে যে

ভীতির সঞ্চার তার কারণ হল তারা আজকে জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। তারা যেভাবে জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন তাতে তারা একটা নির্জন দ্বীপের অধিবাসী হয়ে যাচ্ছেন। এই দৃষ্টিকোণ থেকে তারা গোটা পশ্চিমবাংলায় সন্ত্রাস ভূত দেখছেন। আমি তাদের বিনীতভাবে বলতে চাই আপনারা যে সন্ত্রাস ভূত সর্বত্র দেখছেন আসুন আমরা সবাই মিলে একসঙ্গে পশ্চিমবাংলায় সন্ত্রাস ভূত ধংস করি এবং গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করি। আসুন আমরা সবাই মিলে ঐক্যবদ্ধ ভাবে সেই পরিবেশ রক্ষা করি। বিরোধী পক্ষের বন্ধুদের আমি বলতে চাই আসুন, কেন্দ্রের এই অত্যাচারের বিরুদ্ধে, কেন্দ্রের এই বৈষম্যের বিরুদ্ধে এবং পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে কেন্দ্র যে বিরুদ্ধাচারণ করছে তার বিরুদ্ধে আমরা একসঙ্গে রুখে দাঁড়াই। আপনারা বলতে পারবেন না দৃঢ়তার সঙ্গে এই বিধানসভা কক্ষে যে, কেন আজকে ১ লক্ষ ৪৩ হাজারের উপর কলকারখানা বন্ধ হয়ে গেছে? কেন আজকে ক্ষুদ্র ও কুটীর শিল্পে সংকট দেখা দিয়েছে? কেন আজকে তাঁত শিল্প ধংসের মুখোমুখি এসে দাঁড়িয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মনে পড়ছে বৃটিশ যুগের সেই কথা। আমাদের জানা আছে যে, ব্রিটিশ যুগে ব্রিটিশরা আমাদের পশ্চিমবাংলার তাঁত শিল্পকে ধংস করবার জন্য তারা তাঁতীদের আঙুল কেটে দিয়েছিল। তারা তাঁতীদের বুড়ো আঙুল কেটে দিয়েছিল। আজকে কিন্তু ভারত সরকার তাদের বুড়ো আঙুল কেটে দিচ্ছে। আজকে তাঁতশিল্পে সংকট সৃষ্টি করছে এবং তাঁতীদের ধংসের মুখে টেনে নিয়ে যাচ্ছে। আজকে সূতার বাজার নিয়ন্ত্রণহীন, ফাটকাবাজি হচ্ছে। বিদেশে তুলো রপ্তানি হচ্ছে। ঋণের ভার বৃদ্ধি করছেন রাজীব গান্ধী। কেন্দ্রীয় সরকার বস্ত্রনীতি এমন ভাবে রচনা করছেন—সিনথেটিক সমস্ত কিছুর ব্যাপক প্রবর্তনের নীতির ফলে আজকে বস্ত্র শিল্প ধংসের মুখে। আজকে এরই জন্য তাঁতশিল্প ধংসের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গের সেই অসহায় তাঁতীদের রক্ষা করবার জন্য আপনারা আমাদের সঙ্গে কণ্ঠস্বর মেলাবেন না? এতে তো আপত্তি থাকতে পারে না? পশ্চিমবঙ্গের মানুষ আজ প্রতিবাদ মুখর, পশ্চিমবঙ্গের মানুষের এই প্রতিবাদী কণ্ঠস্বর ভারতবর্ষের মানুষ শুনছেন। আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের আমি জিজ্ঞাসা করি, তাদের কণ্ঠে সেই প্রতিবাদী স্বর কোথায়? তাদের কণ্ঠে সেই প্রতিবাদী স্বর আজ হারিয়ে গেছে, তা রাজীব গান্ধীর ধ্বনিত নীতি, সেই নীতির কাছে আত্মসমর্পন করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটাই বলব যে, পঞ্চায়েতের নির্বাচনে তারা সন্ত্রাসের ভূত দেখেছেন। কিছুদিন আগে একটি বহুল প্রচারিত দৈনিক সংবাদপত্রে দেখেছিলাম যে, আমাদের বিরোধী পক্ষের মাননীয় বন্ধুরা জেনিভার মানব অধিকার কমিশনের কাছে নাকি আবেদন করেছেন যে পঞ্চায়েতের নির্বাচনে রিগিং হয়েছে, সন্ত্রাস হয়েছে। এখানে গণতন্ত্র নাকি বিপন্ন! তা, আজকে আপনাদের বলি যে, আজ সন্ত্রাসের আওয়াজ আপনারা তুলছেন গণতন্ত্র ধংস বলে আওয়াজ তুলছেন—আপনারা কি একটি পঞ্চায়েত নির্বাচনেও দেখেন নি বামফ্রন্টের সমর্থনে বিরাট বিরাট মিছিল সমাবেশ? দেখেন নি, সেখানে কাতারে কাতারে দরিদ্রতম মানুষের অংশ গ্রহণ? মা-বোনেদের কাতারে কাতারে অংশ গ্রহণ? সেখানে সত্যিই যদি সন্ত্রাসের হাওয়া থাকত তাহলে যে সমস্ত সহজ সরল মা-বোনেরা অংশ নিয়েছিলেন, তারা কি কখনও ঘর ছেড়ে বাইরে বেরোতেন? কাজেই কেন আপনারা সন্ত্রাসের ধুয়ো তুলছেন? গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করবার জন্যই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার বুকে তৃতীয় বার পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত করেছেন। আমরা যদি গণতন্ত্রের বিরুদ্ধে সত্যিই হতাম—আমরা তো এখানে সরকারে আছি—তাহলে আমরা আপনাদের মতো ১৪-১৭ বছর

ধরে গ্রাম পঞ্চায়েতগুলিতে কোনও নির্বাচন করতে দিতাম না। আমরা তো আপনাদের মতো পঞ্চায়েতগুলিতে বাস্তুঘুঘুর মতো বসে থাকতে পারি না? আমরা গণতন্ত্রের মর্যাদা দিই। গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করতে চাই বলেই পঞ্চায়েতের নির্বাচন, বিধানসভার নির্বাচন সম্পন্ন করি। আগামী দিনে এখানে আমরা পৌরসভাগুলির নির্বাচন করব। এই সমস্ত নির্বাচন এখানে অনুষ্ঠিত হবে এবং সেই জন্যই আজকে বিরোধী বন্ধুদের মধ্যে যে আতঙ্ক দেখা দিয়েছে তা আমরা বুঝতে পারি। আমরা বুঝতে পারি যে আপনারা আসল কারণটা বুঝে গেছেন। আপনারা বুঝে গেছেন গণতন্ত্র এখানে তৃণমূলে প্রোথিত হচ্ছে, সম্প্রসারিত হচ্ছে। তাই আপনারা সন্ত্রাসের আওয়াজ তুলছেন। আজকে গণতন্ত্র পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষের কাছে পৌঁছে গিয়েছে। আপনারা মুখে গণতন্ত্রের কথা বলেন। আমরাও গণতন্ত্রের কথা বলি, কিন্তু আপনাদের সঙ্গে আমাদের গণতন্ত্রের মৌলিক পার্থক্য আছে। 'গণতন্ত্রে' গণ মানে মানুষ আর তন্ত্র মানে রাজত্ব। আমরা পঞ্চায়েতের মাধ্যমে নিপীড়িত ও অবহেলিত মানুষকে মর্যাদা দিই এবং তা দিই বলেই গণতন্ত্রকে আমরা প্রতিষ্ঠিত করতে পেরেছি। আর তা প্রতিষ্ঠিত করতে পেরেছি বলেই আজকে আপনারা এখানে সন্ত্রাসের আওয়াজ তুলছেন—বলছেন, গণতন্ত্র বিপন্ন। আপনাদের বলব, তথাকথিত গণতন্ত্র, যা ১৯৭০ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ছিল, সেই গণতন্ত্র তো আর ফিরে আসবে না? পশ্চিমবঙ্গের জনগণ কখনও আপনাদের ওই গণতন্ত্রের বুলি আউড়ে তাতে সাড়া দিবে না, আজকে সেই জরুরি অবস্থার দিনগুলির কথা পশ্চিমবঙ্গের মানুষ ভুলে যায় নি। তাই যতই আপনারা স্বৈরাচার হচ্ছে, গণতন্ত্র ধ্বংস হচ্ছে বলে চিৎকার করুন আপনাদের ওই আর্তনাদ, আপনাদের ওই মরাকান্নার অর্থ আমরা বুঝি। আপনারা আজকে ৩৫৬ ধারার হুমকি দিচ্ছেন, আপনারা আজকে স্টেনগানের হুমকি দিচ্ছেন আপনারা একটা কথা মনে রাখবেন পশ্চিমবঙ্গের মানুষ স্টেনগানকে ভয় পায় না, পশ্চিমবঙ্গের

[6-30 — 6-40 P.M.]

মানুষ ৩৫৬ ধারার হুমকিকে ভয় পায় না। আপনাদের পশ্চিমবঙ্গের মনোনীত রাজ্য সম্পাদক, সভাপতি যুবক কেন্দ্রীয় সরকারের বাণিজ্যমন্ত্রী তিনি হেলিকপ্টারে করে এলাকায় এলাকায় ঘুরে বেরিয়েছেন। তিনি নাকি পশ্চিমবঙ্গের জনগণের কাছে ৩৫৬ ধারার জুজুকে সামনে রেখেছেন তাই আমি তাদের বলি তাতে আপনাদের উল্টো ফলই হয়েছে। আমার বিধানসভা কেন্দ্রের ঢেঙ্গাপাড়া সেখানে আমাদের যুবক প্রধানমন্ত্রীর একটা জনসভা ছিল সেই জনসভা যে অঞ্চলে সেই অঞ্চলের উদ্বাস্তু মানুষেরা, ছিন্নমূল মানুষেরা যারা আপনাদের কারণে সাত পুরুষের ভিটেমাটি ছেড়ে এই পশ্চিমবঙ্গের বুকে ঢেঙ্গা পাড়ার বুকে চালাঘর বেঁধে আস্তানা গেড়ে রয়েছে, সেই উদ্বাস্তু মানুষগুলি যারা তাঁতশিল্পের সঙ্গে যুক্ত সেই মানুষগুলি যুবক নেতার বক্তৃতা শুনতে গিয়েছিলেন। সেই বক্তৃতাতে প্রথমেই সভাপতি ঘোষণা করলেন আমি সপ্তমী, অষ্টমী, নবমী করতে দেব না একদিনে আমি দশমীর ঘণ্টা বাজিয়ে দেব। এখানে ত্রিপুরার মতো ৩৫৬ ধারা প্রয়োগ করব। তাই মানুষ সেদিন অবাক হয়ে গিয়েছিল। ইটাহার কেন্দ্রের প্রাক্তন বিধায়ক আমাদের জেলার কংগ্রেস দলের নেতা, তিনি প্রকাশ্য জনসভায় ঘোষণা করে দিলেন যে জ্যোতিবাবুকে কান ধরে টেনে গদি থেকে নামিয়ে দেওয়া হবে। সেই জনসভায় একজন আদিবাসী মানুষ, ক্ষেতমজুর সে উঠে দাঁড়িয়ে প্রতিবাদ করলেন যে জ্যোতিবাবুকে কান ধরে নামাতে দেব না, তোদের কান ধরে নামিয়ে দেব। সেই প্রতিবাদি

কণ্ঠস্বর আদিবাসী ক্ষেত মজুরের কণ্ঠস্বর সেটা উপলব্ধি করতে শিখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন সেই জনসভায় কই ওই কংগ্রেস দলের নেতারা একটিবারও বললেন না যে আমরা জনগণের রায়ে বামফ্রন্টকে খতম করব, জনগণের রায়কে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করে আগামীদিনের পঞ্চায়েতকে খতম করব। সেইদিন যে সমস্ত মানুষ কংগ্রেসের পুরানো যুগের মানুষ, যারা এখনও গান্ধীবাদীর আদর্শকে আঁকড়ে ধরে আছেন সেই মানুষগুলি চমকে গিয়েছিলেন, আতঙ্কিত হয়েছিল যখন কংগ্রেসের সভাপতি ঘোষণা করলেন যে আমরা ভুয়ো ভোটার বাতিল করে দেব, যারা বাংলাদেশ থেকে এসেছেন তাদের ফিরিয়ে দেব। সেদিন মানুষেরা আলোচনা করেছিলেন যে জ্যোতিবাবু সর্বজনপ্রিয় শ্রদ্ধেয় নেতা, জ্যোতিবাবু শুধু কমিউনিস্ট মার্কস্ কমিউনিস্ট পার্টির নেতা নন, গোটা পৃথিবীর মানুষ জ্যোতিবাবুকে শ্রদ্ধা করে। সে জ্যোতিবাবুকে কান ধরে টেনে নামাতে পারে যে দলের নেতা সেই দলের গণতন্ত্র সম্পর্কে মূল্যহীনতা সেই মূল্যহীনতাকে সেদিনের পশ্চিমবঙ্গের কংগ্রেস সমর্থকরা এবং কর্মীরা ভালোভাবে উপলব্ধি করতে পেরেছিলেন। ওই ঢেঙ্গাপাড়া, ওই নন্দনপুর গ্রাম-পঞ্চায়েত গতবারে কংগ্রেস 'ই'র দখলে ছিল। এবারে বিপুল সংখ্যাগরিষ্ঠতায় আমরা সেখানে জয়যুক্ত হয়েছি। সেখানে মানুষগুলি আজকে চিন্তা করছে, ভাবনা করছে যে আর আমরা কতদিন কংগ্রেসের দলে থাকব। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সমস্ত মানুষের জাতিধর্মের মানুষের গণতান্ত্রিক অধিকারকে সুরক্ষিত করছে, সেখানে মানুষের মূল্যবোধকে সম্মান দিচ্ছে। জনগণ তো আমাদের পক্ষে রায় দিয়েছেন। আমার বিধানসভা এলাকার বংশীহারি থানায় যে আপনারা অনেকগুলি পঞ্চায়েত দখল করেছেন এবং জেলা পরিষদের একটি আসন দখল করেছেন কই আমরা তো বলছি না ওখানে রিগিং হয়েছে, ওখানে সন্ত্রাস হয়েছে? হ্যাঁ, সন্ত্রাস হয়েছে। ঐ ইটাহারের প্রাক্তন বিধায়ক যেখানে তার সেই লাইসেন্স প্রাপ্ত বন্দুক নিয়ে গ্রামে গ্রামে সন্ত্রাস করে বেড়িয়েছেন। আমার দুর্ভাগ্য আমার জেলার বিধানসভার কোনও বিরোধী সদস্য বেঞ্চে উপস্থিত নেই ; থাকলে তাকে বলতাম আপনি যান গিয়ে প্রমাণ নিয়ে আসুন। আপনাদের তো ৭৮টা চোখ, সেই ৭৮টা চোখ নিয়ে গোটা পশ্চিমবাংলায় ৩৪১টি ব্লকে ঘুরে ঘুরে বেড়িয়ে, পশ্চিমবাংলার চিত্র আনাটা আপনাদের পক্ষে তো সম্ভব হবে না। কাজেই ঐ সমস্ত সন্ত্রাস হচ্ছে, গণতন্ত্র বিপন্ন হচ্ছে, ঐ কথাগুলিকে বাদ দিন। বরং আমি শুধু একটি কথা বলব যা বিশ্বকবি রবীন্দ্রনাথ বলেছেন—"ধীরে বন্ধু ধীরে, বিজন নদীর তীরে" তাই আমি একটু পাল্টে দিয়ে বলতে চাই—"ধীরে বন্ধু ধীরে, জনসমুদ্র ধীরে"— দেখছেন তো জনগণের চেহারা, পড়েছেন তো দেওয়ালের লিখন। আজকে এই ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনে পশ্চিমবাংলার জনগণ যে ঐতিহাসিক রায় দিয়েছেন, সেই ঐতিহাসিক রায়কে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করে আগামী দিনে পঞ্চায়েতের মধ্যে দিয়ে গোটা পশ্চিমবাংলাতে আমরা গণ জোয়ার তৈরি করব ; এগিয়ে নিয়ে যাব মানুষের কর্মকুশলতাকে আরও। তাই আপনারা সেই দেওয়ালের লিখন যদি পাঠ না করেন, আজকে জনগনের রায়কে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ না করেন, আপনারা যদি জেনেভাতে মানবাধিকার কমিশনের কাছে অ্যাপীল করেন তাহলে পশ্চিমবাংলার জনগণ কি করবেন, বলুন তো? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের রাজ্যপাল তার ভাষণে প্রাঞ্জল ভাষাতে ৩৭ অনুচ্ছেদ পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিগত দিনের সাফল্য এবং আগামী দিনের কর্মসূচির যে রূপায়ণ তিনি রেখেছেন তার মধ্যে কোনও সাক্ষী নেই, তার মধ্যে কোনও আবেগ নেই। যা ঘটছে যা ঘটবে এই সীমাবদ্ধ অর্থনৈতিক, রাজনৈতিক ক্ষমতার মধ্যে দিয়ে

পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষে যেটুকু করা সম্ভব হবে, যতটুকু করা সম্ভব হয়েছে তার পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ এখানে রেখেছেন। আপনারা তো অনেকগুলি পয়েন্ট সমর্থন করতে পারতেন, কোনওটাই তো করলেন না। আপনাদের একজন মাননীয় সদস্য বলে গেলেন পশ্চিমবাংলার ভূমি সমস্যা হয়নি—অদ্ভুত কথা। আপনারা জানেন তো ১৯৮৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত, গোটা ভারতবর্ষে ৫৯.৫৪ লক্ষ জমি অধিগ্রহণ করা হয়েছে, আর তার মধ্যে গত ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবাংলায় অধিগ্রহণ হয়েছে ১২.৫৬ লক্ষ হেক্টর জমি। অধিগ্রহণের পরেতে সবচেয়ে বেশি জমি বণ্টন হয়েছে পশ্চিমবাংলাতেই। আর আপনাদের তো কৌলিন্য আপনাদের অনুগ্রহ ভাজনেরা ঐ জমিদার চোররা, জোতদার তারাও বেনামী জমিকে গ্রাস করার জন্য, নিজেদের কুক্ষিগত করে রাখবার জন্য ইনজাংশন জারি করে রেখেছেন অনেক জমিতে। সেগুলি আমরা এখনও গ্রহণ করতে পারিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন বিরোধী সদস্য গতকাল বলে গেছেন ৮ই মার্চ আন্তর্জাতিক নারী বর্ষের উল্লেখ এই বিধানসভায় হয়নি বলে তিনি অতি মর্মাহত। আমি তাকে প্রশ্ন করি কেন্দ্রে ভারত সরকারের অধিবেশন তো বসেছে, সেখানে আন্তর্জাতিক নারী বর্ষ সম্বন্ধে পার্লামেন্ট একটি বক্তব্যও উল্লেখ করেননি তো? সেখানে আন্তর্জাতিক নারী বর্ষ সম্বন্ধে কথা বলতে তো এদের লজ্জা করেনা। স্বাধীনতার ৪০ বছর পরে যেখানে রাজস্থানের দেওরালা গ্রামে রূপ কানোয়ারকে সতী হতে হয়, সেখানে ঐ কংগ্রেস শাসিত বিহার রাজ্যে ঐ পুলিশ প্রশাসনের হাতে মহিলাদের ধর্ষিতা হতে হয়, সেখানে আন্তর্জাতিক নারীবর্ষের কথা ঐ বিরোধী বন্ধুদের মুখে মানায় না। আজকে আপনারা জানেন না পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মহিলাদের সামাজিক, রাজনৈতিক ক্ষেত্রে স্বাধীনতাকে বিজড়িত করেছেন। স্ত্রী শিক্ষার ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলা প্রথম হয়েছে, এবং প্রথম হওয়ার পরেতে পুরস্কারও পেয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কেন্দ্রীয় সরকার তারপর থেকে দেখলাম পুরস্কার দেওয়াটা বন্ধ করে দিয়েছেন। কেন না, দিলে তো তা পশ্চিমবঙ্গ সরকারকে দিতে

[6-40 — 6-50 P.M.]

হয়। আজকে ধর্ষণ, অপহরণ-ও বধূহত্যার সমস্ত দিক দিয়ে বিহার, উত্তর প্রদেশ, গুজরাট, রাজস্থান ঐ কংগ্রেস (আই) শাসিত রাজ্যগুলি শীর্ষে রয়েছে, পশ্চিমবাংলার স্থান সবার নিম্নে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটা কথা বলব আজকে গণতন্ত্র গণতন্ত্র করে যে বন্ধুরা চিৎকার করছেন তাদের জানাতে চাই কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে যখন সারকারিয়া কমিশন বসেছে, যখন রাজ্যের হাতে অধিক অর্থ ক্ষমতার দাবিতে গোটা ভারতবর্ষের মানুষ আন্দোলন করছে, সোচ্চার হয়েছে তখন দেখতে পাচ্ছি ভারতবর্ষের প্রধানমন্ত্রী নতুন ওয়ার্কশপ করে রাজ্যগুলির প্রশাসকদের ডেকে নিয়ে গিয়ে সেখানে তাদের ব্রেন ওয়াশ করছেন, তাদের নির্দেশ দিচ্ছেন যে তোমাদের কেন্দ্রীয় সরকারের কথায় চলতে হবে, নির্বাচিত রাজ্য সরকারের কোনও কথা তোমরা মানবে না। ভুপাল, উত্তরপ্রদেশে যে ওয়ার্কশপ করেছেন সেখানে প্রধানমন্ত্রী উপস্থিত ছিলেন। এর চেয়ে গণতন্ত্র হত্যাকারী নক্কারজনক ঘটনা আর কি হতে পারে? কাজেই বন্ধুগণ, আপনাদের কাছে অনুরোধ নিছক বিরোধিতার জন্য আপনারা বিরোধিতা করবেন না, ঐক্যবদ্ধভাবে এগিয়ে আসুন ভারত সরকারের কাছে আবেদন করার জন্য যে ভারী শিল্প গড়ে তোলার ক্ষেত্রে অর্থ বিনিয়োগ করতে হবে। গোটা ভারতবর্ষব্যাপি সংহতি রক্ষার ক্ষেত্রে ঐক্যবদ্ধ আন্দোলনে সামিল হবার আহ্বান জানিয়ে এবং এই ভাষণকে সমর্থন

জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু একটা কথা বলছি। এখানে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় আমার নাম করে একটা কথা বলেছেন। আনন্দবাজার পত্রিকায় যেকথা বেরিয়েছিল তা বিকৃতভাবে বেরিয়েছে এবং প্রকৃত ঘটনা হচ্ছে এই যেদিন মাননীয় মন্ত্রী রেজাক মোল্লা সাহেব ওখানে সভা করতে যান সেই সময়ে আমাদের অন্য একজন মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয়ের জরুরি একটা মিটিং ছিল, সেই মিটিং-এ ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্টের একটা বিশেষ ব্যবস্থা অনুসারে যখন চিন্তা-ভাবনা করা হচ্ছিল তখন সেই মিটিং-এ উপস্থিত থাকার জন্য সুন্দরবন উন্নয়ন মন্ত্রী রেজাক মোল্লার সঙ্গে সৌজন্যমূলক সাক্ষাতের পর খুব দ্রুতভাবে আমি সেখান থেকে চলে আসি। ফলে জনসাধারণের মধ্যে একটা ভুল বোঝাবুঝি হয়েছিল। তা বিকৃতভাবে আনন্দবাজারে প্রকাশ করা হয়েছে। আমাদের নিজেদের মধ্যে দলীয় কোনও বিভেদ হয়নি। সুতরাং সৌগত রায় মহাশয় যে কথা বললেন সেটা ঠিক নয়, মাননীয় সৌগত রায় মহাশয় অনেক কথা বললেন, কিন্তু রাজ্যপালের ভাষণে আমাদের বামফ্রন্ট সরকারের যে অ্যাচিভমেন্টগুলি সারা ভারতবর্ষের মধ্যে বিশেষ বিশেষ স্থান অধিকার করে আছে তার কথা তিনি একটি বারও বললেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। মাননীয় রাজ্যপালের ভাষণের ১২নং অনুচ্ছেদে আমরা দেখতে পাচ্ছি তিনি ফিশারি ডিপার্টমেন্টের কথা বলেছেন। এই প্রসঙ্গে প্রথমেই বলা উচিত, যে অ্যাচিভমেন্টের কথা বামফ্রন্ট সরকারের তরফ থেকে দাবি করা হয়েছে সেটা শুধু তাদের দাবি নয়, কেন্দ্রীয় সরকারও এটা স্বীকার করেছেন এবং

[6-50 — 7-03 P.M.]

তারজন্য রিওয়ার্ডও দেওয়া হয়েছে। এসব কথা বিরোধীদলের বন্ধুরা কেন জানেন না আমি বুঝতে পারছিনা। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে ১৯৮৭ সালে ফার্স্ট, সেকেন্ড এবং ফোর্থ প্রাইজ দেওয়া হয়েছে ন্যাশনাল প্রোডাক্টিভিটি অ্যাওয়ার্ড বলে। দুঃখের বিষয় বিরোধীদের বন্ধুরা একবারও সেকথা বললেন না। অর্থাৎ পশ্চিমবাংলার এই উল্লেখযোগ্য অ্যাচিভমেন্টের কথা তারা কেউ বললেন না। কংগ্রেস আমলে পশ্চিমবাংলার মৎস্য বিভাগ কি করেছে এটা আমরা জানি এবং পাশের রাজ্য উড়িষ্যার মৎস্য বিভাগ কি করেছে সেটাও আমরা জানি। এদেরে তুলনায় পশ্চিমবাংলায় মৎস্য বিভাগ কি করেছে সেটা যদি আমরা খতিয়ে দেখি তাহলে দেখব শুধু ওই ৩টি প্রাইজই নয়, এবছরও পশ্চিমবাংলা ফার্স্ট প্রাইজ পেয়েছে। রাজ্যপালের ভাষণের এইসব অ্যাচিভমেন্টের কথা যা বলা হয়েছে সে সম্বন্ধে বিরোধীদল একটা কথাও বললেন না। মৎস্য বিভাগ সম্বন্ধে বলতে গিয়ে মাননীয় রাজ্যপাল সোশ্যাল ফিশারির কথাও বলেছেন। আমরা অনেক জায়গায় দেখেছি পোড়ো পুকুর রয়েছে সেগুলো ব্যবহার করা হয়না। জমিদাররা নানা রকম ছলে বলে এগুলো নিজেদের দখলে রেখে দিয়েছে। বামফ্রন্ট সরকার সোশ্যাল ফিশারি করবার জন্য পরিকল্পনা নিয়েছেন এবং সেগুলো বাস্তবায়িত হয়েছে। সোশ্যাল ফিশারির পরিকল্পনা গ্রহণ করে ওই সমস্ত জলা জমি, পোড়ো পুকুর যেগুলো রয়েছে সেগুলো নেবার ব্যবস্থা হয়েছে শঙ্করপুর হার্বার যারা দেখেছেন তারা

নিশ্চয়ই লক্ষ্য করেছেন কি সুন্দর মৎস্য বন্দর স্থাপন করা হয়েছে। রায়চক ফিশারি ল্যান্ডিং প্রোজেক্ট তৈরি করা হয়েছে। উড়িষ্যার চিল্কায় তারা এটা করতে পারতেন, কিন্তু করেন নি। আমাদের এখানে মৎস্য বন্দর তৈরি করা হয়েছে এবং রাজ্যপালের ভাষণে এই সমস্ত উল্লেখযোগ্য কাজের কথা এবং অ্যাওয়ার্ড-এর কথা বলা হয়েছে। শুধু প্রাইজ পাওয়া নয়, সব দিক থেকেই মৎস্য বিভাগের উন্নতি হয়েছে। তারপর ২৭নং অনুচ্ছেদে ইন্টিগ্রেটেড কমিউনিটি ডেভেলপমেন্ট-কে প্রসারিত করবার কথা বলা হয়েছে। এতে গ্রামের গরিব মানুষরা উপকৃত হয়েছে। কংগ্রেস আমলে এতটুকু দুধ মা বা শিশুর মুখে পড়তনা। কিন্তু এই ইন্টিগ্রেটেড কমিউনিটি ডেভেলপমেন্ট-এর মাধ্যমে সেই ব্যবস্থা করা হয়েছে। স্বাস্থ্য ক্ষেত্রে পশ্চিমবাংলার একটা উল্লেখযোগ্য অ্যাচিভমেন্ট হচ্ছে মাল্টিপারপাস স্কীম, যেটা অন্য কোনও রাজ্যে নেই। এই সমস্ত কথা আলোচনা না করে অন্য দিকে চলে গেলেন। এই একটা সুন্দর সুষ্ঠুব্যবস্থা যেখানে প্রতিটি মানুষ চিকিৎসার সুযোগ সুবিধা পাচ্ছে, ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট-এর মতো এমন একটা বড় অ্যাচিভমেন্ট তার কথাই ওরা তুললেন না। এই রকম ব্যবস্থা বিহারের নেই, উড়িষ্যায় নেই। নানা রকম মাল্টিপারপাস স্কীম করা হয়েছে। এই সব কংগ্রেসি বন্ধুদের চোখে পড়ে না? মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয়ের কাছে কেউ যদি অভিযোগ করে তাহলে উনি দায়িত্বের সঙ্গে পুলিশ দিয়ে হোক, কনফিডেনশিয়াল এনকোয়ারি করে অভিযোগের সত্যাসত্য প্রমাণ হলে তিনি তার বিরুদ্ধে অ্যাকশন নেন। আমি এই রকম অভিযোগ করেছিলাম তিনি আমাকে চিঠি দিয়ে ধন্যবাদ জানিয়েছেন। এই রকম কি পশ্চিমবাংলায় কংগ্রেসি শাসনে দেখা গিয়েছিল কি? আমি তাকে তার এই অ্যাকটিভিটির জন্য ধন্যবাদ জানিয়ে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শচীন সেন মহাশয়, এনেছেন, এবং মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় সমর্থন করেছেন, আমি সেই প্রস্তাবের স্বপক্ষে কয়েকটি কথা বলতে চাই। গত কাল থেকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা হচ্ছে। এটা স্বাভাবিক যে রাজ্যপালের ভাষণ হচ্ছে রাজ্য সরকারের যে মূলনীতি এবং তার যে কার্যপদ্ধতি তার যে অ্যাকটিভিটি সেই সব প্রতিবেদন এখানে উপস্থাপিত করা হয়। গণতন্ত্রের রীতিনীতি অনুযায়ী সরকার পক্ষ তা সমর্থন করেন, এবং বিরোধী পক্ষ আলোচনা সমালোচনা করেন। গণতন্ত্রে বিরোধী পক্ষের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আমরা জানি বিরোধী পক্ষ সমালোচনা করেন। কিন্তু সেটা সঠিক সমালোচনা হওয়া চাই। এবং এর জন্য দেশের মানুষ এবং সরকার পক্ষ উপকৃত হল। কিন্তু গতকাল থেকে বিরোধী পক্ষের আলোচনা শুনলাম। তাতে আমরা হতাশ হয়েছি। বিরোধী পক্ষ সম্বন্ধে আমাদের ধারণা পাল্টে গেছে। বিরোধী পক্ষ নাটকীয় ভূমিকায় যত সমস্ত ভুল তথ্য দিয়ে সমালোচনা করে গেলেন। কোনও নীতির ধার ধারলেন না। রাজ্যপাল যেসব কথা বলেছেন তার ধারে কাছে গেলেন না। সরকার জনগণের সেবা করতে অর্থনৈতিক উন্নতি সাধন করতে সর্বদাই সচেষ্ট। প্রতিবাদ করুন বিরোধীপক্ষের সদস্যরা তথ্য এবং তত্ব দিয়ে যে এই সেনটেন্স বা এই বাক্যে তাদের আপত্তি। প্রতিবাদ করুন আমরা বুঝি কিন্তু কিছুই তারা করছেন না। সেখানে কোনও প্রতিবাদ তাদের নেই, নেই কোনও তথ্য বা তত্ত্বের কথাও। স্যার, আমরা বলেছি, আমাদের সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে কাজ

করবেন। সেখানে একথাও বলা হয়েছে যে উন্নয়নমূলক কাজের সঙ্গে গ্রামের সাধারণ মানুষকে যুক্ত করা হবে। এই নীতিতে যদি ওরা বিশ্বাসী না হন, ওরা যদি একথা বলেন যে ক্ষমতার বিকেন্দ্রীকরণের প্রয়োজন নেই, সমস্ত ক্ষমতা কেন্দ্রীকরণ কর—তাহলে আমরা বুঝতে পারি ওদের কথা। এর স্বপক্ষে যদি কোনও বক্তব্য ওদের থাকে তাহলে সেটা বলুন অথবা যদি বিকেন্দ্রীকরণের পক্ষে হন তাহলে বিকেন্দ্রীকরণের সমর্থনে কিছু বলুন এবং সেখানে যদি আপনারা আরও বেশি বিকেন্দ্রীকরণ চান তাহলে তার স্বপক্ষে যুক্তি দিয়ে বলুন, কিন্তু এর কোনও কথাই আপনারা বলছেন না। এমন কি স্যার, সরকারি প্রশাসন ব্যবস্থা কিভাবে চলবে সে সম্পর্কেও কোনও কথা ওরা বলছেন না। রাজ্যপালের ভাষণের মধ্যে এ সম্পর্কে একটা রূপরেখা দেওয়া হয়েছে এবং স্বভাবতই এ সম্পর্কে দেশের মানুষ বিরোধীপক্ষের বক্তব্য জানতে চান কিন্তু সে কথা ওরা জানাতে পারছেন না। সংবাদপত্রগুলিতে স্বাভাবিকভাবেই বিরোধীপক্ষের কথাবার্তা বেশি করে ছাপানো হয় এবং প্রথম পৃষ্ঠায় বড় বড় হরফে তাদের বক্তব্য ছাপা হয় কিন্তু সেই সুযোগও তারা গ্রহণ করতে পারছেন না। অবশ্য তা করতে গেলে কিছু কাজ করতে হয়, কিছু জানতে হয়, কিছু বুঝতে হয়। ২৪ ঘণ্টার মধ্যে ১২ ঘণ্টাই যদি নিজেদের মধ্যে ঝগড়াঝাটি আর খেয়োখেয়ি করে কাটান তাহলে এসব করা যায় না। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে পরিষ্কারভাবে শিল্প ক্ষেত্রে বামফ্রন্ট সরকার কি কাজ করেছেন সেকথা বলা আছে এবং ঐ পুস্তিকাতে ক্ষুদ্রশিল্পে কিভাবে বিকেন্দ্রীকরণ করা হয়েছে তাও বলা আছে। আমরা এ বিষয়ে সচেতন, আমরা জানি, শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে যদি ইম্ব্যালেন্স হয় তাহলে মারাত্মক ক্ষতি হতে পারে, যেমন ভারতবর্ষের ক্ষেত্রে হয়েছে। শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে বিভিন্ন রাজ্যের কথা চিন্তা করা হয়নি। সেখানে মুনাফাখোর শিল্পপতিদের হাতে তা ছেড়ে দেওয়া হয়েছে। শিল্প প্রতিষ্ঠা হয়েছে তাদের মুনাফার দিকে তাকিয়ে। এর ফলে ইম্ব্যালেন্স সৃষ্টি হয়েছে এবং তাতে ক্ষোভের সঞ্চার হয়েছে। এই ক্ষোভ দেশলাই-এর বারুদের মতন বিচ্ছিন্নতাবাদকে উস্কানি দিচ্ছে। বামফ্রন্ট এ বিষয়ে সচেতন এবং তাই অনগ্রসর জেলাগুলিতে বা এলাকায় আগে শিল্প স্থাপন করা হচ্ছে এবং এক্ষেত্রে যথেষ্ট উৎসাহ এবং উদ্যোগ বামফ্রন্টের তরফ থেকে সেখানে রয়েছে। কিন্তু স্যার, সেই উৎসাহকে পেছন থেকে টেনে ধরছে মাশুল সমীকরণ নীতি, যার সঙ্গে আমাদের সার্বিক স্বার্থ জড়িত রয়েছে। সে সম্পর্কে স্যার, ওরা কিছুই বললেন না। মাছের কথা তুহিনবাবু বলছিলেন। তিনি জিজ্ঞাসা করছিলেন, মাছের দাম কমেছে কি? দাম বাড়েনি, এর থেকেই বলা যায় যে দাম কমেছে। আজকে কেন্দ্রীয় সরকার অ্যাডমিনিস্টার্ড প্রাইসের মাধ্যমে পার্লামেন্টকে এড়িয়ে জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন এবং রাজ্যগুলিকে ফাঁকি দিচ্ছেন। মারাত্মক অগণতান্ত্রিক কাজ এরা করছেন। শিক্ষা ক্ষেত্রের কথায় আসুন। কোনও রাজ্যে কি শিক্ষা ক্ষেত্রে এরকম অগ্রগতি হয়েছে? গত ১০ বছরে ২৫ পারসেন্ট প্রাথমিক বিদ্যালয় বেড়েছে, ৩৪ পারসেন্ট ছাত্র সংখ্যা বেড়েছে। সেকেন্ডারিতে ৭৫ পারসেন্ট ছাত্র বেড়েছে। ২০ লক্ষ থেকে ৩৫ লক্ষ হয়েছে। এটা কি অগ্রগতি নয়? সবচেয়ে বড় কথা কোন সরকার এর আগে বলেছে, প্রত্যেক গ্রামে একটি করে প্রাথমিক বিদ্যালয় হবে? আপনারা যা করেছিলেন সেটা হচ্ছে, কিছু ছেলে মিলে একটা স্কুল করল আর আপনারা তা রেকগনাইজ করলেন কিন্তু বামফ্রন্ট সরকার সব জায়গায় ছেলেমেয়েরা যাতে পড়াশুনার সুযোগ পায়, শিক্ষার আলো যাতে প্রত্যেক কুঁড়েঘরে ঢুকতে পারে তার জন্য প্রত্যেক গ্রামে একটি করে বিদ্যালয় করার নীতি ঘোষণা করেছেন। তারপর

পশ্চিমবঙ্গ সরকার, আগে যা ছিল না, পরিবেশ দপ্তর বলে একটি দপ্তর খুলেছেন এবং তারজন্য আলাদা একজন মন্ত্রীও রয়েছেন। আজকে পরিবেশের অবস্থা মারাত্মক। বায়ু, জল, পরিবেশ দুষণ ভয়ঙ্কর চেহারা নিয়ে উপস্থিত হয়েছে, এর থেকে মানুষকে বাঁচাতে হবে। কলকাতা এবং আশেপাশে শহরতলীর অবস্থা ভয়াবহ। এই সমস্ত অঞ্চলে বৃক্ষ রোপনের মাধ্যমে ভারসাম্য বজায় রাখার প্রচেষ্টা চলেছে। গ্রামেগঞ্জেও এই কর্মসূচি চলেছে। বৃক্ষ রোপনের মাধ্যমে দুষণ রোধ করে প্রাকৃতিক ভারসাম্য রক্ষা করার কর্মসূচি বামফ্রন্টের সরকার চালিয়ে যাচ্ছেন। তারপর জেলায় জেলায় স্পোর্টস কাউন্সিল গঠন করা হয়েছে। রাজ্যের একটি মাত্র স্পোর্টস কাউন্সিল করে আপনারা ভেবেছিলেন তা দেখিয়ে আপনারা বাহবা নেবেন কিন্তু বামফ্রন্ট সরকার বুঝেছিলেন এ ক্ষেত্রেও বিকেন্দ্রীকরণ করা দরকার এবং খেলাধুলাকে গ্রামে গ্রামে নিয়ে যাওয়া দরকার। সেই সিদ্ধান্তের কারণেই জেলায় জেলায় স্পোর্টস কাউন্সিল গঠন করা হয়েছে। আপনারা বলুন, আপনারা এটা সমর্থন করেন কিনা? আপনারা বলুন, আপনারা মহকুমা মহকুমায় এই স্পোর্টস কাউন্সিল চাইছেন কিনা? আপনারা এসব কথা কিছুই না বলে এমন সমস্ত কথা বলছেন যার কোনও মানে হয় না, যার কোনও মূল্য নেই। বিধানসভায় এইভাবে আলোচনা চলতে পারে না। তারপর কৃষিক্ষেত্রে যে বিরাট অগ্রগতি ঘটেছে সে সম্পর্কেও আপনারা কিছুই বললেন না। খরা, বন্যা সত্ত্বেও চালের উৎপাদন এবারে বেড়েছে—৫৭ লক্ষ টন আগের বছর ছিল, এবারে ৬২ লক্ষ টন হয়েছে এবং যেখানে লক্ষ্যমাত্রা ছিল ৯৮ লক্ষ টন। বন্যার পর মিনিকিট, সার ইত্যাদি সমস্ত জায়গায় বণ্টন করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে এরজন্য ২৫০ কোটি টাকা চাওয়া হয়েছিল, তারা ৫৪ কোটি টাকা দেবেন বলেছিলেন কিন্তু দিয়েছেন মাত্র ২৮ কোটি টাকা। এ সম্পর্কেও ওরা কিছুই বললেন না। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের জনমুখি কর্মসূচি যা আজ পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে চলেছে তা রাইটলি রিফ্লেকটেড হয়েছে বলে আমি মনে করি এবং সেই কারণে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা আমি সমর্থন করে শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 7.03 p.m. till 1.00 p.m. on Thursday, the 17th March, 1988 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of Assembly House, Calcutta, on Thursday, the 17th March, 1988, at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 5 Ministers of State and 181 Members.

[1-00–1-10 P.M.]

## OBITUARY

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Mr. Pham Hung, Premier of Vietnam, Shri Samaresh Bose, renowned Bengali Writer and Shri Harihar Prasad Singh, Ex-Chief Minister of Bihar.

### Mr. Pham Hung, Premier of Vietnam

Mr. Pham Hung, Premier of Vietnam breathed his last on Thursday the 10th March, 1988 at the age of 77.

Born in 1910 at the Kailong Vin province in Southern Vietnam, Mr. Hung got himself involved in the freedom movement of his country while he was a student.

In 1930 he became a member of Indo-Chinese Communist Party and took initiative in forming a secret organisation of Communist Party in his country. Within a year he was arrested and was awarded the capital punishment by the French Authority. Being a minor he was exempted from the Capital punishment and was awarded life imprisonment and was lodged in the Poulo - Kondar isle. He was released in 1945 when North Vietnam won freedom. Later he took active part in the liberation movement of South Vietnam for long nine years.

He became a member of the Polit-Bureau in 1956 and was also a member of the Standing Committee of Polit-Bureau. He served as the Dy. Premier of North Vietnam in 1958 and became a Minister of Democratic Republic of Vietnam in 1975 when the whole of Vietnam won freedom. He became the Premier of Vietnam in 1987.

At the demise of Mr. Hung the world has lost a great patriot as well as an outstanding leader.

### Shri Samaresh Bose, renowned Bengali Writer.

Shri Samaresh Bose, the renowned Bengali writer breathed his last on Saturday the 12th March, 1988 at the age of 64.

Born on the 11th December, 1924 at Rajnagore, Dacca, Shri Bose migrated in his early life to Naihati where he started his career as a writer and his first work was published in a hand written magazine "Bani". He then became an apprentice in the Dhakeswari Mill and later joined the Office of the factory Inspectorate of Small Arms as a tracer and was later promoted to the post of Draughtsman. At that time he was associated with Democratic and Trade Union Movements particularly in the Jute Mill belts of Barrackpore of 24-Parganas and became an active member of the Communist Party.

His first Novel 'Uttaranga' and two other novels 'B.T. Roader Dhare' and 'Shrimati Cafe' were published at that time. Shri Bose became one of the most powerful and controversial writers in contemporary Bengali literature. Two of his novels "Prajapati" and "Bibar" invited sharp criticism from the general readers which ultimatelly landed him in Court. Differences with the undivided Communist Party of India over another novel, "Gunin", led to his expulsion from the Communist Party in 1953.

Shri Bose wrote a number of travelogues like "Amrita Kumbher Sandhane" under the pen name of "Kalkut". He was awarded the Sahitya Academy award for "Shambo" and the Ananda Puraskar in the 60s.

At the demise of Shri Bose, we have lost a renowned literature of Bengal.

### Shri Harihar Prasad Singh. Ex-Chief Minister, Bihar

Shri Harihar Prasad Singh, Ex-Chief Minister of Bihar breathed his last on Thursday, the 11th March, 1988 at the age of 89.

Shri Singh, a veteran freedom fighter and stout Gandhian leader was sworn in as the Chief Minister of Bihar on the 26th February, 1969 and hold the post till 22nd June, 1969.

At the demise of Shri Singh, the country has lost a veteran freedom fighter.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

...(At this stage Hon'ble Members stood in silence for two minutes)...

Thank, you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the family of the deceased.

## Starred Questions

## (to which oral answers were given)

### Return of Calcutta Armed Police personnel sent to Darjeeling

***71.** (Admitted question No. *25.) **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether it is a fact that some personnel of the Calcutta Armed Police deputed to Darjeeling during December, 1987 had to be sent back to Calcutta within a few days of their arrival in Siliguri; and

(b) if so,

(i) the number of persons so deputed, and

(ii) the reasons for posting of C.A.P. personnel outside Callcutta and the reasons for their being sent back ?

**Shri Jyoti Basu** :

(a) Yes.

(b) (i) 2 Companies.

(ii) Due to dearth of State Police Reserve, 2 Companies of Calcutta Police Force were drafted for duty in Darjeeling. They had some difficulty in settling down. Calcutta Police also needed them back. Therefore, they were sent back to Calcutta.

**Shri Saugata Ray** : Sir, whether it is true that those personnel of the Calcutta Armed Branch ?

**Shri Jyoti Basu** : No, it is not the case.

**Shri Saugata Roy** : Whether it is a fact that the State Chief Secretary has asked an explanation from the Calcutta Police Commissioner in this regard, and if so, what was the Commissioner's explanation in this matter ?

**Shri Jyoti Basu** : No explanation was asked. If you want to know why they came back, then I can tell you what has happened. We needed two companies of police further. We thought that they could be acclimatized with the hill area and could stay there comfortably as far as possible. Unfortunately, there was some communication

gap and there was no arrangement for their stay and training. In the meantime an attack was made on Shri Handa, the D.I.G. After four or five days we thought that there was no use to keep them there and so they were sent back to Calcutta.

**Shri Saugata Ray :** May I know whether there was any indiscipline among them ?

**Shri Jyoti Basu :** I know that a news was appeared in the paper, but I am afraid, that the news was not correct.

### লেটার অফ ইনটেন্ট

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮।) **শ্রী নটবর বাগদী :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বৎসরে এ রাজ্যের জন্য মোট কতগুলি লেটার অফ ইনটেন্ট পাওয়া গেছে; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় কয়টি?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ২৬টি।

(খ) একটিও না।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, যে অনুন্নত এবং দারিদ্রসীমার নিচে যে জেলাগুলো আছে, সেই জেলাগুলোর জন্য পশ্চিমবঙ্গ সরকার — যেমন পুরুলিয়া জেলা, এই জেলার জন্য পশ্চিমবঙ্গ সরকার শিল্পোৎপাদনের জন্য কোনও পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** প্রশ্নটা যেভাবে হয়েছে, উত্তরটা সেইভাবে দিয়েছি, সেটা লেটার অব ইন্টেন্টের কথা বলা হয়েছে। তিনরকমের লেটার অব ইনটেন্ট দেওয়া হয়, লাইসেন্স দেওয়া হয়, তারপর সেকরেটারিয়েট অব ইনডাস্ট্রিজ থেকে অ্যাপ্রুভ্যাল দেওয়া হয় আর ডাইরেক্টার অব জেনারেল টেকনিকাল ডেভেলপমেন্ট, যাকে বলে ডি.জি.টি.ডি., তার থেকেও সেখানে রেজিস্ট্রি করা হয় শিল্প করতে গেলে। এখন লেটার অব ইনটেন্ট কিছু সেখান থেকে পাওয়া যায়নি। কিন্তু পুরুলিয়া জেলায় ঐ সময় নিম্নলিখিত তিনটি এস.আই. রেজিস্ট্রেশন পাওয়া গেছে। শ্রীমা রোলিং ফ্লাওয়ার মিল, তার পুঁজি নিয়োগ হবে ১৩০ লক্ষ টাকা, পুরুলিয়া ফ্লাওয়ার মিল, সেখানে পুঁজি নিয়োগ হবে ৮০ লক্ষ্য টাকা, আর তিন নং হচ্ছে হোপ ইন্ডিয়া লিমিটেড, সেখানে ৩ হাজার ৯৫০ লক্ষ টাকা, এটা হচ্ছে, যা আমার কাছে হিসাব আছে এস.আই. রেজিস্ট্রেশন সম্বন্ধে পুরুলিয়ায়।

### কাঁথিতে রাজ্য বিদ্যুৎ পর্ষদের অফিস

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫।) **শ্রী সুখেন্দু মাইতি :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি কাঁথিতে রাজ্য বিদ্যুৎ পর্ষদের ডিভিসনাল অফিস স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

এরকম কোনও পরিকল্পনা বর্তমানে রাজ্য বিদ্যুৎ পর্ষদের নেই।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, কাঁথি মহকুমায় যেভাবে চাষের কাজের জন্য এবং অন্যান্য কাজের জন্য বিদ্যুতের ব্যবহার বাড়ছে এবং কাঁথি মহকুমা আজকে পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় বোরো চাষের এলাকায় যেভাবে পরিণত হয়েছে তাতে কাঁথিতে রাজ্য বিদ্যুৎ পর্ষদের একটি ডিভিসনাল অফিস স্থাপন করার কথা কি আপনি বিবেচনা করবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** মেদিনীপুর জেলার অনেক জায়গায়ই বিদ্যুতের চাহিদা বাড়ছে। কিন্তু যেখানেই চাহিদা বাড়বে সেখানেই ডিভিসনাল অফিস করা হবে, এরকম কোনও কথা ভাবা হয়নি।

## Drug Pedlars

***75.** (Admitted question No. *46.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of drug pedlars,—

(i) arrested,

(ii) prosecuted, during the period from September, 1987 to January, 1988 :

(b) the value of drugs seized as narcotics during the said period; and

(c) the number of seized drugs certified as narcotics by the drug control laboratories ?

**Shri Jyoti Basu :**

(i) 137 persons.

(ii) 15 persons.

(iii) Rs. 4,21,630.00

(c) 110 cases.

**Shri Saugata Roy :** May I ask the Hon'ble Minister-in-charge of the Home (Police) Department as to whether Special Cells have been

set up under Calcutta and West Bengal Police to control trafficking in drugs ?

**Shri Jyoti Basu :** I think, I answered this question earlier also. Special Cells have been set up.

**Shri Saugata Roy :** If so, what is the result achieved by the special steps taken in this regard ?

**Mr. Speaker :** Please give a notice. How can he say this off hand ?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ড্রাগ পেডলারস যাদের অ্যারেস্ট করা হয়েছে তাদের মধ্যে কেউ কি কংগ্রেস (আই)-এর নেতৃত্বের সঙ্গে যুক্ত আছে?

**মিঃ স্পিকার ঃ** এ প্রশ্ন হয়না।

### কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ে আইন শিক্ষাদান

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** গত ১৭ই মার্চ, ১৯৮৬ তারিখের প্রশ্ন নং *১৬৬ (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৩)-এর উত্তর উল্লেখপূর্বক শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ে আইন শিক্ষাপ্রদানের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে;

(খ) কোন শিক্ষাবর্ষ হইতে ঐ ব্যবস্থা চালু হইবে বলিয়া আশা করা যায়; এবং

(গ) উক্ত বিষয়ে ভর্তির জন্য আসন সংখ্যা কত হইবে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) কলিকাতা বিশ্ববিদ্যালয়ের Faculty Council for P.G. Studies in Law জানিতে চাহিয়াছেন যে বর্তমান কলেজ বাড়িতে ৫ বৎসরের আইন পাঠক্রম চালু করা আদৌ সম্ভব কিনা পূর্বে New Hindu Hostel বাড়িটিতে কৃষ্ণনগর আইন কলেজ চালু হবার প্রস্তাব ছিল। কিন্তু কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ের আবাসিক ছাত্র সংখ্যা অধিক বাড়িয়া যাওয়ায় শীঘ্র স্থানান্তরের দরুন বর্তমান কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ের বাড়িতে আইন পাঠক্রম চালু করা এখনই সম্ভব নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এখনই বলা সম্ভব নয়।

### পঞ্চায়েত নির্বাচনে মনোনয়নপত্র পেশে বাধাদান

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬১।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সদ্যসমাপ্ত পঞ্চায়েত নির্বাচনে মনোনয়নপত্র জমা দিতে না পারার বিষয়ে বিভিন্ন থানায় কোনও অভিযোগ দাখিল করা হয়েছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, কোন এলাকায় কতগুলি অভিযোগ জমা পড়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, এখানে যে প্রশ্নটা আছে তাতে জিজ্ঞাসা করা হয়েছে, "সদ্য সমাপ্ত পঞ্চায়েত নির্বাচনে মনোনয়নপত্র জমা দিতে না পারার বিষয়ে বিভিন্ন থানায় কোনও অভিযোগ দাখিল করা হয়েছে কি?" আমার উত্তর হচ্ছে, কোথাও এ ধরনের কোনও অভিযোগ নেই। ত্রিস্তর পঞ্চায়েতে ৬২ হাজারেরও বেশি সিটের কোথাও এরকম কোনও অভিযোগ নেই। সুতরাং এসব কথা কেন বলা হচ্ছে আমি বুঝতে পারছি না! যে ১০ হাজার সিটে ওরা প্রার্থী দিতে পারেন নি, সেখানে তো ওরা প্রার্থী দেবেন, তা দেন নি, আমি তো আর ওদের প্রার্থী যোগাড় করে দেব না!

(নয়েজ)

**শ্রী প্রশান্ত প্রধান :** উনি বললেন থানায় একটাও জমা দেওয়া হয়নি। এইরকম যেসব এলাকায় নমিনেশন দিতে পারেনি, রাজনৈতিক দল থেকে কোনও অভিযোগ থানাতে আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** উত্তরে তো পরিষ্কার বলে দিলাম একটাও নয়। There are more than 62,000 seats but not one 'Aviyog' is there.

(নয়েজ)

সাধনবাবু [**] বলছেন। উনি প্রশ্ন দিলেন না যে আপনার কাছে জমা পড়েছে কিনা। এখানে প্রশ্ন হচ্ছে, থানায় কোনও অভিযোগ জমা পড়ছে কিনা? আমার উত্তর হচ্ছে একটাও না। ওনার কাছে যদি একটাও থাকে সেই একটা পাঠিয়ে দেবেন এই ৬২ হাজারের মধ্যে।

**মিঃ স্পিকার :** মিথ্যা কথা বাদ যাবে।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, ক্রিমিনাল প্রসিডিওর কোডের ১৫৪ ধারা অনুসারে থানার পুলিশ এফ.আই.আর এবং ডায়রি নিতে বাধ্য। আপনি এমন কোনও অভিযোগ পেয়েছেন যে থানায় এফ.আই.আর কিংবা ডায়রি করতে যাওয়া সত্ত্বেও পুলিশ তাদের তাড়িয়ে দিয়েছে এফ.আই.আর রেকর্ড না করে?

**শ্রী জ্যোতি বসু :** একটাও না। আপনি একটা পাঠিয়ে দেবেন, সেই পুলিশের চাকরি যাবে।

---

* Expanged as ordered by the Chair.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, মনোনয়নপত্র জমা দেবার পর বা জমা দেবার সময়ে জোর করে প্রত্যাহার করানো হয়েছে কংগ্রেসের লোকেদের দিয়ে এইরকম কোনও অভিযোগ থানায় বা আপনার কাছে এসেছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** একটাও না। নট ওয়ান।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা মাননীয় পুলিশমন্ত্রী দয়া করে জানাইবেন কি, আপনি বারবার বললেন একটাও না। কিন্তু আপনি জানেন, গোঘাটে বি.ডি.ও অফিস আপনাদের সি.পি.এমের ক্যাডাররা ঘিরে রেখেছিল। সেখানে কোনও নমিনেশন পেপার ফাইল করতে পারেনি। এই অভিযোগ বি.ডি.ওর কাছে দেওয়া হয়েছিল। তার কোনও তদন্ত করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কোনও থানায় একটাও জমা পড়েনি, কোনও বি.ডি.ওর কাছে একটাও জমা পড়েনি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন থানাতে কোনও ডায়রি বা অভিযোগ দায়ের করা হয়নি। আপনি নিশ্চয়ই জানেন, ১০ হাজার সিটে কংগ্রেস নমিনেশন জমা দিতে পারেনি। এ ব্যাপারে কি আপনি তদন্ত করে দেখেছেন এবং তার কোনও ব্যবস্থা নিয়েছে যে কেন জমা দিতে পারেনি?

**মিঃ স্পিকার ঃ** ও ব্যাপারে উনি কি বলবেন? আপনারা প্রার্থী দিতে পারলেন না, উনি তদন্ত করবেন?

### Drinking water to villages dominently inhabited by the Scheduled Castes and Scheduled Tribes

***78.** (Admitted question No. *94.) **Dr. Motahar Hossain and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare (Rural Water Supply) Department be pleased to state—

(a) Whether any centrally assisted scheme for supply of drinking water on high priority basis to the villages dominantly inhabited by the Scheduled Castes and Scheduled Tribes is being implemented by the State Government; and

(b) if so,—

(i) the name of the scheme,

(ii) the contribution of the Central Government and the State Government sanctioned under this scheme so far,

(iii) the number of problem villages dominantly inhabited by the S.C. and S.T. population identified to be covered by the scheme, and

(iv) the actual coverage (up to December, 1987) in the matter ?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট গ্রামীণ জলসরবরাহ প্রকল্প তফসিলি জাতি বা উপজাতি অধ্যুষিত এলাকার ভিত্তিতে মনোনয়ন করা হয়না। ঐগুলি কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুসারে গ্রাম অনুসারে বিচার করে অগ্রাধিকারের ভিত্তিতে মনোনয়ন করা হয়।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - যে অগ্রাধিকারের ভিত্তিতে পশ্চিমবঙ্গের কয়েকটি গ্রামে গত এক বছর পানীয় জল সরবরাহের ব্যাপারে কি কেন্দ্রীয় সরকারের সাহায্য আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী সৌগত রায় ঃ** কটি শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস অধ্যুষিত গ্রামে পানীয় জল দিয়েছেন বলতে পারবেন?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ না দিলে কি করে বলবেন? প্লিজ টেক ইওর সিট।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি পশ্চিমবঙ্গে কতগুলি এস.সি.এস.টি. অধ্যুষিত গ্রামে এখন পর্যন্ত পানীয় জলের কোনও ব্যবস্থা হয়নি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** নোটিশ দিতে হবে। আপনি প্রশ্নটি পড়েন নি, প্রশ্নটি পড়লে এরকম প্রশ্ন করতেন না।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আই.টি.ডি.পি. এলাকা, পশ্চিমবঙ্গের ১২টি জেলায় ১১৪টি মৌজায় আছে। সেই মৌজাগুলির মধ্যে এখন পর্যন্ত টিউবওয়েল বসানো হয়নি। এইরকম কোনও মৌজা আপনার জানা আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এরকম কোনও মৌজার কথা আমার জানা নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি under accelerated rural water supply বর্তমানে আপনার দপ্তর with the help of Technology Mission এই কাজটা গ্রামাঞ্চলে করছে। আপনি উত্তর দিলেন এই ধরনের স্পেসাল এস.সি.এস.টি. কভারেজের ব্যাপারে অগ্রাধিকার দেওয়া হয়। আমার প্রশ্ন এই আর্থিক বছরে টেকনোলজি মিশন এবং আপনার দপ্তর under accelerated rural water supply. কতগুলি গ্রামে লক্ষ্যমাত্রা স্থির করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রথমত হচ্ছে আর.ডব্লিউ.এ. স্কীমে অন্য কোনও সাহায্য করা হয়না। আর এখন যেটা করা হয় সেটা হচ্ছে যে স্পট সোর্সে করা হয় এবং পাইপওয়াটার

সাপ্লাই স্কীম করা হয় এবং এটার জন্য কোনও এস.সি.এস.টি. এলাকার উপর গুরুত্ব দেওয়া হয়না। যেখানে ১.৬ কিলোমিটারের মধ্যে জল নেই বা খুব নিচে জল আছে এইরকম স্থান নির্বাচিত করা হয়।

### পঞ্চায়েত নির্বাচনের সময়ে সরকারি কলেজ শিক্ষকদের বদলি

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা ডিসেম্বর, ১৯৮৭ থেকে পঞ্চায়েত নির্বাচন শেষ না হওয়া পর্যন্ত সময়ের মধ্যে পশ্চিমবঙ্গের সরকারি কলেজগুলির শিক্ষকদের কাহাকেও বদলি করার আদেশ জারি করা হয়েছে কি; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহলে কতজন শিক্ষককে বদলি করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ

(খ) ৩০ (ত্রিশ) জন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী, সেইসব শিক্ষকদের বিবরণ দেবেন কি যে, তারা কোন কলেজে পড়ান?

**মিঃ স্পিকার ঃ** উনি লিস্ট আপনাদের দিয়ে দেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, পঞ্চায়েত নির্বাচনের মধ্যে ঐ ৩০ জন শিক্ষককে বদলি করার কি কারণ হয়ে পড়ল যারজন্য ওদের বদলি করা হল?

**শ্রী জ্যোতি বসু ঃ** যাঁদের পঞ্চায়েত নির্বাচনে প্রয়োজন তাঁরা বদলি হন না। ওদের ঐ কাজে কোনও প্রয়োজন ছিল না। যেমন ধরুন, শ্রী শ্যামাপ্রসাদ চ্যাটার্জি, প্রফেসর অফ জিয়োলজী, প্রেসিডেন্সী কলেজ ওঁর পঞ্চায়েত নির্বাচনে কোনও কাজ ছিল না। যাদের কাজ থাকে তাদের বদলি করা যায় না।

**শ্রী সৌগত রায় ঃ** পঞ্চায়েত নির্বাচনে ব্ল্যাঙ্কেট ব্যান রয়েছে যে, কাউকে বদলি করা যায় না, এই অবস্থায় ওদের কেন বদলি করা হল?

**শ্রী জ্যোতি বসু ঃ** জেনারেল অর্ডার যা আছে তাতে কাউকে বদলি করা যায় না, তবে এক্ষেত্রে ব্ল্যাঙ্কেট ব্যান কিছু নেই। কাজেই সেক্ষেত্রে যাদের নির্বাচনে কোনও কাজ নেই তাদের ক্ষেত্রে ব্যতিক্রম ঘটে। প্রেসিডেন্সী কলেজের যে প্রফেসরের কথা বললাম, পঞ্চায়েত নির্বাচনে তার কোনও কাজ ছিল না, কাজেই সে থেকে কি করতেন? আসলে সুব্রতবাবু কি কারণে এই প্রশ্নটা দিয়েছিলেন সেটাই উনি জানেন না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** উনি বললেন যে, সুব্রতবাবু কেন প্রশ্নটা করেছেন সৌগতবাবু সেটা জানেন না। জানি না, ওর সঙ্গে পরামর্শ করে সুব্রতবাবু প্রশ্নটা করেছেন কি না, তবে

আমার প্রশ্নটা অন্য জায়গায়। সুব্রতবাবু সভায় নেই, কিন্তু আমি জানতে চাইছি চিফ সেক্রেটারি যে সার্কুলার দিয়েছিলেন তাতে তিনি পরিষ্কারভাবে বলেছিলেন যে, কোনও ট্রান্সফার পঞ্চায়েত নির্বাচনের আগে হবে না এবং তাতে পয়েন্ট ব্ল্যাঙ্ক এই কথা' ছিল All transfer suspended and there is a clear circular that there will be no transfer during the pendency of the Panchayat election.

**শ্রী জ্যোতি বসু ঃ** এক্ষেত্রে ব্ল্যাঙ্কেট ব্যান কিছু নেই, কলেজের ক্ষেত্রেও সেটা অ্যাপ্লাই করা হয় না। পঞ্চায়েত নির্বাচনে যাদের কাজ নেই তাদের ক্ষেত্রেও এটা অ্যাপ্লাই করা হয়না। কেবলমাত্র এশেনশিয়াল সার্ভিসের ক্ষেত্রে এটার অ্যাপ্লাই হয়।

### হলদিয়া জাহাজ মেরামতি কারখানা

***৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ২৭শে অক্টোবর, ১৯৮৭ তারিখের প্রশ্ন নং ৪২ (অনুমোদিত প্রশ্ন নং ১৬০)-এর উত্তরের অনুসরণ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হলদিয়া জাহাজ মেরামতি কারখানা স্থাপনের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

সর্বশেষ পাওয়া চিঠিতে ভারত সরকার জানিয়েছেন যে আর্থিক সঙ্গতির অভাবে জাহাজ নির্মাণ ও মেরামতির ক্ষেত্রে শুধুমাত্র সম্প্রসারণমূলক প্রকল্প এবং চলতি প্রকল্প সম্পূর্ণ করার ওপর জোর দেওয়া হচ্ছে। এই চিঠিতে বলা হয়েছে যে হলদিয়া জাহাজ মেরামতি কারখানা স্থাপনের প্রকল্পটি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে গ্রহণ করা সম্ভব নয়। তবে প্রকল্পটি অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা রচনাকালে বিবেচনা করা হবে বলে জানানো হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, কেন্দ্রীয় সরকার বলেছেন যে, আর্থিক কারণে হলদিয়া জাহাজ মেরামতির কারখানার অনুমোদন এখন তারা দিতে পারছেন না। আমার জিজ্ঞাস্য, রাজ্য সরকার ঐ প্রকল্প গড়ে তুলতে অন্য কোনও চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা চেয়েছিলাম যে, কেন্দ্রীয় সরকার এটা করবেন। প্রধানমন্ত্রীর সঙ্গে কলকাতায় আমার যে মিটিং হয়েছিল সেখানে আমি তাকে এটা বলেছিলাম। ওরা ঐ মিটিংয়ে সেই একই কথা বলেছিলেন "আমরা এটা করতে পারব বলে মনে হচ্ছে না এবং আপনারা যদি আমাদের জন্য অপেক্ষা করেন তাহলে বেশ অপেক্ষা করতে হবে, এখনই এটা আমরা বিবেচনা করতে পারছি না।" আমি তখন তাদের বলেছিলাম, "প্রাইভেট হলে হবে? ওরা বললেন যে, প্রপোজাল ঠিকমতো থাকলে হবে। তখন একটি জার্মান ফার্মের সঙ্গে আমাদের কথাবার্তা হয়। সম্প্রতি ওরা চিঠি লিখে জানিয়েছেন যে, তারা কারখানা করবেন। বিষয়টা আমরা ডব্লু.বি.আই.ডি.সি.এর পক্ষ থেকে দেখছি। এর রূপরেখা ঠিক হয়ে গেলে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলব।

### Death in police lock-up

***81.** (Admitted question No. *86.) **Shri Rajesh Khaitan :** Will

the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that there has been a case of death in the lock-up of Jorasanko police-station in January, 1987; and

(b) if so,—

(i) whether any enquiry has been made into the matter,

(ii) what are the findings of the enquiry, and

(iii) what steps have been taken/proposed to be taken in the matter ?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) (i) (ii) & (iii)

Does not arise. আমি বলে দিচ্ছি এটা। তারিখটা ভুল দিয়েছে এখানে। এটা ছিল There was a case of death of one Monohar Jaiswal S/O K.L. Jaiswal of 16B, Tarak Paramanik Road, P.S. Jorasanko, in the Police custody on 24.10.87. This refers to Jorasanko P.S. C/No 468 dt. 25.10.87. On the basis of the preliminary enquiry conducted by the Deputy Commissioner of Police, Central Division in the Matter, two Sub-Inspectors and three Constables of Jorasanko Police Station have been placed under suspension and departmental proceedings have been drawn up against them. To facilitate the enquiry into the departmental proceedings and investigation of the criminal case, they have been transferred to Reserve Force. The then O.C. of Jorasanko P.S. has also been transferred to Special Branch for slack supervision.

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় প্রথমে অ্যানসার দিয়েছেন যে নো, তার মানে লক আপে মৃত্যু হয়নি। পরে আপনি তারিখটা কারেক্ট করে দিয়েছেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** উনি তো উত্তর নাও দিতে পারতেন।

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ২ জন সাব-ইন্সপেক্টর এবং ৩ জন কনস্টেবল এই ব্যাপারে সাসপেন্ড হলেন। আমার প্রশ্ন হল Why the officer-in-charge of the Jorasanko Police Station has not been suspended in this case ?

**শ্রী জ্যোতি বসু :** তা আমি জানিনা, ২ জন হয়েছে এটা জানি। এনকুয়ারী চলছে,

ওখানকার ও.সি-কে ট্রান্সফার করে দিয়েছে ফর ল্যাক সুপারভিসন।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** Why the O.C. of the Police Station has not been suspended ?

**মিঃ স্পিকার ঃ** সেই উত্তর উনি কিভাবে দেবেন? That depends on departmental enquiry. How can he reply to that ? হোয়াই অমুক লোকের জেল হয়নি, হোয়াই অমুক লোকের ফাঁসি হয়নি? এইভাবে কোয়েশ্চেন হয় না। আপনার অন্য কোনও সাপ্লিমেন্টারি থাকলে জিজ্ঞাসা করুন।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** আমার কোয়েশ্চেনটা খুবই স্পেসিফিক।

**মিঃ স্পিকার ঃ** That question has been rejected. If you have any other supplementary, you may put it.

**শ্রী সুপ্রিয় বসু ঃ** যে পুলিশ অফিসাররা সাসপেন্ড হয়েছিল তাদের এগেনেস্টে কোনও ক্রিমিনাল কেস স্টার্ট হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এনকুয়ারী হচ্ছে, এটা হবার পর কি হয় সেটা দেখব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় পুলিশ মন্ত্রী জানাবেন কি, এই প্রগতিশীল বামপন্থী সরকারের আমলে থানার লক আপে এত লোক মারা যাচ্ছে কেন? একবার আপনি একটা বিবৃতি দিয়েছিলেন যে এইভাবে মৃত্যু অত্যন্ত লজ্জাজনক। আপনি কি মনে করেন আপনার দপ্তরের এটা একটা ব্যর্থতা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর কি উত্তর আমি দেব? তবে উনি প্রশ্ন করার সময় বলেছেন আমাদের সরকার প্রগতিশীল সরকার, তারজন্য ওনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যখন প্রাইমা ফেসি কেস মেক আউট হয়েছে তখন নিশ্চয়ই তাদের সাসপেন্ড করা হয়েছে? যদি প্রাইমা ফেসি কেস প্রমাণিত হয়ে থাকে তাহলে তাদের বিরুদ্ধে কোনও এফ.আই.আর সুয়ো মটো লজ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আইনের ব্যাপারে স্পিকার বলবেন, আপনি বলবেন আমি বলতে পারব না। কারণ ছেলেবেলায় আইন পড়েছিলাম, এখন ভুলে গেছি আপনাদের দেখে ভুলে গেছি। এনকুয়ারীর পর ক্রিমিনাল প্রসিডিংস স্টার্ট করার কথা। করা হবে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দয়া করে জানাবেন কি, আপনি তদন্তের কথা বলেছেন, এই তদন্ত কাদের নিয়ে হবে এবং তাদের কি কোনও নির্দিষ্ট সময় সীমা বেঁধে দিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** নির্দিষ্ট সময় সীমা বেঁধে দেওয়া হয়নি। আর পরের উত্তর আমার ঠিক জানা নেই যে কাদের নিয়ে এই তদন্ত করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৭ সালের শুরু

থেকে আজ পর্যন্ত পশ্চিমবাংলায় পুলিশ হেপাজতে মৃত্যুর সংখ্যা কত?

**মিঃ স্পিকার** : এই প্রশ্নের জন্য নোটিশ দিতে হবে।

## রেয়াপাড়ায় বৈদ্যুতিক সাব-স্টেশন

***৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০০।) **শ্রী শক্তিপ্রসাদ বল** : বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের রেয়াপাড়াতে বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনাটি অনুমোদন হয়েছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে,—

(১) কোন সালে এই অনুমোদন করা হয়েছে,

(২) এ পর্যন্ত এই কাজে কত টাকা ব্যয় করা হয়েছে,

(৩) এই প্রকল্প রূপায়ণের ব্যাপারটি বর্তমানে কি অবস্থায় আছে, এবং

(৪) এই রূপায়ণে বাধা/অসুবিধা, যদি কিছু থাকে, কি কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** :

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৮৪ সালে।

(২) মোট ৫৬.৫০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে।

(৩) সাব স্টেশনের কাজ আরম্ভ হওয়ার মুখে।

(৪) প্রয়োজনীয় জমি অধিগৃহীত হয়েছে। বর্তমানে তেমন কোনও বাধা বা অসুবিধা নেই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ** : আপনি কি মোটামুটি বলতে পারেন যে কাজটা কবে শুরু হবে এবং কবে নাগাদ শেষ হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : শুরু তাড়াতাড়ি হবে, কিন্তু কবে শেষ হবে তা বলতে পারব না। নির্দিষ্ট সময়ের মধ্যে কোনটা শুরু হচ্ছে তা নোটিশ দিলে বলতে পারব।

## Text-Books in Nepali Language

***83.** (Admitted question No. *495.) **Shri Mohan Singh Rai : Will** the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state—

(a) in consideration of the dearth of standared text-book, whether the Government has any proposal to take up publication of text-books in Nepali language for different subjects (other than

literature) for B.A. and M.A. courses of the Universities of West Bengal; and

(b) if so the particulars thereof?

**Shri Jyoti Basu :**

Considering the importance of Nepali in this State particularly, in the northern part, the Governing Body of the Book Board resolved that the question of publication of Text-books for Graduate and Post-Graduate level in Nepali should be explored. The Board Accordingly convened a meeting in December, 1984 in the premises of Darjeeling Government College. A list of teachers to whom the work of writing text books in Nepali could be assigned was prepared by the State Book Board. Since publication of Text-Books is a Central Scheme, Government of India was moved for approval of the aforesaid proposal. No reply has, however, yet been received from the Government of India.

In the background of the absence of any positive reaction of the Government of India. the State Book Board has moved the Hill Affairs Branch Secretariat of the State Government for sanction of grant for publication of books in Nepali.

**Shri Mohan Sing Rai :** Sir, it is very sorry and pitiable that the Centre has not sent any reply or taken any step and responsibility in connection with the Nepali publication, so under this compulsion State Book Board has to move the Hill Affairs Branch Secretariat in this regard.

Will the Hon'ble Chief Minister be pleased to state how long it will take to settle the matter with the Hill Affairs Branch?

**Shri Jyoti Basu :** Just I cannot tell you yet. But we are trying to expedite it and we are awaiting reply from them. If the reply is positive then it will not take a very long time because we have identified the persons who will do the job of translations and so on. But if the reply is negative, i.e., the funds are not available, then once again Government has to consider it.

## Obscene video films

***84.** (Admitted question No. *128.) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of persons arrested/prosecuted during the last two years, 1986 and 1987, for exhibiting obscene video films ; and

(b) the number of video cassettes of obscene films seized during the above period ?

**Shri Jyoti Basu :**

(a) One person was arrested & prosecuted during 1986 and three persons were arrested in 1987.

(b) One in 1986 and 102 in 1987

**Shir Prabuddha Laha :** Will the Hon'ble Chief Minister be pleased to state as to what steps Government is going to take to checkmate the inflow of video cassettes and obscene films in the State ?

**Shri Jyoti Basu :** I have told you that Police organise raids, not only in Calcutta but in some districts as well because it is spreading in the districts also, and some results are there. However, we are not fully satisfies with the results so far achieved, and we are certainly looking into it and we are doing whatever possible in this connection.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Chief Minister be pleased to State that since now in rural blocks also, video shows are going on without prior approval of the police and in fact there is an evil **'antante'** between the police and the video show organisors, may I know what steps are going to be taken to stop this practice ?

**Mr. Speaker :** The question has not been put up properly because your allegation has not been admitted by the Chief Minister.

**Shri Jyoti Basu :** I am aware what the actual position is. It is a dangerous thing as news in this connection have been appeared that video shows are going on in some places. therefore we are aware of the situation and we have alerted the Police. We seek the Co-operation of the people in the villages and also in the cities.

**Shri Suhrid Basu Mallik :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether the Government is contemplating of passing any legislation to prevent this sort of activities ?

**Shri Jyoti Basu :** Regarding legislation, already rules and regulations are there. They can be imprisoned, they can be prosecuted and so on. The Law is there. It is not the Law which is in question; it is the question of detecting with the help of the administration and the people.

**Shri Satya Ranjan Bapuli :** Will the Hon'ble Chief Minister be pleased to state that if the Law is there, why this sort of video houses

and video shows is not being stopped by the police ?

**Shri Jyoti Basu :** Every video house and video show is not illegal, according to the Law.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার প্রশ্নোত্তর থেকে জানা যাচ্ছে যে এর ল আছে কিন্তু ল এনফোর্সিং অথরিটি প্রপারলি কাজ করছে না, এইজন্য এটাকে একজিকিউট করা যাচ্ছে না স্প্রেড করে যাচ্ছে। প্রপারলি ইমপ্লিমেনটেশন যদি ল এনফোর্সিং অথরিটি না করেন তবে তারা তাদের ডিউটি ঠিকমতো পালন করছে না এবং সেইজন্য আজকে এটা স্প্রেড করছে এই বিষয়ে আপনার মতামত কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** একশোবার এক প্রশ্নের কি জবাব দেব। আমি আগেও বলেছি যে যদি আমরা খবর পাই সঙ্গে সঙ্গে রেড করা হচ্ছে, পুলিশকে এই বিষয়ে ওয়াকিবহাল করা হয়েছে। তাদের বারবার সেইকথা বলেছি এবং রেডও আগের চেয়ে অনেক বেশি হচ্ছে কিন্তু তা সত্ত্বেও এটা বেড়ে চলেছে। সুতরাং এটা শুধু পুলিশ দিয়ে হবেনা, এটা যদি বন্ধ করতে হয় তাহলে জনসাধারণের সহযোগিতা চাই এবং আমাদের কাছে খবরও আসা চাই।

**ট্রাফিকপক্ষ পালনে স্বেচ্ছাসেবক**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সালে নভেম্বর মাসে কলিকাতা এবং পার্শ্ববর্তী এলাকায় যে ট্রাফিকপক্ষ পালন করা হয়েছিল, তারজন্য কতজন স্বেচ্ছাসেবক গ্রহণ করা হয়েছিল; এবং

(খ) উক্ত আয়োজনে সরকারের কত টাকা খরচ হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) নভেম্বর মাসে কোনও ট্রাফিক পক্ষ পালন করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৭ সালের কোনও মাসে ট্রাফিক পক্ষ পালন করা হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ ট্রাফিক সেফ্‌টি ফোর্ট নাইট এটা একটা করা হয়েছিল ১১ই সেপ্টেম্বর থেকে ২৬ সেপ্টেম্বর ১৯৮৭ সালে। আবার তারপরে একবারে ৮ই ডিসেম্বর থেকে ২২শে ডিসেম্বর পর্যন্ত এবং সেই সময়ে প্রথমে ৬৩০জন ভলেনটিয়ারকে কাজ করতে দেওয়া হয়েছিল এবং পরের্ বারে ৯০০ জন ভলেনটিয়ার নিয়োগ করা হয়েছিল।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** এই যে স্বেচ্ছা-সেবক নেওয়া হয়েছিল আমার প্রশ্ন এতে কত খরচ হয়েছিল, কোন পদ্ধতিতে স্বেচ্ছা-সেবক নেওয়া হয়েছিল এবং কোথা থেকে নেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** ভলেনটিয়ারদের জন্য কোনও পয়সা দিতে হয়নি। কেবল কিছু খাদ্য

ইত্যাদি বিভিন্ন ভলেনটিয়ারস্ সংগঠন থেকে দিয়েছিল।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** সরকারের এতে কত খরচ হয়েছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** খাদ্য টিফিন ইত্যাদি ভলেনটিরাস্ অরগ্যানাইজেশন থেকে ব্যবস্থা করেছিল, এতে সরকারের কোনও খরচ হয়নি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ভলেনটিয়ারস্ আপনারা নিয়োগ করলেন সেটা কোন পদ্ধতিতে এই ভলেনটিয়ারস্ নিয়োগ করলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে ব্যবস্থা করেছিল, তারাই ভলেনটিয়ারস্ রিক্রুট করেছে এবং তাতে কংগ্রেসের লোক কি কমিউনিস্টের লোক ছিল কিনা তা আমি বলতে পারব না।

## মাধ্যমিক পুস্তক পর্ষদে চুরি

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬।) **শ্রী শচীন সেন ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি মাধ্যমিক শিক্ষা পর্ষদের প্রায় ৪৪ লক্ষ (চুয়াল্লিশ লক্ষ) টাকার পাঠ্যপুস্তক চুরি গেছে; এবং

(খ) সত্য হলে,—

(১) উক্ত বিষয়ে কোনও তদন্ত করা হয়েছে কি না,

(২) তদন্তের ফলাফল কি হয়েছে, এবং

(৩) এ পর্যন্ত ঐ ব্যাপারে কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ও (খ) না।

(১) প্রশ্ন ওঠে না এইজন্য যে ৪৪ লক্ষ টাকা বলা হয়েছে। এটা ঠিক। তবে আমি বলতে পারি এইরকম অভিযোগ হয়েছিল, কলকাতা পুলিশের কাছে এসেছিল এই অভিযোগ বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন থেকে। তখন তল্লাশি করা হয় এবং এনফোর্সমেন্ট ব্রাঞ্চ থেকে ব্যবস্থা করা হয়, তাতে ২৪ হাজার ৬৩৪টি বই ধরা পড়েছিল গণিত, পাঠ সঙ্কলন ইত্যাদি। এইসব নিয়ে এর দাম হিসাব করলে যা হয় তা হচ্ছে ২ লক্ষ ৩০ হাজার টাকা। এইটুকু তথ্যই আমার কাছে আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই পাঠ্য পুস্তক পাচারের ব্যাপারে কি কংগ্রেসের এম.এল.এ.-রা কেউ যুক্ত আছেন?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** মাননীয় এম.এল.এ. স্পেসিফিক বলেছেন ৪৪ লক্ষ টাকা,

আমার মনে হচ্ছে যে এই গোলমালের ব্যাপারে উনিও জড়িত আছেন, দয়া করে অনুসন্ধান করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** না, এটা হয়না।

**শ্রী সাধন পান্ডে ঃ** [*****]

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** এইটা ওঠে না, এটা কোয়েশ্চেন আওয়ার, এখন কিছু বলা যাবে না, নাথিং উইল বি রেকর্ডেড। ...(পজ)...। The question hour is over Now I am taking the Adjournment Motion.

...(noise)...

(Several Members were seen rushing towards the speaker's podium)...

## Unstarred Question

### (to which written answers were laid on the Table)

### Improvement of service conditions of the employees of Great Eastern Hotel

**3.** (Admitted question No. 11.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) Whether steps have been taken after nationalisation of Great Eastern Hotel to improve the pay scales and the service/working conditions of its workers.

(b) if so,—

(i) the steps taken in this regard;

(ii) the results thereof;

(iii) the number of workers employed in the Hotel as on 31st December 1977 and 31st December, 1987; and

(iv) the steps taken/proposed to be taken to regularise the services of casual workers who have been working in the Hotel for more than three years ?

**Minister-in-charge of the Tourism Department :** (a) and (b) (i) The pay scales of the employees of the Hotel and Bakery were thoroughly revised by Tourism Department vide Government Order No. 3677-TW., dated 18/19th April 1980, i.e., three months before the

Note ** Not recorded as order by the Chair.

nationalisation of Great Eastern Hotel in July, 1980 and no further change in the pay scales has been effected after nationalisation. However, after nationalisation some benefits have been provided to the workers in 1981.

(b) (ii) The combined result of the above steps taken has pushed up the minimum earning of a Hotel worker from Rs. 244.88 Per month in 1977 to Rs. 924.70 Per month in 1987.

(iii) December 1977—861 persons, and December 1987—664 persons.

(iv) Review will be undertaken in due course.

**Erosion of net worth of companies in West Bengal**

**4.** (Admitted question No. 12) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) Whether the State Government has any information about such Industrial Companies in West Bengal where the accumulated losses have resulted in erosion of fifty percent or more of their peak net work during the last five years; and

(b) if so,—

(i) the details of such companies;

(ii) the number of State Public Undertakings in them; and

(iii) whether the facts of erosion, if any, have been reported to the Board for Industrial and Financial Reconstruction ?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department :** (a) The Industrial Companies are not under any obligation to send such reports to the State Government.

(b) Does not arise.

**Loan sanctioned to entrepreneurs by West Bengal Financial Corporation**

**5.** (Admitted question No. 14.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to State—

(a) what percentage of the total loan sanctioned by W.B.F.C. during the last three years has been sanctioned in favour of entrepreneurs sicking loan up to Rs. 2,00,000; and

(b) the amountwise classification of loan sanctioned by W.B.F.C. during the last three years;

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department** : (a) In the year—

1984-85—13.13%

1985-86—10.56%

1986-87—8.55%

(b) Category of loan Sanctioned

(Rs. in lakh)

| | | 1984-85 | 1985-86 | 1986-87 |
|---|---|---|---|---|
| up to | 0.25 lakh | 131.94 | 172.20 | 118.75 |
| 0.25 to | 0.50 " | 20.97 | 14.40 | 62.14 |
| 0.50 to | 1.00 " | 61.62 | 48.22 | 60.81 |
| 1.00 to | 2.00 " | 146.52 | 115.44 | 103.33 |
| 2.00 to | 5.00 " | 261.76 | 212.42 | 252.02 |
| 5.00 to | 10.00 " | 428.50 | 259.30 | 515.61 |
| 10.00 to | 20.00 " | 832.27 | 604.67 | 608.29 |
| above | 20.00 lakh | 866.53 | 1888.68 | 2216.60 |
| | | **2750.11** | **3315.33** | **4037.55** |

**Repayment of loan of some biscuits manufacturing Units**

**6.** (Admitted question NO. 54.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to State—

(a) whether it is a fact that some biscuit manufacturing units have defaulted in payment of instalments of the loans taken by them from the West Bengal Financial Corporation: and

(b) if so,—

(i) the names of such units and their total outstanding dues as on 31st December 1987; and

(ii) the steps taken/proposed by the West Bengal Financial Corporation against these units.

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) Yes

| (i) Name of the Unit | | Outstanding dues as on 31-12-87 (Rs. in lakhs) |
|---|---|---|
| 1. ABN Food & Bev. (P) Ltd. | .. | 0.60 |
| 2. Baby Biscuit Co. | .. | 4.79 |
| 3. Eastern Biscuits (P) Ltd. | .. | 6.18 |
| 4. Gupta Biscuits (P) Ltd. | .. | 16.00 |
| 5. Jupiter Biscuits | .. | 0.61 |
| 6. Nasco Biscuits (P) Ltd. | .. | 7.22 |
| 7. Minoo Biscuits | .. | 2.119 |
| 8. Vinay Endeavours Ltd. | .. | 15.11 |

(ii) (a) Account of some units have been rephased;

(b) Some units have been taken under rehabilitation scheme with the support of IDBI

(c) Legal action against the unit at Sl. 4 above is being taken by the WBFC;

(d) Some units on pursuations by the WBFC have promised to clear off the dues.

**Proposal of setting up a Fresh Water Prawn Hatchery**

**7.** (Admitted question No. 55.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) if the State Government has any information about Government of India's proposal to set up a fresh water prawn hatchery in West Bengal to meet the prawn seeds requirements in the State; and

(b) if so,—

(i) the details of the proposal;

(ii) the investment involved in the proposal;

(iii) estimated production capacity of the proposed hatchery; and

(iv) the present prawn seed requirement of West Bengal ?

**Minister-in-charge of the Fisheries Department :** (a) Yes;

(b) (i) the Marine Products Export Development Authority (MPEL) under the administrative control of the Ministry of Commerce, Government of India, has decided after persistent requests from the State Government to set up a fresh water prawn hatchery in West Bengal. For the implementation of the Project, it is understood that MPEDA will constitute a Registered Society and the entire fund for the implementation of the Project will be provided by MPEDA. State Government's financial involvement will be limited to provide land free of cost. The composition of the Society shall be finalised in consultation with the Government of West Bengal at the time of registration of the Society.

(ii) and (iii)—Final details in this regard have not yet been formulated.

(iv) 2000 Million—M. Rosenbergi (Galda or giant fresh water prawn) 1000 million—P. Monodon (Tiger prawn or bagda).

**Outbreak of Encephalities**

**8.** (Admitted question NO. 78.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has received report of frequent/regular outbreak of Encephalitis in some areas of West Bengal;

(b) If so,—

(i) Which are the areas from where such reports have been received during last three years;

(ii) the number of cases of Encephalitis reported in West Bengal; during the last three years;

(iii) the number of deaths due to Encephalitis during this period;

(iv) the steps taken/proposed to be taken to arouse awareness among the people of vulnerable areas regarding the dreaded disease; and

(v) what preventive measures have been taken in these areas ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department:**

(a) Yes

(b) (i) In some parts of southern districts of West Bengal.

(ii) 1985—421

1986—1045

1987—1670 up to 6-1-88.

(iii) 1985—165

1986—345

1987—589 up to 6-1-88.

(iv) The steps taken—

(a) Publicity through Newspapers,

(b) Cinema Slides, Posters, Leaflets, etc.

(c) Involvements of Panchayet, etc.

(v) Preventive measures taken—

(a) Monitoring of the cases.

(b) Health Education,

(c) Isolàtion of patients to Health Centres and Hospitals and arrangement for treatment.

(d) Spray with B.H.C. in the affected areas,

(e) Specialist team from S.T.M., Calcutta visited the affected areas,

(f) Collected C.S.F., Blood etc. for diagnosis and confirmation of the cases as Japanese Encephalitis,

(g) Elimination of pigs from the campus of Hospitals and other Health Institutions,

(h) In Burdwan district pig population are being surveyed and arrangements are being done for registration of piggeries by J.E. Study Centre to prevent cropping up of piggeries haphazardly, and

(i) One study centre for J.E. is functioning in Burdwan district for last 2 years.

**New wage agreement for the employees of Jute Industries**

**9.** (Admitted question No. 80.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether the State Government has taken any steps for a new wage agreement for the employees belonging to the Jute Industry;

(b) If so,—

(i) what are those steps taken by the State Government;

(ii) the demands of the unions representing the employees;

(iii) what is the stand of the employers; and

(iv) when the new wage agreement is likely to be finalised?

**Minister-in-charge of the Labour Department :**

(a) Yes.

(b) (i) to (iv)—In so far as Central Public Sector Jute Mills are concerned, an interim tripartite settlement was arrived at on 24th February 1988.

In so far as Jute Mills other than NJMC mills are concerned, a tripartite settlement was arrived at on 25th February 1988.

[Copies of the statement are laid on the Library Table]

**Free gift distributed by Great Eastern Hotel**

**10.** (Admitted question No. 100.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether it is a fact that during 1987-88 (up to January 1988) Special cakes were distributed by Great Eastern Hotel as free gift to VIPs and some selected persons;

(b) If so,—

(i) the value of these cakes; and

(ii) whether this distribution was made with prior approval of the State Government?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) Yes;

(b) (i) Rs. 19,856.70

(ii) No, as it was not necessary.

### Employment in the organised sector

**11.** (Admitted question No. 105.) **Shri Sultan Ahmed and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Lobour Department be pleased to state—

(a) the total employment in the organised sector in West Bengal on 31st March, 1987 as compared to that on 31st March, 1983; and

(b) the reasons for decline, if any, in the employment in organised sector ?

**Minister-in-charge of the Labour Department :** (a) the total employment in the organised sector in West Bengal as on 31st March, 1987—25,24,697, 31st March, 1983—25,28,527.

(b) The decline occured in private sector mainly in economic activities of Manufacturing, Agriculture, Forestry, Fishing, Retail Trades and Transport Storage.

### হাওড়া জেলা পরিষদে পরিবহন খাতে খরচের পরিমাণ

১২। (অনুমোদিত প্রশ্ন নং ১২০।) **শ্রী অমর বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত ১৯৮৪-৮৮ (জানুয়ারি মাস পর্যন্ত) বর্ষে হাওড়া জেলা পরিষদে পরিবহন খাতে কত টাকা খরচ হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮৪-৮৮ (জানুয়ারি মাস পর্যন্ত) বর্ষে হাওড়া জেলা পরিষদে পরিবহণ খাতে মোট ৭,৬৫,২৮৪ টাকা ৮৪ পয়সা খরচ হয়েছে।

বাৎসরিক হিসাব নিম্নরূপ ঃ—

১৯৮৪-৮৫—১,৬১,১১০ টাকা ১৮ পয়সা

১৯৮৫-৮৬—১,৯৫,৬৩৮ টাকা ০১ পয়সা

১৯৮৬-৮৭—১,৯৩,৩৯৬ টাকা ০৯ পয়সা

১৯৮৭-৮৮—

(১৯৮৮ সালের জানুয়ারি মাস পর্যন্ত —২,১৫,১৪০ টাকা ৫৬ পয়সা

### ভবতোষ দত্ত [illegible] সুপারিশগুলি কার্যকর করার ব্যবস্থা

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের উচ্চ শিক্ষা বিষয় শ্রী ভবতোষ দত্ত কমিশনের প্রতিবেদনটি কোন সময়ে রাজ্য সরকারের হস্তগত হয়েছিল;

(খ) ঐ প্রতিবেদনে যে ২২টি সুপারিশ করা হয়েছে সেই সুপারিশগুলি কার্যকর করার ক্ষেত্রে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন; এবং

(গ) উল্লিখিত দত্ত কমিশনের প্রতিবেদন কলকাতা বিশ্ববিদ্যালয়ে বি এ, বি এস-সিতে ইংরাজী ভাষা শিক্ষাকে 'কম্পালসারি অ্যাডিশনাল' পাঠ্য হিসাবে রাখার বর্তমান রীতি পরিবর্তন করে আবশ্যিক পাঠ্য হিসাবে চালু করার সুপারিশ সম্পর্কে রাজ্য সরকার কি সিদ্ধান্ত নিয়েছেন?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ইংরাজী ১৯৮৪ সালের ৪ঠা এপ্রিল ডঃ ভবতোষ দত্ত কমিশনের প্রতিবেদনটি রাজ্য সরকারের কাছে উপস্থাপিত করা হয়।

(খ) ও (গ) ১৯৮৬ সালের "জাতীয় শিক্ষানীতি" ও তৎসম্পর্কিত কর্মসূচির নূতন পরিপ্রেক্ষিতে ডঃ ভবতোষ দত্ত কমিশনের সুপারিশগুলি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

### রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮।) **শ্রী প্রশান্তকুমার প্রধান :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৭ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত;

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ৪৫,৭৭,০১৪। (আইন অনুযায়ী বাতিলযোগ্য কয়েক লক্ষ কার্ডও এই হিসাবের অন্তর্ভুক্ত। এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে)।

### হুগলি জেলায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে হুগলি জেলায় রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত?

**শ্রম বিভাগের মন্ত্রী ভারপ্রাপ্ত মহাশয় :** ৩১-১২-১৯৮৭ তারিখে হুগলি জেলার রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ছিল—৩,১৬,৪৪০।

### ল্যাম্পস্-এর সংখ্যা

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৪।) **শ্রী রতনচন্দ্র পাখিরা :** তফসিলি জাতি ও আদিবাসি মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার জেলাওয়ারী কতগুলি ল্যাম্পস্ আছে;

(খ) ১৯৮৭ সালে কয়টি নূতন ল্যাম্পস্ নিবন্ধীভূক্ত করা হইয়াছে;

(গ) জেলা পরিষদগুলির সঙ্গে ল্যাম্পসগুলির কাজ-কর্মের সংযোগ স্থাপনের কোনও

প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি;

(ঘ) ১৯৮৮-৮৯ সালে নূতন ল্যাম্পস্ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঙ) থাকিলে, উক্ত ল্যাম্পস্‌গুলি কোথায় কোথায় স্থাপন করা হইবে?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৮১টি;

| জেলা | | সংখ্যা |
|---|---|---|
| পুরুলিয়া | — | ১৬টি |
| বাঁকুড়া | — | ১৩টি |
| মেদিনীপুর | — | ১৪টি |
| বর্ধমান | — | ৪টি |
| হুগলি | — | ২টি |

| জেলা | | সংখ্যা |
|---|---|---|
| উত্তর ২৪-পরগনা | — | ১টি |
| মুর্শিদাবাদ | — | ৩টি |
| বীরভূম | — | ৫টি |
| মালদা | — | ৪টি |
| পঃ দিনাজপুর | — | ৭টি |
| দার্জিলিং | — | ১টি |
| জলপাইগুড়ি | — | ১১টি |
| মোট | — | ৮১টি |

(খ) ৪টি।

(গ) না।

(ঘ) হ্যাঁ।

(ঙ) 'ক' প্রশ্নের উত্তরে উল্লিখিত ১২টি জেল্বা এবং দক্ষিণ ২৪-পরগনা জেলায় সে সকল আই টি ডি পি মৌজা এখনও বর্তমান ল্যাম্পস্‌গুলির আওতায় আসে নাই, সেই সকল মৌজাগুলিকে লইয়া নূতন ল্যাম্পস্‌গুলি গঠন করার এবং বর্তমান কয়েকটি বড়

ল্যাম্পসে্র এলাকা কমাইয়া সেখানে একাধিক ল্যাম্পস্ স্থাপন করার পরিকল্পনা আছে।

**মেদিনীপুর ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক**

**১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬।) শ্রী জাহাঙ্গীর করিম ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক ও তমলুক ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক দুটি নির্বাচিত পরিচালকবৃন্দের অধীনে নিয়ে আসা সম্পর্কে সরকার কি কোনও প্রস্তাব বিবেচনা করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিষয়টি মহামান্য কলিকাতা হাইকোর্টের বিবেচনাধীন থাকায় ব্যাঙ্ক দুটিতে পরিচালক মন্ডলীর নির্বাচন সম্ভব নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে ডিমের চাহিদা**

**১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮১।) শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে দৈনিক হাঁস মুরগির—

(১) ডিমের চাহিদা কত?

(২) কি পরিমাণ ডিম উৎপাদন হয়?

(৩) অন্যান্য রাজ্য হইতে কি পরিমাণ ডিম আমদানি করা হয়?

(খ) উক্ত ডিমের যোগান বৃদ্ধির জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(গ) থাকিলে, তাহা কি?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক)—

(১) পশ্চিমবঙ্গে ডিম ব্যবহারকারীদের চাহিদা নিরূপণের বৈজ্ঞানিক কোনও পদ্ধতি বা ব্যবস্থা নেই; সেজন্য দৈনিক চাহিদার পরিমাণ দেওয়া সম্ভব নয়।

(২) ষান্মাসিক নমুনা সমীক্ষা অনুসারে এ রাজ্যে দৈনিক ডিমের উৎপাদন প্রায় ৫৯.৮০ লক্ষ

(৩) সরকারি উদ্যোগে অন্য রাজ্য থেকে কোনও ডিম আমদানি করা হয় না। বাণিজ্যিক সুত্রে ডিম আনে ব্যবসায়ীরা।

(খ) এ রাজ্যে ডিমের উৎপাদন বৃদ্ধির জন্য সরকারের বিভিন্ন পরিকল্পনা আছে।

(গ) ডিমের উৎপাদন বৃদ্ধির জন্য রাজ্য সরকার নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করেছে ঃ—

(১) মালদা জেলায় একটি সরকারি মুরগি খামার স্থাপন;

(২) রাজ্যে একটি হাঁসের খামার স্থাপন;

(৩) মেদিনীপুর জেলায় ডিম পাড়া মুরগি খামারের পরিবর্ধন এবং রানাঘাট ও হরিণঘাটায় একটি করে ব্রয়লার মুরগি খামার স্থাপন;

(৪) মুরগি খামারগুলিতে হাঁসের উৎপাদন বৃদ্ধির অতিরিক্ত সুবিধার সম্প্রসারণ;

(৫) তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের কল্যাণার্থে মুক্তাঙ্গনে. মুরগি পালনের সুযোগ সুবিধার সম্প্রসারণ;

(৬) 'স্পেশ্যাল লাইভস্টক ব্রিডিং' পরিকল্পনা অনুযায়ী মুরগি উৎপাদন কর্মসূচি গ্রহণ;

(৭) তফসিলি জাতি ও উপজাতির কল্যাণার্থে পরিবার ভিত্তিক মুরগি পালন কর্মসূচি গ্রহণ;

(৮) সার্বিক গ্রামোন্নয়ন ও বিশেষ কর্মসংস্থান কর্মসূচির মাধ্যমে মুরগি পালন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment motion. The first is from Shri Saugata Roy on the subject of alleged attack on the union Minister of State for Commerce on 14.3.88 at Sibpur. The second is from Shri Ashoke Ghosh on the subject of reported attack on the citizens in different parts of West Bengal on 15.3.88 and the third is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of reported terrorism in the villages under Barasat P.S. in North 24 Parganas.

The members will get opportunity to raise these matters during discussion on Governor's Address. Moreover, the members may attract the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to all the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

[1-50 — 2-00 P.M.]

**মিঃ স্পিকার :** বসুন, বসুন।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার, স্যার, আপনার অনুমতি নিয়ে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে দাবি করছি যে এই সভাকে মুলতুবি রেখে অবিলম্বে এই বিষয়ে আলোচনা করা হোক। *স্যার, আপনি জানেন যে গত ১৪ তারিখে কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীর উপর হামলা হয়েছে।

**মিঃ স্পিকার :** Nothing will be recorded beyond the text.

**শ্রী সৌগত রায় :** তাহলে আমি স্যার, মোশনটা পড়ছি This Assembly do now adjourn its Business to discuss a definite matter of urgent public importance, and of recent occurrence :

Attempt to assault the Union Minister of State for Commerce and President West Bengal Pradesh Congress (I) Committee Shri Priya Ranjan Das Munsi by the supporters of the major ruling party in connivance with anti-social elements at Sibpur, Howrah, [**]

**মিঃ স্পিকার :** প্রবুদ্ধ লাহার ব্যাপারটা বাদ যাবে।

**শ্রী এ.কে.এম.হাসানুজ্জামান :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল-

উত্তর ২৪ পরগনা জেলার বারাসাত থানার পারখড়িবেড়ে এবং কামদুনি গ্রামের বামফ্রন্ট ভুক্ত একটি দলের কিছু সমর্থক বামফ্রন্ট বৃহত্তম শরিক দলের হামলা ও সন্ত্রাসের মুখে ঘর ছাড়া হয়ে বারাসাত থানায় আশ্রয় নিতে বাধ্য হয়েছেন। শাসন গ্রাম পঞ্চায়েত এলাকায় একই অবস্থা।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker** _ I have received 5 notices of calling attention, namely :

| | |
|---|---|
| 1. Alleged attack on Union Minister for Commerce on the 14th March, 1988 at Shibpur, Howrah. | - Dr. Tarun Adhikary, Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shri Asit Kumar Mal, Shri Asok Ghosh and Shri Lakshman Seth. |
| 2. Alleged out-break of Hepatitis in the city | - Dr. Sudipta Roy |
| 3. Alleged loot of some shops at Richi Road, Calcutta on the 15th March, 1988 | - Shri A.K.M. Hassan Uzzaman |
| 4. Alleged murder of Sk. Nazir of Village Pahar under Bhagabangola P.S. on 15.3.88 | - Shri Mannan Hossain |
| 5. Reported death of an ex-member of Bhagabangola II Panchayat Samity, Murshidabad | |

**Expunged as ordered by the chair

I have selected the notice of Dr. Tarun Adhikary, Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shri Asit Kumar Mal, Shri Asok Ghosh and Shri Lakshman Seth on the subject of Alleged attack on Union Minister for Commerce on the 14th March, 1988, at Sibpur, Howrah.

The Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 24th instant.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পুনরায় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ তারিখে আমি হাউসে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালে ডাক্তার, নার্স এবং ছাত্রছাত্রীরা জন্ডিস রোগে আক্রান্ত হচ্ছে এবং সেই রোগ দ্রুত বৃদ্ধি পাচ্ছে। আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করেছিলাম এই জন্ডিস রোগ যাতে বন্ধ করা যায় তারজন্য প্রয়োজনীয় পদক্ষেপ আপনি গ্রহণ করুন। তিনি আমার কথা শোনার পর প্রতিশ্রুতিও দিয়েছিলেন। কিন্তু পরিতাপের বিষয় ইতিমধ্যে সরকারের তরফ থেকে এই ব্যাপারে কার্যকর পদক্ষেপ নেওয়া দূরের কথা, দেখা যাচ্ছে রোগ ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। ইতিমধ্যেই ডাক্তার নার্স ছাত্রছাত্রী মিলিয়ে প্রায় ৭৫ জন লোক এই রোগে আক্রান্ত হয়েছে, তারা এই রোগের শিকার হয়েছে। জন্ডিস "এ" এবং "বি" এই দুটোতেই লোক আক্রান্ত হচ্ছে এবং আশেপাশে ছড়িয়ে পড়ছে। এই জন্ডিস রোগ দূর করার জন্য ডিপ টিউবওয়েল বসানো হোক এই দাবি করা হয়েছিল। কিন্তু সেই ডিপ টিউবওয়েল বসানো হয়নি। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি এই গুরুত্বপূর্ণ ব্যাপারে অবিলম্বে যেন ব্যবস্থা অবলম্বন করা হয়। মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যাল গত ৫ তারিখ থেকে ছুটি নিয়ে বসে আছেন, কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছেনা।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে হাউসে উল্লেখ করছি। বামপন্থী এবং বিরোধীদলের তরফ থেকে গত ১৫ই মার্চ ভারত বন্‌ধ ডাকা হয়েছিল। এই বন্‌ধ ডাকা হয়েছিল কয়েকটি সুনির্দিষ্ট দাবিকে কেন্দ্র করে। আমরা শুনি আকাশবাণী এবং দূরদর্শন নিরপেক্ষ সংস্থা। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি তারা নিরপেক্ষ হয়ে এই বন্‌ধ সম্বন্ধে প্রচার করেনি। কংগ্রেস নেতারা এবং কেন্দ্রীয় মন্ত্রীরা এই বন্ধের বিরুদ্ধে ওই আকাশবাণী এবং দুরদর্শনের মাধ্যমে প্রচার করেছে। যে দাবিগুলিকে কেন্দ্র করে এই বন্ধ ডাকা হয়েছিল সে সম্বন্ধে এরা কিছু প্রচার করেনি বা বামপন্থী নেতাদের বিবৃতিও প্রচার করেনি। এই ধরনের প্রচার খুব মারাত্মক জিনিস এবং এতে তাদের নিরপেক্ষতা প্রমাণিত হয়না। আমি অনুরোধ করছি, আগামীদিনে আকাশবাণী এবং দূরদর্শনের তরফ থেকে এই ধরনের প্রচার যেন বন্ধ হয়।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ তারিখে অর্থাৎ বন্ধের আগের দিন সি পি এম এর যুব সংগঠন ডি ওয়াই এফ স্মারকলিপি দেবার নাম করে কলকাতার দূরদর্শন কেন্দ্রে যে ধরনের আন্দোলন এবং বোমাবাজি করেছে 'তা ভাষায় প্রকাশ করা যায়না।

এরা শুধু আকাশবাণীর উপরেই নয়, সাংবাদিকদের উপরেও হামলা করেছে। আমি জানতে চাই, আকাশবাণী, দূরদর্শন কি জ্যোতিবাবুর কথায় চলবে? ডি ওয়াই এফ গুন্ডারা দূরদর্শনের অফিস ভাংচুর করেছে, সাংবাদিকদের অ্যাটাক করেছে, এবং তাদের কার্ড দেখতে চাওয়া হয়েছে। পুলিশ বলেছে এরা প্রেসের লোক। কিন্তু তাতেও তারা ক্ষান্ত হয়নি। আন্দোলনের নাম করে সি পি এম গুন্ডা বাহিনী এবং ক্যাডারদের নামিয়ে দিয়ে শুধু গ্রাম বাংলার লোকদের উপর অত্যাচার করছে তা নয়, আকাশবাণী এবং দূরদর্শনও আজকে রেহাই পাচ্ছেনা। স্বরাষ্ট্রমন্ত্রী হিসেবে জ্যোতিবাবু রাইটার্স বিল্ডিংস-এ বসে রয়েছেন এবং সমস্ত সি পি এম গুন্ডা বাহিনী এবং ক্যাডারদের নামিয়ে দেওয়া হয়েছে। আমরা তো দেখি দূরদর্শনের মাধ্যমে জ্যোতিবাবুর ছবি দেখানো হয়, তার বক্তব্য শোনানো হয়, কিরণময় নন্দের মতো অপদার্থ মন্ত্রীর ছবি দেখানো হয়, তার বক্তব্য শোনানো হয়। আর কিভাবে এদের প্রচার করা হবে? গত বন্ধের নাম করে সি পি এম ক্যাডারদের দিয়ে যেভাবে কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার করা হয়েছে তা ভাষায় প্রকাশ করা যায়না। মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহার উপর অত্যাচার করা হয়েছে এবং পুলিশ তার নিরাপত্তার ব্যবস্থা করতে পারেনি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্পিকার স্যার, একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি কেন্দ্রীয় সূতী বস্ত্র মন্ত্রণালয় পশ্চিমবঙ্গে এন. টি. সি. কর্তৃক ১৯৮২ সালে গৃহিত মহিনী মিলটি ডিনোটিফাই করতে যাচ্ছেন যারফলে ২ হাজার শ্রমিক কর্মচ্যুত হবে হাওড়াতে, সেন্ট্রাল কটন মিলও ডিনোটিফাই হতে যাচ্ছে তারফলে আরও ৩ হাজার শ্রমিক কাজ হারাবে। হুগলির রামপুরিয়া অ্যান্ড সন্স ও অন্যান্য মিলগুলিও যা এন টি সি-র পরিচালনাধীন ছিল সেগুলি ডিনোটিফাই করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের এইসব সিদ্ধান্ত নেবার ফলে হাজার হাজার সূতা কল শ্রমিকদের কর্মহীন করবে। এইসব গুরুত্বপূর্ণ ঘটনার প্রতিকারের জন্য মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি পশ্চিমবঙ্গের বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। গত ১৩ তারিখ থেকে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন হলদিয়া শাখা মেদিনীপুরে ডিজেল এবং পেট্রোল সরবরাহ বন্ধ করে দিয়েছে। এরফলে মেদিনীপুরে পরিবহন ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত হয়ে পড়েছে। সেচের অভাবে বোরো ধনের ক্ষতি হচ্ছে। কারণ ডিজেল না পাওয়া গেলে জল সেচ করা যাবে না। হিমঘরে চাষীরা যে লক্ষ লক্ষ মন আলু রেখেছে, সেগুলিও ক্ষতিগ্রস্ত হবে। ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন (হলদিয়া শাখা) যাতে পেট্রোল এবং ডিজেল ঠিক সরবরাহ করে তারজন্য অবিলম্বে হস্তক্ষেপ করা প্রয়োজন। এ বিষয়ে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। তথাকথিত যে ভারত বন্‌ধ ডাকা হয়েছিল, ভারত বন্‌ধ হয় নি, পশ্চিমবঙ্গ বন্‌ধ হয়েছে। এবং সি. পি. এম-এর গুন্ডারা জনসাধারণের থেকে বিচ্ছিন্ন হয়ে সন্ত্রাসের সৃষ্টি করেছে। বন্ধের নাম করে নিরীহ মানুষদের উপর আক্রমণ করা হয়েছে, হত্যা করা হয়েছে।

আমাদের কংগ্রেসের বিধায়ক প্রবুদ্ধ লাহাকে আসানসোলে আক্রমণ করা হয়েছিল। তার সিকিউরিটি গুলি ছোঁড়ায় কোনওরকমে তিনি বেঁচে গেছেন। ভগবানগোলায় পাহাড় গ্রামে আমি গিয়েছিলাম। সেখানে সি.পি.এম-এর অঞ্চল প্রধানের নেতৃত্বে কংগ্রেসের লোকদের উপর আক্রমণ করা হয়েছে। মুর্শিদাবাদ হাসপাতালে এখনও ১৪ জন কংগ্রেস কর্মী ভর্তি অবস্থায় আছে। সেখানে ২৫টি বাড়ি লুঠ করা হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত ঐ সি.পি.এম-এর প্রধানের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। দক্ষিণ কলকাতার সেবক বৈদ্য স্ট্রিটে সি পি এম-এর গুন্ডা বাদশা আলমের নেতৃত্বে ৬০টি দোকান লুঠ করা হয়েছে। সন্ত্রাসের সৃষ্টি করা হয়েছে, নিরীহ সাধারণ মানুষদের প্রতি এইভাবে অত্যাচার চালানো হচ্ছে। হাওড়ার সাঁকরাইলে এইরকম সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে।

এইভাবে সন্ত্রস্ত করে কংগ্রেসিদের মুখ বন্ধ করা যাবে না, আপনাদের জনসমর্থনের অভাব চাপা দেওয়া যাবে না। এই কথা আমি সভার কাছে বলতে চাই।

**ডাঃ হৈমী বসু :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ ঘটনার ব্যাপারে। গত ১৫ই মার্চ দক্ষিণ কলকাতায় আমার কন্সটিটিউয়েনসির মধ্যে সেবক বৈদ্য স্ট্রিট, মতিলাল নেহেরু রোড এবং হাজরা রোডের উপর এক নারকীয় অবস্থার সৃষ্টি করা হয়েছিল। সেখানে ৮০ বছরের বৃদ্ধাকে চুলের মুঠি ধরে পেটানো হয়েছে। মা তার শিশুকে বুকের দুধ খাওয়াচ্ছিলেন, সেই মায়ের'ও বুকে লাথি মারা হয়েছে। বেশ কিছু লোক সেখানে আহত হয়েছে তাই নয়, রক্তপাত'ও ঘটানো হয়েছে। বেশকিছু বস্তি বাড়ি ভেঙে চুরমার করে দেওয়া হয়েছে। সেখানকার দোকানগুলি লুঠ করা হয়েছে এবং মিলন সঙ্ঘের ক্লাব ঘরটি ভেঙে চুরমার করে দেওয়া হয়েছে। টি.ভি. ঘড়ি, রেডিও ইত্যাদি সমস্ত কিছু ভেঙে ফেলা হয়েছে। শুধু তাই নয়, অত্যন্ত লজ্জা, ঘৃণা, ক্ষোভ ও বেদনার সঙ্গে এই সভায় আমাকে ঘোষণা করতে হয়েছে যে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর ছবি এবং নেতাজি সুভাষচন্দ্রের ছবি মাটিতে ফেলে পা দিয়ে মাড়ানো হয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর ছবির পাশেই জাতীয় পতাকা ছিল, সেই জাতীয় পতাকাকে টেনে হিঁচড়ে নামিয়ে তাকে আগুন জ্বালানো হয়েছে। আমি এই নারকীয় ঘটনার তদন্ত দাবি করছি। শুধু তাই নয়, বাদশা আলম, বাচ্চু দত্ত নামে দুজন মার্কসবাদী নেতা তারা গুন্ডা বাহিনী নিয়ে গিয়ে এই অত্যাচার চালিয়েছে। স্যার, সেখানে এফ.আই.আর. করা হয়েছে এবং যারা অসুস্থ, আহত হয়ে পড়েছেন তারা'ও এফ.আই.আর. করেছেন। এলাকার জনসাধারণ'ও এফ.আই.আর. করেছেন, অথচ এখনও পর্যন্ত একজনকে'ও গ্রেপ্তার করা হয়নি। আমি দাবি করছি যাদের উপর অত্যাচার করা হয়েছে তাদের প্রপারলি কমপেনসেট করতে হবে, ক্ষতিপূরণ দিতে হবে এবং দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করতে হবে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার কয়েক লক্ষ পাট চাষীর স্বার্থে শুধু নয়, সারা ভারতবর্ষের স্বার্থে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উপস্থিত করতে চাই। এখানে শ্রদ্ধেয় বিনয়দা উপস্থিত আছেন, আমি বিষয়টি তার কাছে উল্লেখ করতে চাই। সম্প্রতি মাত্র কয়েকদিন আগে ভারত সরকারের টেক্সটাইল মিনিস্ট্রি এক সর্বনাশা সিদ্ধান্ত গ্রহণ করেছেন। জুটের যে মিনিমাম প্রাইস, স্ট্যাটুটরি মিনিমাম প্রাইস ব্যবস্থা ছিল, সেই স্ট্যাটুটরি ব্যবস্থা থাকার ফরে জুটের বাজার দাম মিনিমাম

প্রাইসের নিচে নেমে গেলে জে.সি.আই. কিনত, তাদের কিনতে বাধ্য করা যেত। কিন্তু এবার থেকে এই স্ট্যাটুটরি মিনিমাম প্রাইস তুলে দিয়ে শুধু মাত্র মিনিমাম প্রাইস ঘোষণা করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। কেন্দ্রীয় সরকারের টেক্সটাইল মিনিস্ট্রির এই ঘোষণার ফলে বাজারে জুটের দাম মিনিমাম প্রাইসের নিচে গেলে জে.সি.আই. মিনিমাম প্রাইস জুট কিনতে বাধ্য থাকবে না, বা তাদের পাট কিনতে বাধ্য করা যাবে না। ফলে পশ্চিমবাংলার কয়েক লক্ষ পাট চাষীকে মিল মালিক এবং ব্যবসায়ীদের লুণ্ঠনের জাঁতাকলে অসহায়ভাবে নিক্ষেপ করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন ভারত সরকার। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আমি এই বিষয়ে দিল্লির সঙ্গে অবিলম্বে কথা বার্তা বলার জন্য কৃষিমন্ত্রী এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে স্ট্যাটুটরি মিনিমাম প্রাইস ব্যবস্থা বহাল থাকে সেটা আপনারা দেখুন। পশ্চিমবাংলার কৃষক আন্দোলনের দিকে তাকিয়ে এই বিষয়টি মুভ করার জন্য আমি মন্ত্রিসভার কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী জয়কেশ মুখার্জি :** মাননীয় স্পিকার, স্যার, আমি খুব আতঙ্কের সঙ্গে একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, উগ্রপন্থীরা বিভিন্ন জায়গায় নানারকম গন্ডোগোল করছে। দার্জিলিং-এ জি.এন.এল.এফ. প্রতিদিনই খুন, জখম, লুঠ ইত্যাদি করে চলেছে। আপনারা দেখেছেন চা বাগানের আমাদের একজন কর্মীকে তারা ধরে নিয়ে গেছে।

[2-10 — 2-20 P.M.]

তাদের নেতা সুভাষ ঘিসিং, তিনি আসাম, পাটনা ইত্যাদি জায়গায় ঘুরে বেড়াচ্ছেন এবং বারে বারে দিল্লি যাচ্ছেন। তার সঙ্গে তিনি বুটা সিং-এর কাছ থেকে প্রশ্রয় পাচ্ছেন। আবার শুনছি, কেন্দ্রীয় সরকার তার খরচও যোগাচ্ছেন। স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, এত বোমা, এত বারুদ, এত অস্ত্র তারা পাচ্ছে কোথা থেকে সেটা জানা দরকার। স্যার, কংগ্রেসের একজন নেতা, এম.পি. তিনি বলেছিলেন সেবাদলকে যে তোমরা স্টেনগান কেনো। তিনি কিনতে বলেছিলেন, জানি না তিনি বিক্রি করেন কিনা? স্যার, বিভিন্ন জায়গায় এইসব যে স্টেনগান ইত্যাদি আসছে এটা কংগ্রেসের আরমারি থেকে আসছে কিনা বা এইভাবে দেওয়া হচ্ছে কিনা আমি জানি না, সেটা দেখতে হবে। স্যার, গত ১২ই মার্চ একটি খবর বেরিয়েছে যে রাজস্থান বিধানসভায় একটি অভিযোগ উঠেছে এবং তার তদন্ত হবে বলে সেখানকার স্বরাষ্ট্রমন্ত্রী প্রতিশ্রুতিও দিয়েছেন যে আজমীর জেলা থেকে সারা দেশে এক্সপ্লোসিভ পাঠানো হচ্ছে। আসাম, নাগাল্যান্ড, মণিপুর, পাঞ্জাব, তামিলনাড়ু প্রভৃতি জায়গায় এইসব জিনিস পাঠানো হচ্ছে এবং এর সঙ্গে কয়েকজন এক্স মিলিটারি অফিসার ও সি.আর.পি. অফিসার জড়িত আছেন। পুলিশ কয়েকজনকে ধরেছে কিন্তু তাদের ছেড়ে দিতে বাধ্য হয়েছে কারণ উপর থেকে তাদের উপর চাপ দেওয়া হয়েছিল। স্যার, চম্পালাল জৈন এবং তার ভাই অমরচাঁদ জৈন এই দুজন এই কারবার করে, তারা কংগ্রেসি নেতা এবং বুটা সিং, তিনি প্রায়ই তাদের বাড়িতে যাতায়াত করেন, তার সঙ্গে যোগাযোগ আছে। সন্দেহ হচ্ছে, বুটা সিং-এর উৎসাহ আছে। স্যার, আজমীর থেকে এই এক্সপ্লোসিভ দার্জিলিং-এ আসছে কিনা সেটা আমাদের নজর রাখতে হবে এবং এখানকার নেতারা এইসব কারবার করছেন কিনা সেটাও খোঁজ করতে হবে। এ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারত-বন্‌ধ শুধু ব্যর্থই নয়, এই ভারত বন্ধের নামে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার পুলিশ, প্রশাসন এবং সি.পি.এম-এর গুন্ডাবাহিনী নিয়ে পশ্চিমবাংলায় বন্‌ধ করার জন্য যে নাটকীয় ঘটনা ঘটাল সে সম্পর্কে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, তালাচাবি বন্ধ করে সেখানে পুলিশ দাঁড় করিয়ে দিয়ে এবং সি.পি.এম-এর গুন্ডাদের দিয়ে শত শত কংগ্রেস কর্মীকে মারধোর করে, জখম করে, পশ্চিমবঙ্গের চারিদিক রক্তাক্ত করে কংগ্রেস কর্মীদের বাড়িঘর লুঠপাট করা হল। স্যার, দুঃখের বিষয় কোনও জায়গায় পুলিশ সি.পি.এম-এর একটা লোককেও গ্রেপ্তার করল না, বরং পুলিশ, যারা মার খেল সেই কংগ্রেস কর্মীদের গ্রেপ্তার করল। স্যার, আরও দুঃখের বিষয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পুলিশমন্ত্রী, তিনি নিজের পুলিশ ও প্রশাসন দিয়ে, প্রশাসনযন্ত্রকে সম্পূর্ণভাবে হাত করে এই বন্‌ধ করার চেষ্টা করেছে। তবে এবারে যেটা উল্লেখযোগ্য বিষয় সেটা হচ্ছে, হাজার হাজার লোক এবারে প্রতিবাদ করার জন্য বেরিয়েছিল এবং এটাই হচ্ছে সবচেয়ে আনন্দের বিষয়। স্যার, এই প্রথম পশ্চিমবাংলার সাধারণ মানুষরা প্রতিবাদ করতে বেরিয়েছিলেন। শত শত লোক জখম হয়েছে এই সি.পি.এম-এর গুন্ডাদের হাতে কিন্তু তা সত্ত্বেও এই প্রথম প্রতিবাদের ধ্বনি সাধারণ মানুষদের মধ্যে থেকে উঠেছে। পশ্চিমবাংলার ইতিহাসে এটা একটা নজীর হয়ে থাকল এবং তারা দেখাতে পারল যে জ্যোতি বসুর বন্ধ কি করে ব্যর্থ করতে হয়। এই প্রথম পশ্চিমবাংলার মানুষ প্রতিবাদ করতে এগিয়ে এলেন। স্যার, এই প্রসঙ্গে আপনার মাধ্যমে জ্যোতিবাবুকে বলব, একদিন বন্‌ধ ডাকুন এবং পুলিশ প্রশাসনকে ব্যারাকে পাঠিয়ে দিন এবং বলুন বন্ধ হবে, আমরা দেখিয়ে দেব বন্ধ হয় কিনা। পুলিশকে ব্যারাকে পাঠিয়ে দিন, আমরা আমাদের কথা প্রমাণ করে দেব। আমরা জানি, আপনারা পুলিশ প্রশাসন দিয়ে বন্ধ করেন, তালাচাবি দিয়ে বন্ধ করেন কিন্তু আপনারা জেনে রাখুন এই বন্ধ ব্যর্থ করতে পশ্চিমবাংলার মানুষরা এগিয়ে এসেছেন। আগামীদিনে পশ্চিমবাংলার মানুষ আপনাদের ব্যর্থতা চোখের সামনে তুলে ধরে দেখিয়ে দেবে। মানুষ জেগেছে এবং তাই হাজার হাজার মানুষ প্রতিবাদ করার জন্য বেরিয়েছেন। আপনাদের কাছে নিবেদন, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর বয়স হয়েছে, তার দৃষ্টিশক্তি গিয়েছে, কানেও শুনতে পান না তাই মানুষ যা বলতে চাইছে তাকে আপনারা তা অনুধাবন করতে বলুন এবং মানুষের মতন আচরণ করতে বলুন।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫.৩.৮৮ তারিখে বীরভূম জেলার মারগ্রামে সি.পি.এম-এর কর্মীরা সন্ত্রাস সৃষ্টি করে দোকান-পাট ভাংচুর করে। একটা দোকান ভাংচুর করে তার ক্যাশ বাক্স থেকে হাজার হাজার টাকা নিয়ে তারা চলে যায়। এই ঘটনাকে কেন্দ্র করে ওখানকার একটা জায়গায় গোলমাল হয়। কিন্তু দুঃখের বিষয় সি.পি.এম থেকে একটা মামলা দায়ের করে তাতে নিরাপরাধ কংগ্রেস কর্মীদের নাম মিথ্যা ভাবে জড়িয়ে দেওয়া হয়। এমন কি আমার নামেও মামলা দায়ের করা হয় কিন্তু আমি সেখানে ছিলাম না। আমি এই বিষয়ে হাউসে যে বিবৃতি রেখেছি সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি দাবি করছি। এই ঘটনার নিরপেক্ষ তদন্ত করে তিনি যেন হাউসে তার বক্তব্য রাখেন।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার

মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাত লক্ষ কয়লা খনির শ্রমিকরা ১১ দফার দাবির ভিত্তিতে ৬ দিন ধরে ধর্মঘট করে চলেছেন। কোল ইন্ডিয়ার কর্তৃপক্ষ এই ধর্মঘটকে বে-আইনি ঘোষণা করেছেন এবং 'এসমা' জারি করেছেন। তারা কর্মচারিদের উপরে সমস্তরকম দমন-পীড়ন চালাচ্ছে। আসানসোলের শ্যামসুন্দর কোলিয়ারিতে একজন শ্রমিক আহত হয়েছে। শীতন কোলিয়ারিতে ৪ জনকে গ্রেপ্তার করেছে এবং সেন্ট্রাল কোলিয়ারিতে ১০০ জনকে গ্রেপ্তার করেছে। ভারত সরকার এবং কোল ইন্ডিয়া মিলে এইরকম অত্যাচার করছে। আমি তার প্রতিবাদ করার জন্য আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করব যে 'এসমা' প্রত্যাহার এবং কোল ইন্ডিয়ার সমস্তরকম অত্যাচারের হাত থেকে এই শ্রমিকদের যেন তিনি বাঁচান।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কয়দিন ধরে সন্ত্রাস ইত্যাদি যে সমস্ত ঘটনাগুলি বলা হয়েছে সেই পরিপ্রেক্ষিতে আমি একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার একটা প্রফেশন্যাল কেসে একজন পা ভেঙে আমার কাছে ৮০ দিন আগে চিকিৎসার জন্য আসে। তার টিবিয়াফিবিউলা প্লাস্টার হয়। তার নাম মৈনাক চৌধুরি, হাওড়ার কোনও একটা গ্রাম থেকে আসে। প্লাস্টার করে দেবার পরে এখন সে ভাল আছে। ঘটনা কি সেটা জানতে গিয়ে আমি বিষয়টা জেনেছি। স্যার, আপনি জানেন 'রাজা যা বলে সভাসদ তার থেকে জোরে চেঁচিয়ে বলে', অবস্থাটা সেইরকম দাঁড়িয়েছে। পঞ্চায়েত নির্বাচনের সময়ে ওরা ৩৬৪ ধারা, ৩৬৬ ধারা, ৩৫৬ ধারা এসব বলেছে। এখন যেসব ধারার কথা ওরা বলেছে তিনি তার উপরে আরও বড় ধারা চাপিয়ে বলেছেন যে এস করে দেব। তারপরে নির্বাচনে তারা হেরে গেছেন। নির্বাচনে যারা জিতেছে তারা একটা বিজয় মিছিল বের করে। সেই বিজয় মিছিল যখন যাচ্ছিল তখন মিছিল থেকে তাকে দেখে একজন চেঁচিয়ে বলে, কি হে, কোথায় গেল সেই ৪২০ নম্বর ধারা? এই কথা বলার সঙ্গে সঙ্গে সে এমন দৌড় মারল যে খানার মধ্যে পড়ে গিয়ে তার একটা পা ভেঙে যায়। তার আত্মীয়স্বজন আমার জানাশুনা। তারা তাকে ফিরিয়ে আমার কাছে নিয়ে আসে চিকিৎসার জন্য। যদি আমার কাছে নিয়ে না আসত, ওদের হাতে পড়ত তাহলে এটা সন্ত্রাস সৃষ্টি হয়েছে বলে ওরা চিৎকার করত। স্যার, আসলে ওরা পালিয়ে হাত-পা ভাঙছে আর সেগুলি আমাদের লোকদের নামে চাপিয়ে দিয়ে সন্ত্রাস সৃষ্টি ইত্যাদি এসব কথা বলছে। আমি আইন-টাইন অত ভাল বুঝিনা। আমার কথা হচ্ছে, ঐ ধারাটা তাদের উপরে প্রয়োগ করা যায় কি না যারা ৪২০ ধারা ইত্যাদি কথা বলছে সেটা আপনি একটু বিবেচনা করে দেখবেন।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ঘোষিত নীতি হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ করতে হবে। কিন্তু অনেকাংশে বিশেষ করে পুরুলিয়ার দামোদর সিমেন্টে, এই নীতি মানা হচ্ছে না। কর্তৃপক্ষ মর্জি মাফিক কাগজে বিজ্ঞাপন দিয়ে সোজাসুজি লোক নিয়োগ করছে। এই বিষয় মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে দাবি করছি, অবিলম্বে ঐ কর্তৃপক্ষের বেআইনি কাজ বন্ধ করে, পশ্চিমবঙ্গ সরকারের যে ঘোষিত নীতি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ করা সেই ঘোষিত নীতিকে রক্ষা করবেন।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে গত ১৫ই মার্চ কালনার মানুষ যখন সফল ও শান্তিপূর্ণভাবে ভারত বন্ধ পালন করছিলেন, তখন বিকাল পাঁচটার সময় স্থানীয় কংগ্রেসের কুখ্যাত গুডা ক্ষ্যাপা কেষ্ট'র নেতৃত্বে একদল গুন্ডা, ওখানে জোর করে দুটি দোকান খোলানোর চেষ্টা করে এবং ঐ ক্ষ্যাপা কেষ্ট বলতে থাকে, বন্ধ হচ্ছে ১২ ঘন্টার বন্ধ, কেন এখন দোকান খোলা হবে না? তারা দোকান খুলতে অস্বীকার করলে ঐ ক্ষ্যাপা কেষ্ট স্থানীয় কংগ্রেসি গুন্ডা বাহিনী নিয়ে সেই সমস্ত দোকানদারদের দোকান লুঠপাট করে, মারধোর করে। এই ঘটনার প্রতিবাদে স্থানীয় মানুষ যখন এগিয়ে আসে, তখন একটা সংঘর্ষ শুরু হয়। ঐসব গুন্ডারা লাঠি সোটা, অস্ত্রশস্ত্র নিয়ে মানুষদের উপর ঝাঁপিয়ে পড়ে। মাননীয় স্পিকার মহাশয়, এই হাউসের অবগতির জন্য জানাই, কেষ্ট ১৯৭১ সালে আমাদের পার্টির মহাদেব ব্যানার্জিকে খুন করেছে, এই গুন্ডা হচ্ছে মূল আসামি এবং তার নেতৃত্বে সেই সময় কালনার ৪২ জন কমরেড আক্রান্ত হয়েছিল। এরা আবার কালনায় অশান্তির রাজত্ব কায়েম করার চেষ্টা করছিল। এই বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই ঘটনার তদন্ত হয় এবং সংশ্লিষ্ট গুন্ডারা গ্রেপ্তার হয় এবং তাদের যেন চরম শাস্তি দেওয়া হয়।

**Shri Mohan Sing Rai :** Mr. Speaker, Sir, I want to draw the attention of the Hon'ble Minister-in-charge of Forest and Environment Department about a serious matter. In Darjeeling hill areas huge number of trees are being cut out by the G.N.L.F. activists. People of the hill areas are more silent spectators in this matter due to the fear of dire consequences, particularly in Alagarh-II Block, P.S. Kalimpong, Samsing and Jaldhaka of P.S. Gorubathan. Due to uncontrolled tree fellings, in future ecological imbalance may occur. So, I want to draw the attention of the Hon'ble Minister-in-charge of Forest and Environment Department to take necessary action in this regard.

**শ্রী সাধনচন্দ্র পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, কেননা যে ঘটনা বন্ধের পরিপ্রেক্ষিতে আপনি শুনলেন, আমি আপনাকে সেইরকম একটা হিংসার ঘটনা শোনাচ্ছি, উত্তর কলকাতার বাগমারী অঞ্চলে এইরকম একটা হামলার কথা শোনাচ্ছি। তপন দাস বলে এক যুবক ভাই এর দোকান-এ সি.পি.এম. এর গুন্ডারা হামলা করে এবং ভাংচুর করে। স্যার, আমরা এ কথা আপনাকে জানাচ্ছি, কেন না মুখ্যমন্ত্রীকে জানালে কি হবে তা আমরা জানি না। কেন না, আমাদের এই শহরের পুলিশ প্রশাসন যিনি দেখেন, সেই পুলিশ কমিশনারকে বন্ধের পরে সাংবাদিকরা যখন জিজ্ঞাসা করেছিলেন, 'কি কি ঘটেছে বলুন, তখন তিনি বলেছিলেন, 'আমি কিছু বলব না, যা বলবার মুখ্যমন্ত্রী বলবেন।' কি অবস্থা দেখুন, পুলিশ কমিশনার পর্যন্ত ভাবছেন আলিমুদ্দিন স্ট্রিটের বিবৃতির বাইরে যদি কিছু তিনি বলেন তাহলে তাকে হয়ত সাসপেন্ড হতে হবে! এমন এক প্রশাসনিক কায়দায় আমাদের রাজ্য চলছে যেখানে জ্যোতি বসুই এক মাত্র মুখপাত্র। আজকে

এখানে যে সমস্ত সদস্যরা বসে আছেন তারা কেউ কিছু নন। তারা জ্যোতি বসুর [**] তাঁদের কিছুই করণীয় নেই, তাঁদের উঠিয়ে দিলে উঠবেন, বসিয়ে দিলে বসবেন। স্যার, আপনাকে জানাচ্ছি যে, জ্যোতি বসুর মতো অসত্য কথা কেউ বলতে পারেন না। তিনি তথ্য পাবার পরেও স্বীকার করতে পারেন না। আজকে কংগ্রেস কর্মীদের লাঠি পেটা করা হচ্ছে। সেইজন্য আমরাও লিফলেট দিয়ে বলছি লাঠি বের করতে হবে। বি.জে.পি. লাঠি বের করবে দিল্লিতে, আর আমরা কলকাতায়। ঐসব দুর্নীতিগ্রস্ত এবং গুণ্ডা যারা দিনের পর দিন সন্ত্রাস চালাচ্ছে তাদের বিরুদ্ধে লাঠি ধরতে হবে। স্যার, মুখ্যমন্ত্রী বিধানসভার সম্মানহানি করছেন অসত্য কথা বলে। স্যার, আজকে এখানে স্কুলের মেয়েরা এসেছে। তারা কি দেখছে? তারা দেখছে মুখ্যমন্ত্রী এখান থেকে পালিয়ে গেলেন। কংগ্রেস কর্মীদের ওপর যখন অত্যাচার হচ্ছে, খুন হচ্ছে এবং তার প্রতিবাদ যখন করা হচ্ছে তখন মুখ্যমন্ত্রী সে সম্বন্ধে কোনও কথা বলার সাহস না রেখে এখান থেকে পালিয়ে যেতে বাধ্য হলেন।

**মিঃ স্পিকার ঃ** ''ল্যাঙ বোট'' কথাটা বাদ যাবে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলার মানুষ আজকে খুবই উৎকণ্ঠার মধ্যে আছে। দিল্লিতে রাজীব গান্ধীর সরকার তথা রাজীব গান্ধী এবং বুটা সিং তলে তলে একটা ষড়যন্ত্র করছে। ইতিপূর্বেই এ বিষয়ে আমাদের সন্দেহ ছিল এবং আনন্দবাজার পত্রিকায় দেখছি সংবাদ বেরিয়েছে পশ্চিমবাংলাকে তারা ভাগ করার ষড়যন্ত্র করছেন। একবার বাংলাদেশকে এই কংগ্রেস ভাগ করে পূর্ব পাকিস্থান এবং পশ্চিমবঙ্গ করেছিল, আবার রাজীব গান্ধীর সরকার তথা কংগ্রেস দিল্লিতে বসে পশ্চিমবাংলাকে ভাগ করার ষড়যন্ত্র করছে। ডুয়ার্স এবং দার্জিলিংকে পশ্চিমবাংলা থেকে আলাদা করার ষড়যন্ত্র করছে। দীর্ঘদিন ধরে আন্দোলনের ফলে যখন কিছু হল না তখন আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে ঐ অঞ্চলকে মিলিটারির হাতে তুলে দিয়ে পশ্চিমবঙ্গের প্রশাসন থেকে ঐ অঞ্চলকে আলাদা করে দিতে চাইছে। আলাদা একটা অ্যাডমিনিস্ট্রেশনের পরিবেশ তৈরি করবার ষড়যন্ত্র করছে। পশ্চিমবাংলার মানুষ এই জিনিস যদি না রুখতে পারে তাহলে পশ্চিমবাংলার ঐক্য এবং সংহতিকে রক্ষা করতে পারবে না। তাই আজকে যে ষড়যন্ত্র চলছে পশ্চিমবাংলার আপামর জনসাধারণের তার বিরুদ্ধে ধিক্কার জানানো উচিত এবং সংবাদপত্রগুলিরও এ বিষয়ে এগিয়ে আসা উচিত। অবিলম্বে ঐ ষড়যন্ত্র যাতে বন্ধ হয় তারজন্য পশ্চিমবঙ্গ সরকারকে প্রতিবাদ জানাতে আমি অনুরোধ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে ইতিমধ্যেই এই সভায় আলোচনা হয়েছে, তবুও আমি আবার আপনার মাধ্যমে বিষয়টি উল্লেখ করছি। স্যার, গতকাল আমি কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে গিয়েছিলাম। এটা কোনও রাজনীতির ব্যাপার নয়, এটা আমাদের সকলেরই ব্যাপার। ২৩ জন ছাত্রছাত্রী, ২৮ জন ডাক্তার (ইনটার্ন এবং জুনিয়র হাউস স্টাফ সহ), ৫ জন স্টাফ এবং ২১ জন নার্সিং স্টাফ ওখানে হেপাটাইটিস রোগে অ্যাফেকটেড হয়েছে। এটা একটা মারাত্মক ব্যাপার। বিগত দিনে আপনি স্যার, ইনটারভেন করার পরে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার প্রশ্নের উত্তরে মাননীয়

Note :— *Expunged as ordered by the chair

স্বাস্থ্যমন্ত্রী এই হাউসে বলেছিলেন মেট্রো রেলের কাজের ফলে জলের পাইপ ফেটে ঐ অবস্থা হয়েছিল তিনি দাঁড়িয়ে থেকে ঐ পাইপ বন্ধ করে দিয়েছেন, এখন অবস্থার উন্নতি হয়েছে। আমি গতকাল মেডিক্যাল কলেজে গিয়ে বিভিন্ন হোস্টেলগুলি দেখে এসেছি। ছাত্রছাত্রীদের নিয়ে এবং ছাত্র সংসদের প্রতিনিধিদের নিয়ে আমি সেখানে ঘুরেছি এবং প্রিন্সিপালের খোঁজ করেছি। তিনি ৫ই মার্চ থেকে পালিয়ে বেড়াচ্ছেন। মেডিক্যাল কলেজের ডাক্তার, ছাত্রছাত্রী এবং কর্মচারী মিলে ৭৭ জন অ্যাফেকটেড, অথচ এ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী প্রশান্তবাবু অসত্য ভাষণ এই সভায় দিয়ে গেছেন। তাই আমি আপনার মাধ্যমে তাকে অনুরোধ করছি তিনি এই সভায় ক্লিয়ার স্টেটমেন্ট করুন এবং ওখানে প্রপার ট্রিটমেন্টের ব্যবস্থা করুন। স্যার, ইতিমধ্যে ন্যাশনাল মেডিক্যাল কলেজেও ওটা ছড়িয়ে পড়েছে। আমি আপনাকে অনুরোধ করছি আপনি নিজে একবার মেডিক্যাল কলেজে গিয়ে দেখুন সেখানে কি অবস্থার সৃষ্টি হয়েছে।...

(এই সময়ে স্পিকার মহাশয় পরবর্তী বক্তা ডাকায় মাইক অফ হয়ে যায়।)

[2-30 — 2-40 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের পুকুরাহাটি রায়চক যাত্রীবাহী ফেরী সার্ভিস এখন চালু আছে হুগলি নদীর উপর। যদি এই যাত্রীবাহী ফেরীর পরিবর্তে পুরোপুরি পরিবহন ফেরী চালু করা যায় তাহলে হলদিয়ার সঙ্গে কলকাতার দূরত্ব প্রায় ৭০ কিলোমিটার কমবে। জ্বালানির সাশ্রয় হবে এবং কম খরচে ও কম সময়ে হলদিয়া এবং কলকাতায় যাতায়াত সহজসাধ্য হবে। হলদিয়াতে শিল্প, কলকারখানা গড়ে ওঠার ফলে মালবাহি লরি এবং ট্রাকের সংখ্যা বেড়েছে। এগুলি হাওড়া দিয়ে আসার ফলে হাওড়াতে জ্যাম হচ্ছে। কিন্তু এই পরিবহন ফেরী সার্ভিস যদি চালু হয় তাহলে হাওড়াতে জ্যাম কমবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, পুরানো রায়চক পুকুরাহাটি যাত্রীবাহী ফেরী সার্ভিসের বদলে পরিবহন ফেরী চালু করা হোক।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ভগবানগোলা থানার পাহাড়গ্রামে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির গুন্ডাদের নৃশংস অত্যাচারের ফলে নাসিরউদ্দিন সেখের মৃত্যুর ঘটনা বললেন। আমি বলতে চাই, শুধু নাসিরউদ্দিন সেখকে খুন করে ওরা ক্ষান্ত হয়নি, নাসিরউদ্দিন সেখের বাড়ি এবং পাহাড়গ্রামের সমস্ত কংগ্রেস কর্মীদের বাড়ি লুঠ করা হয়েছে। ১৬ জন কংগ্রেস কর্মীকে লালবাগ হাসপাতালে এবং ২ জন কংগ্রেস কর্মীকে বহরমপুর হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়েছে। তারা এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আশ্চর্যের বিষয়, পাহাড়গ্রামে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির লোকেরা যে হামলা করবে সেই ব্যাপারে ভগবানগোলা থানার অফিসার ইনচার্জ শ্রী ভূদেব দাস জানতেন, তাসত্ত্বেও কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়নি। শুধু তাই নয়, পাহাড় গ্রামে যে পুলিশ ক্যাম্প ছিল সি.পি.এম নেতার সঙ্গে পরামর্শ করে অত্যন্ত সুপরিকল্পিতভাবে সেই ক্যাম্পটি তুলে নিয়ে যাওয়া হয়েছে। তারপর এই সমস্ত সি.পি.এমের গুন্ডারা অকথ্যভাবে অত্যাচার, লুঠ করেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় চলে গেলেন। শুধু মুর্শিদাবাদ জেলার

ভগবানগোলা থানার পাহাড়গ্রাম নয়, সারা জেলায় এইভাবে সি.পি.এমের গুন্ডারা অত্যাচার চালাচ্ছে। অবিলম্বে এ ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা উচিত। .................

(এই সময়ে স্পিকার মহাশয়ের পরবর্তী বক্তা ডাকায় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় বিগত বন্যায় ফসলের প্রচন্ড ক্ষতি হয়েছে। ধান, পাট, আখ, শাক-সব্জী প্রভৃতি নিয়ে প্রায় ৬৮ কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। এগুলি পূরণ করার জন্য কৃষকেরা উদ্যোগ নিয়েছিল এবং রবি ফসল বা রবি ক্রপস সরকারি সাহায্য নিয়ে করেছিল। কিন্তু সাম্প্রতিক আরও দুই দফায় বৃষ্টি হওয়ার ফলে (ঝোড়ো হাওয়া এবং তার সাথে কোনও কোনও জায়গায় শিলাবৃষ্টি হওয়ার ফলে) সমগ্র নদীয়া জেলায় রবি ফসল, গম, ছোলা, মুসুর প্রভৃতির প্রচুর ক্ষতি হয়েছে। সেইজন্য আমি আমার সরকারের বিশেষ করে মাননীয় কৃষিমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, কৃষকেরা যে সমস্ত ক্ষেত্রে ঋণ নিয়ে চাষাবাদ করছে আমি সমস্ত ঋণ মকুবের কথা বলছি না সেখানে সুদ মকুব করা যায় কিনা সে ব্যাপারে ভেবে দেখতে অনুরোধ করছি যাতে তারা এই অবস্থা থেকে কিছুটা সামলাতে পারে এবং ঋণ দায়ে জর্জরিত না হয়।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি আজকে ভারত বন্ধকে সমর্থন করে আরও ১২ ঘন্টা বন্ধ বাড়িয়ে দিয়েছেন। তিনি উচ্চ শিক্ষার দায়িত্ব গ্রহণ করেছেন, কিন্তু তিনি খবর রাখেন না যে আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা দপ্তরে কি নৈরাজ্য অবস্থা চলছে। এখন পর্যন্ত ৫ হাজার শিক্ষক ফেব্রুয়ারি মাসের বেতন পান নি। আমরা বারে বারে ডি.পি.আই. ডি.আই. এবং ইন্সপেক্টর অফ স্কুলসের কাছে গিয়েছি, তারা বলেছেন ফেব্রুয়ারি, মার্চ এবং এপ্রিল মাসের বেতন মে মাস ছাড়া দেওয়া সম্ভব হবে না। তাই আমি এ বিষয়ে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১১ হাজার মাধ্যমিক স্কুলের ১ লক্ষ ৪৮ হাজার শিক্ষক এখন পর্যন্ত ফেব্রুয়ারি মাসের বেতন পান নি এবং মার্চ ও এপ্রিল মাসের বেতন পাবেন না এবং তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জিজ্ঞাসা করেছিলেন পশ্চিমবঙ্গে মাধ্যমিক শিক্ষক কতজন আছেন তার একটা হিসাব দাও, কিন্তু দুর্ভাগ্যের বিষয় শিক্ষামন্ত্রী মহাশয় এখন পর্যন্ত সেই হিসাব দিতে পারেননি। তিনি জানেন না কতগুলি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্কুল আছে। তিনি খবর রাখেন নি। কতগুলি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষক পশ্চিমবঙ্গে রয়েছেন। এরজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার রিপোর্ট সাবমিট করতে পারছেন না। তাই শিক্ষক মহাশয়রা যাতে তাদের বেতন পান সেজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভারত বন্ধের দিন আমাদের আসানসোলের বিধায়ক যখন গাড়ি করে যাচ্ছিলেন তখন সি.পি.এমের ৫০০ থেকে ৭০০ জনতা তাকে ঘিরে ফেলে এবং গাড়ি থেকে নামতে বলে। এমতাবস্থায় হঠাৎ আমরা দেখতে পাই গাড়ির উপরে

১০/১২টা বোম্বিং হয়। স্বপন রায় বিধায়ক প্রবুদ্ধ লাহাকে গুলি করার জন্য রিভালবার বের করে, তখন প্রবুদ্ধবাবুর দেহ রক্ষীরা সেখানে ফায়ার করতে বাধ্য হয়। এই যে ঘটনা ঘটে গেল এরজন্য আসানসোল পৌরসভার পৌরপতি শ্রী গৌতম রায়চৌধুরি গুন্ডাদের বোমা এবং পিস্তল দিয়ে সাহায্য করে আমাদের তরুণ বিধায়ককে হত্যা করতে চেষ্টা করেছে। গৌতম রায়চৌধুরি বিগত নির্বাচনে হেরে গেছে সেজন্য এইভাবে হত্যা করার চেষ্টা করেছে। তারপর সি.পি.এমের গুন্ডারা যুব কংগ্রেস অফিসে ঢুকে মহাত্মা গান্ধীর ফটো ভেঙে দেয়। আসানসোলের পৌরপতি গৌতম রায়চৌধুরি, স্বপন রায় ও পাগলা সেলিমকে দিয়ে প্রবুদ্ধ বাবুকে হত্যা করে নির্বাচনে জয়লাভ করতে চায়। এটা বাস্তব ঘটনা। আমরা এ ব্যাপারে একটা বিচার বিভাগীয় তদন্ত করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি এই মন্ত্রিসভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বিভিন্ন দলে থাকতে পারি, কিন্তু ফ্যাক্ট রিমেন্স যে, আমিও এম.এল.এ., আপনারাও এম.এল.এ.। ব্যক্তিগতভাবে আমরা বন্ধু, আমাদের মধ্যে কোনও শত্রুতা নেই। সব থেকে দুঃখের হল, বন্ধের দিন শান্তিপূর্ণভাবে আমি মিছিল বের করেছিলাম, কিন্তু সেই মিছিলকে ওরা বের করতে দেয় নি। আমি গাড়ি নিয়ে পুলিশের কাছে যেতে চেয়েছিলাম এবং আমি হাত জোড় করে বলেছিলাম, 'আমাকে যেতে দিন।' কিন্তু ওরা বললেন, 'গাড়ি যেতে দেব না।' পায়ে হেঁটে যেতে চাইলাম, কিন্তু তাও যেতে দিল না। আমি তখন বললাম, 'তাহলে আপনাদের গাড়ি কেন লাল ঝান্ডা নিয়ে ঘোরাফেরা করছে? ওরা বলল, 'সেসব জানি না, আপনার গাড়ি জ্বালিয়ে দেব।' তখন আমি একবার পার্টি অফিসে ফিরে গেলাম। পরে ওরা আমাদের অফিসের সামনে দিয়ে স্লোগান দিয়ে বেরিয়েছে, বলেছে 'প্রবুদ্ধ লাহাকে জ্বালিয়ে দাও, পুড়িয়ে দাও।' তখন আমি বাধ্য হয়েছি পুলিশের কাছে যেতে, কিন্তু আসনসোলের স্টেশন রোডে সি.পি.এম. এর কর্মীরা আমার গাড়ি ঘিরে ফেলে ডি.এস অফিসের সামনে। সেখানে মিউনিসিপ্যালিটির সি.পি.এম চেয়ারম্যান শ্রী গৌতম রায়চৌধুরি উপস্থিত ছিলেন। সেখানে আমাদের উপর বোম ফেলা হয়, পাইপ গান, চাইনিজ রিভালভার থেকে শট করা হয়। আমি কোনওরকমে তাক করে বেঁচে যাই। রিভালভারের গুলিতে গাড়ির সামনের ও পেছনের স্ক্রিন ভেঙে যায় এবং গাড়ি ইনজিওর্ড হয়। তারপর আমি ডি.আর.এম. এর আর.পি.এফের ক্যাম্পে আশ্রয় নিই। পরে অ্যাডিশনাল এস.পি এবং এ.ডি.এম এসে ঐ জায়গা থেকে আমাকে রেসকিউ করেন। সেখানে আসানসোলের আই.জি. এবং ও.সি বাধ্য হন লাঠি চার্জ করতে। তারপর সেই উত্তেজিত সি.পি.এম আসানসোলের কংগ্রেস অফিস তছনছ করে এবং কংগ্রেস অফিসে বোমা মারে। এমন কি, সেখানকার মেয়েদের পর্যন্ত বেইজ্জৎ করে। তারা সেখানে মহাত্মা গান্ধী, ইন্দিরা গান্ধী, রাজিব গান্ধীর ছবি ভেঙে ফেলে দেয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি.....

(Noise and interruption)

**Mr. Speaker :** The West Bengal Shops & Establishments (Amendment) Bill, 1984 as passed by the Assembly on the 29th March, 1984 has been returned by the Governor with a message under Article 201

read with Article 200 of the Constitution of India. The message of the Governor has been published under serial 233 of Bulletin Part II dated 22nd February, 1988.

I lay a copy of the Bill on the Table.

...(Noise)...

...(At this stage the members of Congress(I) Benches walked out of the Chamber).....

## ZERO HOUR

**মিঃ স্পিকার ঃ** প্রথমে শ্রী সত্যরঞ্জন বাপুলি বলুন। দেখছি উনি অনুপস্থিত। এবারে শ্রী কৃষ্ণচন্দ্র হালদার বলবেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনস্বাস্থ্য বিষয়ক একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তর তথা স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বর্ধমান এবং তার আশপাশের বিস্তীর্ণ অঞ্চলে এখন যে ধরনের মশার উপদ্রব হয়েছে, তারফলে মানুষের পক্ষে সন্ধ্যার পর কাজ করা এবং ছেলে-মেয়েদের পক্ষে পড়াশুনা করা অসম্ভব হয়ে পড়েছে। তাছাড়া আপনি জানেন যে পাঁচ-সাত বছর ধরে বর্ধমান জেলা এবং তার আশেপাশের অঞ্চলে জাপানী এনকেফেলাইটিস রোগ এর আক্রমণে বহু লোকের মৃত্যু হয়েছে। এইরকম অবস্থায় এখানে স্বাস্থ্য দপ্তরের .পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া উচিত এবং আমি মনে করি যে, মসকুইটো ডেস্ট্রয়ার ক্যানন এখানে ব্যবহার করা উচিত যাতে করে মশা ধংস হতে পারে। এনকেফেলাইটিস রোগে যাতে বর্ধমান জেলার এবং বিভিন্ন জায়গার মানুষের জীবনহানি না ঘটে তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত সাত-আট বছর ধরে জাপানী এনকেফেলাইটিস রোগে বহু লোকের মৃত্যু ঘটেছে এবং সেই কারণেই এর বিরুদ্ধে প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং সেটা জরুরি ভিত্তিতে গ্রহণ করতে হবে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং স্বাস্থ্য বিভাগের দৃষ্টি এইদিকে আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মুর্শিদাবাদ জেলায় বহরমপুর শহর সহ জেলার সমস্ত জায়গায় ২৯ তারিখ থেকে নিষপ্রদীপ চলছে। তার কারণ হচ্ছে ১২ই ফেব্রুয়ারি থেকে ২৯ শে ফেব্রুয়ারি তারিখে সাঁইথিয়া গোকর্ণে ১৩২ কে.ভি-র টাওয়ার ভেঙে পড়ে এবং রঘুনাথ-ফারাক্কায় ১৩টি টাওয়ার ভেঙে পড়ে। মোট ৩১টি টাওয়ার ভেঙে পড়ার ফলে গোটা জেলায় বিদ্যুৎ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। এটা একটা নাশকতা মূলক এবং অন্তর্ঘাত মূলক কাজের ফলে এই ঘটনা ঘটেছে। বাস্তব অবস্থা হচ্ছে এখানে জনসাধারণ অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়েছে। মাধ্যমিক পরীক্ষা চলছে, এখানে সন্ধ্যার পর থেকে আলো থাকে না। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এই ব্যাপারে একটা বিশেষ ব্যবস্থা নিয়েছেন তা হল নদীয়া থেকে পাওয়ার কাট করে মুর্শিদাবাদ জেলায় দেবার ব্যবস্থা করেছেন। কিন্তু এই ব্যবস্থা জনগণের কোনও কাজে আসছে না। কারণ এই বিদ্যুৎ দেওয়া হচ্ছে রাত্রি ১২টা থেকে ভোর ৪টা পর্যন্ত। স্বভাবতই এই কাজটা লোকের প্রয়োজনে লাগছে না। মাননীয় মন্ত্রী মহাশয়

বাইরের একটা পত্রিকায় একটা স্টেটমেন্ট দিয়েছেন তা হল এখানে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে অনেক সময় লাগবে। স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে নিবেদন করতে চাই জেলার অধিবাসীদের দিকে তাকিয়ে তিনি যেন বিদ্যুতের সত্বর ব্যবস্থা করেন। এখানকার মিলগুলি বন্ধ হয়ে যাচ্ছে, কটন টেক্সটাইল, মোহিনী মিল বন্ধ হয়ে গিয়েছে। শুধু পরীক্ষার্থীদের জন্য নয়, সামগ্রিকভাবে গোটা জেলার অধিবাসীদের কথা চিন্তা করে তিনি যেন বিদ্যুতের ব্যবস্থা করেন। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে নিবেদন করতে চাই যে এখানকার মেরামতির কাজগুলো যে অতি দ্রুত সম্পন্ন হয় তার ব্যবস্থা করেন। তার সাথে সাথে এই কথা বলতে চাই যে অন্য জায়গা থেকে এখানে বিদ্যুৎ পাঠানো হচ্ছে সেটা যেন সন্ধ্যা থেকে রাত্রি পর্যন্ত পাঠানো হয়, এই দাবি আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে রাখছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাধন পান্ডে।

(নট প্রেজেন্ট)

**মিঃ স্পিকার ঃ** শ্রী সৌগত রায়।

(নট প্রেজেন্ট)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের মাধ্যমিক শিক্ষকদের দূর্বিসহ অবস্থার কথা এখানে উল্লেখ করে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি ইতিমধ্যে হাউসে উত্থাপিত হয়েছে। স্যার, আপনি জানেন এই রাজ্যের ১১ হাজার মাধ্যমিক স্কুলের ১ লক্ষ ৪৮ হাজার মাধ্যমিক শিক্ষকরা বেতন পাচ্ছেন না। গত ফেব্রুয়ারির বেতন অনেকে পাননি এবং আগামী মার্চ এবং এপ্রিল এই দুই মাসের বেতন তারা মে মাসের আগে পাবেন কিনা সেই সম্পর্কে যথেষ্ট সন্দেহ আছে। ফলে এই পশ্চিমবাংলার দেড় লক্ষ মাধ্যমিক শিক্ষকদের অবস্থা দূর্বিসহ হয়ে উঠেছে। তারা এই কয় মাস সংসার কিভাবে প্রতিপালন করবেন সেই সম্পর্কে যথেষ্ট সংশয় দেখা দিয়েছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে মানবিক দৃষ্টিভঙ্গি থেকে এই ঘটনাটা বিবেচনা করা হয় এবং অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হয়। যাতে তারা ঠিক সময়ে বেতন পেতে পারেন এই মর্মে তিনি যেন এই হাউসে আশ্বাস দেন। বিষয়টি আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে রাখছি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় বিষয়টি আপনিও একটু দেখবেন কারণ এর সঙ্গে দেড় লক্ষ মাধ্যমিক শিক্ষকদের প্রশ্ন জড়িয়ে আছে, তাঁরা ২ মাস ঠিক সময়ে বেতন পাবেন না।

**মিঃ স্পিকার ঃ** সুহৃদ বসু মল্লিক।

(নট প্রেজেন্ট)

**মিঃ স্পিকার ঃ** শ্রী প্রবুদ্ধ লাহা

(নট প্রেজেন্ট)

[2-50 — 3-30 P.M. including adjournment]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্ধের দিনে কলিকাতা শহরে একটা বিশেষ

ঘটনা ঘটে। সেটাকে নিয়ে একটা সংবাদপত্র বিকৃতভাবে সংবাদ পরিবেশন করছে এবং মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। এই সম্পর্কে আসল তথ্য যেটা সেটা আমি তুলে ধরতে চাই। আমার বাড়ির কাছাকাছি জায়গায় বন্ধের দিনে ১৫ তারিখে একটা মিছিল আমাদের বামফ্রন্টের কর্মীরা সংগঠিত করে। সেই মিছিল হাজরা রোড দিয়ে চলার সময় হঠাৎ মিছিলের উপর আক্রমণ করা হয়। সেই আক্রমণ করে সেবক বৈদ্য নামে একটা ক্লাব। ওনাদের একজন কেন্দ্রীয় মন্ত্রীর মদতপুষ্ট এই ক্লাব।

তিনি ঘটনার অল্প কিছু পরেই ওখানে চলে আসেন। এ থেকেই বোঝা যায় যে আগে থেকেই ব্যবস্থা ছিল. তিনি ওখানে ঘটনার পাঁচ মিনিটের মধ্যেই চলে আসেন। আমিও প্রায় দশ মিনিটের মধ্যে ওখানে চলে আসি। ওখানে শান্তিপূর্ণভাবেই মিছিল যাচ্ছিল। ১৯৭২-৭৭ সাল পর্যন্ত যারা নামকরা গুন্ডা বলে পরিচিত ছিল, যাদের বিরুদ্ধে এক একজনের নামে ৫-৭ টা পর্যন্ত খুনের অভিযোগ ছিল কংগ্রেসের আমলে ওদের কারও বিরুদ্ধে কোনও মামলা পর্যন্ত হয়নি যারা গর্তের ভেতরে লুকিয়ে ছিল, তারা আবার জেগে উঠেছে। কেন্দ্রের মন্ত্রীর উষ্কানী ওরা পাচ্ছে। কেন্দ্রীয় মন্ত্রী যদি উষ্কানী দেন, তিনি যদি স্টেনগান নিয়ে নেমে পড়ার আহ্বান জানান, তাহলে তো এই সমস্ত গর্তের জীবগুলো জেগে উঠবেই। এই সমস্ত গুন্ডাদের হামলার বিরুদ্ধে যখন প্রতিবেশি সমস্ত মানুষ ধিক্কার দিতে লাগলেন, তাদের ধরে যখন পেটাতে লাগলেন, তারপরই আমরা পরবর্তী সময়ে দেখলাম মন্ত্রীর উষ্কানীতে বন্ধ'এর ডাক দেওয়া হল। মানুষ কিন্তু ওদের ডাকা বন্ধে সাড়া দেননি। ওখানে একটি নামকরা কারখানা আছে, কেমিক্যালস'এর কারখানা, ঐ কারখানার শ্রমিকরা কাজে যোগ দিতে যান। ঐ সমস্ত শ্রমিকদের মধ্যে বিশেষ করে যখন দেখা গেল কংগ্রেসের লোকজন গেটে দাঁড়িয়ে, সবাই যাতে কাজে যায় তার ব্যবস্থা করছিলেন ওদের ঐ ব্যাপারেই দেখা গেল যে দলের সবাই মন্ত্রীর পেছনে নেই। তার পেছনে আছে কেবল কয়েকজন গুন্ডা। ঐ অঞ্চলের সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষ, কংগ্রেস সহ সকলেই ঐ বন্ধের জন্য ধিক্কার দিয়েছেন। ওখানে বন্ধ সফল হয়নি। কারখানার কর্মচারিরা সকলেই কাজে গেছেন। কাজেই বিকৃত তথ্য মানুষের কাছে পরিবেশন করাটা সত্যিই দুঃখের ব্যাপার। পরপর দুদিন ঐ একই সংবাদপত্র মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছে বিকৃত তথ্য পরিবেশন করে। গুন্ডাদের বিরুদ্ধে একটি কথাও বলেনি।

**শ্রী ননী কর :** মাননীয় স্পিকার স্যার, আমাদের ওদিককার বন্ধুদের বেশিরভাগই উপস্থিত নেই। ওরা বলেছেন যে ১৫ তারিখের বন্ধ হয়নি। এখানে এটা নিশ্চয়ই ঠিক, কারণ ওরা সাধারণভাবে সত্যি কথাই বলেন। আমিও সত্যি কথা বলি। ওদের যারা গুন্ডা বদমাশ, যারা ঘোরাফেরা করে বেড়ায় তারা হরতাল করেনি। গোবরডাঙাতে আমাদের নিখিল ভট্টাচার্য এবং শঙ্কর মজুমদার, এই দুজন যারা ধর্মঘট করছিল তাদের ওদের মধ্যে যারা ধর্মঘট করেনি, তারা মারধোর করেছে। আমি হাসপাতাল থেকে তাদের আহত অবস্থার ছবি তুলে এনেছি, এটি আমি আপনাকে দেব। আমি শুধু একটি কথা বলব যে, টেলিভিসনে রোজই মিথ্যা কথা প্রচার করছিল যে ডি.ওয়াই.এফ.'এর ছেলেরা ভাংচুর করছে। ওদের মতে রোজই সত্যি কথা বলছিল আমি ঠিক জানিনা, ডি.ওয়াই.এফ.'এর ছেলেরা একটু দৌড়াদৌড়ি করেছে কিনা। ঠিক সেই মত স্ট্রাইক'এর পরে আবার মিথ্যা কথা বলেছে। ওদের মতে সত্যি কথা বলেছে। কিন্তু আমাদের মতে মিথ্যা কথা বলেছে কি সত্যি কথা বলেছে, এই জায়গায় একটু গোলমাল হয়ে

যাচ্ছে। ওরা যেটাকে সত্যি বলে মনে করেছে সেইমতো বলেছে, জনগণের কাছে যেটা মিথ্যা বলে মনে হয়েছে। এরজন্য আর কি হবে এর দায় এখন আপনাকে নিতে হবে। ওদের যারা ল্যাংবোট, ঐ ভারতবর্ষের প্রধানমন্ত্রীর, পুলিশ ছাড়া যিনি চলেন না, পুলিশের সাহায্য ছাড়া চলার যার উপায় নেই, তিনি চ্যালেঞ্জ জানিয়েছেন যে, পুলিশ উঠে গেলে নাকি দেখে নেবেন। আমরা তো অন্য কথা বলছি। দিল্লিতে মেয়েদের উপরে পুলিশ পিটিয়েছে। আমরা বলছি, .বলুন ওদের সেই ল্যাংবোটকে, যিনি দিল্লিতে থাকেন। পুলিশ যদি তুলে নেওয়া হয় তাহলে ওদের যারা নেতা তাদের কোথায় ছুঁড়ে ফেলে দেবে তা ভারতবর্ষের লোক জানেন। আমি শুধু বলব, আপনি দেখবেন, হরতালের দিন যেসব জায়গায় গোলমাল হয়েছে তা করেছে ঐ কংগ্রেসি গুন্ডারা। বিভিন্ন জায়গায় যে সমস্ত লোক আহত হয়েছে তার পেছনে ঐ কংগ্রেসি গুন্ডারা ছিল। আমি আপনার কাছে ছবি দেব সেই সমস্ত লোকের যারা বিভিন্ন জায়গায় আহত হয়েছেন, যাতে এগুলি স্বরাষ্ট্র বিভাগের লোকেরা দেখতে পান এবং যারা এই সমস্ত কান্ড করেছে তাদের বিচার হয়। আমাদের মাননীয় এম.এল.এ. বন্ধুকে নাকি কে বা কারা মারতে গিয়েছিল? পথেঘাটে মার দিলে আমরা তার কি করব? এম.এল.এ. বলে তো আর কেউ মাথা কিনে নেন নি? এই সমস্ত ঘটনা যা ওরা ঘটাচ্ছে তা সত্যি সত্যিই সহ্যের সীমা ছাড়িয়ে গেছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে বলেন যে, ওরা গোলমাল করলে আমরা যেন সহ্য করি। আমরা কমিউনিস্ট পার্টির লোক, আমাদের সহ্য করতেই হয়। কিন্তু ওরা যা করছেন তাতে লোকে আর সহ্য করবে না। ওদের সংযত করার ব্যবস্থা আপনি করুন।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার, মিঃ আব্দুল কায়ুম মোল্লা, মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহার উপরে আক্রমণ হয়েছে, মাননীয় সদস্য একটু আগে এখানে বললেন। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়ে আগামী ২৪ তারিখে একটা স্টেটমেন্ট দেবার ব্যবস্থা করবেন। ২৪ তারিখে ওর তো একটা স্টেটমেন্ট দেবার কথা আছে, ঐ সঙ্গে এই ব্যাপারে ওকে দিয়ে স্টেটমেন্টটা করিয়ে দেবেন যাতে ওর জন্য উপযুক্ত সিকিউরিটির ব্যবস্থা হয় সেদিকে দেখা দরকার।

The House stands adjourned for recess. We will meet again at 3.30 P.M.

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

**(After Adjournment)**

[3-30 — 3-40 P.M.]

**Mr. Speaker :** I have received a notice under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly from Shri Saugata Roy, wishing to raise a question of privilege. I think an announcement has been made on Wednesday, i.e, on 16th March, 1988, by the Food and Civil Supply Minister Shri Nirmal Kumar Bose, regarding an important policy matter withdrawing decision on the Ceiling of Selling price of Mustard Oil ignoring,

as he alleged, the House etc. Where is Mr. Saugata Roy ?.....(Not found present in the House).....Then I will take it tomorrow, if possible.

[3-40 — 3-50 P.M.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি যে আমাকে বক্তব্য রাখতে দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ তথাপি আমি আপনার কাছে নিবেদন করছি যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে রাজ্যপালের ভাষণের উপরে সেই প্রস্তাবকে আমি বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপালের ভাষণ আমি খুব ভালভাবে পড়েছি কিন্তু একটি জিনিস ঠিক বুঝতে পারছি না সেইজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনি তা দেখবেন এবং সরকারি তরফ থেকে যিনি বলবেন তারও দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই বিষয়ে তার বক্তব্য রাখার সময়ে পরিষ্কার করে রাখেন। স্যার, আমি প্রতিটি স্ট্যানজা, লাস্ট স্ট্যানজা পর্যন্ত পড়েছি, আমার যদি ভুল না হয় তাহলে বইটিতে ৩৬ স্ট্যানজা পর্যন্ত আছে কিন্তু তাতে একটি মূল্যবান যে দপ্তর সেই দপ্তর সম্পর্কে একটি কথাও রাজ্যপালের ভাষণে নেই। আমি যে দপ্তরটির কথা বলছি সেটি হচ্ছে এগ্রিকালচার দপ্তর। এখানে ৩৬ প্যারাগ্রাফের মধ্যে কোনও প্যারাগ্রাফে আমাদের চাষ, এগ্রিকালচার যার উপরে আমাদের অধিকাংশ মানুষ নির্ভর করে, আমাদের ন্যাশনাল ইনকাম যেখান থেকে আসে সেই এগ্রিকালচার সম্পর্কে একটি কথাও, একটি শব্দও এই ভাষণের মধ্যে নেই। হতে পারে ওই দপ্তরের মন্ত্রীর সঙ্গে কোনও কারণে পঞ্চায়েত নির্বাচনের জন্য কন্ট্রোভার্সি ছিল কিন্তু তা থাকুক না কেন এই ভাষণের মধ্যে একটি শব্দও তাই বলে থাকবে না এ কি করে হতে পারে? আপনারা ঠিক পড়বেন যদি আমার ভুল হয়ে থাকে তাহলে আমার সংশোধন করে দেবেন। আগেরবার যখন এগ্রিকালচার ডিমান্ড ১৯৮৭ এখানে পাশ করেছিলেন তখন এরজন্য ধরা হয়েছিল ৫৯.২৬ কোটি টাকা এবার রাজ্যপালের ভাষণে অন্যান্য অনেক দপ্তর সম্বন্ধে বলা হয়েছে যেমন ফিশারিজ অতি ছোট দপ্তর তার সম্বন্ধেও বলা হয়েছে যে এরজন্য অতি সামান্য টাকা বরাদ্দ করা হয়েছে ১০ কোটি টাকা থেকে ৬০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু এখানে এগ্রিকালচারের উপরে একটি লাইন একটি শব্দও উচ্চারিত হলনা। এগ্রিকালচারকে কোনওভাবেই বাদ দেওয়া যায়না তার মূল্য যথাযথভাবে দরকার এবং সেই সম্পর্কে আমি বক্তব্য রাখছি। সেদিন যখন আর.এস.পি.-র মাননীয় সদস্য বক্তব্য রাখলেন, তখন তিনি এগ্রিকালচারের উপর অনেক বক্তব্য রাখলেন; কিন্তু তার একবার অন্তত বলা উচিত ছিল যে, এই ভাষণের মধ্যে এগ্রিকালচার সম্পর্কে কোনও শব্দ উচ্চারিত হয়নি। এগ্রিকালচারের তারা দাবি করেছেন যে এক বছর আগে প্রোডাকশন ছিল হয়ত ৯৫ লক্ষ টন অফ ফুডগ্রেনস; এখানে সেইসব কথাগুলি যখন উচ্চারণ হয়নি তখন লজ্জার সঙ্গে বলতে হয় যারা এটা প্রোকিউর করেছেন, তাদের এতে মনটা ছিলনা। তারা অত্যন্ত ছেলেমানুষী করে এই মেজর অংশটা বাদ দিয়েছেন, আর সেটাই আমরা পাঠ করছি। তাই বলব এই ব্যাপারে বক্তব্য রাখার কোনও যুক্তি নেই। স্যার, আমরা দেখেছি আর একটি দপ্তর সম্পর্কে - এখানে বলা হয়েছে - পি.ডব্লিউ.ডি.-র ব্যাপারে এখানে মাত্র ৪টি লাইন বলা হয়েছে। পি.ডব্লিউ.ডি. দপ্তরের প্যারাগ্রাফে যেখানে কয়েকটা মাত্র লাইন বলা হয়েছে, সেখানে ২৪তম প্যারাগ্রাফ দুইটি রাস্তার কথা বলা হয়েছে,

একটা বলা হয়েছে যে ফলতায় রাস্তা হবে। এই দপ্তরের ব্যাপারে দেখলাম ডিমান্ড নম্বর ২৫য়ে, যখন আমরা এখানে পাশ করে দিয়েছিলাম বিধানসভা থেকে মোর দ্যান ৫৪ ক্রোরস অফ রুপিস সেখানেও মাত্র ৪ লাইনে শেষ হয়ে গেল। এস.সি.-র উপর আলোচনা করতে গিয়ে, সেখানে একটি মাত্র সেন্টেন্স আলোচনা করা হয়েছে এবং সেখানে বলা হয়েছে 36 thousand Scheduled Caste and 14 thousand Scheduled Tribe families have benefited এই বেনিফিটেড কথাতো কোথাও পাইনি। সিকস্থ ফাইভ প্ল্যান এই বইটা সাপ্লাই করা হয়েছে কয়েকদিন আগে। সেখানে ওয়েষ্ট বেঙ্গল এস.সি.অ্যান্ড এস.টি. ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন থেকে কত টাকা দেওয়া হয়েছে এবং আমাদের এখানে বাজেটে '৮৬-৮৭, '৮৭-৮৮ সালেতে কত টাকা খরচ করেছেন? আমি বেশি কিছু বলব না, তবে এখানে তারা স্বীকার করেছেন যে, পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের নির্দিষ্ট লক্ষ্য যা তাতে কেন্দ্রীয় সরকারের কি ছিল, পশ্চিমবঙ্গ সরকারের কি ছিল। ৫০ পারসেন্ট অফ দি টোটাল পপুলেশন অফ দি শিডিউল কাস্ট যার ৭২ পারসেন্ট লিভিং বিলো স্টারভেশন লেভেল তাদের ৫০ শতাংশকে দারিদ্র্য সীমার উপর তুলতে হবে কিন্তু তার কোনও ফিগার কোথাও নেই। যে বই পাঠিয়ে দেওয়া হয়েছে তারমধ্যে কোনও ফিগার নেই। এবারে বলেছেন সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে তারা ৯ লাক্স অফ শিডিউল কাস্ট ফ্যামিলিস অ্যান্ড ২.৩৬ লাক্স অফ ট্রাইবাল ফ্যামিলিকে তাদের দারিদ্র্য সীমার উপর তুলতে হবে। যে ফিগার দিলেন রাজ্যপালের ভাষণে সেখানে দেখছি বেনিফিটেড করা হয়েছে ৩৬ থাউজেন্ড ফ্যামিলিকে। আমার প্রশ্ন Whether they have been raised above starvation level from below the starvation level এর ফলে ফাইভ ইয়ার প্ল্যান, সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যান থেকে তারা সরে গেছেন। বেনিফিসিয়ারী মানে কি, একজন লোককে ২০০, ৩০০ টাকা দেওয়া, তার মানে কিন্তু এই নয় যে তাকে দারিদ্র্য সীমার উপর তোলা হয়েছে। সিকস্থ ফাইভ ইয়ার প্ল্যানের যে টার্গেট সেই অনুযায়ী সেভেন্থ ফাইভ ইয়ার প্ল্যানে তারা নীরব কেন, এই কথা বলা হয়নি। যারা সরকার চালাচ্ছেন তাদের একটি অংশ পি.ডব্লিউ.ডি. তারা যদি সঠিকভাবে কাজ না করেন তাহলে সাধারণ মানুষের পক্ষে অসুবিধা হয়, তাই পি.ডব্লিউ.ডি. কত টাকা নেগলেট করেছেন এবং এখানে এগ্রিকালচার ডিপার্টমেন্টকে কেন বাদ দিয়েছেন তা পরিষ্কার নয়। ফুড প্রোডাকশন অনুযায়ী যা আমরা গভর্নমেন্টের কাছ থেকে পেয়েছি তার স্ট্যাটিসটিকাল ফিগার হচ্ছে ৯৫ লক্ষ টনস। আমাদের কম করে ফুড প্রোডাকশন কত দরকার যা এগ্রিকালচার দিতে পারে ১ কোটি ২৫ লক্ষ টন, এর কমে খাবার হলে আমাদের চলতে পারে না। কিন্তু এই দপ্তর সেই কাজ করতে পারেনি গভর্নমেন্টের সামগ্রিক গাফিলতির ফলে এবং এই বিষয়ে রাজ্যপালের ভাষণে কিছু না পাওয়াতে এটা আনফিনিশড। এই বিষয়ে তিনি নজর দিতে পারেননি। আমাদের মন্ত্রিসভা ঠিকভাবে সেই বক্তব্য পেশ করতে পারেননি বলে তিনি সেইসব কথা এখনে বলতে পারেননি। এবারে আমি আর একটি বিশেষ বিষয়ে আসছি সেটা হচ্ছে পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে। পঞ্চায়েত নির্বাচনের আগে একটা সার্কুলার পেলাম, সেই সার্কুলারের মধ্যে আমি দেখলাম লেখা আছে যে যদি ব্যালট পেপারে সেই বুথের কোনও সিল না থাকে, যদি পঞ্চায়েত প্রিসাইডিং অফিসারের সই না থাকে এবং সবগুলিই যদি তাই হয় তাহলে তা মেনে নিতে হবে; পঞ্চায়েত দপ্তর থেকে এই সার্কুলার গেছে এবং ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসারের সই করা এই সার্কুলার গেছে। ইজ ইট লিগ্যালি

ভ্যালিড? স্যার, এখানে যদি নতুন করে রুলস করতে হয় তাহলে এখানে বিধানসভায় সেই রুল প্লেস করতে হবে, মাননীয় সদস্যদের তা পড়ে তার উপর অ্যামেন্ডমেন্ট দেবার এবং তার উপর বক্তব্য রাখার সুযোগ দিতে হবে। যদি ব্যালট পেপারের উপর সেই বুথের ছাপ না থাকে, কোনও সিগনেচার না থাকে, তথাপি সবগুলি মানতে হবে, সেই অনুসারে রেজাল্ট ডিক্লেয়ারড হবে এই যে নতুন করে রুলস হল আগে ছিল ২/১ টায় বাই চান্স অ্যাকসিডেন্টলি সই করতে পারেনি, সেটা কন্সিডার করতে পারে, কিন্তু সেটাকে চেঞ্জ করে সম্পূর্ণভাবে একটাতেও যদি সই সিল না থাকে তাহলে এভরিথিং উইল হ্যাভ টু বি অ্যাকসেপ্টেড আমাদের এখানে সেই রুলস পাশ হয়নি। আমাদের রুলসের ফর্মেশনের যে পদ্ধতি আছে সেই পদ্ধতিতে হাউসের সামনে রুলস প্লেস করতে হয় এবং মেম্বারদের মধ্যে সেই রুলস সার্কুলেট করতে হয়। যেমন আপনি ১৬ নং রুলস অ্যামেন্ডমেন্ট করতে চেয়েছিলেন। সেটা হাউসে সার্কুলেট করতে হয়েছিল, আমাদের সুযোগ দিতে হয়েছিল অ্যামেন্ডমেন্ট দেবার এবং ডিসকাশন করবার। তারপর হাউসে সেটা পাশ হয়েছে, আমরা মাথা পেতে সেটা মেনে নিয়েছি। কিন্তু কোনও আমলা এই রুল হাউসে প্লেস করল না যে অ্যামেন্ডমেন্ট করবেন, তাহলে কি করে এই নতুন রুল অ্যাক্সেপ্টেড হতে পারে এটা বুঝতে পারলাম না। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের কাছে কয়েকটা মূল্যবান কথা রাখতে চাই, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এই বিষয়ে একটু চিন্তা করে দেখবেন। আমি প্রথমে যে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হল পঞ্চায়েতের প্রথম নির্বাচন হয়েছিল ১৯৭৮ সালে, সেই নির্বাচন হবার পর পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী ছিলেন দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়। তিনি কাগজে স্টেটমেন্ট দিয়েছেন, সেই সময়ে বেরিয়েছে, তার বক্তব্য ছিল "এও দেখছি বহু পঞ্চায়েত প্রধান, সভাধিপতি কাগজে কারচুপি করেছেন, কাজেই এগুলি ইনভেস্টিগেট করা উচিত যদি কোনও টাকা কারচুপি হয়, যদি গভর্নমেন্ট জানতে পারে তাহলে এগুলি তারা দেখবেন। সুতরাং দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় বললেন এগুলি ক্ষমা করতে পারব না, এগুলি দপ্তর পুলিশ দিয়ে ইনভেস্টিগেশন করাবে, প্রাইমা ফেসি কেস এসট্যাবলিশ হলে পঞ্চায়েত প্রধান, সভাপতির বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হবে। সেজন্য যাতে কোনও অ্যাকশন নিতে না পারেন পঞ্চায়েত সমিতির বিরুদ্ধে পঞ্চায়েতের বিরুদ্ধে, জেলা পরিষদের বিরুদ্ধে তারজন্য সঙ্গে সঙ্গে ক্যাবিনেট মিটিং ডাকা হল। সেই ক্যাবিনেট মিটিং এ সিদ্ধান্ত হল ওকে এই কাজ করতে দেওয়া হবে না, সেজন্য ক্যাবিনেটের একটা সাব-কমিটি গঠন করা হল, সেই ক্যাবিনেট সাব-কমিটির চেয়ারম্যান নিযুক্ত হয়েছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয়। তিনি চেয়ারম্যান হয়ে যাওয়ার পর ঠিক হল যা আছে এরমধ্যে কিছু করা যাবে না তার পার্মিশন ছাড়া। সাব-কমিটির পার্মিশন ছাড়া প্রধানের বিরুদ্ধে, সভাপতির বিরুদ্ধে কারও বিরুদ্ধে কোনওরকম ব্যবস্থা করা যাবে না সেটা ঠিক করে দেওয়া হল।

[3-50 — 4-00 P.M.]

কোন দপ্তরকে কত টাকা দিতে হবে, পঞ্চায়েতকে কত টাকা দিতে হবে সেটা ঠিক করবেন মন্ত্রী মহাশয়। কিন্তু আমরা দেখলাম দেবব্রতবাবুর কাছ থেকে সেই অধিকার কেড়ে নিয়ে সেই ক্ষমতা দেওয়া হল একজন আমলার হাতে। অর্থাৎ অ্যাডিশনাল চিফ সেক্রেটারি মিঃ জে সি. সেনের হাতে সেই ক্ষমতা দেওয়া হল। শুনলে অবাক হবেন কোনও পঞ্চায়েত যদি দুর্নীতিগ্রস্ত হয় তাহলে চেষ্টা করেও দেবব্রতবাবু কিছু করতে পারেন না অথবা তার

বিরুদ্ধে কোনও অ্যাকশন নিতে পারেন না। আমার যদি ভুল হয়ে থাকে তাহলে শুধরে দেবেন। তবে আমি যতদূর জানি তাতে বলতে পারি দুর্নীতির দায়ে কোনও পঞ্চায়েত সমিতি বা কোনও প্রধানের বিরুদ্ধে মামলা করা হয়নি এবং দুর্নীতির দায়ে কোনও পঞ্চায়েত সমিতিকে বাতিল করা হয়নি। দেবব্রতবাবু চেষ্টা করেছিলেন, কিন্তু তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নিতে পারেন নি। তারপর, অডিট কে করবে? অডিট করবে এ.জি. ওয়েস্ট বেঙ্গল। তারা বলেছিলেন প্রধানদের খাতাপত্র, সভাপতি এবং সভাধিপতিদের খাতাপত্র আমাদের দিন, আমরা অডিট করব। কোনও জায়গায় যদি সঠিকভাবে অর্থ ব্যয় করা না হয়ে থাকে, বা অন্য পথে ব্যয় করা হয়ে থাকে তাহলে নিয়ম হচ্ছে অডিটের ভিত্তিতে সেটা দেখা হবে। কিন্তু দেবব্রতবাবু চেষ্টা করা সত্ত্বেও, মিঃ স্পিকার স্যার, এ.জি. ওয়েস্ট বেঙ্গল সেটা প্রমাণ করার সুযোগ পেলেন না। এখন পশ্চিমবাংলার ব্লকে ব্লকে অডিট করছে একজন ই.ও.পি- অর্থাৎ এক্সটেনশন অফিসার, পঞ্চায়েত। অর্থাৎ অডিট করবেন এমন একজন অফিসার যিনি সভাপতি এবং বি ডি ও-র আন্ডারে কাজ করেন। স্যার, আপনিই বলুন, তার পক্ষে কি এই কাজ ঠিকভাবে করা সম্ভব? যেখানে অন্যায়ভাবে টাকা ব্যয় করা হয়েছে সেগুলি ধরার সাহস কি তার হবে? আমি দেখে অবাক হলাম এই বামফ্রন্ট সরকার গত ১০ বছর ধরে এ.জি.-কে দিয়ে অডিট করাবার কোনও ব্যবস্থা করেন নি। ইরিগেশন ডিপার্টমেন্ট হোক, ডব্লিউ ডি হোক ফাইনান্সিয়াল অডিট করেন এ.জি. এবং সেই অডিট করার পর সেটা রাজ্যপালের কাছে পেশ করেন এবং তারপর সেটা অ্যাসেম্বলির যে পি.এ কমিটি আছে তাদের কাছে দাখিল করা হয়। আশ্চর্যের ব্যাপার, পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে এই যে কোটি কোটি টাকা প্রায় ২ হাজার কোটি টাকা গত ১০ বছরে ব্যয় হয়েছে তাতে দেখা যাচ্ছে অডিট অ্যান্ড অ্যাকাউন্টস ডিপার্টমেন্ট অডিট করতে চাওয়া সত্ত্বেও তাদের অডিট করতে দেওয়া হয়নি। দেবব্রতবাবু চেষ্টা করেও এই ব্যাপারে কিছু করতে পারেন নি। আমি মনে করি এটা দুঃর্ভাগ্যের বিষয়। পরবর্তীকালে আমরা দেখলাম দেবব্রতবাবু আর ওই দপ্তরের মন্ত্রী নেই, এখন ওই দপ্তরে মন্ত্রী হিসেবে রয়েছেন আমাদের বর্ষীয়ান নেতা শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি। বিনয়বাবু মন্ত্রী হিসেবে দায়িত্ব গ্রহণ করবার পর দেখা গেল সাব-কমিটি বাতিল করে দেওয়া হল। দেবব্রতবাবু যতদিন মন্ত্রী হিসেবে ওই দপ্তরে ছিলেন ততদিন সাব কমিটি ছিল, কিন্তু আজকে সেই সাব কমিটি আর নেই এবং দেবব্রতবাবু যতদিন ছিলেন তাতে আমরা দেখেছি প্রাশাসনিক দিক থেকে নানা কারণে তিনি কোনও ব্যবস্থা অবলম্বন করতে পারেন নি। তারপর বিনয়বাবু যখন এই দপ্তরের দায়িত্ব নিলেন তখন সেই সাব-কমিটি ভেঙে দেওয়া হল। আমি হাউসের মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখছি এগুলি আপনারা দেখুন। আপনারা নিশ্চয়ই চাননা কারচুপি হোক। কারচুপির মূল উচ্ছেদ করতে হবে এটা আমরা সকলেই চাই। তারপর দেখুন, গত ১০ বছরে আপনারা ফাইনান্সিয়াল রুলস সম্বন্ধে কিছুই করেন নি। হাইকোর্ট থেকে রায় দিয়েছে একজন স্কুল শিক্ষক পঞ্চায়েত নির্বাচনে দাঁড়াতে পারবেন না এবং সেটা সুপ্রিম কোর্ট পর্যন্ত গেছে। কিন্তু আপনারা রুল এইট্টিথ্রি সংশোধন করে আবার ক্ষমতা দিয়ে বলেছেন স্কুল মাস্টার পঞ্চায়েত নির্বাচনে দাঁড়াতে পারবেন। কোনও আপত্তি নেই। আইন মাফিক চলুক আইন মাফিক টাকা খরচ হোক। কিন্তু কোনও ফাইন্যান্সিয়াল রুল কেন করলেন না? এবং এই ফাইন্যান্সিয়াল রুল না থাকার ফলে কি অবস্থা হয়েছে সেটা আপনারা দেখতে পাচ্ছেন। ফাইন্যান্সিয়াল রুল ঠিক করে দেবে কিভাবে টাকা খরচ হবে, কোন টাকা অনুদান হিসাবে আসবে, এবং কে সেই টাকা তুলবে। কে কে সেই টাকার

অডিট করবে। তার কোনও ব্যবস্থা নেই। কে উইথড্রয়াল অ্যান্ড ডিসবার্সমেন্ট করবে কোনও ব্যবস্থা নেই। এই টাকা ব্যয় করার অধিকার কার কার থাকবে এই সব কোনও ব্যবস্থা নেই। একজন সাব অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার এলেন টাকা তুললেন লক্ষ লক্ষ টাকা কোনও নির্দেশ নেই তুলে ঠিকাদারদের অ্যাডভান্স দিয়ে দিলেন। কোনও ফাইন্যান্সিয়াল রুল না থাকার জন্য এই অবস্থা চলছে। গভর্নমেন্টের প্রত্যেকটি ডিপার্টমেন্টে এই রুলগুলি আছে। কেবলমাত্র পঞ্চায়েতকে এই জায়গা থেকে বাতিল করে রাখা হল। এই ফাইন্যান্সিয়াল রুল না থাকার ফলে কোনও ঠিকাদারের হাতে কত টাকা দিতে হবে কতটা কাজ হলে কত পারসেন্ট টাকা দেওয়া যাবে তার কোনও নির্দেশ নেই। ১০ লক্ষ টাকা কাজের আগেই অ্যাডভান্স দেওয়া হল ঠিকাদারকে। পি ডব্লিউ ডিপার্টমেন্টের ওভারসিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, চিফ ইঞ্জিনিয়ার এসে পরীক্ষা করলেন না, যে কত টাকা দেওয়া যেতে পারে, কত টাকা কাজ হলে কত টাকা দেওয়া কত পারসেন্ট অ্যাডভান্স দেওয়া যেতে পারে তার কোনও ফাইন্যান্সিয়াল রুলস নেই। অডিট করার কোনও ব্যবস্থা নেই। এ.জি. ওয়েস্ট বেঙ্গলকে অডিট করার ক্ষমতা দেওয়া হল না। একটা সাব কমিটি করে দেওয়া হয়েছিল মাত্র। কিন্তু যদি কেউ টাকা মিস ইউজ করে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কোনও ব্যবস্থা নেই। আমাদের ফাইন্যান্স মিনিস্টার তিনি খুবই ভদ্রলোক তিনি ৯৫১ কোটি টাকা ষষ্ঠ ফাইভ ইয়ার প্ল্যানের জন্য রাজীব সরকারের কাছে চেয়েছিলেন। রাজীব সরকার সেই টাকা স্যাংশন করেছেন। আপনারা বলেছেন তার ৫০% জেলা পরিষদের হাতে পঞ্চায়েতের হাতে দিয়ে দেবেন। কিন্তু তারজন্য কোনও ফাইন্যান্সিয়াল করলেন না কোথায় যাবে সেই টাকা কে অডিট করবে কি করে সেই টাকা খরচ হবে তার কোনও ব্যবস্থা নেই। ৪৭৫ কোটি ৫০ লক্ষ টাকা পঞ্চায়েতের হাতে তুলে দেবেন। যারা বর্ষীয়ান সদস্য আছে ১৯৭৭ সালে যখন প্রথম জনতা সরকার এলো তখন অশোক মেটাকে চেয়ারম্যান করে একটা কমিটি করা হয়েছিল পরিকল্পনা রচনা করবেন যে ভারতবর্ষে যেসব পঞ্চায়েতগুলি আছে তারা একইভাবে যাতে কাজ করে তার একটা পরিকল্পনা করার জন্য। এবং সেই কমিটির একজন সদস্য ছিলেন আপনাদের একজন বিশিষ্ট নেতা ই এস নাম্বুদ্রিপাদ। তিনি বলেছিলেন যে এই যেসব জেলা পরিষদ করা হয়েছে এগুলি সব মাতব্বরি করার জন্য করা হয়েছে। সেই কমিটির যে রিপোর্ট বেরিয়েছে সেটা পড়লেই আপনারা এগুলি জানতে পারবেন। এবং তিনি সেটা বলেছিলেন। আমি জানি সেটা এখানে প্রয়োগ হয়নি, কেরালায় সেটা প্রয়োগ হয়েছে। সেই আইন কেরালায় হয়েছে, এখানে হয়নি। ই.এম.এস. নাম্বুদ্রিপাদ সেই কথা বলেছিলেন। কেন বলেছিলেন? মাতব্বরি করার জন্য জেলা পরিষদকে টিকিয়ে রাখার কোনও যুক্তি নেই। পঞ্চায়েতকে যদি সঠিকভাবে গ্রামের মানুষের মধ্যে কাজ করতে হয় তাহলে জেলা পরিষদকে যতক্ষণ পর্যন্ত তোলা না যাবে ততক্ষণ পর্যন্ত সঠিক কাজ গ্রামের মানুষ কখনই পাবে না। এই হচ্ছে নাম্বুদ্রিপাদের বক্তব্য এবং সেই বক্তব্য আমি আপনাদের কাছে পেশ করলাম। তার প্রতি যদি আপনাদের শ্রদ্ধা থাকে তাহলে তার সেই বক্তব্য শ্রদ্ধা সহকারে আপনারা নিশ্চয় মেনে নেবেন। আমি সেই জন্যই আপনাদের কাছে বলছি যে, এটা আপনারা মেনে নিচ্ছেন না, যারা চেয়ারে বসে আছেন তারা এই ব্যাপারে চিন্তা ভাবনা করছেন না। কেরালায় যখন এটা হয়েছে তখন আমরা আশা করেছিলাম এখানে'ও আপনারা অন্তত এই বিষয়ে চিন্তা ভাবনা করবেন। কারণ আজকে পঞ্চায়েতগুলি কি অবস্থায় দাঁড়িয়েছে? কোনও হিসাব পাবেন না। যান, না পঞ্চায়েত দপ্তর তো এই

এইখানেই আছে নিউ সেক্রেটারিয়েটের ঠিক উল্টো দিকে পঞ্চায়েত দপ্তরের বড় অফিস আছে। সেখানে গিয়ে দেখবেন গাদা গাদা কাগজ পড়ে আছে। ই.ও.পি. সমস্ত পঞ্চায়েতের হিসাব দিয়েছে অডিট করে, সেগুলি ওখানে সব পড়ে আছে, দেখবার কোনও লোক নেই। এ পড়বার কোনও লোক নেই, সুযোগ হয় না, ধুলো ময়লা পড়ে পোকায় কাটছে। এইতো পাশেই আছেন, আপনারা যে কোনও সময় গিয়ে দেখে আসবেন। কারণ দুটো সার্কুলার দেওয়া হয়েছিল, বিনয়বাবু হয়ত আমার সঙ্গে একমত হবেন। এই দুটি সার্কুলার আমি উল্লেখ করে দিচ্ছি। ১৯৮০ সালে এই দুটি সার্কুলার দেওয়া হয়েছিল। একটি সার্কুলার নং হচ্ছে ২০৩/৮৮, আর একটি হচ্ছে ২০৩/৮৯ এবং এই দুটি সার্কুলারে কি বলা হয়েছিল সেটা একটু বলে দেওয়া দরকার। কেন না, মাননীয় সদস্যদের এটা জানা দরকার রয়েছে। মিঃ স্পিকার, স্যার, আমি যে সার্কুলার দুটির কথা উল্লেখ করলাম তার একটি নং হচ্ছে ২০৩/৬৮ পঞ্চায়েত ৩ এ/১৫/৮০, আর একটি হচ্ছে ২০৩-৬৯ পঞ্চায়েত-৩ এ ১৫/৮০, ২৩শে জুলাই ১৯৮০। সেখানে বলা হল যে, ২ মাসের মধ্যে ই.ও.পি.র রিপোর্ট পেলে ২ মাসের মধ্যেই প্রধানকে সেটায় তার মন্তব্য লিখে এই দপ্তরে পেশ করতে হবে এবং দপ্তরে পেশ করার পরে যদি দেখা যায় সঙ্গতি নেই, উত্তরটা যুক্তিযুক্ত হচ্ছে না, ঠিকমতো মনঃপুত হচ্ছে না জয়েন্ট সেক্রেটারি অব দি পঞ্চায়েতের তাহলে সেটা তিনি গভর্নমেন্টকে লিখে জানাবেন এবং লিখে জানিয়ে তার মধ্যে একে মাপ করা যায় কিনা সেটার'ও পথ বলে দিতে হবে। দুর্নীতি যদি করে থাকে, কারচুপি যদি করে থাকে তাহলে কি ভাবে সেই ত্রুটি বিচ্যুতি রেগুলারাইজ কিভাবে কোন পথে করা যাবে, সেটাও তাকে জানিয়ে দিতে হবে। শুধু তাই নয়, যদি দেখা যায় রেগুলারাইজ করার কোনও পথ নেই তাহলে করতে হবে? তখন লিখে বলে দিতে হবে যে, রেগুলারাইজ করা যাচ্ছে না, একে মার্জনা করে দিন। এই মার্জনা রেকমেন্ডেশন গেলে তাকে মার্জনা করে দেওয়া হবে, এই হচ্ছে অবস্থা। কাজেই দুর্নীতি দূর করার কথা আপনারা যে বলেন একটু রুলসগুলো ঘেঁটে দেখবেন। সেখানে কি বলা আছে। রুলস যদি না থাকে, অডিটের ব্যবস্থা যদি না থাকে, ফিন্যান্সিয়্যাল রুলস যদি থাকে, অর্ডার যদি থাকে তাহলে তাকে মাপ করে দেবেন এবং সেই ব্যবস্থাই করা আছে। কাজেই ত্রুটি বিচ্যুতি থাকলেও এই অর্ডার আছে, মাপ করে দেবেন। এইরকম অবস্থার মধ্যে আমরা আছি। আমি তাই আপনাদের কাছে নিবেদন করব যে, আপনারা নতুন করে অন্তত পক্ষে একে ঢেলে সাজাবার ব্যবস্থা করুন যাতে করে দুর্নীতিগুলি দূর করা যায়। মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার কাছে আরও দু-একটি কথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় ফুড ডিপার্টমেন্ট, এগ্রিকালচার ডিপার্টমেন্টকে মূল্যহীন অবস্থায় রাখা হয়েছে। বামফ্রন্ট যেখানে যেখানে ক্ষমতায় যেতে পেরেছেন ভাল যেখানে ক্ষমতায় যেতে পারেন নি, বিরোধী পার্টির হাতে চলে গেছে, সেখানে আপনারা কি করছেন? প্রধান সেই ব্লক কমিটিকে বাই পাস করে জেলা পরিষদের নির্বাচনে সেই এলাকায় যারা পরাজিত হয়েছেন তাদের বেনিফিসিয়ারি করে ডেভেলপমেন্টের সব টাকা সেই পরাজিত মেম্বারদের হাতে, বেনিফিসিয়ারি কমিটির হাতে সব টাকা দিয়ে দিয়েছেন। আমি এটা স্পষ্ট করে বলে দিতে চাই যে, আরামবাগের দুটি ব্লক কমিটিতে যারা জিতল তাদের হাতে উন্নয়নের টাকা দেওয়া হয়নি। আরামবাগের উন্নয়নের টাকা তাদের হাতে না দিয়ে পরাজিত জেলা পরিষদের সদস্যদের নিয়ে বেনিফিসিয়ারি কমিটি করে তাদের ঐ টাকা দিয়ে দিলেন।

[4-00 — 4-10 P.M.]

মাননীয় স্পিকার মহাশয়, আপনাকে আরও বলি, এখানে বিনয়বাবু আছেন, কিছুদিন আগে আমি তার দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম যে, যেখানে কংগ্রেসের প্রধান আছে তার হাতে টাকা দেওয়া হচ্ছে না। যদি কোনও স্কুল বিল্ডিং কনসট্রাকশন করার কথা থাকে তাহলে যেখানে কংগ্রেসের প্রধান আছেন তার হাতে টাকাটা দিচ্ছেন না তিনি এক্সিকিউটার হচ্ছেন না কিন্তু যেখানে সি.পি.এম-এর প্রধান আছেন সেখানে তার হাতে টাকা দেওয়া হচ্ছে, তিনি সেখানে এক্সিকিউটার হচ্ছেন।

(গোলমাল)

আমার কথা যদি অসত্য হয় তাহলে তিনি বলুন যে এটা অসত্য কথা। তিনি আমার চিঠি পেয়েছেন এবং উত্তরও দিয়েছেন এই বলে যে, 'অপূর্ববাবু, আমি দেখছি এটা কি করে হল'। আজও তিনি তা দেখছেন, অবশ্য আমি ওকে দোষ দিচ্ছি না। আমি জানি পার্টি মেশিনারির চাপে পড়ে তার মতন একজন শান্তিপ্রিয় ভদ্রলোককে এইসব করতে হচ্ছে। আমি নির্দিষ্ট গ্রাম পঞ্চায়েতের কথা বলে তার সমস্ত ছবি ওর সামনে তুলে ধরেছিলাম এবং সেই চিঠি পেয়ে উনি বলেছিলেন, দেখছি, কি করা যায়। উনি কিছুই করতে পারেন নি। যে মেশিনারির মধ্যে থেকে ওকে কাজ করতে হচ্ছে তার মধ্যে থেকে হয়ত সব কাজ করা যায় না আমি সেটা জানি। যেহেতু সেখানে পঞ্চায়েতের প্রধান ছিল কংগ্রেস সেই-হেতু তার হাতে বিল্ডিং কনস্ট্রাকশনের টাকা দেওয়া হল না কিন্তু অপর দিকে পাশের একটি অঞ্চলের প্রধান যেহেতু সি.পি.এম-এর সেইহেতু তাকে ৪০ হাজার টাকা দিয়ে স্কুল বিল্ডিং করতে দেওয়া হল। স্যার, এই প্রহসন চলছে এবং দিনের পর দিন আমরা তা দেখছি। আমি এইসব কথা বলে আর এখানে উত্তেজনা বাড়াতে চাই না, আমি আশাকরি মাননীয় মন্ত্রী মহাশয় আমার কথাগুলির জবাব দেবেন এবং সেই জবাব আমি মাথা পেতে নেব। স্যার, এবারে আমি অন্য একটি বিষয়ের অবতারণা করব। আপনি জানেন, অনেক সময় এই বিধানসভায় আমরা অনেক বক্তব্য রাখি—আমরা করাপশনের বিরুদ্ধে, ফেভারিটিজিমের বিরুদ্ধে, নেপোটিজিমের বিরুদ্ধে এখানে বলি। মাননীয় মন্ত্রী মহাশয়দের বিরুদ্ধে অনেক সময় এই বিধানসভায় অপজিশন পার্টির তরফ থেকে অনেক বক্তব্য আমরা রাখি কিন্তু সেগুলি নিয়ে আলোচনা করার সুযোগ আমরা পাই না। শুধু তাই নয়, সেগুলি নিয়ে কোনও এনকোয়ারি করার ব্যবস্থাও হচ্ছে না। বিগত এক বছর আমি এই বিধানসভায় আছি, এই এক বছরে যে সমস্ত অভিযোগ রাখা হয়েছে সেগুলি নিয়ে কোনও আলোচনার সুযোগ আমরা পাচ্ছি না। কোনও কমিটি বা এনকোয়ারি কমিশন অবশ্য কমিশন অব এনকোয়ারি অ্যাক্ট অনুসারে এখন তা করা যাবে কি যাবে না সেটাও দেখবার বিষয়। সুপ্রিম কোর্টের রায় হয়ত আপনারা সকলেই দেখেছেন। সেখানে হয়ত দেখেছেন, বলা হয়েছে, চিফ মিনিস্টার বা গভর্নরের সেই ক্ষমতা নেই যে কোনও হাইকোর্টের জাজকে কোনও একটা নন-জুডিশিয়াল ওয়ার্ক দিতে পারেন। সে ক্ষমতা তাদের নেই। তিনদিন আগে সুপ্রিম কোর্ট রায় দিয়েছেন। এ ক্ষেত্রে আমি বলব, হাউস কমিটি করে বা অন্য কোনওরকম কমিটি করে করতে পারেন কিন্তু সে ব্যবস্থাও করা হয়নি। আমি বলব, করাপশনের চার্জ যেগুলি দেওয়া হয়েছে সেগুলি পুঙ্খানুপুঙ্খরূপে এনকোয়ারি করে দেখা হোক সেগুলি সত্য না অসত্য। কিন্তু এনকোয়ারি ফেস না করার যে প্রবণতা সেটা

*কিন্তু ভালো নয়। যদি আপনারা সৎ থাকেন, যদি আপনাদের গায়ে দুর্নীতির কোনও ছাপ বা কলঙ্ক লেগে না থাকে, যদি আপনারা তছরূপের কোনও অংশ গ্রহণ না করে থাকেন তাহলে এনকোয়ারি করবেন না কেন তার আমি কোনও যুক্তি খুঁজে পাচ্ছি না। এই প্রসঙ্গে* ১৯৭৭ সালে কর্নাটকের দেবরাজ আর্সের কথাটা আপনাদের একটু স্মরণ করিয়ে দিচ্ছি। সেদিন কর্নাটকে দেবরাজ আর্স বেশিরভাগ সদস্যদের দ্বারা নির্বাচিত হয়ে মুখ্যমন্ত্রী হয়েছিলেন। সেখানে সেদিন যখন বিরোধীপক্ষ তার বিরুদ্ধে অভিযোগ এনেছিলেন তখন তিনি নিজেই এনকোয়ারি কমিশন বসিয়েছিলেন। অর্থাৎ কর্নাটকের চিফ মিনিস্টার তার বিরুদ্ধে যে চার্জ লেভেল করা হয়েছিল সেদিন তার তিনি তদন্ত করিয়েছিলেন। কোন তারিখে করেছিলেন আমি সেটাও বলে দিতে পারি। তাছাড়া তিনি যে শুধু অ্যাসেম্বলিতে জিতে এসেছিলেন তাই নয়,"৭৭ সালে লোকসভার যে নির্বাচন হয়েছিল তাতে কর্নাটকের ২৮টি আসনের মধ্যে দেবরাজ আরস-এর দল ২৬টিতে জয়লাভ করেছিলেন। তা সত্ত্বেও যেহেতু পার্লামেন্টে বিরোধী পক্ষ থেকে তার বিরুদ্ধে অভিযোগ উত্থাপন করেছিলেন কারাপশন, ফেভারেটিজিম, নেপোটিজম, মিসইউজ অব পাওয়ারের সেজন্য তিনি কমিটি গঠন করে দিয়েছিলেন এবং তাদেরকে ফেস করেছিলেন। জ্যোতিবাবুর কাছে আমরা আশা করেছিলাম তেমনি ভাবে কারাপশন, ফেভারেটিজম, নেপোটিজম, মিসইউস অব পাওয়ারের চার্জ যখন দিনের পর দিন করছি তখন তিনিও করবেন। কর্নাটকের মুখ্যমন্ত্রী দেবরাজ আরস যদি করে থাকেন তাহলে সেই জিনিস তিনি করতে সাহস পাচ্ছেন না কেন? এখানেই আমাদের ভয় হয় যে তিনি ভীত সন্ত্রস্ত। তিনি হাইকোর্ট, ট্রাইবুন্যালকে ফেস করতে চান না, জর্জকে ফেস করতে চান না, বিচার-বিভাগকে ফেস করতে চাচ্ছেন না। আমি আপনাকে বলি। এটা করার পরেও কিন্তু কেন্দ্রীয় সরকার ছাড়েন নি। আমার মনে আছে তখন জনতা সরকার। এটা যখন গ্রহণ করা হয় তার ঠিক ৫ দিন পরে আর একটা বোফর্স কমিশন করে দিয়েছিলেন দেবরাজ অরস-এর বিরুদ্ধে। তিনি যদি নাও করেন, এখানকার করাপশনের বিরুদ্ধে, মন্ত্রীদের বিরুদ্ধে যদি কোনওরকমভাবে কমিশন অব ইনকোয়ারি অ্যাক্ট, সেকশন ৩(১) অনুসারে কোনও ব্যবস্থা না নেন তাহলে কিন্তু কেন্দ্রীয় সরকারের সেই অধিকার আছে, কেন্দ্রীয় সরকার মিনিস্টারদের বিরুদ্ধে, পশ্চিমবাংলার মিনিস্টারদের বিরুদ্ধে ইনকোয়ারি অব কমিশন অ্যাক্ট, সেকশান ৩ ধারা অনুসারে ব্যবস্থা করতে পারেন। এর বিরুদ্ধে হাই কোর্টের রায় হয়েছিল। সেই হাইকোর্টের রায় ১৯৭৮, তারপর সুপ্রিম কোর্ট রায় দিয়েছে তাতে বলা হয়েছিল পার্লামেন্ট এবং সেন্ট্রাল গভর্নমেন্টের পাওয়ার আছে যে কোনও সিটিং মিনিস্টারের বিরুদ্ধে যদি কোনও কারাপশনের, ফেভারেটিজম, নেপোটিজম, মিসইউস অব পাওয়ারসের চার্জ থাকে তাহলে সেন্ট্রাল গভর্নমেন্ট তার বিরুদ্ধে করতে পারেন। যেমন জনতা সরকার করেছিলেন এবং সুপ্রিম কোর্ট আপহেল্ড করেছে। রাজীব গান্ধীর পার্লামেন্টে সেই পাওয়ার আছে যে এখানকার মিনিস্টারদের বিরুদ্ধে সেই ব্যবস্থা গ্রহণ করার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি, আপনি নিশ্চয়ই জানেন যে সুপ্রিম কোর্টের রায়, জনতা সরকার যখন ছিল সেই জনতা সরকার দেবরাজ আরস-এর বিরুদ্ধে, সিটিং চিফ মিনিস্টারের বিরুদ্ধে সেই ব্যবস্থা গ্রহণ করেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, আপনি কি একটা রুল রেফার করছিলেন?

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** স্যার, আমি এ.আই.আর, ১৯৭৮, সুপ্রিম কোর্ট পেজ নং

৬৮ থেকে বলছি। আপনি এসব জানেন, State of Karnataka Vrs. Union of India - Constitution of India, Arts. 164, 248, Seventh Sch. List I Items 94, List III, Item 45 - 'Commissions of Inquiry Act (1952), S.3 - Validity - Not invalid on ground that federal structure of the State is jeopardised is within the legislative competence of Parliament'. আবার প্রভিসনস অফ ইনকোয়ারি অ্যাক্ট দেখুন সেখানে বলছে 'An appointing Commission of inquiry go into the charges of nepotisim, favouritism, misuse of power against Chief Minister and other Ministers of Karnataka State not ultra vires the powers of the Central Government under Sec.3'

'The conduct of ministers of State Governments in the purported discharge of their official functions is certainly a definite matter of public importance within the meaning of Scc.3(1), Enquiry Commission Act (60 of 1952). The Central Government does possess the power to collect facts with regard to allegations of corruption made by a section of the State legislature against sitting ministers of the State Government.'

[4-10 — 4-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য আপনার কাছে বলব যে আমাদের সময় শেষ হয়ে এসেছে। নতুন নতুন প্রবক্তা এখন পৃথিবীতে দেখা দিয়েছে এবং বিশেষ করে আমেরিকাতে সেই প্রবক্তারা দেখা দিয়েছে। সেই সেই প্রবক্তারা কি বলছেন? নতুন নতুন চিন্তা-ধারা আমাদের দেশের মধ্যে প্রচার করার চেষ্টা করছেন। সেই চিন্তাধারা হল এই যে দুর্নীতির পথে যদি টাকা বেশি করে না যায় তাহলে শাসক শ্রেণীর মধ্যে কখনও ফাটল ধরানো যায় না। এবং আপনারা শুনে রাখুন, এত উত্তেজিত হবেন না, আপনারা যা করছেন, আপনাদের সেই বক্তব্যই বলে দিচ্ছে আপনাদের কাছে। শাসক শ্রেণী আপনাদের মধ্যে ফাটল ধরাবে না, কেন, এই জন্যই ধরাবে না যে ঐ টাকা নিয়ে আপনাদের সংগঠন শুধু তৈরি করবেন, তা নয়, অপোজিশন পার্টি যারা আছে তাকে কিনে ফেলতে পারবেন। যেমন পঞ্চায়েত নির্বাচনে করেছেন এবং ঠিক তেমনি শুধু কিনে ফেলবেন না, যদি কিনতে না পারেন তাহলে পৃথিবী থেকে সরিয়ে দেবার চেষ্টা করবেন, যেমন মুর্শিদাবাদে, যার নাম করে আজকে চিৎকার করলেন, তাকে দুনিয়া থেকে সরিয়ে দিয়েছেন। কাজেই যে বই বিশ্বব্যাঙ্ক থেকে পাবলিশ হয়েছে, যে বিশ্বব্যাঙ্ক থেকে কদিন আগে আমি জানি আমাদের মন্ত্রী কানাইবাবু এখানে নেই, তিনি ১৫০ কোটি টাকার উপর পেয়েছেন, তিনি টিউবওয়েল বসাবার জন্য সেখান থেকে ৪০ কোটি টাকা দু সপ্তাহ আগে পেয়েছেন, আমাদের ফরেস্ট করবার জন্য এনভায়রনমেন্ট ঠিক রাখবার জন্য, তিনটি জেলায় ইকলজিক্যাল ব্যালেন্স আনবার জন্য এটা পেয়েছেন। কাজেই আজকে যখন সারা পৃথিবীতে এই শব্দ উঠেছে যে প্রশাসন থেকে পার্টিকে হঠাও, এই কথা যখন সারা সোভিয়েত ইউনিয়ন এবং চিন যখন এই কথা বলছে, তখন প্রশাসনের মধ্যে সম্পূর্ণভাবে পার্টিকে ঢুকিয়ে দিয়ে আপনারা পার্টিকে মওকা ওড়াতে চাইছেন। কারণ সেই মধু আপনারা অনেকেই খেতে চাইছেন। কিন্তু মনে রাখবেন যে মার্কিন দেশের ডেভিড গোল্ডের

ঐ বই পশ্চিমবাংলা অথবা ভারতবর্ষের মানুষ পায়ের তলায় ফেলে দেবে। আপনারা জেনে রাখবেন যে ঐ টাকা দিয়ে আমাদের কেনা যাবে না। তা কোনওদিন পারবেন না। আমরা জানি গ্রামে গ্রামে যে সন্ত্রাস নিরীহ মানুষের প্রতি যে অত্যাচার, অবিচার চালিয়েছেন, বিভিন্ন জায়গায় দুস্থ দরিদ্র অবহেলিত মানুষের উপর যে অত্যাচার চালিয়েছেন, আমাদের আদিবাসী, আমাদের দেশের মৎস্যজীবী, আমাদের দেশের যারা দিন আনে, দিন খায়, সেই সমস্ত দরিদ্র মানুষের উপর যে অত্যাচারের বহ্নিশিখা চালাচ্ছেন, পশ্চিমবাংলার গণতন্ত্রের ইতিহাস এতটা কলঙ্কিত কোনওদিন হয়নি। আজকে পশ্চিমবাংলার ইতিহাস যারা কলঙ্কিত করেছে, সেই কলঙ্কিত ইতিহাস চিরকাল আমরা স্মরণে রাখব। মনে রাখবেন এরও একদিন শেষ আছে। মনে রাখবেন গণতন্ত্রের চাকা এগিয়ে চলেছে, সেই গণতন্ত্রের চাকার তলায় একদিন আপনারা পিষ্ট হবেন, আবর্জনার স্তূপে আপনাদের নিক্ষেপ করা হবে। আমরা জানি বক্তাকে এইভাবে চিৎকার করে থামাতে পারবেন না। যুক্তির শানিত বর্শা আপনাদের বুকে বিদ্ধ হবে, আমরা তা জানি। কোনওদিন আমাকে থামাতে পারবেন না, তাই আমি আপনাদের কাছে স্পিকারের মাধ্যমে এই আবেদন জানাই যে এখনও সময় আছে, আপনাদের দুর্নীতি, আপনাদের অত্যাচারের বিরুদ্ধে আপনারা কমিশন নিযুক্ত করে আপনারা নিজেদের শোধরাবার চেষ্টা করুন। এই কথা বলে আমি স্পিকার মহাশয় যে সময় দিয়েছেন তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি, ধন্যবাদ জানাই আর.এস.পি. এবং আমাদের ফরওয়ার্ড ব্লক কর্মীদের। শেষে বলতে চাই কালচার সম্পর্কে এই বইতে একটা কথা নেই, সেই বইকে ওভার হেড করা চলে না। এইভাবে একটা পার্টিকে শেষ করা চলে না। এই অবাধ নির্বাচনের যে প্রহশন আপনারা করেছেন, সেই প্রহসন, আমি তো বলে দিয়েছি একটু আগে, সেই ডুপলিকেট ভোট ছাপিয়ে, সেখানে সিল নেই, এটা অবাধ হতে পারে না। এইকথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে, যে প্রস্তাব এখানে আনা হয়েছে, তার বিরুদ্ধে আমার বিরোধিতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে অত্যন্ত বাস্তব সম্মত ভাষণ দিয়েছেন তার ওপর মাননীয় বিধায়ক শচীন সেন মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন যাকে মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় সমর্থন করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যেসব সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন ৩০ বছর ধরে কংগ্রেস পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামীণ অর্থনীতিকে ভেঙে চুরমার করেছিল। সেই প্রসঙ্গে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলা হয়েছে যে, '৭৭ সালের পর থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে গ্রাম বাংলার সর্বাঙ্গীন উন্নয়নের একটা স্রোতধারা আনা হয়েছে, একটা গতিবেগ সৃষ্টি করা হয়েছে। আমরা বলতে পারি যে, ভারতবর্ষ কেন, সোশ্যালিস্ট দেশগুলি ছাড়া পৃথিবীর আর কোথাও এই ঘটনা ঘটে নি। ভারতবর্ষে ৬০ লক্ষ একর উদ্বৃত্ত জমি আছে, আজকে তার ২০ ভাগ পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার উদ্ধার করে ভূমিহীন এবং প্রান্তিক কৃষকদের হাতে তুলে দিয়েছেন। ৩৭ লক্ষ ৬৮ হাজার বিঘা জমি তুলে দিয়েছেন। কেউ কোনও কংগ্রেস শাসিত রাজ্যে এই নজির দেখাতে পারবেন না। শুধু তাই নয় সেই জমি ১৭ লক্ষ ২৭ হাজার কৃষকের হাতে তুলে দিয়েছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে আমরা দেখতাম এই

জমিগুলির টাকা জোতদার জমিদাররা আত্মসাত করে রাখত। সেসব জোতদার জমিদাররা আজকে ওদের শিবিরে গিয়ে স্থান নিয়েছে। তারা ঐ টাকা ব্যাঙ্কে জমাত। আজকে বামফ্রন্ট সরকার ঐ সমস্ত জমি কৃষকদের হাতে তুলে দেওয়ার ফলে তারা এক একজন ঐ জমিগুলি থেকে বছরে ২ থেকে ৩ হাজার টাকা ইনকাম করছেন, তাদের প্রায় ক্রয় ক্ষমতা বেড়েছে, তারা একটু জিনিস-পত্র কিনতে পারছেন। একটা সুস্থ গ্রামীণ অর্থনৈতিক ব্যবস্থা গড়ে উঠছে। ওরা ৩০ বছর ধরে গ্রামের প্রাণের স্পন্দনকে স্তব্ধ করে দিয়েছিলেন। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর থেকে আবার গ্রামে প্রাণের স্পন্দন পাওয়া যাচ্ছে। শুধু তাই নয়, অতীতে বর্গাদারদের জীবন ছিল কচু পাতায় জলের মতো, জোতদার জমিদাররা ইচ্ছা মতো যখন তখন বর্গাদারদের উচ্ছেদ করে দিত। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার অপারেশন বর্গা এবং ভূমি সংস্কার আইনের দ্বারা বর্গাদারদের অধিকারকে সুরক্ষিত করেছেন। আজকে বিরোধী দলের নেতারা এসব না দেখেই অন্ধের মতো রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছেন। বামফ্রন্ট সরকার গরিব কৃষকদের, আদিবাসীদের, তফসিলিদের বিভিন্ন অধিকার দিয়েছেন, জমি দিয়েছেন। সেই সমস্ত জমিতে আজকে তারা চাষ করে ফসল উৎপাদন করছেন। ফলে আজকে এই রাজ্যে রেকর্ড পরিমাণ খাদ্য উৎপাদন হচ্ছে। কংগ্রেস আমলে কোনওদিন ৭০ লক্ষ মেঃ টনের বেশি খাদ্য শস্য উৎপাদন হয়নি, আজকে এই রাজ্য ৯০ লক্ষ মেঃ টন খাদ্য শস্য উৎপাদন করে রেকর্ড করেছে। বামফ্রন্ট সরকারের কর্মসূচির সফল রূপায়ণের ফলেই এটা সম্ভব হয়েছে এবং এ বছর খাদ্য উৎপাদন আরও বৃদ্ধি পাবে। শুধু তাই নয়, সেচের ক্ষেত্রে দেখুন, এক জলপাইগুড়ির তিস্তার মাধ্যমেই ৪০ হাজার হেক্টর জমিকে কভার করা হয়েছে। আমরা দেখছি নদীয়া জেলায় ৩৬ হাজার শ্যালো দেওয়া হয়েছে। আমরা জানি স্বাধীনতার পর ভারতবর্ষে ১ম পরিকল্পনায় ভারি শিল্পের ওপর গুরুত্ব দেওয়া হয়েছিল, যার ফলে কৃষি প্রধান দেশে জমি থাকা সত্ত্বেও কৃষক একটু জলের অভাবে চাষ করতে পারত না। আমরা এক মাত্র নদীয়া জেলায় ৩৬ হাজার শ্যালো দিয়েছি। বিরোধী সদস্য সাধনবাবুরা নদীয়া জেলায় বক্তৃতা করতে গিয়েছিলেন, তারা নিশ্চয়ই দেখেছেন জাতীয় সড়কের দুপাশ সবুজ হয়ে রয়েছে। এটা হয়েছে বামফ্রন্ট সরকারের সঠিক নীতি এবং কর্মসূচির দ্বারাই। এর জন্যই রেকর্ড পরিমাণ খাদ্য উৎপাদন হয়েছে। শুধু নদীয়া জেলা নয়, অন্যান্য জেলার ক্ষেত্রেও আমরা এই জিনিস দেখছি। আর কিছু দিনের মধ্যেই আরও ২১ হাজার হেক্টর জমিকে চাষের আওতায় আনা যাবে। ৩০ বছর ওনারা রাজত্ব করে গেছেন কিন্তু কৃষকদের প্রতি দরদ কি ওদের ছিল? আমি বলতে পারি, ছিল না। আজকে গ্রামের কৃষকরা নিশ্চিত। আপনাদের আমলে মাইলো খাইয়েছেন, ভুট্টা খাইয়েছেন। আমেরিকার কাছ থেকে ছিবড়ে গম আনিয়েছেন। নাকের বদলে নরুণ, + পি.এল.৪৮০ গম এনে খাইয়েছেন। আজকে আমরা গ্রামাঞ্চলে দেখাতে পেরেছি কিভাবে উন্নতি করেছি। আগে গ্রামে একটা কালভার্ট ছিল না, একটা রাস্তা ছিল না। ৫০ বছর যে রাস্তা হয়নি সেই রাস্তা আমরা করেছি। একটা কৃষক এক ঝুড়ি বেগুন গ্রাম থেকে শহরে আনতে কয়েকবার লুঙ্গি ছেড়ে গামছা পরতো। আর এখন সটান বেগুন নিয়ে আমাদের আমলে তৈরি কালভার্টের উপর দিয়ে বাজারে চলে আসছে। এইভাবে আমরা গ্রামের উন্নতি করেছি। শুধু তাই নয়, পানীয় জলের ক্ষেত্রে যদি দেখেন তাহলে দেখবেন, আপনাদের আমলে ২ কিলোমিটার, ৩ কিলোমিটার দূরে গিয়ে গ্রামের বধুদের জল আনতে হত। আজকে তো আপনারা সমালোচনা করছেন পঞ্চায়েতের, আজকে কি আপনারা কেউ বলতে পারবেন যে

গ্রামের বধুদের এখনও সেই ২ কিলোমিটার, ৩ কিলোমিটার দূরে গিয়ে জল আনতে হয়? কেউ বলতে পারবেন না যে তাদের গাঁয়ে নলকূপ বসানো হয়নি। আজকে আর গাঁয়ের মা এবং বধুদের দূরে গিয়ে পানীয় জল আনতে হয়না। কেন্দ্রের বঞ্চনা, বিমাতৃসুলভ ব্যবহার এবং আমাদের সীমিত ক্ষমতা তার মধ্যে দিয়েই আমরা গ্রামাঞ্চলের দিকে নজর দিয়েছি। শুধু তাই নয়, আপনাদের আমলে মৎস্য চাষের ক্ষেত্রে ডোবা, বিল এবং সমস্ত খাল এগুলি জোতদার, জমিদারদের হাতে ছিল ভেড়ির মালিকদের হাতে ছিল। আজকে বামফ্রন্ট সরকার আসার পর সেইসব ভেড়ি, সেইসব বিল উদ্ধার করে সমবায় সমিতির হাতে তুলে দিয়েছে। তাই আজ জমিদার-জোতদারদের আর্তনাদ, তাই আজ কংগ্রেসিদের আর্তনাদ। এরফলে আমরা দেখতে পাচ্ছি ৪ লক্ষ ২৫ হাজার মিলিয়ন টন মৎস্য চাষ করা সম্ভব হয়েছে। আগামীদিনে সমুদ্রের ক্ষেত্রে ৬০ হাজার মিলিয়ন টন মৎস্য চাষ করা সম্ভবপর হবে বলে আশা করছি। শুধু তাই নয়, ৫০ হাজার ধীবরগোষ্ঠীকে বিমার মধ্যে নিয়ে আসা সম্ভবপর হয়েছে। এইগুলিই হচ্ছে উন্নয়ন। আপনারা এইসব দিক দিয়ে আলোচনা করলেন না। এইসব আলোচনা না করে ধান ভাঙতে শিবের গীত গাইলেন। সত্যরঞ্জন বাপুলি মহাশয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা না করে দেখলাম ১১৭ বার খালি দেবব্রত বন্দ্যোপাধ্যায় আর কমল গুহের নাম উচ্চারণ করে গেলেন। দেশের যে উন্নতি হয়েছে তার গঠনমূলক সমালোচনা করতে পারতেন, কিন্তু তিনি তা করলেন না। অহেতুক সন্ত্রাস করে চিৎকার করে বসে পড়লেন। আর আমার আগে যিনি বক্তব্য রাখলেন তার ভাষণ শুনে মনে হল সত্যম্বর অপেরা যাত্রার পাঠ করে বসে পড়লেন। তিনি গভর্নরের যে ভাষণ তার যে তাৎপর্য, তার যে গুরুত্ব সেটা উপলব্ধি করেননি। শিক্ষাক্ষেত্রে আমরা রেকর্ড সৃষ্টি করেছি। ভারতবর্ষের যারা জ্ঞানী, গুনী লোক আছেন তারা প্রশংসা করেছেন। আপনারা বিগত ৩০ বছরে মাত্র ৫৩ লক্ষ ছাত্র-ছাত্রীকে প্রাইমারি স্কুলে আনতে পেরেছিলেন। আপনারা অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করবেন বলেছিলেন। কিন্তু আমরা কি দেখলাম? অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, বেদনার কথা, ৪০ বছর স্বাধীনতার পরেও আজকে শতকরা ৬৬ জন মানুষ সাদা কাগজে টিপ-সই দেয়। এটা আমাদের দেশের লজ্জা।

[4-30 — 4-40 P.M.]

পৃথিবীর মানুষের কাছে আমাদের মাথা হেঁট হয়ে যায়। সেই জায়গায় একটা অঙ্গ রাজ্য মাত্র, এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতা নিয়ে কিভাবে দিয়েছেন তা আমি আপনাদের সামনে তুলে ধরব। আজকে ছাত্র ছাত্রীর সংখ্যা গিয়ে দাঁড়িয়েছে ৮৭ লক্ষ। আজকে প্রাইমারি স্কুলে আমরা নিতে পেরেছি। একটা শিক্ষার পরিবেশ তৈরি করেছি। আপনারা শিক্ষাটাকে একটা নৈরাজ্য এবং বিশৃঙ্খলার দিকে নিয়ে গিয়েছিলেন। তখন গণটোকাটুকি হত। আজকে যিনি মাঠে ময়দানে ৩৫৬ ধারা জারি করছেন তিনিও গণটোকাটুকি করে পাশ করেছিলেন। সেই আমলে আমরা দেখেছি যে, তিনিও ঐ গণটোকাটুকি করে পাশ করেছিলেন। আজকে আমাদের এটা গর্ব যে আমরা দেখছি এমন পরিবেশ সৃষ্টি হয়েছে দেখে আসুন পরীক্ষা মাধ্যমিক, ভিতরে ছেলে মেয়েরা পরীক্ষা দিচ্ছে টের পাওয়া যাচ্ছে না। কিন্তু আমরা সেই আমলে কি দেখেছি? ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত আমরা কি দেখেছি? পান্নালাল ইনস্টিটিউশন সেখানে আমরা দেখেছি পুলিশ দাঁড়িয়ে রয়েছে, মা, বাবারা কেউ দই, কেউ ডাব

নিয়ে দাঁড়িয়ে রয়েছেন আর সাব রেজেস্ট্রি অফিসের মতো চট পেতে নকলীওয়ালারা বসে গেছে নকল করতে। এক একটা পরীক্ষায় পুলিশের সামনে নকল করে দিয়ে এসেছে। সেইভাবে পরীক্ষাকে শেষ করে দিয়েছেন। ৫ বছরে ৬ বছরেও রেজাল্ট আউট হত না সেটা আমরা লক্ষ্য করেছি। আজকে বলুন তো পশ্চিমবঙ্গে বহু ভাষাভাষী মানুষ বাস করেন, আমরা সেই বহু ভাষাভাষী মানুষদের জন্য মাতৃ ভাষায় বই ছাপিয়ে আজকে ছাত্রদের হাতে তুলে দিচ্ছি জানুয়ারি মাসের মধ্যে। কই, একবারও তো বললেন না? হিন্দি, উর্দু, ওড়িয়া, তামিল এমন কি যে আদিবাসীদের নিয়ে আপনারা কথা বলেন, লজ্জা করেনা? ৩০ বছর ধরে আদিবাসীদের দিকে তাকিয়েছেন? আমরা দাবি করতে পারি যে আমরা তাদের দিকে নজর দিয়েছি। আমরা অলচিকি ভাষায় বই ছাপিয়ে আদিবাসীদের হাতে তুলে দিয়েছি। ভারতবর্ষের অন্য কেউ এ জিনিস করতে পারে নি। আমরা আজকে ৫ থেকে সাড়ে ৫ কোটি টাকা ঐ বই ছাপানো বাবদ খরচ করি, সেজন্যই আজকে শিক্ষার অগ্রগতি ঘটেছে আমরা লক্ষ্য করতে পারছি। শুধু তাই নয়, আপনারা মাস্টার মহাশয়দের ১৮০ টাকা বেতন দিয়েছেন। একটা প্রাইমারি স্কুলের তিনি তাতে কি শিক্ষা দেবেন? স্কুলে এসে মাস্টার মহাশয়রা বাড়ির কথা চিন্তা করতেন, তাদের স্ত্রী, পুত্ররা অনাহারে রয়েছে। আমরা তাদের মর্যাদা দিয়েছি, তাদের ১ হাজার টাকা বেতন দিচ্ছি। মনে আছে আপনাদের মাননীয় প্রফুল্ল সেন যখন মুখ্যমন্ত্রী ছিলেন ঐ মাস্টার মহাশয়রা গ্রাম থেকে সিধু কানু ডহরে এসেছিলেন বেতন বৃদ্ধির প্রস্তাব নিয়ে। মাননীয় প্রফুল্ল সেন বলেছিলেন বুনো রামনাথ তেঁতুল পাতার ঝোল খেয়ে শিক্ষা দিয়েছিলেন আর তোমরা এসেছো বেতন বৃদ্ধির কথা বলতে। পুলিশ দিয়ে মেরে তাড়িয়ে দিয়েছিলেন। আমরা তাদের মর্যাদা দিয়েছি, এই মাস্টার মহাশয়দের এক হাজার টাকা বেতন করেছি। শুধু তাই নয়, আজকে গ্রামে গ্রামে লাইব্রেরি করে দেওয়া হয়েছে। শুধু স্কুল, কলেজের মধ্যে শিক্ষা বদ্ধ না রেখে আমরা গ্রামে গ্রামে লাইব্রেরি তৈরি করে দিয়েছি। আজকে আবুল কালাম সম্পর্কে তোলপাড় হচ্ছে, ইন্ডিয়া উইনস ফ্রিডম তিনি কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন বৃটিশ সাম্রাজ্যবাদ বেনিয়ারা গোটা জাতিকে নিরক্ষর করতে চেয়েছিল, আমরা ক্ষমতায় এসেছি আজকে আমাদের দেশবাসীকে প্রথমে শিক্ষা দেওয়া উচিত, সেজন্য দরকার শতকরা ১০ ভাগ টাকা শিক্ষাখাতে ব্যয় করা। আজকে আবুল কালাম আজাদ মারা গেছেন, ৩০ বছরে কংগ্রেসিরা সেই আবুল কালাম আজাদের ছবি টাঙিয়ে নির্বাচন করে অথচ তার কথা কি রক্ষা করে? তার কথাকে দুই পায়ে দলে পিষে চলেছে। মাত্র গত বাজেটে দেড় ভাগ টাকা শিক্ষা খাতে ধরা হয়েছে। এতে ভারতের ৭৬ কোটি মানুষের শিক্ষা হয়। আপনারা শিক্ষা নিয়ে কথা বলছেন। আজকে যে সাড়ে আট-নয় কোটি টাকা যা ওঁরা শিক্ষার জন্য দেন, তা দিয়ে ছেলেদের কপালে একটা ফোঁটা দেওয়া যায় না। আর যাইহোক, শিক্ষা হয় না ঐ টাকাতে। আজকে আমরা গর্বিত, বামফ্রন্ট সরকার এক্ষেত্রে যা করেছেন আপনারা ৩০ বছরেও তা করতে পারেন নি, ভারতবর্ষের কোনও কংগ্রেস সরকারও তা করতে পারেননি। আজকে বাজেটের ২৫ ভাগ টাকা আমরা শিক্ষা খাতে ব্যয় করছি। এর থেকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি শিক্ষা নিচ্ছে, দেখতে পাচ্ছি। শুধু তাই নয়, আমরা দেখছি ১৯৭৭ সালের আগে প্রতি বছর বহু ছাত্রছাত্রীর লেখাপড়া বন্ধ হয়ে যেত, কারণ আমরা দেখতাম, নভেম্বর মাসে পরীক্ষা হত স্কুলে, ডিসেম্বর মাসে ফল বের হত, কিন্তু ফল বের হবার দিন অনেক ছাত্রছাত্রী কাঁদতে কাঁদতে স্কুল থেকে চলে আসত এবং তারা মা-বাবাকে

জানত, 'আমি পাশ করেছি এই কনফিডেন্স আমার আছে, কিন্তু তোমরা আমার মাইনে দিতে পারোনি বলে আমার ফল জানাল না, আটকে দিল।' কিন্তু আজকে পশ্চিমবঙ্গে টুয়েলভ ক্লাশ পর্যন্ত ছাত্রছাত্রীদের আর বেতন দিতে পারেনি বলে কাঁদতে কাঁদতে স্কুল থেকে ফিরে আসতে হয় না, বাবা-মা এর উদ্বেগকে বামফ্রন্ট সরকার ফ্রি এডুকেশন করে দূর করে দিয়েছেন। আর এই ব্যবস্থা শুধুমাত্র সি.পি.এম., আর.এস.পি., ফরোয়ার্ড ব্লকের ছেলেমেয়েদের জন্যই করা হয়নি, এটা সকলের জন্যই হয়েছে। আজকে ৩৭টি নতুন কলেজ স্থাপন করা হয়েছে সীমিত ক্ষমতার মধ্যে। আজকে শিক্ষা যুগ্মতালিকাভুক্ত হওয়া সত্ত্বেও বামফ্রন্ট সরকার দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা এবং ঐ ৩৭টি নতুন কলেজ স্থাপন করেছেন। গত বছর নদীয়া জেলার হরিণঘাটা এবং বেথুয়াডহরিতে দুটি নতুন কলেজ স্থাপন করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা রবীন্দ্রনাথের নাম ব্যবহার করেন। এক ভদ্রলোক ছিলেন, তিনি মারা গেছেন। তিনি ইংরেজী শিক্ষায় শিক্ষিত হয়ে এম.পির টিকিট পেয়েছিলেন এবং যাকে ঐ কংগ্রেসিরা কল্যাণীতে ন্যাংটো করে ছেড়েছিলেন। তার নাম শঙ্করপ্রসাদ মিত্র। তিনি বলেছিলেন ইংরেজী তুলে দাও, কারণ পশ্চিমবাংলায় শিক্ষিত বাঙালি যারা, তারা মাতৃভাষাই ঠিকমতো শিখল না, কাজেই ইংরেজী নিয়ে তারা কিভাবে দরবার করেন? আমি বলব, গান্ধীজীর লেখা বই এর পাতাগুলি একটু উল্টে দেখুন। গান্ধীজী কি তার পুরো নাম, আজকে সেটাই ঐ কংগ্রেসি এম.এল.এরা বলতে পারবেন না। তিনি লিখেছিলেন, 'ক্লাশ সিক্স এর আগে পর্যন্ত ইংরেজী শিক্ষা দেওয়া উচিত নয়।' এবারে পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসিরা প্রচার করেছেন আমরা ইংরেজী তুলে দিয়েছি বলে। ওরা রবীন্দ্রনাথ, পন্ডিত জওহরলাল নেহরু, গান্ধীজী বা নেতাজী সুভাষচন্দ্র বোসের ছবি ১১ হাত কাপড়ে ছাপিয়ে আজকে যে ভোটের প্রচার করেন, সেটা অন্য কথা। সত্যি যদি আজকে রবীন্দ্রনাথ বেঁচে থাকতেন, তাহলে ওদের দেখে তিনি লাফ দিয়ে আত্মহত্যা করতেন। রবীন্দ্রনাথ বলেছিলেন 'মাতৃভাষা মাতৃদুগ্ধসম। এর কারণ হল, মেডিক্যাল কলেজে যে শিশু আজকে ভূমিষ্ট হয়েছে সে জন্মেই কি মা-কে মাদার বলছে, নাকি সে জন্মেই ল্যাকটোজেন বা গ্ল্যাকসো খাচ্ছে? তাহলে তো পরের দিনই সে পটল তুলবে। সেজন্যই রবীন্দ্রনাথ বলেছিলেন, 'মাতৃভাষা মাতৃদুগ্ধসম' এবং গান্ধীজী বলেছিলেন, 'ষষ্ঠ শ্রেণীর আগে ইংরেজী পড়ানো উচিত নয়।'

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুতের অগ্রগতির কথাই ধরুন, যা নিয়ে ওরা ভোটে চিৎকার করেছেন। ১৯৭৭ থেকে আজ পর্যন্ত এই ১০ বছরে আজকে ১,৮৬০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে এখানে এবং এটা একটা রেকর্ড। আপনারা কি করে গিয়েছেন? বিদ্যুৎ সম্পর্কে আপনারা আবার কথা বলেন? আমাদের এই রাজত্বকালের মধ্যে ২৭ লক্ষ ৪৮ হাজার বাড়িতে বিদ্যুৎ দেওয়া সম্ভব হয়েছে। আজকে আমি সর্বশেষ পঞ্চায়েত সম্পর্কে বলব। পঞ্চায়েত সম্পর্কে বলার অধিকার আছে আপনাদের? কারণ আপনারা তো পঞ্চায়েত নির্বাচন চান নি। আমরা আসার আগে আপনাদের আমলে একজন প্রধান ১৬ বছর ১৮ বছর যাবৎ চিয়ারে আঠা লাগিয়ে বসেছিল। আমরা যদি না আসতাম তাহলে সে বুড়ো হয়ে মরে যাবার পরে তবে সেখানে পঞ্চায়েতে নির্বাচন হত। আমরা ১৯৭৮ সালে এখানে এসেছি, আমরা আসার পর আমাদের প্রথম প্রতিশ্রুতি ছিল পঞ্চায়েত নির্বাচন করব। আমাদের যে ৩৬ দফা কর্মসূচি ছিল সেই কর্মসূচির মধ্যে এটাও একটা প্রধান কর্মসূচি ছিল। আপনারা

থাকাকালীন কোনও পঞ্চায়েত নির্বাচন করেন নি। আমরা আসার পর এখানে ন্যায়, অবাধ এবং সুষ্ঠ পঞ্চায়েত নির্বাচন করেছি। আমরা দেখেছি বিগত পঞ্চায়েত নির্বাচনে আপনারা গুন্ডামি করেছেন। দুবরাজপুরের তপন বসুকে আপনারা খুন করেছেন, মুর্শিদাবাদ জেলার শ্রীপতি সরকারকে খুন করেছেন। আপনারা নিজেরা খুন করে এসে এখানে সব অসত্য কথা বলছেন। স্যার, এই ব্যাপারে আমি একটা গল্প বলে আমি আমার বক্তব্য শেষ করব। ওনারা পঞ্চায়েত নির্বাচনের সময় নানারকম মিথ্যা কথা বলেছেন। ওরা বলেছেন ২ টাকা কেজি চাল দেব, ১০ লক্ষ বেকার ছেলেকে চাকুরি দেব এই সমস্ত কথা। নানারকমভাবে তারা মিথ্যা কথা বলেছেন এবং সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করেছেন। স্যার, আমি একটা গল্প বলছি। হঠাৎ দেবরাজ ইন্দ্র নারদকে ডেকে বললেন যাও মর্তে গিয়ে দেখে এসে সেখানে কি পরিস্থিতি চলছে এবং সমস্ত খবর জোগাড় করে নিয়ে এস। নারদ মর্তে এলেন এবং প্রথমে বিহারে নামলেন। বিহারে নেমে সেখানকার এক অধিবাসীকে বললেন আমার খুব জল পিপাসা পেয়েছে, আমাকে এক গ্লাস জল দাও। সে বলল এটা ছাপরা জেলা, এখানে কোনও টিউবওয়েল নেই, জল হবে না। নারদ মহাশয় সেখান থেকে চলে আসেন বাঁকুড়া জেলার সোনামুখি গ্রামে এবং সেখানে এসে এক গ্লাস জল চান। সেই গ্রামের প্রধান তাকে একগ্লাস জল দিলেন। সেই এক গ্লাস জল খাবার পর নারদ অত্যন্ত তৃপ্ত হলেন। তৃপ্ত হয়ে তিনি সেই প্রধানকে বললেন তুমি কি বর চাও বল। তার উত্তরে তিনি বললেন আমি একবার স্বর্গ দেখতে চাই। নারদ বললেন আমি প্রথমে যেখানে গিয়েছিলাম সেখানে জল পাই নি তোমার থেকে জল পেয়েছি তোমাকে স্বর্গে নিয়ে যাব। নারদ তাকে স্বর্গে নিয়ে গেলেন। সেই প্রধান স্বর্গে গিয়ে নানা জিনিস দেখতে লাগল। দেখতে দেখতে সে একটা বিরাট ঘন্টা দেখতে পেল। সেই ঘন্টাটাকে দেখিয়ে নারদকে সে জিজ্ঞাসা করল এই ঘন্টা দিয়ে কি হয়? নারদ বলল মর্তের সমস্ত খবর এর দ্বারা জানা যায় এবং ঘন্টা বেজে ওঠে। এই কথা বলতে বলতেই ঘন্টা বেজে উঠল। সে জিজ্ঞাসা করল কেন বেজে উঠল। নারদ উত্তরে বলল মুসলিম লীগ বক্তৃতা করছে এবং মিথ্যে কথা বলছে বলে ঘন্টা বেজে উঠল। তারপর আবার ঘন্টা বেজে উঠল এবং নারদ বললেন যে এস.ইউ.সি বক্তৃতা করছে এবং মিথ্যা কথা বলছে বলে ঘন্টা বেজে উঠল। তারপর কিছুক্ষণ বাদে ঘন্টাটা ঢং-ঢং-ঢং-ঢং করে বেজে উঠল। তাতে সেই প্রধান বলল এইভাবে বেজে উঠল কেন উত্তরে নারদ বলল কংগ্রেসের প্রিয়রঞ্জন দাসমুন্সী এবং কংগ্রেসের নেতারা বক্তৃতা করছে তাই এইভাবে বেজে উঠল। ওরা তো অনর্গল মিথ্যা কথা বলে এইভাবে ঘন্টা বাজছে। ওনারা খুব স্থায়ী সরকারের কথা বলেন। আমি একটা কথা বলতে চাই ওদের কাছে স্থায়ী কথাটার মানে কি? ওনাদের জগন্নাথ মিশ্র মন্ত্রী, দিল্লি গিয়েছিলেন, প্লেনে বিহারে ফিরছিলেন। অ্যারোড্রামে নামার পর তিনি তার আরদালিকে জিজ্ঞাস করলেন আমার গাড়ি কোথায় যাবার? সে তখন উত্তর দিল যে আপনি প্লেনে থাকাকালীন বরখাস্ত হয়ে গেছেন, আপনাকে এখন প্রাইভেট কারে যেতে হবে। একজন পিতা তার পুত্রকে জিজ্ঞাসা করছে ভারতবর্ষের শিক্ষামন্ত্রী কে? তার উত্তরে ছেলে তার বাবাকে বলল সকালে না বিকালের? তার মানে বলতে চাইছে ঘন ঘন তো মন্ত্রী চেঞ্জ হয় তাই কখনকার মন্ত্রীর কথা বলবে। এই হচ্ছে স্থায়ী সরকারের নমুনা। এখানে ১১ বছর যাবৎ একটা স্থায়ি সরকার হিসাবে বামফ্রন্ট ঐক্যবদ্ধভাবে চালিয়ে যাচ্ছে। সামান্য মনমালিন্য আমাদের থাকতে পারে সেটা আমরা আগামী দিনে শুধরে নেব। সংগ্রামের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার

তৈরি হয়েছে তাকে ভাঙা এত সহজ নয়। জন্মের জঠর থেকে বামফ্রন্ট সরকার তৈরি হয়েছে এটা ভাঙা এত সহজ নয়। তাই বিরোধী পক্ষ থেকে রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী দিয়েছেন তার বিরোধিতা করে রাজ্যপালের ভাষণকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আগে অন্যতম স্যোশালিস্ট নেতা সুভাষবাবু বক্তৃতা করছিলেন। তিনি অনেকবার বক্তৃতার মধ্যে স্যোশ্যালিস্ট কথা উচ্চারণ করলেন। তিনি বললেন যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গত ১১ বছর ধরে রয়েছে। তিনি সত্যি কথাই বলেছেন। একথা সত্য যে পশ্চিমবঙ্গে জ্যোতি বসুর নেতৃত্বে বামফ্রন্ট সরকার এখানে গত ১১ বছর ধরে ক্ষমতায় রয়েছে। শুধু রাইটার্স বিল্ডিংসেই নয়, আমরা দেখছি বিভিন্ন এলাকায় পঞ্চায়েত থেকে শুরু করে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন সর্বত্রই বামফ্রন্ট দায়িত্ব পেয়েছে গত এগার বছরে। সাথে সাথে আমরা দেখছি ও দেখেছি, আমাদের প্রয়াত নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ও বর্তমানে রাজীব গান্ধী প্রত্যেকটি রাজ্যে, বিশেষভাবে অকংগ্রেসি রাজ্যগুলিকে যেভাবে সর্ব বিষয়ে সমর্থন করছেন, বিশেষ করে অর্থনীতির দিক থেকে যেভাবে পশ্চিমবঙ্গকে সাহায্য করছেন তাতে আমরা সবাই অভিভূত হয়েছি। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপার যে, রাইটার্স বিল্ডিংস থেকে শুরু করে পঞ্চায়েত অবধি গত এগার বছর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকা সত্ত্বেও সম্পূর্ণ ব্যর্থতার ও অপদার্থতার পরিচয় দিয়েছেন। এই ব্যর্থতা ও অপদার্থতা ঢাকবার জন্য এই মন্ত্রিসভা রাজ্যপালের মাধ্যমে এই ভাষণের মধ্যে দিয়ে যেভাবে চেষ্টা করেছেন, আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি। শুধুমাত্র বিরোধিতাই নয়, পশ্চিমবাংলার একজন মানুষ হিসাবে এই যে পদ্ধতিতে ব্যর্থতা ও অপদার্থতা ঢাকবার চেষ্টা তারা করেছেন তা দেখে আমি অত্যন্ত মর্মাহত হয়েছি। একটু আগে এখানে মাননীয় সদস্য সুভাষবাবু আমাদের মহান পূর্বপুরুষদের কথা উল্লেখ করছিলেন, রাজা রামমোহন রায়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, নেতাজী সুভাষচন্দ্র, এরা যেভাবে তাদের কর্মজীবনের ছাপ রেখে গেছেন তা আমরা দেখেছি। ঐ সমস্ত মণীষীর জন্মভূমি এই পশ্চিমবঙ্গ, সেই পশ্চিমবঙ্গে আমরা যখন দেখি এই মন্ত্রিসভা রাজ্যপালের মাধ্যমে একটি অসত্য চিত্র পশ্চিমবঙ্গের এই বিধানসভায় তুলে ধরছেন এবং তারই মাধ্যমে সারা রাজ্যের কাছে তুলে ধরছেন, আমরা তখন সত্যিই মর্মাহত হই। গত দু'দিনের বিতর্কে এবং আজকেও দেখছি যে, সরকার পক্ষের সদস্যরা এবং বিরোধী পক্ষ থেকে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় সন্ত্রাস ও রিগিং হয়েছে বলে বলেছেন। বিধানসভায় বামপন্থী বন্ধুদের অনেকে সি.পি.এম.'এর ফ্যাসিজম ও সন্ত্রাসের কথা উঠলেই আমাদের ব্যঙ্গ করছিলেন এবং বলছিলেন যে সারা পশ্চিমবঙ্গের জনগণ তাদের সঙ্গে রয়েছেন। জনগণের দরবারে যান, সেখানে গেলে দেখতে পাবেন কিভাবে জনগণ বামপন্থীদের সমর্থন করে। আমরা বিশ্লেষণ করে দেখলে দেখব যে, কেবলমাত্র পশ্চিমবঙ্গের জনগণ নয়, সারা ভারতবর্ষের জনগণ সি.পি.এম. এবং বামপন্থীদের বিরুদ্ধে রয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিশ্বাস, সি.পি.এম. বন্ধুরা যেখানে আছেন তারা নিশ্চয়ই জানেন, সন্ত্রাস, রিগিং ও ফ্যাসিজম কখন শুরু হয়। আমরা জানি, যখন কোনও রাষ্ট্রনায়ক বা কোনও সরকার দেখে জনগণের সমর্থন তার পেছনে নেই, সমর্থন দিনে দিনে কমে যাচ্ছে বা

একেবারেই নেই, তখন সেই সরকার বা রাষ্ট্র প্রধান চেষ্টা করে এবং তখনই এই সন্ত্রাস, রিগিং এবং ফ্যাসিজম আমরা দেখি। ইতিহাসকে পাল্টানো যায় না। কিছুদিন আগে সি.পি.এম.'এর একজন সদস্যের সঙ্গে কথা বলছিলাম। তিনিও আমার সঙ্গে স্বীকার করলেন যে, সারা ভারতবর্ষে সি.পি.এম.'এর প্রাধান্য ক্রমশ কমে যাচ্ছে। এ আমার মুখের কথা নয়, এ হচ্ছে প্রকৃত ঘটনা ও চিত্র। সারা ভারতবর্ষে তিনটি রাজ্যে ত্রিপুরা, কেরালা এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গড়েছিল। ত্রিপুরার সরকার আপনাদের হাতছাড়া হয়েছে, কেরালায় যখন পঞ্চায়েত নির্বাচন হয় ২৩শে জানুয়ারি তাতে আমরা কি দেখলাম কংগ্রেস জয়যুক্ত হয়েছে। কেরালার মিউনিসিপ্যালিটির নির্বাচনে আপনারা কি দেখেছেন, এটা মুখের কথা নয় আপনারা তথ্য দিয়ে দেখুন আপনাদের নেতৃত্বে থাকাকালীন কেরালায় পঞ্চায়েত নির্বাচনে ৪৬৯টি আসনের মধ্যে কংগ্রেস ৪৫৫টি আসন পেয়ে গেছে এবং ২৫টি মিউনিসিপ্যালিটির মধ্যে ১৭টি কংগ্রেসের দখলে এসে গেছে। সারা ভারতবর্ষের মধ্যে সি.পি.এমের সমর্থন গ্র্যাজুয়ালি কমছে। পশ্চিমবঙ্গে আপনারা ১১ বছরে মন্ত্রিত্বে রয়েছেন একথা ঠিক কিন্তু ১৯৭৭ সালে যেদিন সরকারে এসেছিলেন সেদিন আপনাদের ৬০ শতাংশ সমর্থন ছিল কিন্তু আপনাদের গালভরা কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে শুনে শুনে লোকে বীতশ্রদ্ধ হয়ে পড়েছে। এই বারে বারে বলা যে আমরা এত এত কাজ করেছি কিন্তু আসলে দেখা যাচ্ছে যে কিছুই কাজ হচ্ছে না। ফলে কি দেখতে পাচ্ছি কি ভোটের শতাংশ ১৯৮২ সালে ৫ শতাংশ কমে গিয়ে ৫৫ শতাংশে দাঁড়িয়েছে। তারপরে ১৯৮৭ সালের নির্বাচনে কি দেখলাম এই সমর্থন কমতে কমতে ৫১ কিছু বেশি শতাংশ ভোট পেয়েছেন। তাও আবার নির্বাচন হল কিভাবে না ভোটার লিস্টে কারচুপি করে, প্রশাসনিক সহযোগীতায় এবং পুলিশ বাহিনীর সমর্থনে। এই ব্যাপক কারচুপি করে আপনারা জয়লাভ করেছেন মাত্র ৫১. কিছু বেশি শতাংশ ভোটে। সেখানে আমরা এত বাধা সত্ত্বেও ৩৯ পারসেন্ট ভোট পেয়েছি। সুতরাং আপনাদের ভোটের শতাংশ যে কমেছে একথা তো অস্বীকার করতে পারেন না। এই যখন অবস্থা জ্যোতিবাবু দেখলেন যে বাইরের কোথাও সমর্থন নেই তখন তিনি ব্যস্ত হয়ে উঠলেন এবং গোটা পশ্চিমবঙ্গে ব্যাপক সন্ত্রাস রাজত্ব শুরু হল। পঞ্চায়েতের নির্বাচনে সেইজন্য এইভাবে ব্যাপক রিগিং এবং ফ্যাসিজিমের সৃষ্টি করা হল। ১৯৮৭ সালের নির্বাচনের পরই কলিকাতা কর্পোরেশনের ২টি ২নং ওয়ার্ডে উপনির্বাচন হল, সেখানে আমরা কি দেখলাম যেখানে ১৯৮৭ সালের নির্বাচনে কংগ্রেস প্রার্থী জয়লাভ করলেন সেখানে কিছুদিনের মধ্যে শ্যামপুকুর থানার উপনির্বাচনে ১৯৮৭ সালে প্রায় ৫ হাজার মতো ভোটে হেরে গেল। হাজার হাজার ভোটে কংগ্রেস হেরে গেল মাত্র কয়েকদিনের মধ্যে। সুতরাং দেখা যাচ্ছে কি একদিকে যত সি.পি.এমের ভোট গ্র্যাজুয়ালি কমছে তখন তারা ক্ষিপ্ত হয়ে উঠল। শেষকালে যখন ত্রিপুরাতেও দেখলো যে তারা হেরে গেছেন তখন আর থাকতে পারলো না পঞ্চায়েত নির্বাচনের জন্য ব্যাপক কারচুপি, সন্ত্রাস সৃষ্টি করে তারা জিতে এলেন। একথা কি আমাদের মুখ্যমন্ত্রী অস্বীকার করতে পারেন যে হাওড়া তথা সারা পশ্চিমবঙ্গে যতগুলি হাসপাতাল আছে সেগুলি কি গুনে দেখেছেন যে তাতে কত কংগ্রেস কর্মী এবং কত নিরীহ মানুষ আহত অবস্থায় হাসপাতালে রয়েছে। আজকে আপনারা ভগবানগোলা এবং আরও অনেক জায়গায় ঘুরে আসুন সেখানকার হাসপাতালগুলিতে কি অবস্থায় সব পড়ে আছে। যে দলের প্রধান সি.পি.এম প্রার্থীতে রয়েছে, প্রশাসনের সব জায়গাতে সি.পি.এমে রয়েছে সেখানে সুষ্ঠ প্রশাসন পাওয়া

যাবে কি করে? সারা পৃথিবীতে তো কমিউনিস্ট নেতা রয়েছে কিন্তু কোনও কমিউনিস্ট সন্তান কি ক্যাপিটালিস্ট তৈরি হয়েছে? কিংবা কোনও পরিবার কি ক্যাপিটালিস্ট তৈরি হয়েছে? আমরা জানি পশ্চিমবঙ্গে অনেক সি.পি.এম নেতা ছিলেন তারা বিত্তবান অবস্থায় ছিলেন এবং রাজনীতির সঙ্গে তারা যুক্ত ছিলেন কিন্তু এইভাবে সুযোগের অপপ্রয়োগ কেউ করেন নি। আমি অনেক প্রাক্তন নেতাদের কথা জানি তারা বিত্তবান হওয়া সত্ত্বেও দেশের জন্য, গরিব মানুষের জন্যে অনেক কিছু করে গেছেন। বেশিদূর যেতে হবে না আপনাদের নেতা ই.এম.এস. নাম্বুদ্রিপাত্ কিভাবে রাজনীতি করেছেন সেটা আপনারা সকলেই জানেন এবং তিনি দেশের জনসাধারণের জন্যে কিভাবে নিজের স্বার্থকে বিসর্জন দিয়েছেন আপনারা তা জানেন। কিন্তু সেখানে আপনাদের কমিউনিস্ট লিডার কিভাবে তার পুত্রকে ক্যাপিটালিস্ট তৈরি করলেন তার ইতিহাস আপনাদের জানা আছে। সুতরাং এই নেতার কাছ থেকে আমরা ফ্যাসিজিম ছাড়া আর কি আশা করতে পারব? যেখানে শিক্ষিত যুবকরা বেকার হয়ে পড়ে রয়েছে হাজার চেষ্টা করেও ব্যাঙ্ক থেকে ৫ হাজার টাকার লোন পাচ্ছে না অথচ মুখ্যমন্ত্রী পুত্র এই রেফারেন্সে ব্যাঙ্ক থেকে কোটি কোটি টাকা লোন করলেন এর কোনও বিচার নেই। আমাদের সুভাষবাবু খুব সোশ্যালিস্ট বলে অনেক কথা বলে গেলেন। আমি তাকে জিজ্ঞাসা করি সোশ্যালিস্ট এই কথার মানে জানেন কি উনি? সোশ্যালিস্ট দেশ কাকে বলে আমরা জানি।

[4-50 — 5-00 P.M.]

আমি অত্যন্ত ক্ষুদ্র একটা এক্সজাম্পল দিচ্ছি, আমাদের সকলের যেটা লাগে রুগীর লাগে, নারী, পুরুষ, শিশু, বৃদ্ধ সকলের লাগে একটি খাদ্য, সেই খাদ্যটা হচ্ছে মিল্ক বা দুগ্ধ। সোশ্যালিস্ট রাজ্যের কথা বলছেন আপনারা, সেখানেতে দুধ সকলের জন্য ফ্রী, আর পশ্চিমবাংলার দুধের দাম ১৯৭৭ সালে কত ছিল, আর আজকে বেড়েছে কত বার? সাধারণের জন্য ১.৮০ পয়সা যেটা দিতে হত, এখন সেটা ২.৭০ পয়সা দিতে হয়। আপনারা বিভিন্ন জিনিসে ভর্তুকি দেবেন আর দুধের জন্য ভর্তুকি দেবেন না, অথচ নিজেদেরকে সোশ্যালিস্ট বলে বেড়াবেন, এটা আপনাদের মুখে শোভা পায়না। আজকে দুধের যে দাম বেড়েছে, সেটা যদি আপনারা রাজ্যপালের ভাষণে বলতেন যে বিশেষ পরিস্থিতিতে দুধের দাম বাড়াতে বাধ্য হচ্ছি তাহলেও বুঝতাম। শিল্পের উন্নয়ন সম্বন্ধে আপানারা বলেছেন, কিন্তু আমি জানিনা কোথায় উন্নতি হয়েছে, তবে যেখানেই বলুন সেটা বৃহৎ শিল্প সম্বন্ধেই বলুন, ক্ষুদ্র শিল্প সম্বন্ধে বলুন তবে আমি বলছি পশ্চিমবাংলায় শিল্পের কোথাও কোনও উন্নতি হয়নি। স্টিল অফ-টেক সম্বন্ধে আপনারা জানেন যে, পশ্চিমবাংলায় স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন যত আছে সেখানে সেন্ট্রাল গভর্নমেন্টের কিছু অ্যালটমেন্ট আছে, এবং পশ্চিমবঙ্গেরও আছে। আপনারা জানেন স্টিল অফ-টেক গুলিতে কত পারসেন্ট স্টিল লাগে গত '৭৬-৭৭ সালে স্টিল লেগেছিল ১৭ পারসেন্ট বর্তমানে '৮৬-৮৭ সালে সেটা দাঁড়িয়েছে ১২ পারসেন্টে। শুধু তাই নয়, যেসব রাজ্য ১৯৭৬-৭৭ সালে কম ছিল আজকে তারা বেড়েছে। যেমন, ইউ.পি.তে ৮ পারসেন্ট থেকে বেড়ে ১২ পারসেন্ট হয়েছে, মহারাষ্ট্রে ১৪ পারসেন্ট থেকে ১৮ পারসেন্ট হয়েছে, তামিলনাডুতে ৫ পারসেন্ট থেকে বেড়ে ১৮ পারসেন্ট হয়েছে, পাঞ্জাবে ৯ পারসেন্ট ছিল, সেটা বেড়ে ১২ পারসেন্ট হয়েছে। এটা আমার বক্তব্য নয়, আমার কথা হচ্ছে পশ্চিমবঙ্গে ১৯৭৬-৭৭ সালের আগে ছিল ১৭ শতাংশ, এখন সেটা কমে দাঁড়িয়েছে ১২ শতাংশ। শুধু

তাই নয়, স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের যে ডিমান্ড এবং সেন্ট্রাল গভর্নমেন্টের যা অ্যালটমেন্ট সেটা আমাদের পশ্চিমবঙ্গ সরকার কিনতে পারছে না। তার কারণ সমস্ত শিল্প বন্ধ হয়ে গেছে। আমি হাওড়ায় থাকি, হাওড়া সারা ভারতবর্ষের গৌরব। সেই হাওড়া শহরের ঘরে ঘরে যে ইন্ডাস্ট্রি তৈরি হয়েছিল, আজকে সেগুলি সমস্তই শ্মশানে তৈরি হয়েছে। সেইজন্য পশ্চিমবাংলায় স্টিল অফ-টেক দিনে দিনে গ্র্যাজুয়ালি কমে যাচ্ছে। শুধু একটা কথা বলব, আমার কনস্টিটুয়েন্সির কথা বলব, সেখানে ১০ বছরে কটি কারখানা বন্ধ হয়েছে অম্বিকা জুট মিল যেখানে ৫ হাজার লোক কাজ করত সেটা '৭৭ সালের পরে বন্ধ হয়ে গেছে, আরও যেগুলি ১৯৭৭ সালের পরে বন্ধ হয়ে গেছে সেইগুলি হল হিন্দুস্থান জুট মিল, নস্কর পাড়া জুট মিল, ক্রাউন অ্যালুমিনিয়াম, হাওড়া আয়রন অ্যান্ড স্টিল, ইন্ডিয়া রাবার, ইস্ট ইন্ডিয়া রাবার, ব্যানার্জি ও চক্রবর্তী। এই প্রত্যেকটি কারখানা ১৯৭৭ সালের পরে বন্ধ হয়েছে। ওরাই আবার বলেন শ্রমিকের সরকার। আপনারা জেনে নিন, আপনারা শ্রমিকের স্বার্থ রক্ষা করতে পারেননি, যেখানেই শ্রমিক সেখানেই আপনারা পরাজিত হয়েছেন। সেখানেই কংগ্রেস জয়লাভ করেছে। হাওড়ার বেল্টে, আসানসোল বেল্টতে, ব্যারাকপুর বেল্টতে, দার্জিলিংয়ের চা-বাগানের বেল্টে সেখানে কংগ্রেস জয়লাভ করেছে। আজকে এটা স্বীকার করতেই হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আপনার মাধ্যমে আমাদের যা প্রতিবাদ রাজ্যপালের ভাষণের উপর তা আমি তুলে ধরছি। আমি দেখছিলাম কিছু সত্যের অপলাপ হয়েছে। এখানে খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন, রাজ্যপালের ভাষণে ২৫ টাকা কিলো তেলের কথা লিখেছেন, কেন্দ্রকে একটু ভর্ৎসনা করা হয়েছে। এখানে ঘোষণা করা উচিত ছিল ২৫ টাকা যে ন্যায্য দর বেঁধে দিয়েছিলাম সেটা আমরা তুলে নেব। কেন ২৫ টাকা করা হয়েছিল, না, ব্যবসায়ীদের সাহায্য করার জন্য ২৫ টাকা দর বেঁধে দেওয়া হয়েছিল। কিন্তু ২৫ টাকায় কোথায় তেল বিক্রি হয়েছে? ৩৫/৪০ টাকায় তেল বিক্রি হয়েছে, কোনও জায়গায় ২৫ টাকায় বিক্রি হয়নি। কেন্দ্রীয় সরকার যদি রেপ সিডের যোগান না করতে পারতেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষের দুর্ভোগ ছাড়া আর কিছু হত না। পশ্চিমবঙ্গের বিধানসভাকে ইগনোর করে খাদ্যমন্ত্রী বাইরে ঘোষণা করেছেন যে ২৫ টাকা দর তুলে নিচ্ছি এখানে তিনি ঘোষণা করতে পারলেন না। এইভাবে বিধানসভাকে অবজ্ঞা করা হচ্ছে। আমরা দেখলাম পশ্চিমবঙ্গের গর্ব যুব ভারতী ক্রীড়াঙ্গনের কথা রাজ্যপালের ভাষণে লেখা আছে। এটার সূত্রপাত হয়েছিল ১৯৭৬ সালে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজীব গান্ধী কলকাতায় এসে ১০ কোটি টাকা এই স্টেডিয়াম নির্মাণ করবার জন্য দিয়ে গেছেন, কিন্তু রাজ্যপালের ভাষণে লেখা হয়নি কেন্দ্রীয় সরকারের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তর, শিক্ষা ক্ষেত্রে, সব জায়গার বার্থতার সম্বন্ধে অনেক কিছু বলার ছিল, আপনি যখন আলো জ্বালিয়ে দিয়েছেন তখন সংক্ষেপে বলছি আপনারা জনগণের সমর্থন না থাকলেও বল প্রয়োগ করে, সন্ত্রাস করে, রিগিং করে বেশিদিন ক্ষমতায় থাকতে পারবেন না। সারা পৃথিবীর ইতিহাস দেখলে দেখবেন ইরানের শাহ চেষ্টা করেছিলেন ক্ষমতায় থাকার, কিন্তু জনগণের রোষে তাকে ক্ষমতা ছেড়ে চলে যেতে হয়েছে। ফিলিপাইনের মার্কোস ঘোষণা করেছিলেন তিনি প্রেসিডেন্ট হয়েছেন, কিন্তু জনগণের রোষে অ্যাকুইনো প্রেসিডেন্ট হয়েছেন, তাকে প্রেসিডেন্টের পদ ছেড়ে চলে যেতে হয়েছে। তেমনি জ্যোতিবাবুকে বলে দিয়ে যাচ্ছি জনগণের সমর্থন ছাড়া বল প্রয়োগ করে সন্ত্রাস করে পশ্চিমবঙ্গে আপনারা বেশিদিন টিকে থাকতে পারবেন না, পশ্চিমবঙ্গের জনগণ আপনাদের

**বিরুদ্ধে রায় দিয়েছে, আপনাদের সন্ত্রাস রিগিং ফ্যাসিজিমের বিরুদ্ধে প্রতিবাদ করছে। সর্বশেষে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।**

[5-00 — 5-10 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা পশ্চিমবঙ্গ সরকারের ভাষণ, সেটা বিধানসভার সামনে উপস্থাপিত করা হয়েছে। গত বিশ্বযুদ্ধের সময় আমার যখন ছাত্র জীবন সেই সময়ে একটা নতুন শব্দ চালু হয়েছিল ডিউ স্লিপ, ডিউ পার্ট। সেই সময়ে আর একটা সহজে পাশ করবার ব্যবস্থা চালু হয়েছিল সেটার নাম হয়েছিল সিওর সাকসেস অল্প পড়ে যাতে পাশ করে চলে যাওয়া যায়। আমাদের যিনি হেড মাস্টার মহাশয় ছিলেন তিনি বলেছিলেন ভবিষ্যতে হয়ত কোনও একটা সময়ে যেমন সিওর সাকসেস ব্যবস্থা সেইরকম টাচ এন্ড পাশ এইরকম বই বেরুবে, তাতে পড়তে হবে না, শুধু ছুঁলে পরে পাশ করে যাবে। আমি এখানে দায়িত্বশীল নেতা হিসাবে কংগ্রেসের অন্যতম সম্পাদক অপূর্ব বাবুর বক্তব্য শুনছিলাম ৩৬ দফায় যে জিনিস বলা হয়েছে সেই সম্পর্কে। স্যার, শুনেছি বাল্মিকী মুনি আগে ছিলেন রত্নাকর দস্যু, তিনি রামায়ণ রচনা করেছিলেন। প্রথমে তিনি রাম রাম বলতে পারতেন না, মরা মরা বলতে বলতে রাম রাম বলতে পেরেছিলেন। তাই রাজ্যপালের ভাষণে ওরা সকলে ঐ ৩৬ নম্বরে এসে ঠেকে যাচ্ছেন। কারণ, ৩৬ নম্বরে পঞ্চায়েত নির্বাচন আছে, ৩৬ নম্বর মুখ্যমন্ত্রীর রাজ্যের অন্যান্য মন্ত্রীদের সঙ্গে কি মতবিরোধ হয়েছে, ফ্রন্টের কি মতবিরোধ আছে, ৩৫৬ ধারা করা যাবে কিনা, সাংবিধানিক সঙ্কট সৃষ্টি হয়েছে কিনা, সমস্ত কথার ওরা প্রত্যেকে ঐ ৩৬ দফায় আটকে আছেন। অপূর্ব বাবু বললেন কোথাও দেখলাম না যে কৃষি দপ্তর সম্পর্কে কিছু বলা হয়েছে।

[5-10 — 5-20 P.M.]

এটা নিশ্চিতভাবে একটা গুরুত্বপূর্ণ দপ্তর। বলা হচ্ছে কৃষি দপ্তরের কাজকর্ম সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কিছু বলা হয়নি। আসলে ঘটনা কিন্তু তা নয়। আমি ইতিপূর্বে বলেছি সিওর সাকসেস এবং টাস এবং পাশের কথা। ওরা সেইভাবেই রাজ্যপালের ভাষণকে পড়েছেন। ওরা ৩৬ দফা পর্যন্ত পড়েছেন। কিন্তু রাজ্যপালের ভাষণের ৩৭ দফায় আছে, "বাজেট আলোচনার সময় ব্যয় মঞ্জুরির জন্য যখন পৃথক দাবি পেশ করা হবে, তখন মাননীয় সদস্যবৃন্দ বিভিন্ন ক্ষেত্রে কার্য ব্যবস্থা সম্পর্কে যে কর্মসূচি প্রণয়ন করা হয়েছে তা আরও বিশদভাবে জানাবার সুযোগ পাবেন।" অর্থাৎ বিশদভাবে সেই সময় থাকবে। কিন্তু সংক্ষেপে এখানে আছে। সংক্ষেপে বলা হয়েছে ৭নং দফাতে— "গত বছরের খাদ্য শস্যের উৎপাদন এইরাজ্যে সর্বকালীন রেকর্ড এবছরে খাদ্যশস্যের সামগ্রিক উৎপাদন আবার তার কাছাকাছি পৌঁছে যেতে পারে।" রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, খরা এবং বন্যায় ক্ষতি হয়েছে। একমাত্র বন্যায় ক্ষতি হয়েছে ২৫০ কোটি টাকা। এর মধ্যে কৃষি ফসলও রয়েছে। এসব সত্ত্বেও বলা হয়েছে, এবছরে খাদ্যশস্যের সামগ্রিক উৎপাদন আবার তার কাছাকাছি পৌঁছে যেতে পারে। বিরোধীদলের তরফ থেকে বলা হল কৃষি দপ্তর সম্বন্ধে কিছু বলা হয়নি তার

কারণ হচ্ছে কমলবাবু এবং জ্যোতিবাবুর মধ্যে বিরোধ রয়েছে। রাজ্যপালের এই ভাষণে ভাল দিকও যে আছে আশাকরি সেই ব্যাপারে কোন দ্বিমত নেই। তফসিলি, উপজাতি এবং দুর্বলতর অন্যান্য অংশের মানুষের উপর অন্যান্য রাজ্যে যে অত্যাচার হয় পশ্চিমবাংলায় সেটা হয়না। আশাকরি দলমত নির্বিশেষে এ কথাটা স্বীকার করবেন। তা সত্ত্বেও রাজ্যপাল তার ভাষণে বলেছেন এই ব্যাপারে আমাদের আত্মতুষ্টির অবকাশ নেই। অর্থাৎ পশ্চিমবাংলায় এই ধরনের ঘটনা যদিও নেই তবুও আমাদের আত্মতুষ্টির মনোভাব থাকা উচিত নয়। আমি বলছিনা পশ্চিমবাংলায় আমরা সোশ্যালিজম প্রতিষ্ঠা করেছি, শোষণহীন সমাজ প্রতিষ্ঠা করেছি। একথা যদি কেউ বলেন তাহলে তিনি মুর্খের স্বর্গে বাস করছেন। একটা ধনবাদী সরকারের অধীনে আমরা বাস করছি। মাননীয় রাজ্যপাল তার ভাষণে গর্বের সঙ্গে বলেছেন এবছর ৯৫১ কোটি টাকার মতো প্রকল্পের জন্য ব্যয় করা হবে যেটা গত বছরের বরাদ্দ থেকে ১০ শতাংশ বেশি। আমার তো মনে হয় এটা বুঝতে খুব অসুবিধা হয়না। চলতি বছরে কেন্দ্রীয় সরকার ৭ হাজার ৪৫৪ কোটি টাকা বাজেটে ঘাটতি দেখিয়েছেন। আমরা জানি এটা তারা কিভাবে পূরণ করবেন। স্যার, সৌগতবাবু প্রিভিলেজ মোশন কারণ আমাদের খাদ্যমন্ত্রী নির্মলবাবু বিধানসভাকে উপেক্ষা করে ২৫ টাকা সর্ষের তেলের দাম যেটা নির্ধারণ করা হয়েছিল সেই আইন তুলে দিয়েছেন। কি খারাপ কাজ করা হয়েছে? সর্ষের তেলের দাম যখন ৩০/৪০ টাকা উঠেছিল তখন ওই ২৫ টাকা দাম ধার্য করা হয়েছিল। অন্যান্য রাজ্যের তেল কলের মালিকরা এইভাবে তেলের দাম বাড়িয়ে মুনাফার পাহাড় সৃষ্টি করেছে। পশ্চিমবাংলায় বেশি ভোজ্য তেল ব্যবহার করা হয় কাজেই ওই তেল কলের মালিকরা যেভাবে দাম বাঁধবেন সেটাই মেনে নিতে হবে এটা আমরা চাইনি এবং সেইজন্যই ২৫ টাকা দর বেঁধে দিতে হয়েছিল। তেলের সংকটের সময় পশ্চিমবাংলার মানুষ রেপসিড খেতে বাধ্য হয়েছিল। কিন্তু এখন সর্ষের তেলের দাম কমে ২৫ টাকার নিচে নেমেছে এবং সেইজন্যই এই ২৫ টাকা দরটা আমরা তুলে দিয়েছি। এতে অন্যায় কি হয়েছে? সৌগতবাবু বললেন বিধানসভাকে উপেক্ষা করা হয়েছে এবং সেইজন্যই তিনি প্রিভিলেজ মোশন এনেছেন। গণতান্ত্রিক ব্যবস্থায় বছরে একটা করে বাজেট সেশন হয় এবং সেখানে বাজেট পেশ করা হয়। রাজীব গান্ধী সরকার গত তিন বছর ধরে কিভাবে ঘাটতির পর ঘাটতি বাজেট পেশ করে চলেছেন সে সব কথা তো বললেন না। আলোচনার সুযোগ না দিয়ে এমন সমস্ত ট্যাক্স বসাচ্ছেন এবং সেই ট্যাক্স যে অংশ রাজ্য সরকারের প্রাপ্য হয় সেইসব রীতিনীতি অনুসরণ না করে বিশেষভাবে বাজেটের আগে সব ট্যাক্স বসাচ্ছেন। পার্লামেন্টকে উপেক্ষা করে জনগণকে শোষণ করা হচ্ছে। আজকে তাদের মুখে এই কথা শুনতে হচ্ছে যে সরষের তেলের যে দাম বেঁধে দেওয়া হয়েছিল সেই আইন তুলে দেওয়া হয়েছে। যখন আইনের প্রয়োজন ছিল তখন আইন করা হয়েছিল এবং সরষের তেলের দাম আরও কমেছে তাই সেই আইনের আর প্রয়োজন নেই। কিন্তু পার্লামেন্টকে উপেক্ষা করে যে ট্যাক্স বসানো হয়েছে তার কথা তো বলছেন না। আমরা এইরকম কাজ পশ্চিমবাংলায় করতে চাই না। আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নাই এইকথা রাজ্যপালের ভাষণে আছে। এটা আমাদের সবচেয়ে গর্বের কথা। সমালোচনা আপনারা করতে পারেন যে পঞ্চায়েতে কোনও হিসাব পত্রের ব্যাপার নাই। ১৯৭৮ সালে প্রথম পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এই অবস্থায় দুর্নীতি আসতে পারে - পাওয়ার কোরাপশন অ্যাবসলিউটলি নেই এটা আমরা অস্বীকার করি না। আমরা দেখেছি পঞ্চায়েতে দুর্নীতি

আসতে পারে। ১৯৭৮ সালের পর থেকে আমরা সে সম্বন্ধে বিশেষভাবে লক্ষ্য রেখেছি এবং এই ব্যাপারে আমরা আপনাদের চেয়ে কম চিন্তা করছি না। পঞ্চায়েত প্রধানের ব্যাপারে আইন সংশোধন হয়েছে। সেখানে শুধু প্রধান নয়, উপ প্রধান, এবং আরও একজন মিলে আলোচনা করে টাকা খরচ করতে হবে এই ব্যবস্থা নেওয়া হয়েছে। জয়েন্ট অপারেশন করতে হবে এরজন্য আমরা আইন করেছি। টাকা নয়ছয় করার কোনও সুযোগ নেই। জিনিস সঠিকভাবে ঠিক জায়গায় আইনে হলে অনেক পরীক্ষা নিরীক্ষা করতে হয়। আমরা তারজন্য বিশেষভাবেই চিন্তা করছি। কারণ একটা প্রধান যদি দুর্নীতিগ্রস্ত হয় তাহলে বামফ্রন্ট ক্ষতিগ্রস্ত হবে এবং তারজন্য পঞ্চায়েতকে দুর্নীতি মুক্ত করতে আপনাদের থেকে আমাদের ভাবনা অনেক বেশি। সেখানে আমাদের অভিজ্ঞতা দিয়ে আমরা কাজ করে যাচ্ছি। আপনাদের সাজেশন আমরা চাই। কিন্তু সেটা ঠিকমতো হওয়া দরকার। এবারে জনতা পার্টির কোনও সদস্য এখানে ছিলেন না। এখন দেখছি অপূর্ববাবু একজন জনতা পার্টির সদস্য। এত সব তো কথা বলছেন পন্ডিত নেহেরুর কথা বলছেন না, ইন্দিরা গান্ধীর কথা তো উল্লেখ করতে পারলেন না। জনতা পার্টির সময় অশোক মেটা কমিশন হয়েছিল সেখানে ই এস নাম্বুদ্রিপাদ একজন মেম্বার ছিলেন তিনি বলেছিলেন যে জেলা পরিষদ একটা খবরদারি জায়গা। কিন্তু নির্বাচিত সদস্যরাই জেলা পরিষদ পারিচালনা করছেন।

পঞ্চায়েত সমিতির সভাপতি যাচ্ছে, বিধানসভার সদস্যরা তারও সদস্য রয়েছে। ফলে শুধু খবরদারির স্বাদ ঐ জেলাপরিষদের মধ্য দিয়ে নেয়—১৯৭৮ সালের কথা বলা হয়েছিল এবং সেই সময় কংগ্রেস পরিচালিত যে নিয়ম কানুন ছিল তারই পরিপ্রেক্ষিতে বলা হয়েছিল যে, এই খবরদারির ব্যবস্থা ভেঙে দেওয়া হোক। আমরা এটা সংশোধন করে নিয়েছি। দুর্নীতির বিষয়ে অপূর্ববাবু জনতা পার্টির সরকারের কথা বলেছেন। এর থেকে একটি কথা ভালই বোঝা যাচ্ছে যে, দুর্নীতির ব্যাপারে আর কংগ্রেসকে দিয়ে কোনও সার্টিফিকেট দেওয়া যায় না, মাত্র ২।। বছরের জনতা পার্টির সরকারকে দিয়ে আজকে কিছু তাদের সার্টিফিকেট দিতে হচ্ছে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, আপনাদের নিজেদের বলবার কিছু নেই। আমরা বলছি না যে, আমরা সন্তুষ্ট—রাজ্যপালের ভাষণে আছে যে, দার্জিলিং সমস্যা একটা অত্যন্ত জ্বলন্ত সমস্যা। এই শীততাপ নিয়ন্ত্রিত গোল ঘরে বসে ২৯৪ জন মানুষ আমরা যদি শুধু এই কথা ভাবি যে, দার্জিলিং-এর পাহাড়ী এলাকার মানুষ অথবা তার সংখ্যালঘু লেপচা, ভুটিয়াদের কথা ভাবি তাহলে অত্যন্ত ভুল করে যাব। দার্জিলিং-এর সমস্যা আজকে আর পাহাড়ী এলাকার মধ্যে সীমাবদ্ধ নেই, ধীরে ধীরে তা প্লেনে'ও নামছে। উত্তরবাংলায় এই সম্পর্কে আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে। গণ আন্দোলন যতক্ষণ পর্যন্ত হিংস্র রূপ না নেয়, বোমা না পড়ে, আগুন না লাগানো হয় ততক্ষণ পর্যন্ত সেদিকে প্রশাসনের দৃষ্টি পড়ে না। আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি যে, এটা আমাদের কোনও কৃতিত্বের কথা নয়, দার্জিলিং-এর পাহাড়ী এলাকার সঙ্কট আমরা কাটাতে পারছি না। আমরা বলছি সর্বদলীয়ভাবে, সকলে মিলে একটা কিছু করব। কিন্তু এই কথা ভুলে যাচ্ছেন যে, রাজনীতিতে যেখানে সুযোগ নেওয়া যায় সেটা নেবার চেষ্টা আপনারা করছেন। কেন্দ্রীয় সরকার এক ধরনের কথা বলছেন, আবার ঘিসিং-এর সঙ্গে ওঠা বসা করছেন। পাটনা হয়ে যাচ্ছেন দিল্লি এবং সেখানে রাখা হচ্ছে, পরামর্শ দেওয়া হচ্ছে। ঘিসিং বলছেন, এখন আর আন্দোলনের নিয়ন্ত্রণ আমার হাতে নেই। এই আন্দোলন পাহাড় থেকে জলপাইগুড়ি এলাকার বীরপাড়া, ভূটান সীমান্ত হাঁসিমারা এলাকায়

নেমে এসেছে। আমি এইকথা দায়িত্ব নিয়ে বলছি যে রাজ্য সরকারের প্রশাসন ঠিকমতো কাজ করতে পারছে না—ব্যর্থ হয়ে গেছে, এই কথা আমি এখন বলছি না। কিন্তু উপযুক্ত সময়ে যদি দায়িত্ব নিয়ে কাজ না করা যায় তাহলে সেই এলাকার মানুষ আতঙ্কিত হয়ে পড়ে। ঐ এলাকার মানুষ আতঙ্কিত হয়ে পড়েছে। বিভিন্ন ঘটনার মধ্য দিয়ে পুলিশের উপস্থিতি পর্যন্ত শান্তিপ্রিয় মানুষকে যথেষ্ট সাহস দিতে পারছে না, এটাকে উপেক্ষা করার কোনও উপায় নেই। আমি আত্মসন্তুষ্টির কথা বলছি না, আমরা রয়েছি, আরও ৪ বছর ধরে থাকব, কেউ সরাতে পারবে না। কিন্তু আপনারা কংগ্রেস থেকে শ্রী কৃষ্ণের ১০৮ নাম বলে যাচ্ছেন। শ্রী কৃষ্ণের ১০৮ নামের মতো সত্যবাবু কেবল ১১৭ বার কমলবাবু, আর দেবব্রতবাবুর নাম করে গেলেন। আপনাদের লজ্জা হওয়া উচিত যে, আপনারা বলছেন পঞ্চায়েত নির্বাচনে অনৈক্য হয়েছে। আরে বাবা, অনৈক্য হলেও তো ঐক্য হয়েছে। আমাদের অনৈক্যের মধ্যে'ও আসন বেড়েছে, আপনাদের আসন অনেক কমেছে, মানুষ আপনাদের শেষ করে দিয়েছে। তারপরেও আপনারা খালি কমলবাবু, আর দেবব্রতবাবুর কথা বলে যাচ্ছেন। এই নিয়ে আপনারা খালি শ্রীকৃষ্ণের শতনাম জপে যাচ্ছেন। আমরা আরও ৪ বছর থাকব, এটা আপনাদের বুঝে নিতে হবে, মানুষ ৪ বছরের জন্যই আমাদের ভোট দিয়েছে। আপনারা ত্রিপুরা দেখাচ্ছেন—ত্রিপুরায় নির্বাচন করেছেন তো অন্য রাস্তায়। সেইজন্য আমি সতর্ক করে দিতে চাই যে, ওরা দার্জিলিং সমস্যার সমাধান করবে না। নানা প্রশ্নে সমস্যা জিইয়ে রাখতে চাইছে। দার্জিলিং-এ নভেম্বর মাস পর্যন্ত ২৭১ জন মানুষ মারা গেছে। এর ফলে আবার গত ৩৭ দিন যাবৎ বন্ধের ফলে সেখানে একটা ভয়াবহ চেহারার রূপ নিয়েছে। এটাই ওরা জিইয়ে রাখতে চাইবে। ত্রিপুরার কিছু এলাকা উপদ্রুত হয়েছিল, এই ছুতোতে এক সময় ওরা গোটা ত্রিপুরাকেই উপদ্রুত এলাকা বলে ঘোষণা করে নির্বাচনে জেতার জন্য যেখানে যা ব্যবস্থা নেওয়া দরকার তাই নিয়েছিল। উত্তরবাংলায় উত্তরখন্ডী, ঝাড়খন্ড আন্দোলন ইত্যাদি বিভিন্ন জায়গায় ওরা উস্কানি দিতে চাইবেন। অপূর্ববাবু বললেন আজকে গণতান্ত্রিক ব্যবস্থায় ক্ষমতা থাকলে, টাকা থাকলে সেই টাকা দিয়ে লোক নিযুক্ত করা যায়। আমরা টি.ভি. সিরিয়াল 'তমস' ছবি নিয়ে সাম্প্রদায়িক দাঙ্গার ব্যাপার দেখেছি।

আমরা জানি, ঐ টি.ভি. সিরিয়াল 'তমস' ছবি নিয়ে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বিক্ষোভ হয়েছে কিন্তু একমাত্র এই পশ্চিমবাংলায় আমরা বলতে পারি না যে টাকার জোরে দার্জিলিং-এর পাহাড় এলাকার গুন্ডামি এই প্লেনে নিয়ে আসা হবে কিনা। আমরা জানি না পশ্চিম দিনাজপুর, মালদহ, কলকাতার কোন কোন জায়গায় সেই গন্ডোগোলকে কেন্দ্র করে শান্তিপ্রিয় নেপালী ভাষাভাষী মানুষদের উপর আক্রমণ করা হবে কিনা এবং সেই ছুতোয় রাজীব গান্ধীর হাতকে শক্তিশালী করার নামে সমস্ত পশ্চিমবঙ্গকে উপদ্রুত এলাকা বলে ঘোষণা করা হবে কিনা। কারণ আমরা জানি, কিছুদিন যাবৎই আপনারা আমাদের সংবিধানের ৩৫৬ ধারা দেখিয়ে আসছেন। তারপর, আপনারা কমলবাবু ও জ্যোতিবাবু, দেবব্রতবাবু এবং ভক্তিবাবুর কথার মধ্যে ফারাকের কথা বলেছেন এবং এরজন্য পশ্চিমবঙ্গে সাংবিধানিক সঙ্কট সৃষ্টি হয়েছে বলে রাজ্যপালকে চিঠিও লিখেছেন সেটা আমরা জানি। এই প্রসঙ্গে আপনাদের জিজ্ঞাসা করি,১৯৮৫ সালে কেন্দ্রীয় বস্ত্র উন্নয়ন মন্ত্রী শ্রী চন্দ্রশেখর সিং যখন কলকাতায় এসে পাটের দরের উর্দ্ধসীমা বেঁধে দেবার জন্য রাজ্য সরকারকে বলেছিলেন এবং কেন্দ্রীয়

সরকারের প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মেনে নিয়েছিলেন তখন কিন্তু কমল গুহ মহাশয় দল হিসাবে, ফরোয়ার্ড ব্লক হিসাবে এবং অগ্রগামী কিষাণ সভার সম্পাদক হিসাবে বলেছিলেন, 'এই নীতি আমরা মানতে পারি না।' সেদিন মুখ্যমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর কথার মধ্যে যে ফারাক দেখা দিয়েছিল কই সেজন্য তো সেদিন আপনারা সাংবিধানিক সঙ্কটের কথা বলেন নি। আমরা জানি সেদিন আপনাদের বলার উপায় ছিল না কারণ তা হলে পাটের দরের উর্দ্ধসীমা যেটা বেঁধে দিয়েছেন কেন্দ্র সেই সিদ্ধান্তের বিরোধিতা আপনাদের করতে হত। সেদিন আপনারা তা করতে চান নি কিন্তু আজকে চাইছেন তার কারণ ৩৫৬ ধারা অনুযায়ী এখানে যাতে রাষ্ট্রপতির শাসন করা যায়। এই প্রসঙ্গে আপনাদের বলি, আপনারা জেনে রাখবেন, বামফ্রন্টের একটা নির্দিষ্ট রাজনীতি আছে। আদর্শগত বা নীতিগত ফারাক হয়ত কোথাও কোথাও আছে এবং কোথাও কোথাও সেই বিরোধিতা সঙ্ঘাতের জায়গায়ও যেতে পারে কিন্তু আপনারা জেনে রাখুন তা আমরা সংশোধন করে নিতে পারব। আমাদের সংশোধন করতে হবে দেশের জনগণের স্বার্থের কথা চিন্তা করেই। অপূর্ববাবু ৩৬ দফার কথা বললেন। অপূর্ববাবু এবং আমি দীর্ঘদিন একই দলের রাজনীতি করেছি। আমার দুর্ভাগ্য, আমি যখন বিধানসভায় ছিলাম না উনি তখন ছিলেন আবার আমি বিধানসভায় আসার পর উনি যখন বিধানসভায় এলেন তখন উনি অন্য চেহারা নিয়ে এলেন। উনি যে বক্তব্য রাখলেন সেই বক্তব্যের সঙ্গে কংগ্রেসের বক্তব্যের মিল নেই। উনি রিগিং-এর কথা বলেন নি। অবশ্য রিগিং-এর কথা ওদের মুখে শোভা পায়না কারণ ওদের দলই রিগিং করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে শিক্ষার উন্নতির কথা বলতে গিয়ে স্কুল স্থাপন ইত্যাদির কথা বলা হয়েছে। এই প্রসঙ্গে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, আজও পশ্চিমবাংলার এটা একটা কলঙ্ক হয়ে আছে যে এমন ব্লক আছে যে ব্লকে এখনও একটাও দ্বাদশ শ্রেণীর স্কুল নেই। আমাদের যেমন একটা লক্ষ্য ছিল যে প্রাথমিক বিদ্যালয় বিহীন গ্রাম একটিও থাকবে না ঠিক তেমনিই আমি মনেকরি এটা আমাদের লক্ষ্য হওয়া উচিত যে এমন কোনও ব্লক থাকবে না যেখানে দ্বাদশশ্রেণীর স্কুল থাকবে না। এরপর ক্ষুদ্রশিল্পের ব্যাপারে আমি একটু দৃষ্টি আকর্ষণ করব। স্যার, সর্বভারতীয় যে অর্থনৈতিক নীতি চালানো হচ্ছে তাতে ক্ষুদ্র শিল্পকে শুধুমাত্র টাকা পাম্প করে বাঁচানো যাবে কিনা সন্দেহ আছে। আজকে তাঁত শিল্পীরা বেকার হয়ে যাচ্ছে। তাদের রক্ষা করার জন্য নিশ্চিতভাবে সরকারকে কিছু কাজ করতে হবে। এখানে আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় যে আমাদের সময় দিয়েছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শচীন সেন ও কৃপাসিন্ধু সাহা এনেছেন তারজন্য তাদেরও ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 P.M.]

**श्री देवकीनन्दन पोद्दार :** माननीय अध्यक्ष महोदय, माननीय राज्यपाल महोदय ने इस सदन में जो भाषण पढ़ा है और उसके उपर जो धन्यवाद प्रस्ताब सदन में उपस्थित किया गया हैं, मैं उसकी बिरोधिता करता हूँ। पश्चिमवंगाल की बामफ्रन्ट सरकार बिशेष कर मार्क्सबादी सरकार हैं और इन्ही मार्क्सबादियों ने अपनी ही बातें राज्यपाल

महोदय के मुँह से कहलवाया हैं। अपनी ही बातों का बढ़ावा दिया हैं। इस भाषण में इस प्रदेश के लोगोंके बारे में नीचे तवके के लोगों की उन्नति के बारे में बिशेष कर कलकत्ता के बस्ती बासियों की उन्नति के बारे में कोई जिक्र नहीं किया गया हैं। इसमें जिक्र नहीं हैं, कलकत्ता महानगरी नें जो रोज गैर कानूनी भवनों का निर्माण हो रहा हैं, उसको रोकने के लिए जिक्र नहीं हैं, इन मार्क्सबादियों ने कलकत्ते की हरियाली को खत्म करने के लिए हरियाली पार्कों को असाधू व्यबसाइयों के हाथों बेच दिया हैं। राज्यपाल महोदय के भाषण में अवश्य जिक्र होना चाहिए था कि जितनी परती और बेकार जमीनें हैं, उनका अधिग्रहण सरकार ने किया हैं और भबिष्य में भी करेंगी। उन गन्दी बस्तियों में रहनेवाले लोगों के लिए भवनों का निर्माण किया जायगा ताकि नगर का उन्नयन हो सके। बाजारों के निर्माण से कमप्लेक्स के निर्माण से मार्क्सबादियों को पैसा उपलब्ध होगा लेकिन बस्तियों में भवनों के निर्माण के माध्यम से इन मार्क्सबादियों को पैसा नहीं मिलेगा। कलकत्ता महानगरी से हरियाली खत्म करके ज्यादा पैसा मार्क्सवादियों को मिल जायगा, अबश्य किन्तु यहाँ की गरीब जनता हरिज्यनों का क्या होगा।

राजनैतिक उन्नति तो सभी राजनैतिक दल चाहते हैं किन्तु ये मार्क्सबादी सत्रा में बने रहने के लिए आतताई होते जा रहे हैं। बाचाल होते जा रहे हैं। इसके लिए ये पुलिश प्रशासन को करप्ट कर रहे हैं, नष्ट कर रहे हैं। गणतंत्र के माध्यम से रास्ता में आकर ये मार्क्सबादी पश्चिम बंगाल में गणतंत्र की हत्या कर रहे हैं। यहाँ तक कि बामफ्रन्ट के और शरीकों को भी नहीं छोड़ रहे हैं। तो फिर ये जनता की क्या मदद करेंगे? ये फासिस्टबादी हो रहे हैं। इनके द्वारा आज देश में गणतंत्र की हत्या की जा रही हैं।

सर, आपके माध्यम से पश्चिम बंगाल की जनता का ध्यान आकर्षित करना चाहता हूँ, इस हाउस के माध्यम से। नवम्बर महीने में शामपुकुर में उपचुनाब हुआ, किरन चौधुरी की मृत्यु के पश्चात। उपचुनाब के समय गणतंत्र के बिनाश का मार्ग इस कलकत्ता महानगरी में देखा गया। इन्हों ने जो दृशय उपस्थित किया वह देश के इतिहास में लिखा जायगा। इस मार्क्सबादी गुण्डोनें चुनाव के पहले दिन घर-घर में घुस कर अत्याचार-अनाचार बच्चों, बृद्धों और औरतों के साथ किया, विशेषकर हिन्दी भाषा-भाषी अंचलों में इसका उदाहरण कहीं नहीं मिलता। माननीय अध्यक्ष महोदय, मैं हमारे प्रदेश कांग्रेस के माननीय अध्यक्ष श्री प्रिय दासमुंशी और मेरे सहयोगी श्री सौगत राय के साथ वहाँ गया। थाना अधिकारी के साथ डिप्टी पुलिस कमिशनर भी आये थें। वहाँ होली

*मै निजम मचा हुआ था। जोड़ासाकु थाने के बर्मन साहब भी वहाँ आयि हुए थे।* सेन्ट्रल डिबिजन के डी. सी. के सामने केस रजिस्टर्ड हुए किन्तु उन्हें छोड़ दिया गया। हिन्दी भाषा-भाषियों के साथ मारधर किया गया और उनके घरों को भी नष्ट कर दिया गया।

पंचायत एलेक्शन की तो बात ही छोड़ दीजिए। इसमें कांग्रेस के साथ जो हुआ, बहतो हुआ ही इसके अलावा बामफ्रान्ट के शरीकों के साथ एलेक्शन में पूरी थाँघली और बेइमानी इन मार्क्सबादियों ने किया। फारवार्ड व्लाक के मिनिस्टर श्री कमलबाबु ने भी इनके अत्याचारों को देखा था इसीलिए ये पूर्ण बिक्षुव्थ हो गये थे। आर.एस. पी.के देवब्रत बन्दोपाध्याय ने तो श्री ज्योति बासु को फासिस्ट कहा था।

डिप्टी कमिशनर ने जो वहाँ आये हुए थे, सबका बयान लिया। केस रजिस्टर्ड हुआ लेकिन पुलिस प्रशासन की ताकत नहीं थी कि किसी को भी गिरफ्तार करे। इन बिध्वशंकारी मार्क्सबादियो ने गणतांत्रिक ढंग से मतदान नहीं होने दिया। उस इलाके में यानि शामपुकुर निर्बाचन क्षेत्र में आतंक फैला दिया। इसका परिणाम यह हुआ कि दूसरे क्षेत्रों में, दूसरे रास्तों में लोग काम पर नहीं जा सके। इसके फल स्वरुप ठीक से, न्यायसंगत रूप से मतदान नहीं हो सका। गणतंत्र की हत्या करके इन मार्क्सबादियों को खुशी हुई। इसको सभी जनता ने अनुभव किया होगा। गणतंत्र के माध्यम से शासन में आकर गणतंत्र की बफादारी की शपथ लेकर देश को, प्रदेश को बिध्वंश मार्ग की और ले जा रहे हैं। इनकी अराजकता–फासिज्म को पश्चिमबंगाल की जनता अब बरदास्त नहीं करेगी।

इन शब्दों के साथ मैं धन्यबाद प्रस्ताब का बिरोध करता हूँ।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী খারা সোরেণ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছেন ১৯৭৭ সালে। '৭৭ সাল থেকে '৮৮ সালের মধ্যে ১০ বছর অতিবাহিত হল। এই ১০ বছরের প্রতি বছরই সরকারের বাজেট পেশ করার পূর্বে রাজ্যপাল এই সভায় ভাষণ দেন এবং আমাদের বিরোধী বন্ধুরা প্রতিবারই তার ভাষণের বিরোধিতা করেন। তারা কোনও দিনই বামফ্রন্টের ভাল কাজগুলিকেও সমর্থন করেন না। যে কায়দায় অতীতে তারা পশ্চিমবাংলায় রাজত্ব করেছেন, যে কায়দায় তারা ভারতবর্ষে রাজত্ব করছেন, সেই কায়দায়ই এখন তারা এখানে চলছেন এবং চলতে চাইছেন। ফলে বিগত বছরগুলির মতো এবারেও তারা রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছেন না। অবশ্য সমর্থন না করতে পারার কারণ হচ্ছে বামফ্রন্ট সরকারের কাজকর্ম কংগ্রেসি বন্ধুদের কাজকর্ম থেকে আলাদা ধরনের।

আমরা বামপন্থীরা নিচের তলার মানুষদের মর্যাদা দিই, তাদের উন্নতির জন্য তাদের বিভিন্নরকম সুযোগ সৃষ্টি করে দিই। নিচের তলার মানুষ যাতে আরও বেশি অধিকার এবং সুযোগ পেতে পারে তারজন্য আমরা বামপন্থীরা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত তাদের পাশাপাশি থাকি। তাদের বাঁচার অধিকার অর্জন করবার ক্ষেত্রে তাদের আমরা শিক্ষিত করে তুলতে চাই। তারা যেসব জায়গায় ঠকে সেসব জায়গায় আমরা তাদের সচেতন করে দিতে চাই। যে কারণগুলির জন্য তারা ঠিকমতো বাঁচতে পারছে না সে কারণগুলি আমরা তাদের নির্দিষ্ট করে দেখিয়ে দিই, তাদের সচেতন করি। আমাদের এই সমস্ত কাজের ফলে আজকে পশ্চিমবাংলার মানুষ অতীতের তুলনায় অনেক বেশি সচেতন হয়ে উঠেছে। তাদের সেই সচেতনতাই বিগত পঞ্চায়েত নির্বাচনে প্রকাশ পেয়েছে। ফলে আমাদের ফ্রন্টের মধ্যে অনৈক্য থাকা সত্ত্বেও বিরোধীরা শক্তি অর্জন করতে পারেন নি। গ্রাম গঞ্জের সাধারণ মানুষ এবং কৃষকরা বুঝে ফেলেছে যে তারা কংগ্রেসি কায়দায় বাঁচতে পারবে না। বাঁচতে পারবে না বলেই তারা বামপন্থী আন্দোলনের পিছনে এসে সংগঠিত হয়েছে। আজকে বামফ্রন্ট সরকার গ্রামাঞ্চলের গরিব মানুষের মধ্যে শিক্ষার সুযোগকে সম্প্রসারিত করেছেন। প্রতিটি গ্রামে প্রাথমিক স্কুল তৈরি করা হয়েছে। সেই স্কুলগুলির মধ্যে দিয়ে তারা লেখাপড়ার সুযোগ পাচ্ছে। আজকে পশ্চিমবাংলায় দ্বাদশ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে। শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবরা কংগ্রেসি আমলে দেখেছি কোনওরকম সুযোগ সুবিধা পেত না, আজকে তারা বিভিন্নরকম সুযোগ সুবিধা পাচ্ছে। মেনটেনান্স গ্র্যান্ট দিয়ে তাদের বই কেনার সুযোগ করে দেওয়া হয়েছে। আমরা দেখেছি কংগ্রেসি আমলে পশ্চিমবাংলার গ্রামের কৃষকরা কংগ্রেসি নেতাদের বাবু বলে ডাকত এবং তাদের থেকে দূরে থাকত, আজকে বামপন্থী আন্দোলনের ভেতর দিয়ে তারা বামপন্থী এম.এল.এ-দের কমরেড হিসাবে পেয়েছে, তাদের লড়াই-এর সাথী হিসাবে পেয়েছে। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার ফলে বর্গা অপারেশনের মধ্যে দিয়ে তারা জমির স্বত্ব পেয়েছে। যে জমির ওপর লড়াই করে তাকে বাঁচতে হয় সেই জমির স্বত্ব পেয়েছে। ক্ষেতমজুররা মজুরি বৃদ্ধি আন্দোলনের মধ্যে দিয়ে আজকে বাঁচার সুযোগ পেয়েছে। এই সমস্ত কারণগুলির জন্য ১০ বছর পরে আজও পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার টিঁকে আছে। ক্ষমতায় থাকার ফলে, আমরা জানি কাজের মধ্যে দিয়ে আমাদের কোথাও কোথাও ভুল ত্রুটি হয় এবং পঞ্চায়েত নির্বাচনে আমাদের মধ্যে ঐক্য না হওয়ার ফলে আমাদের মনে সন্দেহ দেখা দিয়েছিল পঞ্চায়েত নির্বাচনে জিততে পারব কিনা সে বিষয়ে, কিন্তু যেহেতু জনগণের সাথে আমরা মিশে আছি সেহেতু জনগণই প্রমাণ করে দিয়েছে যে, বামপন্থী আন্দোলনের ভেতর দিয়েই আগামী দিনে তারা বাঁচবে। আগামী দিনে বাঁচবার রাস্তা তারা তৈরি করবে। আমরা গোটা পশ্চিমবাংলায় একটা ঘর তৈরি করেছি। কংগ্রেস বন্ধুরা সেই ঘর ভাঙবার চেষ্টা করছে। গ্রামে যেমন ৪/৫ ভাই মিলে যৌথ ঘর করে থাকে এবং পরবর্তীকালে ভায়ে-ভায়ে অনৈক্যের ফলে সেই ঘর ভেঙে যায় সেইরকম আমরা আর.এস.পি, ফরওয়ার্ড ব্লক, সি.পি.এম প্রভৃতি দল মিলে গোটা পশ্চিমবাংলায় যে ঘর তৈরি করেছি সেই ঘরটিকে কংগ্রেসিরা সু কৌশলে অনৈক্যের ফাটল ধরিয়ে ভাঙবার চেষ্টা করছেন। তাদের কথাবার্তার মধ্যেই তা প্রমাণ হয়ে যাচ্ছে। কিন্তু আমরা প্রমাণ করতে পেরেছি যে আমরা পশ্চিমবাংলার মানুষের সাথে আছি। পশ্চিমবাংলার জনগণ আমাদের পক্ষে রায় দিয়েছেন এবং কংগ্রেসিদের বর্জন করেছেন। ১৯৮৩ সালে পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে কংগ্রেসিরা যত আসন পেয়েছিল, এবারের নির্বাচনে তার চেয়ে অনেক

কমে গেছে। কারণ পশ্চিমবাংলার মানুষ বুঝে গেছে যে স্থায়ী বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় আছে। কিন্তু রাজীব গান্ধীর শাসনে আমরা কি দেখছি? এই ১০ বছরে তিনি অনেক মন্ত্রী বদল করেছেন। সকালবেলায় যিনি মন্ত্রিত্বে আছেন বিকাল বেলায় তার মন্ত্রিত্ব থাকবে কিনা সে বিষয়ে তিনি সন্দিহান থাকেন। কিন্তু পশ্চিমবাংলায় সেটা প্রমাণ হয়ে গেছে যে পশ্চিমবাংলার মানুষ বামপন্থী আন্দোলনে বিশ্বাস করে। বামফ্রন্টের উপর পশ্চিমবাংলার মানুষ আস্থা রাখে বলে আজকে পঞ্চায়েতের নির্বাচনে বামফ্রন্টের পক্ষে জনগণ নতুন করে রায় দিয়েছেন। পরিশেষে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণ এবং যে পুস্তিকা প্রকাশিত হয়েছে আমি তার বিরোধিতা করছি। রাজ্যপাল তার ভাষণে যে সমস্ত কথা বলেছেন সেগুলি পড়তে পড়তে মনে হয়েছিল যে পশ্চিমবঙ্গ বোধ হয় স্বর্গ রাজ্যে পরিণত হয়েছে। কিন্তু আজকে যদি বাস্তবের কথা চিন্তা করি তাহলে আমি বলব যে পশ্চিমবঙ্গ আজকে সারা ভারতবর্ষের তুলনায় কি শিল্প ক্ষেত্রে, কি কৃষি ক্ষেত্রে, কি শিক্ষাক্ষেত্রে সবদিক থেকে পিছিয়ে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যারা আত্মতুষ্টিতে ভুগছেন তারা ভুগুন, কিন্তু আমি বাস্তব অবস্থার কথা বলছি। রাজ্যপালের ভাষণে কোনও জায়গায় লেখা নেই পশ্চিমবঙ্গে যে রুগ্নশিল্পগুলি রয়েছে এবং লক্ষ লক্ষ শ্রমিক যে বেকার হয়ে পড়ছেন তারজন্য রাজ্য সরকার কি উদ্যোগ গ্রহণ করছেন। ক'টা রুগ্ন শিল্প রাজ্য সরকার খুলতে পেরেছেন সেই সম্পর্কে কোনও কথা তিনি বলেননি। আজকে আসানসোল শিল্পাঞ্চলে বেঙ্গল পেপার মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে রয়েছে। হিন্দুস্থান পিলকিংটন ফ্যাক্টরী বন্ধ রয়েছে। আজকে এই দুটি ফ্যাক্টরী খোলার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নেননি। পুরাতন শিল্প যেসব বন্ধ হয়ে রয়েছে সেইসব শিল্পগুলি খোলার ব্যাপারে রাজ্য সরকার থেকে কোনও উদ্যোগ নেওয়া হয়নি এবং নতুন শিল্প গঠনের ক্ষেত্রে কোনও উদ্যোগ এই সরকার নেয়নি। গত বছর রাজ্যপালের ভাষণে আমি দেখলাম, রাজ্যপাল বলেছেন যে আমরা শিল্পের পরিকাঠামো তৈরি করছি, ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার তৈরি করছি। পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ে উঠবে। কিন্তু একটা বছর কেটে গেছে। ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার বা শিল্পের পরিকাঠামো গড়ে তোলার ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে কোনও উল্লেখ নেই।

[5-40 — 5-50 P.M.]

আমি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, আপনি কোন কোন জায়গাতে পরিকাঠামো তৈরি করেছেন? পশ্চিমবঙ্গের কোন কোন অঞ্চলকে শিল্পাঞ্চলে রূপান্তরিত করতে চলেছেন? তার কোনও বিবরণ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই, রাজ্যপালকে দিয়ে কতকগুলি মিথ্যা ভাষণ আপনারা প্রচার করেছেন। আজকে একজন মাননীয় সদস্য শিক্ষাক্ষেত্রে অনেক সাফল্যের কথা উল্লেখ করেছেন, আমি দায়িত্ব নিয়ে বলছি পশ্চিমবঙ্গে এখনও অনেক প্রাথমিক বিদ্যালয় আছে যে প্রাথমিক বিদ্যালয়ে এখন বিল্ডিং নেই, অনেক প্রাথমিক বিদ্যালয় আছে, যেখানে শিক্ষক নেই এবং যেখানে শিক্ষক আছেন তারা নিয়মিত ক্লাশ নেন না। আমি দায়িত্ব নিয়ে বলছি বহু প্রাথমিক বিদ্যালয়ে গরিব ঘরের ছেলে মেয়েরা ঠিকমতো পুস্তক পায় না পঞ্চায়েতের মাধ্যমে পুস্তক বিতরণের ব্যবস্থা আছে, বহু প্রাথমিক বিদ্যালয় আছে যেখানে

গরিব ঘরের ছেলে মেয়েরা বিনা পয়সায় বই পায় না ঠিক সময়ে এবং আমি যেটা সবথেকে অন্যায় বলে মনে করি যে ঠিক নির্বাচনের আগে আমার মনে পড়েছে বিগত বিধানসভা নির্বাচনের আগে ৫০০ প্রাথমিক শিক্ষক নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছিল। আমি জানি যে নিয়োগ হয়েছে এবং সেই নিয়োগের ক্ষেত্রে দলীয় ছেলেদের পার্টি অফিস থেকে নিয়োগ বিতরণ করা হয়েছিল। আজকে শিক্ষা ক্ষেত্রে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে বিভিন্ন স্কুল, কলেজে আপনারা যেভাবে রাজনীতি ঢুকিয়েছেন এবং যেভাবে দলিয় রাজনীতি কায়েম করেছেন তার একটা প্রতিক্রিয়া সৃষ্টি হবে। আজকে আপনারা ক্ষমতায় আছেন, আপনাদের মনে হতে পারে যে, আমার দলের সদস্যরা প্রেসিডেন্ট হয়ে বসে আছে, খুব ভাল কথা কিন্তু যেদিন আপনারা থাকবেন না সেদিন যখন অন্য দলের লোকেরা এসে ছড়ি ঘোরাবে তখন আপনাদের মনে হবে যে কাজটা অত্যন্ত ভুল করেছেন। আমি জানি আসানসোল বিধানচন্দ্র কলেজের সভাপতি শ্রদ্ধেয় জননেতা শ্রী বামাপদ মুখার্জি নির্বাচনে পরাজিত হয়ে গেছেন, জনগণ পরাজিত করে দিয়েছেন তিনি তবুও ঐ কলেজের সভাপতি হয়ে বসে আছেন। আপনারা গণতন্ত্রের কথা বলেন। আপনারাই বলেন নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে আমরা কমিটি তৈরি করি, আমি সেইরকম একটা কমিটির প্রমাণ দিচ্ছি, বামাপদবাবু নির্বাচনে পরাজিত হয়েছেন, তিনি কেন পদত্যাগ করেন নি, এখন সেই পদ কেড়ে বসে আছেন। অন্যান্য জায়গায় যেমন নিয়ামতপুর, কুলটী, দিসেরগড় প্রভৃতি জায়গায় আপনারা কমিটি ভেঙে দিয়েছেন আপনাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দলের তরফ থেকে বলা হয়েছে পরাজিত সদস্যদের এখন চেয়ারম্যান রাখবেন না, কিন্তু আপনারা সেখানে কি করেছেন? সেখানে মধু ব্যানার্জি ফরওয়ার্ড ব্লকের বিধায়ক, তিনি চেয়ারম্যান ছিলেন, তাকে সরিয়ে দিয়েছেন। তার সাথে সাথে আপনারা কিন্তু বামাপদ মুখার্জি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য ছিলেন, নির্বাচনে পরাজিত হয়েছেন তা সত্ত্বেও তাকে আপনারা ধরে রেখেছেন। আজকে আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট কমিটির যে অথরিটি সেই অথরিটিতে আমরা কি দেখছি? আমরা দেখছি কোনওরকম ভাবেই আপনারা বিরোধী দলের যারা সদস্য রয়েছেন তাদের সেই কমিটিতে নিচ্ছেন না। আপনারা গণতন্ত্রের কথা বলেন। আজকে সারা পশ্চিমবঙ্গে গণতন্ত্র নেই এ কথা আমরা বলতে পারি। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গণতন্ত্রকে ধ্বংস করছে তার প্রমাণ আমরা দিতে পারি। আপনারা জানেন বিগত পঞ্চায়েত নির্বাচনের আগে কমলবাবু বলেছিলেন গ্রামে গঞ্জে যেভাবে সন্ত্রাস চলছে, এইভাবে নির্বাচন হতে পারে না। পশ্চিমবঙ্গে গণতন্ত্র নেই। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের সম্পর্কে তার মন্ত্রিসভার আর.এস.পি'র দেবব্রত বাবু যে মন্তব্য করেছিলেন তা অত্যন্ত বাস্তব। তিনি তাকে দুষ্ট আখ্যা দিয়েছিলেন। আমি আপনাকে বলছি, আজকে গণতন্ত্রই যদি থাকবে তাহলে ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী কমলবাবু কেন মাননীয় মুখ্যমন্ত্রীকে গাল পাড়বেন, আর.এস.পির মন্ত্রী কেন তার বিরুদ্ধে সমালোচনা করবেন? পশ্চিমবঙ্গে আজকে গণতন্ত্র নেই এটা ধরে নিতে হবে। আজকে পশ্চিমবঙ্গে আছে পার্টিতন্ত্র। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আজকে যা বলবে, গ্রাম থেকে রাইটার্স বিল্ডিংস সেইমতো চলবে। গতকাল, আমরা দেখেছি, প্রবুদ্ধ লাহার উপর আক্রমণ হয়েছে। আমি সেখানকার অ্যাডিশনাল এস.পির কাছে গিয়ে বলেছি, আপনার কিছু করার নেই জানি, কারণ ফ্যাসিস্ট গভর্নমেন্টের মুখ্যমন্ত্রী তিনি আজকে যা বলবেন, সেইমতো কাজ করতে আপনি বাধ্য।' হিটলারের সময়ও দেখেছি, তিনি যা বলতেন সেটাই হত। তার কথা বাদ দিয়ে, অমান্য করে যদি কেউ কিছু করত, তাহলে তাকে

পৃথিবীতে বাঁচতে দেওয়া হত না, গুলি করে মেরে ফেলা হত। পশ্চিমবঙ্গে আজকে ঠিক সেই ফ্যাসিজিম কায়েম হয়েছে। সবথেকে আনন্দের বিষয় হল, যে জ্যোতিবাবু এক সময় শ্রীমতী ইন্দিরা গান্ধীকে ফ্যাসিস্ট বলতেন, যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি শ্রীমতী ইন্দিরা গান্ধীকে স্বৈরতন্ত্রী বলতেন; আজকে কংগ্রেস নয়, আর.এস.পি এবং নেতাজী সুভাষচন্দ্রের দল-ফরোয়ার্ড ব্লক পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে ফ্যাসিস্ট বলছেন এবং তারা বলছেন যে, সি.পি.এম. আজকে পশ্চিমবাংলায় যেভাবে চলছেন তাতে গণতন্ত্র ধ্বংস হচ্ছে এবং ফ্যাসিজিম কায়েম হচ্ছে। আপনারা, যারা এক সময় বলতেন, 'ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রী, শ্রীমতী গান্ধী ভারতবর্ষে গণতন্ত্র ধংস করছেন; তিনি ফ্যাসিস্ট, ''আজকে তাদেরকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে সেই অপবাদ মাথায় করে চলতে হচ্ছে। তার কারণ, পশ্চিমবাংলায় তিনি ফ্যাসিজিম কায়েম করেছেন। আজকে গ্রামে-গঞ্জে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডাররা যা বলবে, ডি.এম.-কে তাই শুনতে হবে। আমরা কিছুদিন আগে কেরালায় গিয়েছিলাম। সেখানে সি.পি.এম. সরকারি ক্ষমতায় রয়েছেন। আমরা সেখানে তাদের জিজ্ঞাসা করেছিলাম যে, পঞ্চায়েতের টাকা-পয়সা তারা কিভাবে খরচ করেন। উত্তরে তারা আমাদের জানান, ''আমাদের এখানে গ্রাম-পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ অর্থাৎ নির্বাচিত প্রতিনিধিরা কিন্তু টাকা-পয়সা খরচ না। আমরা টাকা-পয়সা প্রধানকে দিয়ে খরচ করাই না; সেখানে আমাদের যে গভর্নমেন্ট অফিসার থাকেন, তার নামে টাকা অ্যালট করা হয় এবং তিনিই সেই টাকা খরচ করেন এবং খরচটা সময়মতো অডিট করানো হয়।' এক্ষেত্রে দেখা যাচ্ছে, কেরালায় অডিট হচ্ছে, যদিও সেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ক্ষমতায় রয়েছেন। আজকে কেরালায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সরকার থাকা সত্ত্বেও তারা পঞ্চায়েত প্রধান, পঞ্চায়েত সমিতির সভাপতি বা জেলা পরিষদের সভাধিপতিকে দিয়ে টাকা-পয়সা খরচ করাচ্ছেন না এবং সেখানে পঞ্চায়েতের টাকা চুরি হচ্ছে এটা কংগ্রেস বলছে না। সেখানকার যে সরকার সেই সরকার চান না যে, নিজের দলের লোকের মাধ্যমে টাকা-পয়সা খরচ হোক। তারা চাইছেন, সরকারি ব্যবস্থা যা রয়েছে, সেইভাবে টাকা খরচ হোক এবং তার অডিট হোক। কর্ণাটক ও তামিলনাড়ুতেও ঐ একই ব্যবস্থা চলছে। কিন্তু পশ্চিমবঙ্গের মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তাদের উদ্দেশ্য সাধন করবার জন্য, নিজেদের ইমেজ প্রচার করবার জন্য এবং চিরকালের জন্য পশ্চিমবঙ্গের মাটিতে নিজেদের প্রতিষ্ঠিত করবার জন্য আজকে রাইটার্স বিল্ডিংস থেকে শুরু করে গ্রাম-পঞ্চায়েত পর্যন্ত নিজেদের পার্টি-ম্যানদের দিয়ে কাজ করাতে চাইছেন; চাইছেন, বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে প্রাথমিক বিদ্যালয় পর্যন্ত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক থাকবে। আজকে যেভাবে পার্টিতন্ত্র পশ্চিমবাংলায় কায়েম হয়েছে এটা ভারতবর্ষের গণতান্ত্রিক কাঠামোর পরিপন্থী। তবে আমার দৃঢ় বিশ্বাস, পশ্চিমবাংলা থেকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে সরিয়ে দিতে ৩৫৬ ধারার দরকার হবে না; যদি গ্রামে-গঞ্জের মানুষ ভোট দিতে পারেন নির্ভয়ে, তাহলে সেটা কাস্তে-হাতুড়ীতে পড়বে না। গ্রাম-গঞ্জের মানুষ আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে ভয় পান। ভয় পাওয়াটা তাদের স্বাভাবিক, কারণ তা না হলে রাতারাতি তাদের পুকুরের মাছ চুরি হয়ে যাবে, জমির কাজে জন-খাটানো বন্ধ করে দেবে, নানা অত্যাচার হবে। পশ্চিমবঙ্গ আজকে একটা কুয়োর মধ্যে আবদ্ধ রয়েছে। আজকে কমিউনিস্ট পার্টিকে ক্ষমতা থেকে সরিয়ে দিতে গেলে চাই সুষ্ঠু ও অবাধ নির্বাচন; কিন্তু সেই অবাধ ও সুষ্ঠু নির্বাচন পশ্চিমবঙ্গে কখনই হবে না, কারণ এই রাজ্যের মুখ্যমন্ত্রী হচ্ছেন ফ্যাসিস্ট জ্যোতি বসু।

[5-50 — 6-00 P.M.]

পশ্চিমবাংলায় অবাধ নির্বাচন কখনই সম্ভব নয় যতদিন পর্যন্ত পশ্চিমবাংলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টি ক্ষমতায় থাকবে এবং তাদের নায়ক হিসাবে জ্যোতিবাবু যতদিন পর্যন্ত থাকবেন ততদিন পর্যন্ত পশ্চিমবাংলায় অবাধ নির্বাচন হবে না। সেই জিনিস আমরা দেখেছি গ্রামে-গঞ্জে এবং শহরে পর্যন্ত। এই কিছুদিন আগে বার্নপুরের ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাইকের নামে ইস্কো কোম্পানিতে স্ট্রাইক হয়েছে। ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাইকের নামে তারা লাল ঝান্ডা নিয়ে এবং বড় বড় লাঠি নিয়ে সন্ত্রাস সৃষ্টি করেছে। স্ট্রাইকের সময় তারা প্রতিটি এলাকায় গিয়ে শ্রমিকদের বাড়িতে বাড়িতে গেছে এবং তাদের বলেছে তোমরা যদি কাজ করতে যাও তাহলে তার পরিণাম ভয়াবহ হবে। যে সমস্ত শ্রমিক কারখানায় কাজ করতে গিয়েছিল আমি জানি স্কপ গেট নামে একটা গেট আছে সেখানে ভোর ৪টে থেকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক-জনেরা, মাফিয়ারা, গুন্ডারা যেভাবে বোমবিং করেছে তাতে শ্রমিকদের পক্ষে সম্ভব হয়নি ফ্যাক্টরিতে ঢোকা। আমি জানি পশ্চিমবাংলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা যেভাবে বাড়িতে বাড়িতে গিয়ে শ্রমিকদের থ্রেট করছে তাতে শ্রমিকরা কারখানায় যেতে পারে না। আমি শ্রমিকদের একটা কথাই বলেছি যে তোমরা ভয়কে তুচ্ছ করে কাজে যোগ দাও। কারণ এই ইস্কো কারখানা বন্ধ হয়ে গেলে আর মডার্নাইজেশন হবে না। ইস্কো কোম্পানি বন্ধ হয়ে গেল মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা সেই কারখানা খোলার দায়ভার গ্রহণ করবে না। সেই কারখানা খোলার দায়িত্ব তখন পড়ে যাবে ভারত সরকারের উপর, রাজীব গান্ধীকে সেই কারখানা খোলার দায়ভার নিতে হবে। তাই আমি বলেছিলাম বন্ধুগণ আপনারা ভয় তুচ্ছ করে কারখানায় কাজ করুন। কিন্তু তারা কাজ করতে পারেন নি। তারা সেখানে যেতে পর্যন্ত পারেনি। তারা সেখানে ১০ হাজারের মতো স্বেচ্ছাসেবক এনে, তাদের ক্যাডার বাহিনী এনে একটা সন্ত্রাস সৃষ্টি করল এবং বন্‌ধ সফল করা হয়েছে। এই বন্‌ধ সফল করে কি লাভ হয়েছে? ইস্কো কোম্পানির এই তিন দিনে ১০ থেকে ১২ কোটি টাকা লোকসান হয়েছে। এই দায়ভার কে গ্রহণ করবে? আজকে যদি এখানে স্ট্রাইক করতে গিয়ে শ্রমিকরা বেকার হয়ে যায় তাহলে এই কমরেড ভাইদের হিম্মত নেই, জ্যোতিবাবুর হিম্মত নেই এই কারখানা খোলার। একমাত্র যিনি খুলতে পারেন তিনি হলেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী। আজকে সারা পশ্চিমবাংলায় সি.পি.এম. যেভাবে রাজত্ব কায়েম করছে, যেভাবে সন্ত্রাস কায়েম করছে, যেভাবে ফ্যাসিজিম কায়েম করছে তার জবাব জনগণই দেবেন। লক্ষ লক্ষ মানুষকে এইভাবে উপেক্ষা করার জবাব তারা ভবিষ্যতে পাবে। তারা কাস্তে-হাতুড়ি-তারা চিহ্নে ভোট না দিয়ে হাত চিহ্নে ভোট দিয়ে আবার কংগ্রেসকে ফিরিয়ে আনবে। আমি এই রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করছি। আমাদের রাজ্যপাল পন্ডিত ব্যক্তি, তিনি একসময় কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন, তাকে দিয়ে ফ্যাসিস্ট জ্যোতিবাবু কতকগুলি ভুল তথ্য পরিবেশন করিয়েছেন। তাই এই ভাষণের আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি দু'একটি কথা আপনার মাধ্যমে হাউসে রাখছি। অনেক আলোচনা ইতিপুর্বে হয়েছে এবং সেই আলোচনাতে অনেক উদাহরণ.

অনেক তথ্য এসেছে। সেজন্য আমি আমার এই আলোচনাকে তথ্য ভিত্তিক না করে বা তথ্য ভারাক্রান্ত না করে সাধারণভাবে কয়েকটি কথার মধ্যে সীমাবদ্ধ রাখব। স্যার, আপনি জানেন যে, রাজ্যপালের ভাষণ একটি সরকারের একটি নীতি সংক্রান্ত বিবৃতি। সেই কারণে এই ভাষণের মধ্যে সম্পূর্ণ সমস্যা সমাধানের ইঙ্গিত খুঁজে পাওয়ার চেষ্টা বৃথা চেষ্টা। এখানে একটি নীতি গৃহীত হয়, সেই নীতি কার্যকর হয়। এ কথা আমরা সবাই জানি, স্যার আপনিও জানেন যে, রাজ্য সরকারের ক্ষমতা আক্ষরিক অর্থে সীমাবদ্ধ। কোনও রাজ্য সরকারের পক্ষেই রাজ্যের জনসাধারণের মৌলিক সমস্যা সমাধান করা সম্ভব নয়। এখানে এই সীমাবদ্ধ ক্ষমতাকে কাজে লাগিয়ে কোন রাজ্য সরকার জনসাধারণকে কতটা সাহায্য করলেন বা সাহায্য করছেন সেটাই হল আমাদের বিচার্য বিষয়। আপনি জানেন যে, আমাদের দেশে ভিন্ন ভিন্ন চরিত্রের অনেকগুলি রাজ্য সরকার আছে। একই সংবিধানের মধ্যে আর্থিক চৌহদ্দির মধ্যে থেকে তাদের বেঁচে থাকতে হচ্ছে। এরমধ্যে সম্পূর্ণ ভিন্ন চরিত্রের সরকার আছে দুটি। একটি হচ্ছে কেরালার বামপন্থী গণতান্ত্রিক সরকার এবং আর একটি হল পশ্চিমবাংলার বামপন্থী সরকার। স্যার, আপনি জানেন যে, রাজ্য সরকার হিসাবে এই সরকারের ক্ষমতা খুবই সীমাবদ্ধ। কিন্তু দৃষ্টিভঙ্গি এই সরকারের সম্পূর্ণ পৃথক। এই সরকার গরিব মানুষের, মেহনতি মানুষের, খেটে খাওয়া মানুষের স্বার্থ রক্ষা করবার সরকার। সেই কারণে এই সরকার গরিব মানুষের আন্দোলনের অধিকারকে স্বীকার করে। তাই এই সরকার গরিব মানুষের আন্দোলনকে ভাঙবার জন্য পুলিশ লেলিয়ে দেয় না। সেই কারণে এই সরকার ভূমি সংস্কার করে উদ্বৃত্ত জমি উদ্ধার করে ভূমিহীন এবং গরিব চাষীদের মধ্যে বন্টন করে। সেই জমি যাতে তার হাত থেকে আবার চলে না যেতে পারে, চাষী যাতে আবার জমিহারা না হয়ে যায় সেজন্য তাকে ব্যাঙ্কের মাধ্যমে ঋণের ব্যবস্থা করে, সে যাতে তার জমিতে ফসল ফলাতে পারে তারজন্য ব্যবস্থা করে। এই জন্যই পশ্চিমবাংলার কৃষির উৎপাদন বাড়ানো সম্ভব হয়েছে। এই সরকারের ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, আমরা কখনই একথা বলি না যে, এই সরকারের যা ক্ষমতা ছিল তা করে ফেলেছে। অথবা এই সরকার যা করেছে তার ষোল আনাই সঠিক, কোনও ভুল বা ভ্রান্তি নেই। কিন্তু একথা অবশ্যই ঠিক যে, এই সরকার সাধারণ মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করেনি এবং এই সরকার বিরোধীদের কন্ঠরোধ করবার জন্য বিনা বিচারের আইন চালু করেনি। স্যার, আমি আবারও একথা স্বীকার করি যে, পশ্চিমবাংলার সরকার সমালোচনার উর্দ্ধে নয়। সুতরাং বিরোধীরা সমালোচনা করলে আমরা তাকে অন্যায় কাজ বলে মনে করিনা। বরং আমরা মনে করি, আমাদের মধ্যে যে ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলো শুধরানোর জন্য এই সমালোচনা প্রয়োজন। কিন্তু এই সমালোচনা করতে গিয়ে যদি যা সত্য তা অস্বীকার করা হয়, তাহলে সেটা খুবই বেদনা-দায়ক। একথা ঠিক যে, আমাদের পশ্চিমবাংলায় ভ্রাতৃঘাতী সাম্প্রদায়িক দাঙ্গা হয় না। একথা তো স্বীকার করতে হবে, এখানে তথাকথিত নিচু জাতি, আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষের উপর কোনও নিপীড়ন হয়না। একথা তো বিরোধী দলের এবং আমাদের সকলকেই স্বীকার করতে হবে, এখানে সব প্রদেশের লোক পাশাপাশি শান্তিপূর্ণভাবে বাস করেন এবং তাদের খুশিমতো জীবিকা অর্জন করতে পারেন। এখানে একথা তো নিশ্চয়ই স্বীকার করতে হবে যে, পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যে থেকে গ্রামস্তর থেকে পরিকল্পনার রূপ তৈরি করবার ব্যবস্থা এখানে আছে, যে নীতি ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে নেই। কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে তো

নেই-ই। একথা ঠিক, ভারতবর্ষের বর্তমান অবক্ষয়ী আর্থ সামাজিক পরিস্থিতিতে তারই প্রেক্ষাপটে আইন-শৃঙ্খলার অবনতি এখানে কিছুটা থাকতে পারে, কিন্তু একথা জোরের সঙ্গেই বলতে পারি, পশ্চিমবাংলার জনসাধারণকে শৃঙ্খলাবদ্ধ করার কোনও আইন বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় চালু করে রাখেনি। স্যার, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন, মাননীয় রাজ্যপাল যখন ভাষণ দিতে শুরু করলেন, তখনই কংগ্রেসি সদস্যরা ওয়াক-আউট করলেন। কংগ্রেস সদস্যদের পঞ্চায়েত নির্বাচনের বিষয়ে প্রতিবাদ থাকতেই পারে। সেই প্রতিবাদ সম্পর্কে আপনারা আপনাদের বক্তব্য আগেও বলেছেন, পরেও বলবেন এবং ভবিষ্যতেও বলতে পারেন। আমাদের যখন রাজ্যপাল পঞ্চায়েত সংক্রান্ত বিষয়ে কিছু আরম্ভ করেন নি, শুধু বলতে আরম্ভ করেছেন যে দেশের অনেক অংশেই জাতিগত দাঙ্গা অথবা সংগঠিত সাম্প্রদায়িক বিস্ফোরণের যেসব তামসিক ঘটনা জনজীবনকে শোচনীয়ভাবে বিপর্যস্ত করছে তার স্পর্শ থেকে মুক্ত এই বছরটি হল সুস্থির ও শান্তিপূর্ণ পরিস্থিতির আরও একটি বছর। ঠিক সেই মুহূর্তে কংগ্রেসিরা ওয়াক-আউট করলেন। রাজ্যপালের এই ভাষণ কি সত্যি নয় যে তার প্রতিবাদে কংগ্রেসকে ওয়াক-আউট করতে হল। রাজ্যপাল তার ভাষণে যখন এই কথাগুলি বললেন যে আমি গর্বের সঙ্গে এ বিষয়টি তুলে ধরছি যে তফসিলি জাতি ও উপজাতি এবং সমাজের দুর্বলতর অন্যান্য অংশের মানুষদের বিরুদ্ধে সংগঠিতভাবে কোনও হিংসাত্মক আক্রমণ ঘটেনি। এই কথা কি খুব সত্যি নয় যে যাতে কংগ্রেসকে ওয়াক-আউট করতে হবে। সুতরাং এটা বোঝা যায় পঞ্চায়েত নির্বাচন থেকে যে তারা তাদের মানসিক ভারসাম্য হারিয়ে ফেলেছেন। এর থেকে তাদের অজ্ঞতাই প্রমাণ করছে। পঞ্চায়েত নির্বাচন প্রসঙ্গে রাজ্যপাল তার ভাষণে বলেছেন যে পঞ্চায়েত নির্বাচন নির্বিঘ্নে সম্পন্ন হয়েছে এবং নির্বাচনি প্রচারে উত্তাপ সৃষ্টি হওয়া সত্ত্বেও আইন-শৃঙ্খলা ভঙ্গের কোনও বড় ঘটনা ছাড়াই যে শান্তিপূর্ণভাবে নির্বাচন অনুষ্ঠিত করা সম্ভব হয়েছে তা বেশ বড় রকমের একটি সাফল্য। আমি প্রশাসনকে সাধুবাদ জানাচ্ছি এবং রাজ্যের জনগণকে তাদের রাজনীতিক বিচক্ষণতার জন্য অভিনন্দন জানাচ্ছি। পঞ্চায়েত নির্বাচন যেরকম শান্তিপূর্ণভাবে হয়েছে তার প্রতিবাদ করার ক্ষমতা কারুর নেই। আমাদের বামফ্রন্ট সরকার গত কয়েক বছর ধরে ইতিবাচক কিছু পদক্ষেপ গ্রহণ করেছে এবং সারা ভারতের রাজনীতিতে এখন বামপন্থী নীতির প্রতিফলন দেখা যাচ্ছে। ওই কংগ্রেসিরা যেভাবে গণতন্ত্রকে নিয়ে চলেছে তাতে সমাজ ধ্বংস হতে চলেছে। এই কংগ্রেসি নেতাই যখন পশ্চিমবঙ্গে রাষ্ট্রপতি শাসন চালু করবার হুমকি দিয়েছিলেন তখন সাধারণ মানুষ তাতে ভীত-সংক্রান্ত হয়ে পড়েছিল এবং সেই কথাই কংগ্রেসকে পরাস্ত করতে সহযোগিতা করেছে। আমি লক্ষ করেছি যে কংগ্রেসি লোক অন্তত সংসদীয় গণতন্ত্রে বিশ্বাসী তারা অন্তত পক্ষে সংবিধানের যে মৌলিক অধিকার সেই অধিকারকে বিশ্বাস করেন। সুতরাং যখন দেখলেন যে ত্রিপুরার মতো পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সহ সমস্ত নির্বাচন ভেঙে দেওয়া হবে। যখন দেখলেন তাদের নেতা পশ্চিমবঙ্গে সেনাবাহিনী নামিয়ে জনসাধারণের মতামতকে অবরুদ্ধ করতে চাইছেন, যখন দেখলেন যে এখানে রাষ্ট্রপতি শাসন চালু করে মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করার জন্যে চেষ্টা করছেন তখন ওই কংগ্রেসের অনুগামীদের একটা বড় অংশ কংগ্রেসের বিরোধিতা করতে আরম্ভ করলেন। সেই কারণেই আজকে কংগ্রেস পরাস্ত হয়েছে এবং সেই কারণেই বামফ্রন্ট শক্তি, বামপন্থী শরিকদল জয় লাভ করেছে। শুধু যে জয়লাভ করেছে তাই নয়, আজকে যে আসন লাভ করেছি তাতে আগের চেয়ে অনেক বেশি আসন আমরা লাভ

করেছি। সুতরাং আমাদেরও এখানে এইকথা নিশ্চয় বুঝতে হবে যে গণতান্ত্রিক উপায়ে যেখানে পঞ্চায়েত নির্বাচন হয়েছে সেখানে এই কারচুপি ইত্যাদি যে অভিযোগ উঠেছে এই সম্পর্কে অবশ্যই খতিয়ে দেখতে হবে। গণতন্ত্র বিকাশের জন্যে আমরা যেভাবে বামপন্থী দলগুলি প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি সেখানে কংগ্রেসিদের এই অভিযোগ কোনওভাবেই স্থান পায়না। কিন্তু তবুও যেহেতু আমরা গণতান্ত্রিক দল সেইজন্য আমাদের এর বিশ্লেষণ করা দরকার। আমরা তো কংগ্রেসিদের মতো লাঠি চালিয়ে গুলি চালিয়ে মানুষকে স্তব্ধ করার চেষ্টা করিনি। সেইজন্য জনগণের পক্ষে রায় আমরা পেয়েছি। সুতরাং আপনাদের মুখে কোনও কথা শোভা পায় না। এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**श्री सत्यनारायन सिंह** : स्पीकर सर, मैंने राज्यपाल के भाषण की इस पुस्तिका को पढ़ा हैं। देखा जा रहा है कि आज पश्चिम बंगाल की सरकार अपने को श्रमिकों की सरकर–गरीबो की सरकार की दावा करती हैं। देखा जा रहा हैं कि इस सरकार ने इस पुस्तिका के ५ नम्वर में राज्यपाल से कहलाया हैं कि पश्चिमबंगाल में गरीबो के साथ, हरिजनों के साथ और जातियाँ सुरक्षित होकर रह रही हैं। सभी लोग यहाँ देश के और पान्तों से अत्यधिक सुरक्षित और खुशहाल हैं। लेकिन मैं दो-एक उदाहरण आपके सामने उपस्थित करना चाहता हूँ।

हमारे इलाके में बन्द के दिन यानि १५ मार्च के हड़ताल को लेकर दो कारखाने के गेट पर मजदूरों को गोली मार दी गई। पारस गोंड़ को गोली मारी गई और राजेन्द्र साब को भी गोली भार दी गई। खासकर यह पश्चिम बंगाल के लिए कलंक हैं। केश हुआ किन्तु केस फाइनल हो गया। इस केस को बैरकपुर में तदन्त करके मजिस्ट्रेट ने फाइनल रिपोर्ट लगा दिया। गवाह वहाँ मौजूद था किन्तु उसकी गवा ही नहीं ली गई। विनागबाहो के ही केस फाइनल कर दिया जाता हैं। यही तो इस सरकार की न्यायप्रियता है। बिना कोई केस के जिसको चाहते हैं, उसको थाना में बन्द करके गोरु-बैल की वरह से पीटते हैं। केस फाइनल की बात ही नहीं होती हैं। कहा जाता है कि केस दिया जायगा अगर ४ हजार ५ हजार रूपया खर्च किया जायगा तों। खासकर ऐसा गैरबंगाली इलाके में गैर बंगालियों के साथ होता हैं। यह बड़े शर्म और लज्ञा की बात हैं। इसीलिए मैं कहता हूँ कि यह सरकार धृतराष्ट्र की तरह से अंधी हैं। इसे कुछ दिखलाई नहीं पड़ता। यह गरीबों की हितैषी होने का दाबा करती है। मोला माझी को 7-1-88 को पावर हाउस में गला में गमछा बाँध कर मारा गया। मोललाल यादब को मारा गया। जनाहर हरिजन को मारा गया। ताला से मारा गया–८

स्टीच हुआ। जिसने मारा उस गुण्डे को पकड़ा नहीं गया वल्कि उसी गुण्डे को साथ लेकर बन्द के दिन नेता लोग घुम रहे थे। राजेन्द्र का खून हुआ। नारद मुनि का खून हुआ। शामनगर में गला काट कर मारा गया। इस पर भी यह सरकार कहती हैं कि यहाँ पर सभी तवके के लोग सुरक्षित हैं। जहाँ पर कहा जाता है कि ४ हजार ५ हजार रुपया देने पर चालान किया जायगा वहाँ पर क्या होने बाला हैं। इन अत्याचारों और अनाचारो के बावजूद यह सरकार अपने को मजदूर सरकार कहलाने का दाबा करती हैं। कहती हैं कि यह सरकार मजदूरो की उन्नति के लिए, उनकी सुबिधा के लिए बहुत कुछ काम कर रही हैं।

आज बंगाल के अन्दर जूट मिलों की अबस्था बड़ी शोचनीय हैं। अनेक मिलें बन्द हैं। ३ वर्ष–४ वर्ष से मजदूर खाने के बिना अनाहार मर रहा हैं। इसके बाद यह सरकार एक शब्द भी नहीं बोलती हैं। मजदूरों की भलाई के लिए क्या उपाय करेगी, इस पुस्तिका में इसका कही भी उल्लेख नहीं हैं।

सबसे बड़ी बात यह हैं कि इस श्रमिक सरकार के अन्दर जो कम्पनियाँ हैं, उनका दिवाला हो गया हैं। जो मजदूर १४ स्पै–१५सौ रुपया महीने पर काम करता था, उसे कम्पनी आटसौ–साड़े आट सौ रुपये पर कम्पनी काम करने को कहती हैं और कहती हैं कि पी.एफ.को पैसा देना पड़ेगा। इसी लिए मैं कहता हूँ कि यहाँ अंधी सरकार बैठी हुई हैं। इसको कुछ भी दिखलाई नहीं पड़ता हैं। पी.एफ. का पैसा कम्पनी मार ले रही हैं। और कम्पनियाँ कहती हैं कि भारत जूट मिल का राष्ट्रीयकरण किया गया हैं और मजदूरो का करोड़ों रुपया मार लिया गया हैं फिर भी सुनबाई नहीं होती हैं, ज्योतिबाबु का लड़का बिस्कूट फैक्टरी में चार करोड़ रुपया बेइमानी कर के बैट गया हैं लो फिर हमलोग २० करोड़ का बेइमानी कर लिए हैं तो क्या होगा? जब भारत जूट का राष्ट्रीयकरण कर के पी. एफ. खा लिया गया है तो कम्पनियाँ कहती हैं कि हमलोग क्यो नहीं खायेंगे? इसीलिए कहता हूँ कि।

"अंधेर नगरी चौपट राजा,

टके सेर साग टके सेर खाजा।"

१२ सौ १४ सौ रुपये कमाने बाले को ७ सौ ८सौ देने को कटा जाता फिर भी कोई सुनबाई नहीं होती हैं। क्या यही गरीबो की सरकार की करबूत हैं?

प्राइमरी शिक्षा के बारे बहुत बड़ी-बड़ी बातें कही जाती हैं। किन्तु दाबे के साथ मैं कह सकता हूँ कि मेरे इलाके में एक भी नया प्राइमरी स्कूल नहीं खोला गया

हैं। बामफ्रान्ट के मानने बालो को मैं कहूँगा कि सभी लोगो के साथ न्याय कीजिए ——सबके सुख और सुबिधा का ध्यान रखिए।

१२ वर्ष के अन्दर यह प्रदेश औद्योगिक क्षेत्र में किस तरह से बड़ गया हैं, इसका उदाहरण मैं आपके सामने रखना चाहता हूँ। आज मालिको की इतनी हिम्मत हो गई है कि मालिक कहता हैं कि पी. एफ. का पैसा दो, तब हम कम्पनी चालायेंगे कारखाने चलायेंगे। १४ सौ १५ सौ रुपये के बदले ७ सौ ८ सौ रुपया महीना मजदूरों को देने को कहता हैं। मालिक इसलिए कहता हैं कि यहाँ पर धृतराष्ट्र अंधी सरकार बैठी है। इसीलिए हमारे मुख्यमंन्त्री ज्योति बासु आपने लड़के के बारे में कुछ नहीं कहते हैं बंगाल की जनता पुछती हैं कि क्या मुख्यमंन्त्री बेइमानी नही करते हैं?

मैं तो दावे के साथ कहूँगा कि राज्यपाल के भाषण की पुस्तिका में कागजी धुड़दौड़ के अलावा कुछ नहीं हैं। इससे सभी लोगों को हताशा हुई हैं। ३ वर्ष से अधिक होगया मेघना जूट मिल बन्द है। उसके लगभग २० मजदूर बिना खाये मर गए हैं। उसको खोलवाने का कोई उपाय यह सरकार नहीं कर रही हैं और न तो राज्यपाल के भाषण में ही इसका कोई उल्लेख हैं। टीटागढ़ पेपर मिल भी बन्द हैं। उसकी अबस्था भी ऐसी ही हैं। इस पर भी लोडशेडिंग जोरो से हो रहा हैं।

१५ मार्च को मारत बन्द १२ घन्टे का हुआ किन्तु पश्चिम बंगाल में २४ घण्टे का बन्द बनाया गया लोगों में भय-संत्रास पैदा करके मारपीट करके। यह हड़ताल केबल राजनैतिक उद्देश्य साधन के लिए ही हुआ था। इसलिए राज्यपाल के भाषण के उपर जो धन्यबाद प्रस्ताब लाया गया हैं, मैं उसका बिरोध करता हूँ।

[6-20 — 6-30 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই সভায় উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা হাউসে রাখতে চাই। প্রথম কথা হল, রাজ্যপালের সমগ্র ভাষণ জুড়ে যে ইতিবাচক দিকগুলি তুলে ধরা হয়েছে খুব সঙ্গত কারণেই বিরোধীদলের বন্ধুরা সেই ইতিবাচক দিকগুলি বোঝার চেষ্টা করেননি। আমি মনেকরি এই ভাষণ আত্ম বিশ্বাসে উদ্বুদ্ধ এবং সমৃদ্ধ এবং সেটাই ভাষণের মাধ্যমে তুলে ধরা হয়েছে। আজকে সমগ্র ভারতবর্ষের পটভূমিকায় দাঁড়িয়ে বিরোধীদলের মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন, সরকার পক্ষের মাননীয় সদস্যরাও বক্তব্য রেখেছেন। তবে বিরোধীদলের একটা কথা খুব কানে বাজল। আজকে কংগ্রেস দলের যদি প্রধান বক্তা এবং প্রবীন সদস্য, যিনি এক সময় বিরোধীদলের আসনে ছিলেন, সেই অপূর্ববাবু বললেন— "এরও শেষ আছে।" স্যার, আমি তো বুঝতেই পারছিনা পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে আমরা এমন কি অপরাধ করছি? তিনি আমাদের হুঁসিয়ার করে দিয়ে বলবার চেষ্টা করেছেন,

এরও নাকি শেষ আছে। আজকে অপূর্ববাবুকে দেখে আমার পুরানো কথা কিছু মনে পড়ছে। অপূর্ববাবু দীর্ঘদিন ধরে এই বিধানসভায় বামপন্থী শিবিরের মানুষ বলে পরিচিত ছিলেন। ১৯৭১ সালে তার রাজনৈতিক জীবনে একটা বিরাট পরিবর্তন ঘটে যায় এবং তার ফলে তিনি ভারতবর্ষের এমন একটা দলের মধ্যে স্থান নিলেন যে দল পশ্চিমবাংলায় শেষ হয়ে গেছে এবং সারা ভারতবর্ষে ক্ষয়িষ্ণু। আমি মনে করি এই দল ভারতবর্ষের ঐক্য বজায় রাখার ব্যাপারে নিরপেক্ষ নয়। আজকে তারা আমাদের ভয় দেখাচ্ছেন। আমি বলি আপনারা ইতিহাস পর্যালোচনা করুন। বিরোধীদলের আর একজন সদস্য বললেন, এই সরকার ফ্যাসিবাদী সরকার। বারে বারে এই কথাগুলি শুনছি। বামফ্রন্ট সরকার ফ্যাসিবাদী সরকার এই কথাগুলি বলছেন তাদের একটু ভাবা দরকার এই কথাগুলি তারা জেনে বলছেন না, না জেনে বলছেন। আমার মনে হয় এরা ফ্যাসিবাদের বিকৃত ব্যাখ্যা দিচ্ছেন। তবে তারা যদি জেনে বলে থাকেন তাহলে তাদের প্রতি করুণা হয় এবং যদি না জেনে বলে থাকেন তাহলে ফ্যাসিবাদের একটু তাত্ত্বিক ব্যাখ্যা শোনা প্রয়োজন। বিশ্ব কমিউনিস্ট আন্দোলনের বিশিষ্ট নেতা জর্জি ডেমিট্রভ একটা ঐতিহাসিক দলিল প্রকাশ করেছিলেন আন্তর্জাতিক কমিউনিস্ট সম্মেলনের ৭ম কংগ্রেস। ফ্যাসিবাদের বিরুদ্ধে শ্রমিক শ্রেণী যুক্তফ্রন্ট গঠন করে কমিউনিস্টরা সারা পৃথিবীর গণতান্ত্রিক মানুষকে ঐক্যবদ্ধ করতে সাহায্য করেছিল সেখানে বলা হয়েছে, Fascism in power is the open terrorist dictatorship of the most reactionary, most chauvinistic and most imperialistic elements of finance capital. Fascism is the most vicious enemy of the working class and of all toilers. Fascism is a most ferocious attack by capital on the toiling masses. এই হল ফ্যাসিবাদের ব্যাখ্যা। মনে করি এগুলি তাদের বোঝার দরকার আছে। এই ইতিহাস যদি বিরোধী পক্ষের বন্ধুরা না জেনে থাকেন তাহলে জেনে রাখুন। সারা পৃথিবীকে যখন ফ্যাসিবাদ গ্রাস করতে চেয়েছিল তখন সোভিয়েত রাশিয়ার নেতৃত্বে গণতান্ত্রিক মানুষের যে সংগ্রাম হয়েছিল তার ফলে নাজিবাদ এবং ফ্যাসিবাদ দেশে দেশে পরাজিত হয়েছিল এবং ওই আন্দোলনের ফলে ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রাম ত্বরান্বিত হয়েছিল এবং তারজন্য আমরা কমিউনিস্টরা গর্ব অনুভব করি। আমাদের দেশের মাটিতে ইতিপূর্বে গণতন্ত্রকে হত্যা করার চেষ্টা হয়েছে জরুরি অবস্থা ঘোষণার মধ্য দিয়ে। তখন আমরা ভারতের কমিউনিস্টরা গণতান্ত্রিক শক্তিকে সঙ্গে নিয়ে তার বিরুদ্ধে লড়াই করেছিলাম এবং তারজন্য আমরা গর্বিত। সেই লড়াইয়ের পটভূমিকায় দাঁড়িয়ে আজ যে গণতন্ত্রকে রক্ষা করার সংগ্রাম চলেছে সেই সংগ্রামের সামনের সারিতে দাঁড়িয়ে আছে পশ্চিমবাংলার মানুষ, কেরলের মানুষ। দেখলেন না, গত ১৫ই মার্চ পশ্চিমবাংলায় কিরকম ধর্মঘট হয়ে গেল? এইরকম অসংখ্য হরতাল পশ্চিমবাংলায় হয়েছে, অনেক রক্তের নদী বয়ে গেছে এই পশ্চিমবাংলার বুকে। সেই সমস্ত সংগ্রাম অতিক্রম করে এই বামফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত হয়েছে। এই বামফ্রন্ট সরকার সংগ্রামের মধ্য দিয়েই এসেছে। গত বছর ৯ই ডিসেম্বর দিল্লিতে বাম দলগুলির যে জমায়েত হয়েছিল এমন ঐতিহাসিক জমায়েত আর কখনও দেখা যায়নি। আমরা তাদের স্বীকার করতে বাধ্য করেছিলাম যে ভারতবর্ষের উপর তাদের নীতির উপর জনগণের কিরকম বিক্ষোভ আছে। হয়ত ভারতবর্ষের সব রাজ্য পশ্চিমবাংলার মতো এত তীব্র গতিতে এগোতে পারেনি এদের মানুষের মতো কেন্দ্রীয় সরকার যে এত দুর্নীতি পরায়ণ সেটা হয়ত তারা বুঝতে পারছে না। কিন্তু কেন্দ্রীয়

সরকারের বিরুদ্ধে গণতন্ত্রের এই অবস্থার বিরুদ্ধে এদের মেহনতি মানুষ দেশের সংহতিতে রক্ষা করার জন্য সবচেয়ে আগে এগিয়ে গিয়েছে। দিল্লিতে মহিলাদের উপর পুরুষ পুলিশদের লেলিয়ে দেওয়া হয়েছে। এ কোনও সভ্য দেশে ঘটে? ইতিহাসকে আপনারা গ্রহণ করার চেষ্টা করুন, দেওয়ালের লিখন আপনারা পড়বার চেষ্টা করুন। আর বেশিদিন নয় আগামী দিনে এই ভারতবর্ষ বামফ্রন্ট দ্বারা পরিচালিত হবে। সে আবহাওয়া আজকে সৃষ্টি হয়েছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার চলছে একবার নয়, দুবার নয়, তিন তিনবার চলছে। আপনারা বলছেন আইনশৃঙ্খলার অবনতি ঘটেছে। আইনশৃঙ্খলার অবনতি নিশ্চয় ঘটে নি এই রাজ্যে। আমাদের পাশের রাজ্য বিহার কংগ্রেস শাসিত রাজ্য। বিহারে মুখ্যমন্ত্রী বার বার বদল হচ্ছে। কোন সভ্য দেশে এ জিনিস ঘটে? গ্রামের মধ্যে পুলিশ বাহিনী ঢুকিয়ে দেওয়া হয়েছে তারা সেখানে তান্ডব চালাচ্ছে, কোন বিবেকবান মানুষ সরকারে থাকতে পারে? গরিব মানুষদের উপর পুলিশ বাহিনী কি তান্ডব নৃত্য চালাচ্ছে। উত্তর প্রদেশে লোক দলের নেতাকে পুলিশ বাহিনী লাঠি দিয়ে পিটিয়ে হত্যা করল। বিধানসভায় বিরোধী দলকে ছেড়ে চলে যেতে হয়। সুহৃদবাবু বললেন রাজ্যপালের ভাষণ পড়ে মনে হয়েছে, পশ্চিমবাংলায় স্বর্গ রাজ্য চলছে। ভারতবর্ষের কংগ্রেস শাসিত যে কোনও রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা সত্যিই স্বর্গ রাজ্য।

পশ্চিমবাংলা নিয়ে আমরা গর্ব করতে পারি। আপনাদের যদি বিবেক থাকত তাহলে আপনারাও সেই গর্ববোধ করতে পারতেন। আপনারা এমন রাজ্যে বাস করেন—এত স্বাধীনতা, এত গণতন্ত্র ভারতবর্ষের আর কোনও রাজ্য কি ভোগ করে? আপনারা এটা ভোগ করেন। পঞ্চায়েতের ব্যাপার নিয়ে বার বার কথা উঠেছে। পঞ্চায়েতে নাকি দুর্নীতি হচ্ছে, এই নিয়ে কথা উঠেছে, অনেক সন্ত্রাসের অভিযোগও উঠেছে। আমি একটি কথা আপনাদের মনে করিয়ে দিতে চাই যে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে আজকে এই যে পরিবর্তন আপনারা দেখছেন এই পরিবর্তন শুধু কয়েক বছরের পরিবর্তন নয়। গ্রামবাংলার অর্থনীতির দিক থেকে, সমাজ জীবনের দিক থেকে, রাজনৈতিক জীবনের দিক থেকে আজ যে পরিবর্তন ঘটেছে এই পরিবর্তনের পটভূমিকা তৈরি হয়েছিল ১৯৬৭ সালে পশ্চিমবাংলায় প্রথম যুক্তফ্রন্ট শাসনের মধ্যে দিয়ে। তার স্থায়িত্ব হয়েছিল মাত্র ৯ মাস। আপনাদের ষড়যন্ত্রে সেই সরকার থাকতে পারেনি। আপনারা সকলেই জানেন ১৯৬৯ সালে আবার আমরা ক্ষমতায় এলাম অনেক রক্ত, অশ্রুর মধ্য দিয়ে। বিরাট সংগ্রামের মধ্য দিয়ে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হয়েছিল। সেই সরকার'ও বেশিদিন টেঁকেনি, আপনাদেরই ষড়যন্ত্রে। সেই সময় গ্রামবাংলার মানুষের মধ্যে একটা জাগরণ এসেছিল, আন্দোলনের একটা জোয়ার এসেছিল এবং সেই আন্দোলনের জোয়ার সারা পশ্চিমবাংলার বুকে ছড়িয়ে পড়েছিল। তারই পটভূমিকায় দাঁড়িয়ে এটা আজকে বিচার করতে হবে। তাই আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের এই পরিবর্তন। ৩ বার পঞ্চায়েতের নির্বাচন আমরা দেখলাম। আমরা দেখলাম কিছু সংবাদপত্র, আমি তাদের নাম বলতে চাই না, নাম বলে তাদের গুরুত্ব আরও বাড়িয়ে দিতে চাই না, সেই কাগজ বহু লোকে পড়ে সেই কাগজের মাধ্যমে মাননীয় বিরোধী দলের সদস্যরা একটা আবহাওয়া সৃষ্টি করেছিলেন যে, পশ্চিমবাংলার পঞ্চায়েত নির্বাচন অবাধ হবে না। তারা এমন আবহাওয়া সৃষ্টি করেছিলেন যে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে সন্ত্রাসের রাজত্ব চলছে, তারা দিল্লির ভয় দেখিয়েছিলেন, আজও দিল্লির ভয় দেখাচ্ছেন। আমাদের বামপন্থীদের মধ্যে যেহেতু সার্বিক

ঐক্য হয়নি, কিছু কিছু ক্ষেত্রে ভুল বোঝাবুঝি হয়েছে, কিছু অনৈক্য, তাই তারা এই আবহাওয়া সৃষ্টি করেছিলেন যে, পশ্চিমবাংলার পঞ্চায়েত নির্বাচনে বামফ্রন্টের ভরাডুবি হবে, যারা খবরের কাগজ পড়েন, খোঁজ খবর রাখেন তারা নিশ্চয় এটা দেখে থাকবেন। তারা এই আক্রমণের লক্ষ্যবস্তু কাকে করেছিলেন? মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে। কেন না, পশ্চিমবাংলার বামপন্থীদের বড় শক্তি হচ্ছে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। তাই সমস্ত সংবাদপত্র, আর কংগ্রেসের নেতৃত্ব মিলিতভাবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে তাদের আক্রমণের লক্ষ্যবস্তু করে নেয়। উদ্দেশ্য একটাই যে, বামফ্রন্টকে দুর্বল করার চেষ্টা করা। এই কাজ তারা করতে পারেনি, ব্যর্থ হয়েছে। গ্রামবাংলার মানুষের কাছে আমরা কৃতজ্ঞ এবং এই কৃতজ্ঞতা আমরা বারে বারে প্রকাশ করি যে, পশ্চিমবাংলার গ্রামের মানুষ তারা এই শত্রু, মিত্রকে চিনতে কোনও ভুল করেনি। বামফ্রন্টের সব দলেরই আসন বেড়েছে, আর কংগ্রেসের শক্তি গ্রামাঞ্চলে আরও কমে গেছে, যেমন বিধানসভায় কংগ্রেসের শক্তি কমেছে। ৫৫ ছিল, ৪৯ হল, ৪০ ছিল, আরও কমে ৩৯ হয়ে গেল। আপনারা যে পথে চলেছেন, যে ভূমিকা নিয়ে চলেছেন মানুষ কখনই আপনাদের বরদাস্ত করবে না। আমি দায়িত্ব নিয়ে বলছি মাননীয় অপূর্ববাবু নির্বাচনী বক্তৃতায় বলেছিলেন জ্যোতিবাবুর নেতৃত্বে পশ্চিমবাংলায় এই শেষ নির্বাচন। কি ভাববে গ্রামের লোকেরা? আবার রাষ্ট্রপতির শাসন? আবার সেই ১৯৭২-এর কালো দিন, আবার সেই সন্ত্রাসের রাজত্ব? সেই ঘটনা মানুষ সবই জানে। কয়েকদিন আগে ত্রিপুরায় নির্বাচন হল। সেখানে সরকার ক্ষমতায় এসেই প্রথমে যেখানে জনগণের ক্ষমতা আছে সেই পঞ্চায়েতকে আক্রমণ করলেন, সমস্ত অধিকার কেড়ে নিলেন। আগরতলা ইলেকটেড মিউনিসিপ্যাল বোর্ডের ক্ষমতা কেড়ে নিলেন, ইউনিভার্সিটি কাউন্সিলের ক্ষমতা কেড়ে নিলেন। পশ্চিমবাংলার মানুষ এই ঔদ্ধত্যের জবাব দিয়েছে। রাষ্ট্রপতি শাসনের হুমকি দিচ্ছেন, বারে বারে দিল্লি কমিশনের ভয় দেখাচ্ছেন। আমি আপনাদের সাবধান করে বলতে চাই, পশ্চিমবাংলার মানুষের সঙ্গে আগুন নিয়ে খেলবার চেষ্টা করবেন না। এই আগুন নিয়ে খেলতে গিয়ে আপনারাই পুড়ে মরবেন। পশ্চিমবাংলার মানুষ এই হুমকির কাছে কিছুতেই মাথা নত করবে না, একে কিছুতেই বরদাস্ত করবে না।

[6-30 — 6-40 P.M.]

তাই আপনাদের বলব, ৩৫৬ ধারার কথা আপনারা ভুলে যান এবং দায়িত্বশীল বিরোধীপক্ষ হিসাবে যদি কাজ করতে চান তাহলে জনগণকে শ্রদ্ধা ও সম্মান করতে শিখুন। পঞ্চায়েত নির্বাচনের পরেই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আহ্বান জানিয়েছেন আপনাদের কাছে এই বলে যে, যেসব জায়গায় কংগ্রেসি প্রার্থীরা জয়যুক্ত হয়েছেন সেখানে এই পঞ্চায়েতের কাজে তারা আমাদের সঙ্গে সহযোগিতা করুন। ভোট হয়ে গিয়েছে, এবারে গ্রামের উন্নয়নের কাজে কংগ্রেস, সি.পি.এম, ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. সকলে সহযোগিতা করুন—এই মনোভাব নিয়েই আমরা পশ্চিমবাংলায় কাজ করতে চাই। কি স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে, কি শহরের মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে—সব ক্ষেত্রেই আমরা এই মনোভাব নিয়ে কাজ করতে চাই। পঞ্চায়েতের আইন-কানুনের ব্যাপারে আমি বলব, ১১ বছর এই পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে গিয়ে আমাদের প্রত্যেকেরই কিছু না কিছু অভিজ্ঞতা হয়েছে এবং সেই অভিজ্ঞতার নিরিখে গ্রামাঞ্চলের মানুষদের স্বার্থরক্ষার জন্য যেখানে পঞ্চায়েত আইনের সংশোধনের

*প্রয়োজন আমাদের সরকার তা নিশ্চয় বিচার করে দেখবেন। আমাদের সরকার ভাবেন যে কিভাবে গ্রাম পঞ্চায়েতগুলিকে আরও জনগণের গভীরে নিয়ে যাওয়া যায় এবং কিভাবে জনগণের সহযোগিতায় [illegible] আরও সফল করা যায় ও কিভাবে পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদগুলিকে আরও সক্রিয়ভাবে কাজ করানো যায়।* স্যার, বিরোধীদলকে আমি বলব *পঞ্চায়েতের এই বিরাট সাফল্যকে ছোট করে দেখে* গ্রামবাংলার জনগণকে অপমান করার অধিকার কারুর নেই। ওরা পঞ্চায়েতের নির্বাচনে সন্ত্রাসের কথা বলেছেন। কাগজে দেখলাম, নির্বাচনের সময় থেকে ৪ঠা মার্চ পর্যন্ত পরে হিসাব আরও বাড়তে পারে মোট ১১ জন বামফ্রন্টের কর্মী নিহত হয়েছেন এবং পঞ্চায়েত নির্বাচনের দিন থেকে ৪ঠা মার্চ পর্যন্ত কংগ্রেসের দুজন নিহত হয়েছেন। এত প্রচার সত্ত্বেও ইলেকশন পর্যন্ত কংগ্রেসের একজনও খুন হননি। স্যার, পঞ্চায়েত নির্বাচন অবাধ, শান্তিপূর্ণ, নিরপেক্ষ হয়নি বলে কংগ্রেসের পক্ষ থেকে বারে বারে বলা হচ্ছে কিন্তু তথ্য কি বলছে সেটা আমাদের একটু খতিয়ে দেখা দরকার। কংগ্রেস দলকে আমি বলব, সন্ত্রাস আপনারাই করেছেন। আরামবাগের আরান্ডি অঞ্চলে আমাদের কর্মীরা কংগ্রেসিদের দ্বারা আক্রান্ত হয়েছেন। খানাকুলে সেক্টার অফিসারকে কংগ্রেসিরা মারধোর করেছে এবং তাকে ঘরের মধ্যে আটকে রেখে তান্ডব নৃত্য করেছে। আমার কনস্টিটিউয়েন্সীর মধ্যে যেটা আরবান পঞ্চায়েতের মতন, সেখানে সুন্দরভাবে নির্বাচন হল, ২২টি সিটের মধ্যে আমরা ২০টিতে এবং কংগ্রেস দুটিতে জিতল, সেখানে আমি অবাক হয়ে দেখলাম একটি বেকার ছেলে, তার একটি ছোট দোকান আছে, সে কংগ্রেসিদের কাছে হেরে যাবার পর তার দোকান ভেঙে দেওয়া হল। দিল্লি রোডের কাছে মোল্লারবেড়েতে আমাদের কর্মীদের উপর আক্রমণ করা হল। মথুরাপুরে পূর্ণিমা হালদারকে এমন গুরুতরভাবে জখম করা হল যে তাকে কলকাতার হাসপাতালে নিয়ে এসে ভর্তি করতে হয়েছে। সেখানে সেই মামলাকে চাপা দেবার জন্য কংগ্রেসিরা নানারকমের ষড়যন্ত্র করছে। এই সমস্ত অভিযোগ কংগ্রেসিদের বিরুদ্ধে রয়েছে। আজকে পশ্চিমবাংলায় আমরা যে শান্তিতে আছি, এখানে আমরা সকলে একটা স্বাভাবিক পরিবেশের মধ্যে বাস করছি এই বাস্তব সত্যটা কি কংগ্রেসিরা বা বিরোধীপক্ষের সদস্যরা আজ অস্বীকার করতে পারেন? না, তা তারা পারেন না। এখানে যত অভিযোগই তারা করুন মনে মনে তারা নিশ্চয় স্বীকার করবেন যে পশ্চিমবাংলায় তারা অনেক শান্তিতেই আছেন, স্যার, বন্ধ কলকারখানার কথা এখানে তোলা হয়েছে। এই বন্ধ কলকারখানার জন্য কে বা কারা দায়ী সে কথা কি বিরোধীপক্ষ জানেন না? আমরা কি অতীতে এই বিধানসভা থেকে সকলে একমত হয়ে প্রস্তাব গ্রহণ করি নি যে পশ্চিমবাংলায় আমরা কি চাই বা না চাই? আমরা কি সব দলের প্রতিনিধিরা একমত হয়ে দিল্লিতে দরবার করতে যাই নি? স্যার, আপনি জানেন, বাংলার পাটশিল্পকে জাতীয়করণ করার প্রস্তাব নিয়ে কতবার আমরা দিল্লিতে কেন্দ্রীয় মন্ত্রিসভার কাছে দরবার করেছি। এসব কথা কি বিরোধীপক্ষ আজ সবই ভুলে গিয়েছেন? তারপর স্যার, আপনি জানেন, এখানে বেঙ্গল পটারি কারখানাকে যখন কেন্দ্রীয় সরকার ডিনোটিফাই করে দিলেন তখন আমরা সব দলের সদস্যরা মিলে এবং বাইরের সব ট্রেড ইউনিয়নরা মিলে এক সঙ্গে দাঁড়িয়ে তার প্রতিবাদ করেছিলাম। আমরা দিল্লিতে দরবার করেছিলাম। কয়েকদিন আগে পার্লামেন্টের কেন্দ্রীয় ভারপ্রাপ্ত মন্ত্রী বলেছেন যে আর কোনও রুগ্ন সংস্থাকে গ্রহণ করা হবেনা। আজকে বেঙ্গল পটারি তাদের নীতির জন্য ধ্বংসের মধ্যে চলে যাচ্ছে। তাদের নীতির জন্য এতগুলি মানুষ কর্মহীন হয়ে পড়েছে। আজকে

এর জবাব দেবে কে? আজকে পশ্চিমবাংলার এতগুলি সুতাকল যেগুলি এন.টি.সি পরিচালনা করে সেই এন.টি.সি মিলগুলির অবস্থা কি? কেন্দ্রীয় সরকার সার্কুলার দিয়ে বলেছেন যে প্রয়োজনীয় বেতন দিতে পারবে না, প্রয়োজনীয় কয়লা কিনতে পারবে না, প্রয়োজনীয় অন্যান্য কাঁচামাল যোগাড় করতে পারবে না। কতকগুলি কারখানাকে তারা ডিনোটিফাই করেছেন। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে রাজ্যে শ্রমিকরা লড়াই করছে। কোনও কোনও জায়গায় তারা ঐক্যবদ্ধভাবে লড়াই করছে, আবার কোনও কোনও জায়গায় আই.এন.টি.ইউ.সি-কে বাদ দিয়ে লড়াই করছে। এই সমস্ত পাবলিক সেক্টরগুলিতে স্ট্রাইক হচ্ছে। বিহারে শ্রমিকরা সংগ্রাম করছে, অন্য রাজ্যে শ্রমিকরা সংগ্রাম করছে। আমাদের পশ্চিমবাংলাতেও দেখছি পাবলিক সেক্টর কর্মচারিদের বঞ্চিত করছে তাদের ইন্টারিম রিলিফ থেকে। এখানেও তারা সংগ্রাম করে চলেছে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে, ভারতবর্ষের সামগ্রিক পটভূমিকায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার চলছে। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে এই সরকারের জনস্বার্থমূলক দিকগুলি তুলে ধরার চেষ্টা করেছেন। কাজেই মাননীয় সদস্য যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে বিরোধী দল থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এখানে এসেছে, তার উপরে গত ৩ দিন ধরে বিধানসভার সদস্যরা আলোচনা করেছেন। আমিও আমার বক্তব্য রাজ্যপালের ভাষণের উপরে রাখছি। এখানে রাজ্যপাল তার ভাষণে বলেছেন, "জনসাধারণের দরিদ্র ও দুর্বলতর অংশের রক্ষা ব্যবস্থা করা।" এই যে কথাটা তিনি বলেছেন, এটা বাস্তবে গত ২টো বামফ্রন্ট সরকারের রাজত্বে যথাযথভাবে কার্যকর হয়েছে কি না সেটাই বড় প্রশ্ন এবং সরকার পক্ষের বিভিন্ন সদস্যরা গ্রাম বাংলার সাধারণ মানুষের জীবনের কথা, গ্রামের সর্বাঙ্গীন উন্নয়নের কথা এবং বামফ্রন্ট রাজত্বের সমস্ত ঘটনার কথা তুলে ধরে দেখাবার চেষ্টা করেছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা কি দেখছি? আজকে শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। সেই ৮০ ভাগ মানুষের মধ্যে দেখা যায় ক্ষেতমজুর, ছোট চাষী এবং গরিব চাষীর সংখ্যাই বেশি। এই মানুষগুলি আজকে কি অবস্থায় এসে দাঁড়িয়েছে সেটাই বড় প্রশ্ন। আজকে বামফ্রন্ট সরকার গ্রামের সাধারণ মানুষের জীবনে আর্থিক উন্নয়নের দাবি করছেন। কিন্তু বাস্তব ঘটনা যদি পর্যালোচনা করি তাহলে কি দেখব? আজকে গ্রামের সাধারণ মানুষের দিকে তাকালে দেখা যাবে যে তাদের আয় বাড়েনি। গ্রামের ক্ষেতমজুরদের বছরে বেশির ভাগ কাজ থাকেনা। তারা বছরে ৩ মাস কাজ পায় আর বাকি ৯ মাস বেকার হয়ে থাকে। সরকার থেকে যতই বলা হোক না কেন তাদের যে নির্ধারিত মজুরি সেটা তারা পায় না। গ্রামের ক্ষেতমজুররা নাম মাত্র মজুরিতে কাজ করে। আজকে পঞ্চায়েতের নির্বাচনের পরেও আমরা দেখছি যে গ্রাম বাংলার সাধারণ মানুষের জন্য কোনও কর্মসংস্থানের ব্যবস্থা নেই। তারা নিজেদের রুজি-রোজগারের জন্য বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়ছে। দেখা যাচ্ছে তারা গ্রামে থাকছে না, গ্রামের মানুষ বিভিন্ন জায়গায় চলে যাচ্ছে কাজের সন্ধানে। অপর দিকে জিনিসপত্রের দাম যেভাবে বৃদ্ধি হচ্ছে, সাধারণ মানুষের রুজি

রোজগার নেই, আয় নেই, চাল, ডাল, নিত্য প্রয়োজনীয় জিনিস, তার মূল্যবৃদ্ধি পাচ্ছে। এই দ্রব্যমূল্য বৃদ্ধি প্রতিরোধ করার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার ব্যর্থ। তারা বলবেন কেন্দ্রীয় সরকার কর বৃদ্ধি করার ফলে এই জিনিস ঘটছে। কিন্তু আমি বলব, ভারতের একটা অঙ্গ রাজ্যের সরকার এই দায়িত্ব এড়াতে পারে না। বর্তমানে গ্রামে চালের দাম কেজি প্রতি চার টাকায় দাঁড়িয়েছে, কোনও কোনও জায়গায় সাড়ে চার টাকায় পৌঁছে গেছে। এই অবস্থায় দাঁড়িয়ে কোন অধিকারে দাবি করেন যে গ্রামের সাধারণ মানুষের জীবন যাত্রার মান উন্নত হয়েছে, তারা স্বনির্ভর হয়েছে? এখানে দেখছি গতকাল খাদ্যমন্ত্রী, তিনি একটা বিবৃতি দিয়েছেন যে সরষের তেলের দাম আগে যে আইনসিদ্ধ ভাবে ২৫ টাকায় বেঁধে দেওয়া হয়েছিল, সেটা প্রত্যাহার করে নেওয়া হয়েছে। এটা একটা হাস্যকর বিষয়, যখন সরষের তেলের দাম ৩০ টাকা ৩৫ টাকা, ৪০ টাকায় বিক্রি হতে আরম্ভ করেছিল, তখন বামফ্রন্ট সরকারের টনক নড়ল। তারপর তারা ২৫ টাকা সরষের তেলের দাম বেঁধে দিলেন, যেখানে ১৬/১৭/১৮ টাকা সরষের তেলের দাম হওয়া উচিত ছিল। সেখানে ২৫ টাকায় বেঁধে দেওয়া হল। ফলে কালোবাজারি, মজুতদার, মুনাফাখোর তাদের মুনাফা করার আইন সিদ্ধ অধিকার বামফ্রন্ট সরকার দিয়ে দিলেন। যদিও বামফ্রন্ট সরকার আইন করে দিলেন ২৫ টাকা কেজি দরে সরষের তেল বিক্রি করতে হবে। কিন্তু আমাদের অভিজ্ঞতা বলে কোনও জায়াগায় আইন মাফিক দরে বিক্রি হয়নি। বাস্তবে দেখা গেছে ৪০ টাকা কেজি দরে মানুষরা সরষের তেল কিনতে হয়েছে। বর্তমানে সরষের তেলের দাম যখন কমছে, ২৫ টাকার নিচে যখন বিক্রি হচ্ছে, তখন এই সরকার তেলের নির্ধারিত যে দাম করেছিলেন, তা তুলে নিলেন। এই বামফ্রন্ট সরকার গণতন্ত্র রক্ষার দাবি করছেন। পঞ্চায়েত নির্বাচন তার বলছেন শান্তিপূর্ণ হয়েছে, সন্ত্রাস কোথাও হয়নি, পঞ্চায়েত নির্বাচনে জনগণ যে রায় দিয়েছে, এটাই প্রমাণ করে পশ্চিমবাংলার জনগণ কত সুষ্ঠুভাবে তাদের রায় দিয়েছে। কিন্তু আমি সরকার পক্ষকে বলি, তারা এটাকে বিধানসভায় বিবৃতি আকারে রাখলেন না কেন? এখানে বামফ্রন্ট সরকার রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলছেন, ভূমি সংস্কারের উপর তারা গুরুত্ব দিয়েছেন। এইকথা বলে তারা বলছেন বর্গাদারের নাম নথীভুক্ত করা হয়েছে, সংখ্যাতত্বও তারা দিয়েছেন, সরকারি খাস জমি বিলি করা হয়েছে গরিব সাধারণ চাষীদের মধ্যে এবং তার হিসাব দিয়েছেন। কিন্তু যারা গ্রাম থেকে নির্বাচিত, বিভিন্ন গ্রামের, বিভিন্ন জেলার সদস্য আমরা যে নির্বাচিত হয়ে এসেছি, আমাদের অভিজ্ঞতা এই কথা বলে, আজও বহু জমিতে বর্গাদাররা যথাযথভাবে বর্গা নথীভুক্ত করেনি। অনেক ক্ষেত্রে প্রশাসনিক নির্দেশ অনুসারে যেসব বর্গাদার নথীভুক্ত করা হয়েছে, প্রকৃত যারা বর্গাদার তাদের উচ্ছেদ করে অন্য বর্গাদার বসানো হয়েছে। এখন পর্যন্ত বহু জমিতে বর্গাদার নথীভুক্ত করতে পারা যাচ্ছে না। যে সংখ্যা নির্ধারণ করেছেন, সেই প্রচুর সংখ্যা বিগত ১০ বছরে বামফ্রন্ট সরকার বর্গা নথীভুক্ত করতে সক্ষম হয়নি। সরকারি খাস জমি আজও আগের মালিক পক্ষ, জমিদার, জোতদার, তারা ভুয়া কেস করে নিজেদের হাতে রেখে দিয়েছে। সরকার যেসমস্ত জমি কোর্ট বা আইনের বাইরে এনেছিলেন সেই জমি আজও গরিব চাষীদের মধ্যে বিলি করতে সক্ষম হননি এবং যারা সে সমস্ত জমির পূর্বতন মালিক, জোতদার, মহাজন, বেনামদার তারা এখনো ভোগ দখল করছে। সে ক্ষেত্রে সরকার নীরব দর্শকের ভূমিকা পালন করছেন। সম্প্রতি ভূমিরাজস্ব দপ্তর থেকে একটা সার্কুলার দিয়ে বলা হয়েছে যে, যে সমস্ত সার্কেলে খাস জমি আছে অথচ এখনো বিলি হয়নি সেগুলি

বর্তমানে আর বিলি করতে হবে না। সেগুলি সরকার বিলি-বন্টন করা নিষেধ করে দিয়েছেন। এর ফলে দেখা যাচ্ছে যে, বিভিন্ন জেলায় শত শত বিঘা খাস জমি ভেস্টেড থাকা সত্ত্বেও সরকারি নির্দেশনামা বলে আজও বিলি-বন্টন করা যাচ্ছে না। সে সমস্ত জমি পূর্বতন মালিকরা ভোগদখল করছে। কাদের স্বার্থে ঐ সার্কুলার দেওয়া হয়েছে? এই প্রশ্ন আজকে থেকে যাচ্ছে। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী কথায় কথায় বলেন গরিব চাষীদের স্বার্থ রক্ষা করার জন্যই তিনি বিভিন্নরকম আইন করছেন। কিন্তু এই যে সার্কুলারগুলি দিচ্ছেন এর ফলে শত শত বিঘা ভেস্টেড জমি বিলি-বন্টন থেকে বঞ্চিত হচ্ছে। '৭২ সালে যখন কংগ্রেস পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছিল তখন এবং জরুরি অবস্থার সময় যে সমস্ত খাস জমি বিলি-বন্টন করা হয়েছিল, তখন দেখা গিয়েছিল হাজার হাজার বিঘা জমি ভূয়া পাট্টা হোল্ডারদের নামে বন্টন করা হয়েছিল। সেই জমি প্রকৃত দখলদারদের না দিয়ে অন্য লোকেদের নামে রায়তী পাট্টা দেওয়া হয়েছিল। এ বিষয়ে আমরা এই সরকারের কাছে বার বার দাবি জানিয়েছিলাম যে, ঐ সমস্ত জমিগুলির পাট্টা পরিবর্তন করা হোক, অ্যানালমেন্ট করা হোক, প্রকৃত দখলদারদের রায়তী পাট্টা দেওয়া হোক। বার বার বলা সত্ত্বেও আজ ১০ বছর ধরে বামফ্রন্ট রাজত্বে ভূয়া রায়তী পাট্টা অ্যানালমেন্ট করা হয়নি। অথচ প্রতি বছর ধান কাটার মরশুমে অরাজকতার সৃষ্টি হয় এবং সে সময়ে আইন-শৃঙ্খলা রক্ষার নামে একটা করে মিটিং করা হয় এবং রায়তী পাট্টা ভূয়া হোক, আর ঠিক হোক ফসলের অংশ দেওয়া হয়। এই জিনিস প্রতি বছর চলছে। জরুরি অবস্থার সময়ে হাজার হাজার ভূয়া রায়তী পাট্টা দেওয়া হয়েছিল, এখনো পর্যন্ত সেগুলির পরিবর্তন হয়নি। ফলে এই নিয়ে প্রতি বছরই আইন-শৃঙ্খলার প্রশ্ন দেখা দেয় এবং আইন-শৃঙ্খলা রক্ষার নামে প্রকৃত দখলদারদের রায়তী পাট্টা দেওয়া হয়না। পশ্চিমবঙ্গে এই সমস্যা রয়েছে। অথচ মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এর কোনও উল্লেখ নেই। এখানে সরকার পক্ষের সদস্যরা দাবি করেছেন। গ্রামে পানীয় জলের অভাব মিটিয়ে ফেলা হয়েছে, গ্রামের মা বোনেরা কাছাকাছি জায়গা থেকে পানীয় জল ধরতে পাচ্ছেন। কিন্তু বাস্তব চিত্র কি তাই? বাস্তব চিত্র হচ্ছে, আজও গ্রামের মানুষকে মাইলের পর মাইল অতিক্রম করে পানীয় জল আনতে হচ্ছে। আজও নদী, খাল, বিল থেকে মানুষকে পানীয় জল সংগ্রহ করতে হয়। বিশেষ করে গ্রীষ্মের সময়ে এখনো সর্বত্র পানীয় জলের প্রচন্ড অভাব রয়েছে। সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের অনেক সদস্যই বলেছেন যে, গ্রাম বাংলার নলকূপগুলি বেশিরভাগই নষ্ট হয়ে গেছে, প্রধানত মেরামতির অভাবেই সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। অথচ গ্রাম বাংলায় পানীয় জলের সমস্যার সমাধান হয়েছে বলে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। বাস্তব-চিত্র বলে না। অপরদিকে গ্রামাঞ্চলের গ্রামীণ চিকিৎসা ব্যবস্থা আদৌ নেই। গ্রামীণ হাসপাতাল যেগুলি আছে সেগুলিতে ডাক্তার নেই। কিছুদিন আগে মাননীয় মন্ত্রী বলেছেন হাসপাতালগুলিতে ডাক্তার যাচ্ছে, তিনি ডাক্তার পাঠাবার ব্যবস্থা করছেন। কিন্তু যে সমস্ত ডাক্তাররা এখনও সেখানে আছেন তারা ওষুধের অভাবে সেখানে চিকিৎসার কোনও সুযোগ নেই। আজকে সরকার পক্ষ থেকে বলা হচ্ছে গ্রামে সি.এইচ.জি'রা মানুষের ছোটখাটো রোগের চিকিৎসাগুলি করবে। এই ভিত্তিতে শত শত সি.এইচ.জি. নিয়োগ করা হয়েছে, কিন্তু তাদের যে ওষুধের ব্যাগ দেওয়া হয় তাতে ৬ মাস, ৯ মাসেও ওষুধ সরবরাহ করা হয়না। গ্রাম বাংলার প্রকৃত চিত্র হচ্ছে, এক দিকে দারিদ্র, অভাব অনটন, কাজ নেই, অপরদিকে দ্রব্যমূল্য দিন দিন বৃদ্ধি, চিকিৎসার সুযোগের অভাব, পানীয় জলের অভাব, এর মধ্যে দিয়ে যে একটা

চরম সঙ্কটজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোনও প্রতিফলন ঘটে নি। রাজ্যপালের ভাষণের মধ্যে সত্যকে গোপন করা হয়েছে, অসত্য কথা বলা হয়েছে। তাই রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব পেশ করা হয়েছে তার আমি বিরোধিতা করছি।

[6-50 — 7-00 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি সামান্য কয়েকটি কথা উল্লেখ করতে চাই। কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবাংলার বামফ্রন্টের মধ্যে দৃষ্টিভঙ্গির তফাত কোথায় রাজ্যপালের ভাষণে তা উল্লেখ করা হয়েছে। গত বন্যায় ৯০ লক্ষ মানুষ পশ্চিমবাংলায় পীড়িত হন। পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রের কাছে ২৫০ কোটি টাকা চেয়েছিল। কেন্দ্রীয় সরকার উচ্চসীমা বেঁধে দিলেন —৮১ কোটি ১২ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকারের দেবার কথা ছিল তার অংশ হিসাবে ৫৪ কোটি ৯০ লক্ষ টাকা। দিলেন কত? ২৮ কোটি ৯১ লক্ষ টাকা। বাকিটা পশ্চিমবঙ্গ সরকারকে পূরণ করতে হল, কেননা জনসাধারণের দুর্দশা তারা অর্থাৎ পশ্চিমবঙ্গ সরকার উপেক্ষা করতে পারেন না। এখানকার অনুন্নত এলাকার উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকারের সজাগ দৃষ্টি আছে। দার্জিলিং-এ এখন গন্ডগোল চলছে। দার্জিলিং-এর উন্নয়নের জন্য টাকা দেওয়া হল ২৯ কোটি ৩১ লক্ষ টাকা। ঝাড়গ্রামের জন্য ১ কোটি ৪ লক্ষ টাকা আর সুন্দরবনের জন্য ৭ কোটি ৯১ লক্ষ টাকা। অর্থাৎ পশ্চাদপদ এলাকাগুলির উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকারের যে দৃষ্টি আছে এর ভিতর দিয়ে তা বোঝা যায়। আমি এই প্রসঙ্গে ক্ষুদ্র কুটির শিল্প সম্পর্কে উল্লেখ করতে চাই। এখানে ঘোষণা করা হয়েছে ১ লক্ষ ৩ হাজার তাঁতকে সমবায়ের অন্তর্ভুক্ত করা হয়েছে। আগামী বছর আরও ৭ হাজার ৪০০ তাঁতকে অন্তর্ভুক্ত করতে হবে। এই প্রসঙ্গে বলব, বিষয়টি সরকারের একটু ভেবে দেখা দরকার। কারণ, কেন্দ্রীয় সরকার সূতা এবং তুলা দেশের চাহিদার দিকে না তাকিয়ে বিদেশে রপ্তানি করছেন। ফলে সুতার দাম প্রচন্ডভাবে বেড়েছে। আর একটি জিনিস কেন্দ্রীয় সরকার করেছেন, এই যে তাঁতের শাড়ি বিশেষভাবে ডিজাইন, নকশা পাড় বা চওড়া পাড়ের শাড়ির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আগে নিষেধাজ্ঞা ছিল যে মিলগুলি উৎপাদন করতে পারবে না। কিন্তু এখন সেটা কেন্দ্রীয় সরকার তুলে দিয়েছেন। ফলে সারা ভারতবর্ষে তাঁত প্রধান কুটির শিল্প প্রচন্ডভাবে মার খাচ্ছে। একদিকে সুতার দাম বাড়ছে আর অন্যদিকে এই ধরনের নিষেধাজ্ঞা তুলে দেবার ফলে তাঁতিরা মারা যাবে। পশ্চিমবাংলায় ৭ লক্ষ তাঁত এবং এই ৭ লক্ষ তাতের উপর ৩০ লক্ষ মানুষ নির্ভরশীল। সুতরাং কেন্দ্রীয় সরকার এই অবস্থা সৃষ্টি করার ফলে এরা মারা যাবে। এখন যে সমবায়গুলি ইতিমধ্যে তৈরি করা হয়েছে তার সঙ্গে নতুন সমবায় তৈরি করতে গেলে যতক্ষণ না এই সমবায়গুলিকে ঠিকমতো সুতা সরবরাহ এবং তার মার্কেটিং-এর ব্যবস্থা ঠিকমতো না হয় এবং তাদের টাকা যদি ঠিক মতন না দেওয়া যায় তাহলে পরে নতুন করে সমবায় করে খুব বেশি লাভ হবে না। তবে এটা ঠিক যে সমবায় করার দিকে আমাদের যেতে হবে। সুতরাং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা আন্দোলন সৃষ্টি করা দরকার, একটা চাপ সৃষ্টি করা দরকার। আমি আশা করব, কংগ্রেসি বন্ধুরা তারা এই চাপ সৃষ্টি করবেন।

এরপর আমি একটি ক্ষোভের কথা সামান্য বলছি। আমার এলাকা শান্তিপুরে একটা গ্রামীণ হাসপাতাল ছিল। গত ২ বছর আগে সেটা স্টেট জেনারেল হাসপাতালে পরিণত হয়েছে। সাইনবোর্ড আছে, সেখানকার মেডিক্যাল অফিসার, সুপারিনটেনডেন্ট রয়েছে। কিন্তু আজ পর্যন্ত, ১১ বছর ধরে চেষ্টা করা সত্ত্বেও তার ডাক্তার এবং বিল্ডিং-এর কোনও কিছু হলনা। ২৭ লক্ষ টাকার অনুমোদন চেয়ে হেলথ ডিপার্টমেন্ট অর্থ দপ্তরের কাছে পাঠিয়েছিলেন এবং সেই টাকা মঞ্জুরও হয়েছিল কিন্তু কেন জানি না আটকে আছে। অন্যসব উন্নয়নের চাইতে যেগুলি ইতিমধ্যে উন্নয়ন করবার কথা ঘোষিত হয়েছে সেগুলির প্রতি বিশেষ নজর দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করছি।

পরিশেষে আর দুটো কথা বলে আমি শেষ করব। সম্প্রতি ওরা বলছেন পশ্চিমবঙ্গ সম্পর্কে একটা বিল আনা হল এবং সেটা যখন উত্থাপন করা হল তাতে প্রথমেই কি ছিল। উপদ্রুত এলাকা হিসাবে সারা ভারতবর্ষের যেকোনও জায়গাকে ঘোষণা করা যাবে এবং ৩ বছরের জন্য এমার্জেন্সী মূলক ব্যবস্থা করে সাসপেন্ড করবে। শুধু তাই নয়, বিধানসভা বাতিল করে রাষ্ট্রপতি শাসন প্রবর্তন করা যাবে। এটাই উদ্দেশ্য। তবে এটা অবশ্য বিরোধীদের চাপে শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে শেষ পর্যন্ত থেকে যায়। এটা কোন গণতন্ত্র, এটা গণতন্ত্র কি? এটাই চেহারা। আপনারা জানেন লোকসভায় রাজীব গান্ধী, প্রধানমন্ত্রী ঘোষণা করে দিলেন স্বরাষ্ট্র দপ্তরে তাদের রিপোর্টে যদি থাকে কোনও রাজ্যের সরকার যদি জাতীয়তা বিরোধী হয় তাদেরকে ভেঙে দেওয়া যেতে পারে, বাইরে সেটা বলেছেন। গণতন্ত্র সম্পর্কে এদের এই ধারণা। সৈন্যবাহিনী নামিয়ে নির্বাচন করলেন, এটাই এদের পন্থা। যতদিন যাচ্ছে, তাদের ভিত নষ্ট হয়ে যাচ্ছে ততই কেন্দ্রীয় সরকার এইদিকে যাবেন। সতর্ক থাকতে হবে। পশ্চিমবঙ্গে আমরা পঞ্চায়েত নির্বাচনে গতবারের তুলনায় অনেক বেশি সংখ্যক আসন আমরা পেয়েছি। কিন্তু এখন লক্ষ্য করেছেন গোর্খাল্যান্ড প্রশ্নটিকে জিইয়ে রাখা হচ্ছে। কোন উদ্দেশ্যে? হয়ত এখন তাদের মতলব আছে, গন্ডগোল পাকানোর চেষ্টা চলছে এখানেও ঐ ধরনের ত্রিপুরা এবং পাঞ্জাবের মতো রাষ্ট্রপতি শাসন বলবত করার দিকে যাবেন। পশ্চিমবঙ্গে এত সহজ হবে না। যদিও কেন্দ্রীয় সরকার ফ্যাসিজিমের কথা বলেছেন গণতন্ত্র হত্যা করার রাস্তাটা কিভাবে কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন, কেন তৈরি করেছেন। যারা একচেটিয়া পুঁজিপতি তারা গণতন্ত্র ততক্ষণ রাখেন যতক্ষণ পুঁজিপতি শোষণের অনুরূপ জনগণের উত্থান ঘটে তারা এটা করেন। যখন আঘাতটা মূলে পড়ে তখন গনতন্ত্রকে সম্পূর্ণরূপে হত্যা করে। সেই রাস্তার দিকে যাতে না যেতে পারেন আমাদের ঐক্য আছে, অনৈক্য আছে এটা মনে রাখতে হবে বামফ্রন্টের সংগ্রাম থাকবে, আমাদের বিভিন্ন পার্টির মধ্যে তারতম্য আছে, কিন্তু আমাদের কাছে নজির আছে গণতন্ত্র হত্যায় কেন্দ্রীয় সরকার একচেটিয়া পুঁজিপতির পিছনে সাম্রাজ্যবাদ সেই চেষ্টাটা গোর্খাল্যান্ড, কামতাপুরি, ঝাড়খন্ড ইত্যাদিকে কেন্দ্র করে গন্ডগোল পাকানোর চেষ্টাটা তাদের থাকবে। অতএব সচেতন থাকতে হবে, বামপন্থীদের সচেতন থাকতে হবে জনগণকে। কংগ্রেসের একজন মাননীয় সদস্য একটা কথা বললেন বিরোধীদের কাকে কাকে লিকুইডেট করা যায়, সর্বত্র করা হয়েছে। সাম্রাজ্যবাদীদের আমলে স্বাধীনতা আন্দোলনকে ধংস করে শেষ করার চেষ্টা করেছিলেন, পারলেন কি? পারলেন না। দেশ খন্ডিত হয়েছে। আমরা আর.সি.পি.আই, ১৯৪২ সালের আগস্ট আন্দোলনে যোগদান করেছিলাম আমাদের কে বে-

আইনি করা হয়েছিল তবুও আমাদেরকে ধংস করতে পারেনি। ১৯৪২ এর আগস্ট আন্দোলনকে কেন্দ্র করে ৬টি রাজ্যে আমরা প্রসারিত হয়েছিলাম। কমিউনিস্টরা যখন আগে এই বিধানসভায় ছিলেন তখন দুজন মাত্র ছিলেন, শ্রী জ্যোতি বসু এবং শ্রী রতনলাল ব্রাহ্ম, আজকে কজন? সব শক্তিকে ধংস করা যায় না যদি ভুল পদক্ষেপ না নিয়ে থাকেন। সুতরাং এই কথা বলে কোনও লাভ নেই। তবে আমাদের সচেতন থাকতে হবে। পঞ্চায়েত নির্বাচন সম্পর্কে এটাই আমাদের বড় কথা যে আমরা সচেতন, তবুও আমাদের আরও বেশি সচেতন হতে হবে, ঐক্যকে আরও দৃঢ় রূপ দিতে হবে। আমাদের পক্ষের একজন সদস্য উল্লেখ করেছেন, সেটা সঠিক কথা যে আমাদের আত্মসন্তুষ্টি চলবে না, আমাদের যে গলদ আছে সেটা দুর করতেই হবে। একটা কথা বলি, এসপ্ল্যানেডে ময়দানে কোন দল পরস্পর মারামারি করেছিলেন? একদলের দুটি পক্ষ, মিটিং করছেন সেখানে আর এক গ্রুপ গিয়ে পেটাপিটি করলেন। সেটা কোন দল? সেটা কংগ্রেস দল। এটাতো সত্যি কথা, প্রিয়দাস মুন্সী মহাশয় হরিণঘাটায় আটকে ছিলেন! কিন্তু সেটা ঠিক নয়। এটা আমাদের রুখতে হবে। তিনি যাচ্ছেন নদীয়া জেলাতে এটা বেশ কিছুদিন আগেকার ঘটনা তবে সেই গাড়িতে তিনি ছিলেন না, ছিলেন চিফ জাস্টিস্ শঙ্করপ্রসাদ মিত্র মহাশয়। সেটা তার উপর আক্রমণ হয়ে গেল? তবে আমাদের ভুল হলে সেটা শুধরে নিতে হবে। এক্ষেত্রে আমাদের আত্ম-সমালোচনার প্রয়োজন এবং তারমধ্যে দিয়ে ভুল থাকলে শুধরে নেব। তার ফলে কংগ্রেসের সুবিধা হবে না। ইতিহাসের নতুন মোড়, নতুন দিক পরিবর্তন হচ্ছে; একটির পর একটি রাজ্য কংগ্রেসের হাত ছাড়া হচ্ছে। ওদিকে ত্রিপুরায় সৈন্যবাহিনী নেমেছে। কিন্তু মানুষ জাগছে, নয়া জমানা সৃষ্টি হচ্ছে, যেমন রণজিৎ সিংহের পাঞ্জাব। লাল জমানা আসছে। একে আপনারা ঠেকাতে পারবেন না। রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এখানেই শেষ করছি।

[7-00 — 7-12 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর শচীনবাবু যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করছি। এই রাজ্যের বিভিন্ন বিভাগে উন্নয়নমূলক কাজের কতটা উন্নতি হয়েছে এবং সেই উন্নয়নমূলক কাজটা পরবর্তী বছরে কিভাবে হবে, সেইসব কথা নিশ্চয়ই রাজ্যপাল তার ভাষণের মধ্যে রাখবেন। এখানে কংগ্রেস সরকার যখন ছিল তখনও এইরকমই হত। এরজন্য কংগ্রেসি বন্ধুদের রেগে যাওয়াটা ঠিক হয়নি। তবে রাজ্যপালকে হয়ত তারা নিজেদের লোক বলে মনে করেন, কারণ কেন্দ্রের রাজীব সরকার কর্তৃক নিযুক্ত তিনি এবং তাই হয়ত তিনি কংগ্রেসের বিরুদ্ধে, বামফ্রন্ট সরকারের পক্ষে বলবেন এটা ওদের সহ্য হয়নি। মাননীয় অপূর্ববাবু এখানে অনেক কথা বলেছেন। তিনি আগে বামফ্রন্ট ছিলেন অর্থাৎ ফরোয়ার্ড ব্লকে ছিলেন, তারপর কংগ্রেসে এসেছেন। আমরা আগে কংগ্রেসে ছিলাম, পরে বামফ্রন্টে এসেছি। কংগ্রেসের ভূমিকা কি এবং তারা কি করছেন সেটা জেনেছি বলেই এখানে এসেছি। তিনি যেহেতু আগে ফরোয়ার্ড ব্লকে ছিলেন, নেতাজীকে নিশ্চয়ই শ্রদ্ধা করেন। কাজেই তাকে 'সুভাষচন্দ্র ও ন্যাশনাল প্ল্যানিং এই বইটি পড়তে বলব। ১৯৩৭ সাল, তখন দেশ স্বাধীন হয়নি সেই সময় ভারতবর্ষের প্ল্যানিং সম্পর্কে নেতাজী যে পরিকল্পনা তৈরি করেছিলেন সেটা ঐ বই-এর মধ্যে আছে। তিনি রাশিয়ায় গিয়েছিলেন এবং সেখানে কৃষকদের উন্নতি কিভাবে হয়েছে, তিনি দেখেছিলেন। ঐ

বই-এর মধ্যে সেইসব কথা লেখা আছে। ১৯৩৭ সালের ১৬ই আগস্ট এক সাংবাদিক সম্মেলনে সুভাষচন্দ্র বলেছিলেন, "কেন্দ্রীয় সরকারের সাহায্য পাওয়া না গেলে কাজের সম্ভাবনা সুদূর পরাহত। কাজেই তারজন্য আমাদের সংগ্রাম করতে হবে।" তারজন্য আমাদেরকে সংগ্রাম করতে হবে। সেইদিন বলেছিলেন ১৯৩৭ সালে, যে সময় দেশ স্বাধীন হয়নি তখনকার যিনি নেতা তিনি তেজের সঙ্গে বলেছিলেন তার পদাঙ্ক অনুসরণ করতে। অপূর্ববাবুও সেটা জানেন এখন তিনি ভুলে গিয়েছেন। আজকে তিনি কংগ্রেসে এসেছেন, কংগ্রেসি হয়েছেন সেইজন্য কংগ্রেসের কথা তাকে বলতে হবে এবং বলবেন। আমি আর একটা কথা বলি আজকে কাগজে বেরিয়েছে কংগ্রেসের এই পঞ্চায়েত, আমাদের যিনি জাতির জনক তিনি তো পঞ্চায়েত করে গিয়েছিলেন সেই গান্ধীর পঞ্চায়েতকে কিন্তু কংগ্রেস রূপরেখা দেয়নি। সেই সময় পঞ্চায়েত কংগ্রেসের কোনও ভূমিকা ছিল না। আজকে যখন বামপন্থী সরকারের আমলে পঞ্চায়েতের ভূমিকা মানুষের মধ্যে প্রসারিত হচ্ছে, গ্রামের জনগণ যখন পঞ্চায়েতের স্বাদ পাচ্ছে এবং পঞ্চায়েতের মাধ্যমে ভাল কাজ হচ্ছে তখন ওদের রাগ হচ্ছে, গায়ে জ্বালা ধরছে। আজকে কাগজে একটা জিনিস আছে। রাজীব গান্ধী তো নানারকম নাটক করছেন। তিনি ডান্ডি যাত্রা করলেন সেই আমেদাবাদ থেকে আরম্ভ করে। ফলাফল ভাল হবে এই ধারণা করলেন। কিন্তু কাগজে দেখলাম গান্ধীর দ্বারা যে সমস্ত প্রতিষ্ঠান এখনও আছে কোনও প্রতিষ্ঠানের কর্মীরা এই ডান্ডি যাত্রার সহযোগী হয়নি। তাহলে কারা হয়েছে? তাহলে নিশ্চিত ডান্ডি যাত্রার যিনি প্রবক্তা এবং ডান্ডি যাত্রার যিনি নেতা তার দ্বারা যে সমস্ত প্রতিষ্ঠান তারা এতে অংশগ্রহণ করেনি। তাহলে এটা পরিষ্কার ভুয়া। তাই আমি বলি কংগ্রেসি বন্ধুদের ওই ভুয়া পথে চলে কোনও লাভ নেই। ভুয়া পথ আপনারা পরিত্যাগ করুন। নেতাজী যে কথা বলেছিলেন সেই পথ ধরুন। তাই-কেন্দ্র যখন অন্যায় করছে তখন কেন্দ্রের বিরুদ্ধে আমাদের লড়তে হবে। তা না হলে আমাদের বাঁচার কোনও উপায় নেই। অপূর্ববাবু বলেছেন পঞ্চায়েত প্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতির হাতে যে টাকা দেওয়া হয় সেই টাকার কোনও হিসাব, অডিট ইত্যাদি থাকে না। তিনি ভুল তথ্য পরিবেশন করেছেন। আমরা জানি বছরে বছরে জনগণের কাছে সভা ডেকে সমস্ত অডিট রিপোর্ট পেশ করা হয় এবং কি কাজ হচ্ছে না হচ্ছে এবং পরবর্তীকালে কি কাজ হবে না হবে তা প্রতিটি গ্রাম পঞ্চায়েত ঘোষণা করে দেয় এবং পঞ্চায়েত সমিতিও তাই করে। আমাদের সুহৃদবাবু কিছু তথ্য পরিবেশন করেছেন। উনি এখানে কেরালার কথা উল্লেখ করেছেন। আমিও ওনার সঙ্গে কেরালা, কর্ণাটক এবং তামিলনাড়ুতে গিয়েছিলাম। সেখান থেকে তিনি যে তথ্য পেয়েছেন সেটা এখানে বিকৃত করে বলেছেন। আমরা পঞ্চায়েত কমিটির মাধ্যমে সেখানে পঞ্চায়েত দেখতে গিয়েছিলাম। সেখানকার পঞ্চায়েতের যিনি প্রধান তিনি আমাদের কাছে হিসাবপত্র দিয়েছিলেন এবং সেখানে পঞ্চায়েত অফিসাররা বলেছিলেন। এটা ঠিক কথা যে অডিট প্রতি বছর তারা করেন। সেখানে এক স্তর পঞ্চায়েতের মাধ্যমে কাজ হয়। পরিকল্পনা পঞ্চায়েত থেকে তৈরি হয় এবং সেটা তৈরি করে অনুমোদন করান। অফিসার যারা আছেন তারা কাজ করতে বাধ্য এবং তারা কাজ করেন। অফিসারদের উপর সমস্ত ক্ষমতা দেওয়া আছে এই যে কথা তিনি বললেন এটা অসত্য কথা। তিনি এই বিধানসভায় যে তথ্য দিলেন সেটা সম্পূর্ণ ভুল তথ্য পরিবেশন করলেন। আমার এলাকায় কাজ আরম্ভ হয়েছে, এই বছরেই সেটার স্যাংশন এসেছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। ১৯৭৪ সাল

*থেকে নন্দীগ্রাম-ভগবানপুর অঞ্চলে নন্দীগ্রাম মাস্টার প্ল্যান'এর জন্য চেষ্টা চলছিল, এই বছরেই তার স্যাংশন এসেছে। আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই কাজ সঙ্গে সঙ্গেই আরম্ভ* করেছেন। অতএব কেন্দ্রীয় সরকার যদি কোনও প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে এত বেশি দেরি করেন তাহলে আর কী করা যাবে? আমি কংগ্রেসি বন্ধুদের বলব, হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স যেটা কেন্দ্রীয় সরকার বছরের পর বছর ধরে আটকে রেখেছেন এবং যারজন্য পশ্চিমবঙ্গের মানুষকে বঞ্চনার শিকার হতে হচ্ছে, সেই ব্যাপারে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের উপর দোষারোপ না করে বরং কেন্দ্রীয় সরকারের উপরে তারা চাপ সৃষ্টি করুন। এটা না করে কংগ্রেসি বন্ধুরা কেবল পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সমালোচনা করছেন। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের মানুষকে জর্জরিত করার জন্য নানাভাবে চাপ সৃষ্টি করছেন। রেল থেকে আরম্ভ করে নানা জিনিসের উপরে তারা কর বাড়িয়েছেন এবং সারা ভারতবর্ষের মানুষের উপরে এক নিদারুণ চাপ সৃষ্টি করছেন। এই সমস্ত কিছুর জন্য কেন্দ্রীয় সরকারের সমালোচনা কংগ্রেসি বন্ধুরা করছেন না, আলোচনা বা সমালোচনা যাই বলুক না কেন, কোনও কিছু করার স্পর্ধা ওদের নেই। কারণ তাহলে রাজীব গান্ধী ওদের গলা কেটে দেবেন। এইভাবে ভয়ের মধ্যে থেকে কিন্তু আপনারা বাঁচতে পারবেন না। পশ্চিমবাংলার মানুষ আজ জাগরণের পথে। তারা সংগ্রামি মানুষ। এদের সংগ্রামের ইতিহাস আপনাদের জানা আছে। আপনারা যদি তা অধ্যয়ন করেন এবং সেই পথে চলেন তাহলে পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য কাজ করতে পারবেন, এই বিশ্বাস আমরা করতে পারি। সর্বশেষে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ মূলক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 7.12 p.m. till 1 p.m. on Friday, the 18th March, 1988 at the ''Assembly House,'' Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta on Friday, the 18th March, 1988, at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 7 Ministers of State and 207 Members.

[1-00–1-10 P.M.]

## Starred Question

**(To which oral answers were given)**

**Mr. Speaker :** To-day 'Question Hour' will be for 45 minutes and 'Mention' will be for 45 minutes.

### Taking over of some badly run Hospitals

***87.** (Admitted question No. *65.) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy.** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has received proposals from some Non-resident Indian Doctors and some big business/industrial houses for taking over some badly run Hospitals in West Bengal ; and

(b) if so,—

(i) the details thereof,

(ii) What improvements and investments are proposed to be made in these Hospitals,

(iii) What is the contemplation of the State Government in this regard, and

(iv) When are the proposals likely to be finalised?

**Shri Prasanta Kumar Sur**

(a) Some proposals have been received from both RI & NRI. Big business Industrial houses have proposed for land only for constructions of their own hospital.

(b) (i) Some RI & NRI groups have expressed their willingness to take over some taken over hospitals of Calcutta. Terms

*and conditions of these being multifaceted require scrutiny from various angles before finalisation.*

(ii) A decission in this regard has not yet been made.

(iii) Govt, contemplates that in the Health Care delivery system private Sector has also a role to play in a certain areas in achieving the goal.

(iv) It is not possible to frame a time Schedule.

**Shri Saugata Roy :** This question has already exercised the mind and attention of the House. Sir, I think the other day Hon'ble Chief Minister intervened in relation to a question like this asking for furnishing of some details.

**Mr. Speaker :** I think, Mr. Roy, it will be correct to say that the mind of the House has already been exercised over this.

**Shri Saugata Roy :** You are the master of terminological exactitudes. Sir, I am not. In regard to Mayo Hospital it has been proposed that it should be taken over by NRI doctors. Mayo Hospital is a taken over hospital which has great potentialities for being converted into a first-Class general hospital with 250 indoor beds incurring an expenditure of Rs. 25 lakhs 40 thousand. Will the Hon'ble Minister be pleased to state that instead of handing over to NRI doctors, why does he not take a decision to convert Mayo Hospital into a full-fledged Government Hospital with 250 beds?

**Mr. Speaker :** No, no, this question is not allowed. The question is rejected. Now, next question.

**Shri Saugata Roy :** I have put the question whether there are proposals for taking over some badly run hospitals. Now I want to put the question that as the Calcutta Medical College Hospital is a badly run hospital already there have been attacks of Jaundice and Hepatitis whether the Hon'ble Minister has any proposal to hand over the Calcutta Medical College Hospital to NRI Doctors?

**Mr. Speaker :** This question has been put in a jaundiced way.

**Shri Prasanta Kumar Sur :** I do not know whether the Hon'ble Member is jaundiced himself because the Calcutta Medical College Hospital has never been a badly run hospital.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state the names of the badly run hospitals in the State which are likely to be handed

over to the NRI doctors or industries?

**Mr. Speaker :** Mr. Sohan Pal, the question should be put in this way—can you give the names of the hospitals for which proposals for taking over of the hospitals have come?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, then, I may please be allowed to repeat the question. My question is–will the Minister-in-charge of the Health and Family Welfare Department please tell us the names of the badly run hospitals in the State which are likely to be considered for handing over to the NRI doctors and some industries?

(Noise)

**Mr. Speaker :** Has the Minister admitted any hospital being badly run? I see you are too serious regarding the question....

(Noise)

**Shri Gyan Sing Sohanpal :** Sir, you are playing a very good role.

**Mr. Speaker :** Yes, I have also my role to play. He has not admitted any hospital being badly run. So, this question is not allowed.

(Noise)

The question is disallowed.

**Shri Gobinda Chandra Naskar :** How many hospitals in West Bengal are badly run and what are the cause?

**Shri Prasanta Kumar Sur :** I have never told this in the House that there is even a single hospital which is badly run.

(Noise)

While replying to question b(i), I have said that some RI and NRI groups have expressed their willingness to take over some hospitals of Calcutta which are badly run. I think your question has been answered to.

(Noise)

**Mr. Speaker :** He has answered it.

**Shri Deba Prasad Sarkar :** Can you give any guarantee whether the proposed hospitals will be within the reach of the common man and the weaker sections of the society who have practically no means to bear the expenses of their treatment?

**Shri Prasanta Kumar Sur :** I am sorry that the hon'ble member did not mind the answer what I have told. It is not possible to frame any time schedule and also a decision is this regard has not yet been made.

**Shri Suhrid Basu Mallik :** Will the honourable Minister-in-charge be pleased to state whether the NRI doctors are coming out of their own interest to request the government to take over the hospitals?

**Shri Prasanta Kumar Sur :** Yes, they are coming of their own.

### মৎস্যজীবীদের জন্য বাড়ি তৈরি

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে গরিব মৎস্যজীবীদের জন্যে কোনও বাড়ি তৈরি করে দেওয়া হয়েছে কি না ;

(খ) দেওয়া হয়ে থাকলে, উহার সংখ্যা কত ; এবং

(গ) ১৯৮৭-৮৮ সালের পূর্বের অর্থিক পাঁচ বছরে উক্ত প্রকল্পের লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে কি?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ, হয়েছে।

(খ) ১৯৮৭-৮৮ সালে ৩০০০ (তিন হাজার) বাড়ি তৈরি করে দেওয়া হয়েছে।

(গ) গ্রামীণ ভূমিহীনদের নিশ্চিত কর্মসংস্থান (আর. এল. ই. জি. পি.) প্রকল্পাধীনে দরিদ্র মৎস্যজীবীদের জন্য গৃহ নির্মাণ প্রকল্প সর্বপ্রথম ১৯৮৫-৮৬ সালে অনুমোদন লাভ করে। ঐ বৎসরে মঞ্জুরীকৃত ৪০০০ (চার হাজার) বাড়ি তৈরি করে লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে। দ্বিতীয় বৎসরে অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে মঞ্জুরীকৃত ৪০০০ (চার হাজার) বাড়ির মধ্যে ১৯৮৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৩০০০ (তিন হাজার) বাড়ি তৈরি করা হয়েছে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বাড়ি তৈরির প্রকল্প ১৯৮৮-৮৯ সালে কত লক্ষ্যমাত্রা আছে, এবং কি ভাবে শেষ করতে পারবেন?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** ১৯৮৮-৮৯ সালে অতিরিক্ত ৮ হাজার বাড়ি নির্মাণের জন্য ধার্য করা হয়েছে, এবং এই বছর মঞ্জুরীকৃত অর্থ বাবদ ১৯৮৭ সালের কাজ শেষ করবে।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** বর্তমান টাকা কোথা থেকে আসছে এবং সেই অনুযায়ী কাজ হয়েছে কি না?

**শ্রী কিরন্ময় নন্দ ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি গ্রামীণ ভূমিহীনদের

নিশ্চিত কর্মসংস্থান প্রকল্প অর্থাৎ আর. এল. ই. জি. পি. প্রকল্প এটা একটা কেন্দ্রীয় প্রকল্প।

[1-10–1-20 P.M.]

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আর. এল. ই. জি. পি. প্রকল্পের মাধ্যমে মৎস্যজীবীদের জন্য যে টাকা দিয়ে ঘরগুলি তৈরি করা হয় সেটা অত্যন্ত কম, সেটা বাড়াবার কোনও চিন্তা করছেন কি না?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** টাকার পরিমাণ কম ঠিকই, তাই এই ঘর করার পক্ষে অসুবিধা হচ্ছে। সেজন্য ৬ হাজার টাকা বাড়িয়ে ৭ হাজার ২শো টাকা করা হয়েছে।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৮৬ সালে যে ফ্লাড হয়েছিল তাতে যে সমস্ত ব্লক অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়েছিল তার মধ্যে নন্দিগ্রাম ৩ নং ব্লক ছিল, এই ব্লক ১৯৮৭-৮৮ সালের গৃহ নির্মাণ প্রকল্প থেকে বাদ পড়ল কেন?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** স্পেসিফিক ব্লক সম্বন্ধে জানতে চাইলে নোটিশ দেবেন আমি উত্তর দেব।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন গরিব মৎস্যজীবীদের বাড়ি তৈরি করা হয়েছে, এর মধ্যে কিছু তফসিলি জাতি এবং কিছু উপজাতিদের বাড়ি তৈরি করা হয়েছে কি?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** এটা সবই তফসিলি জাতি এবং উপজাতি প্রকল্প, এর বাইরে অন্য কারোর বাড়ি তৈরি করা হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** কেন্দ্রীয় সরকারের টাকায় আর. এল. ই. জি. পি. প্রকল্পে মৎস্যজীবীদের জন্য যে বাড়ি রাজ্য সরকার তৈরি করছেন সেগুলির বাইরে ইন্দিরা আবাসন যোজনা বলে যে বোর্ড দেওয়ার কথা বলা আছে সেটা কি সব জায়গায় লেখা হচ্ছে?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** এই প্রকল্পটি প্রথমে রাজ্য সরকার তৈরি করেন। পরবর্তি কালে আর. এল. ই. জি. পি. স্কীমের মধ্যে এই প্রকল্পটি অন্তর্ভুক্ত হয়। কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন এই প্রকল্পটি নেওয়া হবে ইন্দিরা আবাসন প্রকল্প হিসাবে। আমরা ইন্দিরা আবাসন প্রকল্প প্রত্যেক বাড়িতে লিখব এমন প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকারকে দিইনি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি এই যে বাড়িগুলি তৈরি হয়েছে, বাড়িগুলি অ্যালট করা হবে এবং এটা বলেছেন যে, শিডিউল্ড কাস্টদের মধ্যে এগুলি দেওয়া হবে, কিন্তু এটা তো নয় যে শিডিউল্ড কাস্ট মানেই মৎস্যজীবী, সেজন্য প্রকৃতপক্ষে মৎস্যজীবীদের উন্নয়নের জন্য তাদের মধ্যে যাতে বাড়িগুলি যায় তারজন্য কি পদ্ধতি অনুসরণ করেছেন বলবেন কি?

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** আমি বললাম এই প্রকল্প দুস্থ শিডিউল্ড কাস্ট মৎস্যজীবীদের জন্য। পঞ্চায়েত তাদের যে তালিকা ঠিক করে দেন সেইমতো আমরা অ্যালট করি।

## Enforcement of Guest Control Order

***89.** (Admitted question No. *111.) **Shri Sultan Ahmed and Shri Saugata Roy.** Will the Minister-in-charge of the Food and supplies Department be pleased to state—

(a) whether the State Government has taken steps to strictly enforce the Guest Control Order in the State; and

(b) If so,—

(i) What steps have been taken,

(ii) The number of cases of violation of Guest Control Order detected by the State Government during the past three years, and

(iii) What action was taken against persons who had violation of Guest Control Order during above period?

**Shri Nirmal Kumar Bose :**

(a) Yes.

(b) (i) Necessary instructions have been issued to the implementing authorities for strict enforcement of the order.

(ii) Nil.

(iii) Does not arise.

**Shri Saugata Roy** : Will the Hon'ble Minister be pleased to state whether the State Government has received any communication from the Central Food Minister to enforce the Guest Control Order Strictly in this regard ?

**Shri Nirmal Kumar Bose** : Yes.

**শ্রী সৌগত রায়** ঃ বাইরের রাজ্যের কথা থাক, আমাদের রাজ্যের বহু লোক বামফ্রন্ট সরকারের আমলে অতিথি নিয়ন্ত্রণ আইন ভঙ্গ করছে এবং এই রাজ্য সরকার এমনই সরকার যে, একজনও ঐ আইন ভায়লেশনের জন্য ধরেনি। যাই হোক, আমার প্রশ্ন হচ্ছে, গেস্ট কন্ট্রোল অর্ডার যাতে স্ট্রিক্টলি এনফোর্স করা যায় তারজন্য কলকাতায় যে সমস্ত বড় বড় ক্যাটারাররা রয়েছে, যারা বিভিন্ন অনুষ্ঠানে খাবার সাপ্লাই করে তাদের উপর কোনও রকম বাধা নিষেধ আরোপ করার কথা ভাবছেন কি না বা এ সম্বন্ধে আপনার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী নির্মল কুমার বসু** ঃ আমি আগেই বলেছি এই উদ্দেশ্য যাতে ঠিকমতো কার্যকর করা হয় সেইজন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়েছে। রাজ্য সরকার মনে করে এই উদ্দেশ্য বর্তমান পরিস্থিতিতে কার্যকর করা দরকার। মাননীয় সদস্য বললেন কাউকে ধরা

হয়নি। আসল কথা হচ্ছে এই ব্যাপারে একটাও অভিযোগ আসেনি। আমার মনে হয় সমাজ এই ব্যাপারে এটা চলছে চলুক এই মনোভাব নিয়েছে। তবে আমি মনে করি এটা কার্যকর করা দরকার কারণ এতে অপ্রয়োজনীয় ভাবে অর্থ ব্যয় হচ্ছে, জিনিস নষ্ট হচ্ছে এবং এর ফলে মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত মানুষেরা অত্যাচারিত হচ্ছে। তবে মনে রাখবেন এটা শুধু আইন করে হবে না। এই ব্যাপারে সামাজিক চেতনা দরকার, আদেশ দিয়ে, পুলিশ দিয়ে, সরকারি কর্মচারী দিয়ে এই আদেশ কার্যকর করা যাবে না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে তাঁকে জানাতে চাই এই গেস্ট কন্ট্রোল অর্ডার আমাদের দেশে যখন হয়েছিল তখন দানা শস্যের অভাব বা সংকট এখানে ছিল না, নির্দিষ্ট কতগুলি খাদ্যের কথা ভেবে এটা করা হয়েছিল। খাদ্য সংকট এখন আর নেই। মন্ত্রী মহাশয় বলছেন এটা কার্যকর করা যাচ্ছে না এবং এই ব্যাপারে কোনও অভিযোগও আসছে না এবং মানুষ অভিযোগ করার কোনও প্রয়োজনও মনে করছে না। আমার প্রশ্ন হল যে আইনের দরকার নেই সেই আইন তুলে দেবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই আদেশ তুলে দেবার কথা ভাবছিনা দুটি কারণে। সাধারণ ভাবে এখন দানা শস্যের অবস্থা ভাল, কিন্তু কখনও কখনও খারাপও তো হয়। এই যেমন ভারত সরকার জানিয়েছেন চালের অবস্থা আগামী কয়েক মাস খারাপ যাবে। আমরা ভারত সরকারের কাছ থেকে যে চিঠি পেয়েছি তাতে তাঁরা বলেছেন একটু কড়াকড়ি করা উচিত। বিনা কারণে প্রচুর খাদ্য নষ্ট করে।

**Shri Gyan Sing Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government is considering modifications or amendment of the Guest Control Order?

**Shr Nirmal Kumar Basu :** No. We think the existing Guest Control Order is quite appropriate. No amendment or change is necessary in the existing Order.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মন্ত্রী মহাশয় বললেন এই অর্ডার আপাতত সংশোধন করছেন না। আমি যে জিনিসটা আপনাকে ভাবতে বলছি সেটা হচ্ছে এই যে, গেস্ট কন্ট্রোল অর্ডার হয়েছে এটা শুধু দানা শস্যের জন্য নয়, এর সঙ্গে দুগ্ধজাত জিনিসের সমস্যাও ছিল। আমার প্রশ্ন হচ্ছে, সেই সমস্যা এখন যদি কেটে গিয়ে থাকে তাহলে দুগ্ধজাত জিনিসের কন্ট্রোল অর্ডারটা রিলাক্স করবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ভেবে দেখা যাবে।

[1-30–1-40 P.M.]

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কলকাতার মেয়রের পুত্রের বিয়েতে সম্প্রতি....

**মিঃ স্পিকার ঃ** এই কোয়েশ্চেন রিজেক্টেড। কোনও ব্যক্তিগত ব্যাপার এখানে আনবেন না। কে কার ছেলের বিয়েতে বা মেয়ের বিয়েতে কি রকম খাওয়ালো, কত লোক খাওয়াল

এই সব ব্যক্তিগত ব্যাপার এখানে আনবেন না। আপনারা ইলেক্টেড মেম্বার এই সব জিনিস এখানে আনতে আপনাদের লজ্জা করে না?

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আইনগত ভাবে সত্যিকারের ব্যাপারটা কি?

**শ্রী নির্মলকুমার বসু :** এখানে এই রাজ্যে অতিথি নিয়ন্ত্রণ ১৯৭৭ আইনটি বর্তমানে চালু আছে। তাতে প্রথমত আছে যে, যে কেউ পার্টি দিতে পারেন। ছোট পার্টি আছে আবার বড় পার্টিও আছে। ছোট পার্টি হচ্ছে মাছ, মাংস, পোলাও সব কিছু খাওয়াতে পারেন। বিয়ে এবং শ্রাদ্ধে ৫০ জন পর্যন্ত নিমন্ত্রণ করে যা ইচ্ছা খাওয়াতে পারেন। আর ৫১ জন থেকে ৩৫০ জনকে খাওয়াতে গেলে আলুর থেকে তৈরি জিনিসপত্র জলীয় জিনিস সফট্ ড্রিংক্স সরবত্ এই সব খাওয়াতে পারেন। সরকারি অনুষ্ঠান করলে রাজ্য সরকার অব্যাহতি দিতে পারেন। উদ্দেশ্যটা হচ্ছে এই যে, যাতে বেশি লোক নিমন্ত্রণ করে বেশি লোককে খাওয়ানো না হয়।

## Lock-out at Kesoram Cotton Mills

***90.** (Admitted question No. *552.) **Shri Kamakshyanandan Das Mahapatra** and **Shri Surajit Saran Bagchi.** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) is it a fact that the employers of the Kesoram Cotton Mills or Birla Jute Co. are resorting to lock-outs and/or closure; and

(b) if so, what steps the Government has taken or proposes to take in the matter?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Management of M/s. Kesoram Industries Ltd. (Textile Section) has declared lock-out in their Cotton Textile Mills at 42, Garden Reach Road, Calcutta-24. Management of Birla Jute Company has not declared lock-out or closure in their factory.

(b) State labour Directorate has already intervened in the matter. Discussion is going on.

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** এই কেশোরাম কটন টেক্সটাইল অর্থাৎ কেশোরাম ইন্ডাস্ট্রিজ লিঃ এই যে লক আউট ডিক্লেয়ার করেছে এইভাবে তারা চার চার বার লক আউট ডিক্লেয়ার করল এবং প্রত্যেক বারই এটা বেআইনি প্রমাণিত হয়েছে। এবং এর জন্য শ্রমিকদেরকে ক্ষতিপূরণও দিতে হয়েছে। আপনি কি ইন্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যাক্ট অনুসারে কোর্ট অব এনকোয়ারি বসাবেন যে, এই লক আউট লিগ্যাল কি ইল্লিগ্যাল প্রমাণ করার জন্য?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সব জিনিসটা আলোচনার মধ্যে আছে। লেবার ডাইরেক্টরেটে আলোচনা চলছে। আগে দ্বিপাক্ষিক আলোচনা হয়েছিল, এখন তৃপাক্ষিক আলোচনা চলছে।

লেবার ডিপার্টমেন্টকে বাধ্য করাবেন কি না, এবং এই বন্ধের সময় শ্রমিকদের যে মজুরি এবং ভাতা তা ম্যানেজমেন্টকে দিতে বাধ্য করাবেন কি না, এবং এই লক আউট ইল্‌লিগ্যাল বলে ডিক্লেয়ার করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ক্রিমিনাল প্রসিডিওর করা যায় না এবং ম্যানেজমেন্টকে শ্রমিকদের মজুরি ভাতা দিতে বাধ্য করার আইন নেই—আইনগত ভাবে তা করা যায় না।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয়, কবে থেকে লক আউট হয়েছিল সেই সময়টা বললেন না। প্রায় ১৩ মাস হয়ে গেল লক আউট হয়েছে। এই শ্রম বিরোধ নিষ্পত্তি এত দিনে না হবার কারণ কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, আমি উত্তরটা একটু পরিষ্কার করে বলে দিচ্ছি। ১৯৮৭ সালের ১৫ই ফেব্রুয়ারি লক আউট হয়েছে। লক আউটের পরে ম্যানেজমেন্ট ক্লোজার দাবি করছেন এবং ওরা ক্লোজারের অ্যাপ্লিকেশনও করেন, কিন্তু আমরা সেটাকে যথারীতি রিজেক্ট করে দিই। তারপর আবার ওরা অ্যাপিল করেন, আমরা সেটাও রিজেক্ট করেছি। ক্লোজার অ্যাপ্লিকেশন আমরা এন্টারটেন করিনি। ওদের প্রস্তাব হচ্ছে ফার্স্ট ফেজে ওরা ১৪৬১ জনকে রিট্রেন্ড করতে চান এবং সেকেন্ড ফেজে ২ হাজার ৮৯৩ জনকে রিট্রেন্ডচড্ করার কথা বলেছেন। তারপর হচ্ছে এই যে, ওখানে স্পেশ্যাল ডি. এ. পাওয়া যায় না, যুদ্ধের আগেকার সময় থেকে ওটা পেত, এখন বলছেন সেটা আর পাবে না। আর একটা সিস্টেম আছে—রবিবার দিন ৬ ঘন্টা কাজ করে ৮ ঘন্টার পয়সা পাওয়া যেত, এটা অনেকদিন ধরেই আছে। কিন্তু এখন ওরা বলছেন পুরো কাজ করলে পুরো পয়সা অর্থাৎ ৮ ঘন্টা কাজ করলে ৮ ঘন্টারই পয়সা পাবে। তারপরে কিছু ওয়ার্ক লোডের ব্যাপারও আছে। বিভিন্ন ডিপার্টমেন্টের বিভিন্ন জায়গায় কিছু ওয়ার্ক লোড বাড়াতে চায়, এই হচ্ছে পোজিশন। ম্যানেজমেন্টের এই দাবি ইউনিয়ন মানতে পারেনি, আমরাও ঐ দাবিগুলি অ্যাকসেপ্ট করতে পারব না। সেইজন্য আলোচনা চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** ১০/৩ ধারা অ্যাপ্লাই করছেন না কেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ১০/৩ ধারা প্রয়োগ করলেও সব সময় ওয়ার্কারদের সুবিধা করে দেওয়া যায় না। এতে মামলা হবে, ওরা হাইকোর্টে যাবে। আপনি তো অভিজ্ঞ লোক, এই বিষয়ে আপনার অভিজ্ঞতা আছে, এটা নিশ্চয় বুঝতে পারছেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** এই কেশোরাম এবং বিড়লা জুট, দুটি কোম্পানির মালিক'ই হচ্ছে বিড়লা পরিবার। কাজেই বিড়লা পরিবারের চিরাচরিত ঐতিহ্য আপনি নিশ্চয় জানেন। বিশেষ করে কেশোরামে প্রায় প্রত্যেক বছর'ই একটা সার্টেন টাইমে ৩/৬ মাস করে লক আউট হয়, ওয়ার্কার রিট্রেঞ্চমেন্ট হয়। লক আউট করে রাখাটা তাদের একটা অভ্যাসে দাঁড়িয়ে গেছে। এই অভ্যাস পরিবর্তন করার কোনও ব্যবস্থা সরকারের পক্ষে করা সম্ভব কি না। বিড়লা পরিবারের পিছনে হচ্ছে এই বিড়লা এবং তারা টাকা পয়সা দিচ্ছে। কাজেই বিড়লাকে দমন করার ক্ষমতা আছে কিনা বলবেন। এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিলে দিল্লি থেকে কোনও বাধা আসে কি না—এটা বলতে পারবেন?

**মিঃ স্পিকার ঃ** সুমন্তবাবু, আপনি যে উত্তরটা জানতে চাইলেন, তার সঙ্গে এর কোনও সম্পর্ক আছে কি? বসুন, বসুন। দি কোয়েশ্চেন হ্যাজ বিন রিজেক্টেড।

### উদ্বাস্তু কলোনির উন্নয়ন

***৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কিছু শর্ত থাকার জন্য ৬০৭টি উদ্বাস্তু কলোনির উন্নয়নের জন্য কেন্দ্রের প্রদত্ত ৮৫ কোটি টাকা রাজ্য সরকার খরচ করতে পারছেন না ; এবং

(খ) সত্য হলে,—

(১) শর্তগুলি কি কি, এবং

(২) শর্তগুলি তুলে নেওয়ার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

মাননীয় সদস্য প্রশ্নটা সঠিক ভাবে করতে পারেননি। কিন্তু আপনি যা জানতে চেয়েছেন সেটা আপনাকে জানিয়ে দিচ্ছি।

(ক) কেন্দ্রীয় সরকার ৬০৭টি উদ্বাস্তু কলোনির উন্নয়নের জন্য কোনও টাকা মঞ্জুর করেনি। উক্ত কলোনিগুলির জমি অধিগ্রহণ ও নিয়মিত করণের জন্য কিছু শর্ত সাপেক্ষ ৮৪ কোটি ৩৬ লক্ষ টাকা ব্যয় করার অনুমোদন দিয়েছেন। রাজ্য সরকার উক্ত অনুমোদিত অর্থের কোনও কিছুই এখনও পর্যন্ত হাতে পাননি।

(খ) ১) জমি অধিগ্রহণ ৩ বছরের মধ্যে শেষ করার কথা আছে। অধিগ্রহণের প্রতি পরিবার ভিত্তিক উর্ধসীমা ৩ ৩/৪ কাঠা (বাস্তু জমি ২ ১/৪ কাঠা এবং সাধারণ সুবিধার জন্য ১ ১/২ কাঠা প্রতি পরিবার পিছু) কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত হয়েছে।

২) জবর দখল কলোনিগুলিতে পরিবার পিছু উক্ত উর্ধসীমা বাস্তবে রূপায়িত করা অধিকাংশ ক্ষেত্রে সম্ভব নয়। রাজ্য সরকার কেন্দ্রিয় সরকারকে এই মর্মে জানিয়েছেন এবং বাস্তবিক রূপায়ণের স্বার্থে, শহরাঞ্চল কলোনিগুলিতে উর্ধসীমা পরিবার ভিত্তিক ৫ কাঠা নির্ধারণ করার জন্য অনুরোধ করেছেন। মন্ত্রী স্তরে ৩ বার ভারত সরকারকে অনুরোধ জানানো হয়েছে। মুখ্যমন্ত্রী ২৬শে আগস্ট' ৮৭ তারিখে এ বিষয়ে প্রধানমন্ত্রীকে লেখেন।

[1-30–1-40 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ কারণ প্রশ্নটির মধ্যে সামান্য যে ত্রুটি ছিল সেটা সংশোধন করে তিনি উত্তর দিয়েছেন। আমার অতিরিক্ত প্রশ্ন হ'ল, জমির

শর্ত নিয়ে যে সমস্যা দেখা দিয়েছে এবং যা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের আলাপ-আলোচনা চলছে তাতে গত ১৭ই নভেম্বর কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্রী বুটা সিং-এর সঙ্গে আপনার যে কথাবার্তা হয়েছে সেখানে ৬০৭টি উদ্বাস্তু কলোনির জমির পরিমাণ যেটা তারা জানতে চেয়েছেন—জমির পরিমাণ না জানালে জমির ঊর্ধসীমা, বাস্তুজমি যেটা বিলি হবে সেটা নির্ধারণ করা যাবে না—এবং ২০শে নভেম্বরের মধ্যে মোট জমির পরিমাণ যাতে আপনারা দিতে পারেন তারজন্য আপনাদের যা বলেছিলেন তাতে কেন্দ্রীয় সরকার বলছেন, তাঁরা নাকি এখনও পর্যন্ত রাজ্য সরকারের কাছ থেকে কিছু পাননি। ২৭শে জানুয়ারি মুখ্যমন্ত্রী মহাশয়কে শ্রী বুটা সিং চিঠি লিখে জানিয়েছেন যে, অবিলম্বে এই তথ্য পাঠান যাতে করে একটা মিমাংসা সূত্রে আসা যায়। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেন্দ্রীয় সরকার যেটা বলেছেন সেটা সত্য কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্বরাষ্ট্রমন্ত্রী যে চিঠি মুখ্যমন্ত্রীকে লিখেছেন মুখ্যমন্ত্রী মহাশয় ১১ই ফেব্রুয়ারি, ১৯৮৮-তে তার উত্তর দিয়েছেন, আমার মনে হয় আপনি সেটা জানেন না। আসল কথাটা হ'ল, যে বিষয়ে আমি তিনবার দেখা করেছি, তিনটি চিঠি লিখেছি, মুখ্যমন্ত্রী মহাশয় দুটি চিঠি লিখেছেন সেটা হল, যারা ২৫-৩০ বছর আগে জমি দখল করেছেন ৬০৭টি কলোনির, সেই ৬০৭টি কলোনির জমি সম্পর্কে তাঁরা বলছেন, পৌনে ৪ কাঠা করে জমি আপনারা পেতে পারেন। যখন তাঁরা জমি নিয়ে ছিলেন তখন কেউ তিন কাঠা, কেউ ৪ কাঠা, কেউ ৫ কাঠা জমি অতীতে পেয়েছিলেন। কম বেশি ৫ কাঠা জমি—যাঁরা অধিগ্রহণ করেছিলেন তাঁদের স্বীকৃতি দেওয়া হবে, অনুমোদন দেওয়া হবে—এ বিষয়ে যদি চূড়ান্ত সিদ্ধান্ত না হয় এবং সেখানে যদি তাঁরা যে নীতি বা নর্মস ঠিক করেছেন ৬০৭টি কলোনি সম্পর্কে তা যদি করতে হয় তাহলে আমাদের সেই কলোনিগুলিকে একেবারে ধরাশায়ী করে দিতে হবে, সেগুলি একেবারে ভেঙে চুরমার করে সমান করে দিয়ে প্রত্যেকের জন্য ২$^{১}/_{৪}$ কাঠা বাস্তুজমি, ১।। কাঠা রাস্তা ইত্যাদি সাধারণ ব্যবহারের জমি রাখতে হবে—এটা অবাস্তব। আমি এ ব্যাপারে বারে বারে দেখা করেছি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও নিজে বলেছেন। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী মুখে যখন কথা বলেন, দেখা করেন তখন তিনি আমাদের বক্তব্যের যৌক্তিকতা স্বীকার করেন কিন্তু যখন চিঠি লেখেন তখন বলেন আপনাদের কথাটা আমি গ্রহণ করতে পারছি না। একটা দৃষ্টান্ত দিচ্ছি। ১৬ই জুন স্বরাষ্ট্রমন্ত্রী এখানে এসেছিলেন জি. এন. এল. এফের ব্যাপারে আলোচনা করতে। আমি রাজভবনে গিয়ে তাঁর সঙ্গে দেখা করেছিলাম। এবং তিনি মেনে নিয়েছিলেন। কিন্তু তিনি গিয়েই আমাকে লিখলেন যে আপনার কথা গ্রহণ করতে পারলাম না। তখন আমি মুখ্যমন্ত্রীকে বললাম যে, তিনি বলে গেলেন, স্বীকৃতি দিয়ে গেলেন, অথচ আবার একথা লিখলেন। তখন ২৬শে আগস্ট আমাদের মুখ্যমন্ত্রী আবার চিঠি লিখলেন। তারপরে আমি আবার দিল্লিতে গিয়ে আমাদের মুখ্যমন্ত্রী আবার চিঠি লিখলেন। তখন ২৬শে আগস্ট আমাদের রাজ্যসভার সদস্য সমর মুখার্জিকে নিয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দেখা করি। তিনি সেখানে আবার কথা দিলেন। এখন কথা হচ্ছে, স্বরাষ্ট্র মন্ত্রীকে যখন জিজ্ঞাসা করা হল যে, আপনি মুখে স্বীকার করছেন কিন্তু পরে লিখে জানালেন যে গ্রহণ করতে পারছি না—এটা কি রকম ব্যাপার? তখন তিনি বললেন, এত জিনিস দেখার সময় হয়ে ওঠে না, আমার সচীবরা যা দেখে আমার কাছে পাঠিয়ে দেয় সেটা সই করে দেয়। কাজেই যে জিনিসের চূড়ান্ত সিদ্ধান্ত হওয়া উচিত সেটা আজও হয়নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি কোনও বিতর্কের মধ্যে যাচ্ছি না, কোনও কন্ট্রোভার্সি নয়। আপনার রিপলাইতে যা বলেছেন, চিঠিতে যা লিখেছেন তাতে যা বুঝেছি যে ৫ কাঠা করে চেয়েছেন উর্ধসীমা। কিন্তু কেন্দ্রীয় সরকারের চিঠির ভিত্তিতে যেটুকু জানা যাচ্ছে তাতে ৫ কাঠার ব্যাপারে তারা না বলছেন। তারা বলছেন মোট জমির পরিমাণ কত সেটা জানাতে তবেই তো নির্ধারিত হবে। এখানে আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে, আপনি কেন্দ্রীয় সরকারকে একথা বলার সুযোগ দিচ্ছেন কেন? মোট জমির পরিমাণ কত সেটা কি রাজ্য সরকারের পক্ষ থেকে জানানো হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য দীর্ঘদিন ধরে অন্দোলন করেছেন, আপনার এটা জানা উচিত। আমাদের ৬০৭টি কলোনির সমস্ত জমি অধিগ্রহণ করতে হবে। কতটুকু জমি আছে বা নেই, এটা আমার দেখার দরকার নেই। রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের টাকা দিয়ে আমরা অধিগ্রহণ করি। তারপরে কেন্দ্রীয় সরকার আমাদের রিইমবার্স করেন। সুতরাং এই পদ্ধতিতে এটা জানা দরকার নেই যে, কতটুকু জমি অধিগ্রহণ করতে হবে। প্রথমে এটা নির্ধারিত হওয়া দরকার যে, ৫ কাঠা বা তার কম বেশি জমি যেখানে দখল করা হবে তার স্বীকৃতি দেবেন কি দেবেন না। এটা যদি না জানানো হয় তাহলে এই জমি অধিগ্রহণ করতে পারছি না।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই রিফিউজিদের ব্যাপার নিয়ে কোনও সমস্যা হলে জেলার আর. আর. ডিপার্টমেন্টে গিয়ে শুনছি যে, ইউ. সি. আর. সি. বলে একটা প্রতিষ্ঠান আছে তাদের ফাইনাল কথা ছাড়া কিছু হবে না, এই ব্যাপারে উপর থেকে ডাইরেকশন আছে। আপনার কাছে আমার জিজ্ঞাসা হচ্ছে, আপনার দপ্তর থেকে এই রকম কোনও অর্ডার আছে কি যাতে বলা হয়েছে যে, ইউ. সি. আর. সি'র কথাই ফাইনাল। এই রকম কোনও ডাইরেকশন আছে কি না জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বন্ধুবর যা বলেছেন সেটাই হওয়া উচিত। কিন্তু এই ধরনের কোনও কথা আমি বলিনি। তবে এই ব্যাপারে আমি একটু বলি। রোটান্ডায় সমস্ত অফিসারদের ডেকে বলেছি যেহেতু কেন্দ্রীয় সরকার আমাদের সময়সীমা বেঁধে দিয়েছেন যে, ৩ বছরের মধ্যে সমস্ত জমি অধিগ্রহণ করতে হবে এবং ৫ বছরের মধ্যে সমস্ত জমির মালিকানা দিতে হবে। সে জন্য আমাদের কাজকে তরান্বিত করার জন্য ইউ. সি. আর. সি. বলে যে সংগঠন আছে, পশ্চিম বঙ্গের একমাত্র সংগঠন, এই সংগঠনের সাহায্য আপনারা নিতে পারেন। এই কথা বলেছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ৮৪ কোটি টাকার উপরে কিছু টাকার কথা বলছেন, এই টাকা সমর মুখার্জি কমিটির যে ৭।। শত কোটি টাকার সুপারিশ ছিল তার ভিত্তিতে খুবই কম। এই ৮৪ কোটি টাকার পরে আর কোনও টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন বা দেবার কোনও সম্ভাবনা আছে কি না, না এটাই শেষ?

[1-40–1-50 P.M.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কেন্দ্রীয় সরকার যা বলেছেন, তার এক কপর্দকও দেননি। অন্য টাকা তো দূরের কথা।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি সুন্দরবনের বড়খালিতে কোনও উদ্বাস্তু কলোনি অধিগ্রহণ করা হয়েছে কি?

**Mr. Speaker :** Not allowed. The question does not arise.

**শ্রী ধীরেন সেন ঃ** মন্ত্রী মহাশয় বললেন পাঁচ কাঠা করে উদ্বাস্তুদের দেওয়া হবে কি না, সেন্ট্রাল গভর্নমেন্ট এই বিষয়ে কোনও সিদ্ধান্ত নেয়নি। কিন্তু বীরভূমে তো পাঁচ কাঠা করে জমির ম্যাপ তৈরি করতে আরম্ভ করে দিয়েছি। এখন যদি সেন্ট্রাল গভর্নমেন্টের সিদ্ধান্ত অন্য রকম হয় তাহলে তো কাজ পিছিয়ে যাবে? এই সিদ্ধান্তটা কবে ফাইনাল হয়ে আসবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সমস্ত জিনিসটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপর। আমরা বারবারে দেখা করছি, তারা তিন বছর সময় দিয়েছিলেন, এক বছর চলে গেছে। তারা যে চিঠি দিয়েছেন, সেই চিঠির তারিখ ২৭শে ফেব্রুয়ারি, ১৯৮৭। আজকে এক বছর চলে গেছে, এখনও পর্যন্ত তাদের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত আমরা জানতে পারলাম না। আমরা সেই সিদ্ধান্ত না জানতে পারলে আমাদের জমি অধিগ্রহণ করে কি লাভ আছে? কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা তা এখানে করা যায় না। কারণ এখানে তো পরিকল্পনা মাফিক কলোনি গড়ে ওঠেনি। সুতরাং পরিকল্পনাহীন ভাবে গড়ে উঠেছে। সুতরাং কেন্দ্রীয় সরকারের যা পরিকল্পনা, সেই হিসাবে করতে গেলে এখানকার ৬০৭টি কলোনিকে ভেঙে চুরমার করে দিতে হয়। এই কাজ তো করা যায় না। এই যে প্রস্তাব কেন্দ্রীয় সরকারের, এটা কি আমাদের মানতে হবে?

**মিঃ স্পিকার ঃ** আমি জানতে চাই, আমি যখন মন্ত্রী ছিলাম, রিফিউজি'র ব্যাপারে একটা সুপ্রীম কোর্টের রায় বেরিয়েছিল হাইকোর্টের রায়ের উপর, যে উদ্বাস্তুদের মার্কেট রেটে কমপেনসেশন দিতে হবে, এই প্রিন্সিপল কি কেন্দ্রীয় সরকার মেনেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই সিদ্ধান্ত থাকা সত্ত্বেও এখনও সেটা মানেননি। এই ভাবে অনির্দিষ্ট ভাবে কতকগুলো টাকা ধরে দিয়ে বলছেন এত জমি অধিগ্রহণ করতে হবে। আপনি জানেন দুর্গাপুর কলোনি, সাহাপুর কলোনি, এইগুলো এল. আই. সি'র জমি যা জবর দখল হয়ে রয়েছে। সেই জমির দাম ২০/২২ হাজার টাকা কাঠা, আমরা এই কলোনিগুলোর নাম লিখে পাঠিয়েছি, কিন্তু আজ পর্যন্ত তারা বলছেন না যে, বর্তমান বাজার দরে অধিগ্রহণ করে পুনর্বাসনের কাজ শেষ করতে হবে।

### জেলা কাউন্সিল অব স্পোর্টস

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৩।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্যের জেলাগুলিতে জেলা কাউন্সিল অব স্পোর্টস গঠনের প্রস্তাব আজ পর্যন্ত কার্যকর না হওয়ার কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

১৯৮৩ সালের ১৯শে মে হইতে জেলা কাউন্সিল অব স্পোর্টস গঠন করা হইয়া গিয়াছে।

**শ্রী সুপ্রিয় বোস ঃ** জেলা স্পোর্টস কাউন্সিল গঠন অত্যন্ত রাজনৈতিক উদ্দেশ্য

হয়েছে বলে শুনছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হাওড়া জেলা বা অন্যান্য জেলায় এই স্পোর্টস কাউন্সিল গঠন করতে গিয়ে কি পদ্ধতি গ্রহণ করেছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** জেলা কাউন্সিল অব স্পোর্টস গঠনের প্রশ্নে কোনও বিশেষ রাজনৈতিক দৃষ্টিভঙ্গির দ্বারা কেউ পরিচালিত হননি। জেলা কাউন্সিল অব স্পোর্টসের সভাপতি হিসাবে জেলা পরিষদের সভাধিপতি থাকবেন। সহসভাপতি দু'জন, ডি. এম. এবং এস. পি. সেই পদে থাকবেন। এ ছাড়া রাজ্য কাউন্সি অব স্পোর্টসের একজন প্রতিনিধি, রাজ্য সরকারের দু'জন প্রতিনিধি, জেলা স্পোর্টস অ্যাশোসিয়েশনের প্রতিনিধি এবং জেলা ক্রীড়া সংগঠন, অর্থাৎ বড় বড় যে সমস্ত ক্লাবগুলি আছে তাদের প্রতিনিধিরাও থাকবেন। এ ছাড়াও দুই বা তিন জন সেই জেলায় বাস করেন জাতীয় স্তরের খেলোয়াড় বা প্রাক্তন খেলোয়াড় থাকবেন। কিন্তু বিশেষ রাজনৈতিক দলের কোনও প্রতিনিধি রাখার ব্যবস্থা হয়নি।

**Mr. Speaker :** Now the question hour is over.

## Starred Questions

## (To which written answers were laid on the Table)

### আরামবাগ হাসপাতালে শয্যা সংখ্যা

***৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) বর্তমানে আরামবাগ মহকুমা হাসপাতালে শয্যাসংখ্যা কত ;

(খ) রোগির সংখ্যানুযায়ী শয্যা আছে কি ; এবং

(গ) উক্ত হাসপাতালে প্রয়োজন অনুযায়ী সর্বপ্রকারের ঔষধ রোগিরা পেয়ে থাকেন কি?

**স্বাস্থ্য ও পবিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫৩টি।

(খ) গড়পড়তা হিসেবে শয্যা সংখ্যা মহকুমা হাসপাতালের নির্দিষ্টমান (Standared) অনুযায়ী আছে তবে ঋতু বিশেষে এবং সংক্রামক রোগ বিশেষের প্রাদুর্ভাব হলে অতিরিক্ত শয্যা চালু করা হয়।

(গ) সাধারণত প্রয়োজনানুযায়ী CMS থেকে ঔষুধ সরবরাহ করা হয়। এছাড়া জরুরি প্রয়োজনে স্থানীয় ভাবে ঔষধ ক্রয়ের ক্ষমতা সুপারিন্টেন্ডেন্টের আছে।

### কেরোসিন তেলের চাহিদা

***৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—

(ক) পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের মাসিক চাহিদা কত ;

(খ) কেন্দ্রীয় সরকার ১৯৮৭ সালে পশ্চিমবঙ্গকে কি পরিমাণ কেরোসিন তেল সরবরাহের প্রতিশ্রুতি দিয়াছিলেন :

(গ) ১৯৮৭ সালের জুন হইতে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে কি পরিমাণ কেরোসিন তেল আমদানি করা হইয়াছিল; এবং

(ঘ) উক্ত সময়ের মধ্যে কেরোসিন তেলের কালোবাজারি করার জন্য কোনও কেরোসিন তেলের ডিলারের লাইসেন্স বাতিল করা হইয়াছিল কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের মাসিক চাহিদা আনুমানিক ৮০ হাজার মেট্রিক টন বা ১ লক্ষ ২ হাজার কিলোলিটারের কিছু উর্ধে।

(খ) কেন্দ্রীয় সরকার ১৯৮৭ সালে পশ্চিমবঙ্গের জন্য মোট ৬৭৫১৩৮ মেট্রিক টন বা ৮,৬৭,৫৫২ কিলোলিটার কেরোসিন তেল বরাদ্দ করেছিলেন।

(গ) ১৯৮৭ সালের জুন থেকে ডিসেম্বর পর্যন্ত মোট ৪,২২,১৮৪ মেট্রিক টন বা ৫,৪২,৫০৬ কিলোলিটার কেরোসিন তেল পশ্চিমবঙ্গে সরবরাহ হয়েছিল।

(ঘ) উক্ত সময়ের মধ্যে কেরোসিন তেলের কালোবাজারি বা অন্যান্য অপরাধের জন্য ২ জন এজেন্ট এবং কলকাতায় ২ জন খুচরো বিক্রেতার লাইসেন্স বাতিল করা হয়।

### আব্দুল গফুর খানের আবক্ষ মূর্তি স্থাপন

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩১।) **শ্রী অশোক ঘোষ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, স্বাধীনতা সংগ্রামী খান আব্দুল গফুর খানের (সীমান্ত গান্ধী) আবক্ষ মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নাই।

### যুবভারতী ক্রীড়াঙ্গনের জন্য ব্যয়

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৯।) **শ্রী শচীন সেন ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) যুবভারতী ক্রীড়াঙ্গনের জন্য মোট কত টাকা ব্যয়বরাদ্দ স্থিরিকৃত ছিল ;

(খ) ঐ ব্যয়বরাদ্দের মধ্যে আজ পর্যন্ত মোট কত টাকা ব্যয় হয়েছে ;

(গ) পরিকল্পনা অনুযায়ী যুবভারতী ক্রীড়াঙ্গনের নির্মাণ কাজের,—

(১) কত শতাংশ সম্পূর্ণ হয়েছে,

(২) কি কি অংশের কাজ এখনও অসম্পূর্ণ রয়েছে ;

(ঘ) উক্ত অসম্পূর্ণ অংশের কাজ সম্পূর্ণ হতে কত সময় লাগবে ; এবং

(ঙ) যুবভারতী ক্রীড়াঙ্গনের জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ১৫-২-১৯৮৮ পর্যন্ত মোট কত টাকা সাহায্য পাওয়া গেছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথম পর্যায়ের কাজের জন্য ১০ কোটি ৮০ লক্ষ টাকা। দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য ১০ কোটি টাকা।

(খ) ঐ ব্যয় বরাদ্দের পুরো টাকাই খরচ হয়েছে।

(গ) (১), (২), (ঘ)

স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ হয়েছে। ভেতরের চলাফেরার কিছু রাস্তার অবশিষ্ট কাজ সমেত ছোট খাট কয়েকটি কাজ এখনও বাকি আছে প্রয়োজনীয় অর্থ পেলে ঐ কাজগুলি হাতে নেওয়া হবে।

(ঙ) ১০ কোটি টাকা।

### হলদিয়াকে বিধিবদ্ধ রেশনিং এলাকা হিসাবে ঘোষণা

***১০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হলদিয়াকে বিধিবদ্ধ রেশনিং এলাকা হিসাবে কবে নাগাদ ঘোষণা করা হতে পারে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হলদিয়াকে বিধিবদ্ধ রেশনিং এর অন্তর্ভুক্ত করার জন্য প্রস্তাব এসেছে। বিষয়টি বিবেচনা করে দেখা হচ্ছে।

### ইউনানি মেডিসিনের উন্নতি

***১০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) রাজ্য সরকার ইউনানি মেডিসিনের উন্নতিকল্পে কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোনও্ সালে ইহা কার্যকর করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ইউনানি মেডিসিনের উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ সরকার নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করেছেন।

(১) "দি পশ্চিমবঙ্গ ইউনানি সিস্টেম অব মেডিসিন অ্যাক্ট, ১৯৭৯ (পশ্চিমবঙ্গ

অ্যাক্ট—XLV অব ১৯৭৯)" প্রণয়ন করা হয় এবং উহা ১০ই জানুয়ারি, ১৯৮৩ হইতে কার্যকর করা হয়।

৯২) ঐ আইন বলে ১০-১-১৯৮৩ হইতে ইউনানি মেডিসিনের পশ্চিমবঙ্গ রাজ্য কাউন্সিল প্রতিষ্ঠিত হয়।

(৩) উপরিলিখিত তারিখ হইতে ঐ কাউন্সিলের জন্য ১৭ (সতের) জন সদস্য মনোনীত করা হয়।

(৪) উপরিউক্ত আইনের ৪১ ধারা বলে "পশ্চিমবঙ্গ ইউনানি সিস্টেম অব মেডিসিন রেগুলেশন, ১৯৮৪" টি মেমো নং SCUM/WB/Regulation/137/ dt. 30-03-85. তারিখে প্রকাশ করা হয়।

(৫) উক্ত কাউন্সিলকে প্রতি বছর রাজ্য সরকার অনুদান দেন। গত ১৯৮৬-৮৭ সালে প্রদত্ত অনুদানের পরিমাণ ছিল ৬০,০০০ (ষাট হাজার) টাকা।

## কলকাতার হাসপাতালগুলির কাজের পরিবেশ

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার হাসপাতালগুলির কাজের পরিবেশ বর্তমানে ভাল নয় ; এবং

(খ) সত্য হলে,—

(১) এরূপ অবস্থার কারণ কি, ও

(২) ইহার প্রতিকারের জন্য সরকার কার্যকর কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না সত্য নয়, তবে কোনও কোনও ক্ষেত্রে আরও উন্নতির সুযোগ আছে।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

## হাওড়ায় স্টেডিয়াম নির্মাণ

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৬।) **শ্রী অশোক ঘোষ ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) ইহা কি সত্য যে, হাওড়ায় স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনাটি বাতিল হয়েছে

(খ) সত্য হলে, কারণ কি ; এবং

(গ) কত টাকা উক্ত পরিকল্পনাটির জন্য ধরা হয়েছিল?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পঁচিশ লক্ষ টাকা।

**বীরভূম জেলার বক্রেশ্বর কুন্ডের দূষিত জল**

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলাস্থ বক্রেশ্বর কুন্ডের জল রেডিও-অ্যাক্টিভিটি দোষে দুষ্ট, এবং

(খ) সত্য হলে, উক্ত কুন্ডের জল ব্যবহার না করার জন্য জনসাধারণকে সতর্ক করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৎস্য চাষের জন্য হিজলী টাইজেল ক্যানেল সংস্কার**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৬।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হিজলী টাইজেল ক্যানেলটি মৎস্যচাষের জন্য রাজ্য সরকার সংস্কারের সিদ্ধান্ত নিয়েছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ এর কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) এই বাবদ কত টাকা খরচ হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) বর্তমানে মার্চ মাস থেকেই এর কাজ আরম্ভ হবে বলে আশা করা হচ্ছে।

(গ) এই বাবদ মোট ৬৬.৬৭৬ লক্ষ টাকা খরচ হবে বলে আশা করা হচ্ছে।

**পর্বত আরোহণ প্রশিক্ষণ**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৪।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পর্বত আরোহণ প্রশিক্ষণ ক্ষেত্রে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি ; এবং

(খ) করে থাকলে, এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হিমালয়ান মাউন্টেনিয়ারিং ইনিস্টিটিউট, দার্জিলিং এবং নেহেরু ইনস্টিটিউট অব মাউন্টেনিয়ারিং, উত্তর কাশী পরিচালিত পর্বতারোহণ প্রশিক্ষণে পশ্চিমবঙ্গের যুবক যুবতীদের জন্য সরকারি বৃত্তির ব্যবস্থা চালু আছে। প্রতি বছর প্রায় পঞ্চাশ জন যুবক যুবতী এই বৃত্তি পেয়ে থাকেন।

### কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরকরণ

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তর করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি—

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উহা কবে নাগাদ কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কলেজ হাসপাতালে প্রফেসর ও বিভাগীয় প্রধানদের উপস্থিতি

***১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারি কলেজ হাসপাতালগুলিতে প্রফেসর ও বিভাগীয় প্রধানদের হাসপাতালে উপস্থিত হওয়ার সময় কখন ; এবং

(খ) সময় মতন হাজিরা দেওয়া ও উপস্থিত থাকার বিষয় চেকআপ করার কোনও ব্যবস্থা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাধারণত সকাল ৮-৩০ মিঃ।

(খ) হ্যাঁ, আছে।

### শঙ্করপুর মৎস্য প্রকল্প

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শঙ্করপুর মৎস্য বন্দরের কাজ কোন সময় হইতে চালু হইয়াছে ;

(খ) উক্ত বন্দর হইতে কতজন মৎস্যজীবী উপকৃত হয়েছেন ; এবং

(গ) উক্ত বন্দরের সমুদ্র পাড়ের সহিত দিঘাকে সংযুক্ত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শঙ্করপুর মৎস্য বন্দর তৈয়ারির কাজ ১৯৮৪ সালে শুরু হইয়াছিল এবং ১৯৮৭ সালের জানুয়ারি মাস হইতে বন্দরটি চালু করা হইয়াছে।

(খ) উক্ত বন্দরে আনুমানিক ২০০টি যন্ত্রচালিত এবং ৬০টি যন্ত্রবিহীন নৌকা দ্বারা প্রায় ১৫০০ জন মৎস্যজীবী মাছ ধরেন।

(গ) বর্তমানে কোনও পরিকল্পনা বিবেচনাধীন নাই।

### আরামবাগ কুষ্ঠ হাসপাতাল

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ২২-৫-১৯৮৭ তারিখে *২০৯ নং প্রশ্নের (অনুমোদিত প্রশ্ন নং *৬৭) উল্লেখে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনগ্রহপূর্বক জানাইবেন কি, আরামবাগ মহকুমা হাসপাতালে কুষ্ঠ রোগের জন্য হসপিটালাইজেশন ওয়ার্ড নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষয়টি সরকারের বিবেচনাধিন আছে।

### কাঁথি আয়ুর্বেদ কলেজ

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৯।) **শ্রী সুধীরকুমার গিরি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথিতে আয়ুর্বেদ কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কোনও্ আর্থিক বছরে এই পরিকল্পনা বাস্তবায়িত হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কোন্ আর্থিক বছরে পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে তাহা এখন সঠিক বলা

সম্ভব নয়, কেননা সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয় ও শিক্ষা দপ্তর ব্যাপারটি সম্বন্ধে তাদের মতামত জানাবেন।

**সুপারিশকৃত জাতীয় সড়কের সংখ্যা**

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল থেকে ১৯৮৮ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কতগুলি রাস্তাকে জাতীয় সড়ক হিসাবে সুপারিশ করা হয়েছে ; এবং

(খ) দিঘা থেকে ৪১ নং জাতীয় সড়ক পর্যন্ত রাস্তাটিকে জাতীয় সড়ক হিসেবে সুপারিশ করার কোনও প্রস্তাব আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উল্লেখিত সময়ে শিলিগুড়ি জলপাইগুড়ি-ময়নাগুড়ি রোডকে জাতীয় সড়ক এং ধূপগুড়ি-ফলাকাটা-পুন্ডিবাড়ি অংশের পথরেখা পরিবর্তন করে ৩১ নং জাতীয় সড়কের দূরত্ব সংক্ষিপ্ত করণের দুটি সুপারিশ কেন্দ্রীয় সরকারকে পাঠানো হয়েছিল তাছাড়া হলদিয়া শহরের ভিতর ৪১ নং জাতীয় সড়কের ১.৬ কি.মি. সম্প্রসারণের প্রস্তাবও পাঠানো হয়েছে।

(খ) না।

**ডাক্তারদের প্রাইভেট প্র্যাক্টিস**

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রোগীদের সুচিকিৎসার স্বার্থে হাসপাতালগুলির সর্বস্তরে ডাক্তারদের প্রাইভেট প্র্যাক্টিসিং বন্ধ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ তা কার্যকর করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২টি পোস্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল কলেজ, সব সুপারিনটেন্ডেন্ট, প্রিন্সিপাল, সি. এম. ও. এইচ., ডেপুটি সি. এম. ও. এইচ. এসি. এম. ও. এইচ প্রভৃতি এবং মেডিক্যাল কলেজগুলিতে নন ক্লিনিক্যাল এবং বেসিক টিচার এবং সব গ্রামীণ প্রাইমারি ও সহায়ক হেলথ সেন্টারের ডাক্তাররা নন-প্র্যাক্টিসিং অর্থাৎ প্র্যাক্টিস, করিতে পারেন না। ইহা ছাড়া মেডিক্যাল কলেজগুলির শিক্ষক চিকিৎসক থেকে সদর ও মহকুমা স্তরের হাসপাতালের চিকিৎসকগণ প্র্যাক্টিস করিতে পারেন। ১৯৮২ সনে এই আদেশ নামায় নন-প্র্যাক্টিসিং টিচিং স্ট্রিম চালু করা হয়, উদ্দেশ্য ছিল প্রাথমিক পদক্ষেপ হিসাবে সমস্ত মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিতে

শিক্ষকদের প্রাইভেট প্র্যাক্টিস বন্ধ করা। কিন্তু আদালতের স্থগিতাদেশের জন্য ইহা পরিপূর্ণ ভাবে কার্যকর করা হয় নাই। বিকল্প পরিবর্তিত ব্যবস্থা কি হওয়া উচিত তা নিয়ে এখন চিন্তা ভাবনা চলছে।

(খ) যেহেতু কোনও স্থির সিদ্ধান্ত হয়নি তাই এ বিষয়ে কোনও নির্দিষ্ট সময়সূচি দেওয়া সম্ভব হচ্ছে না।

## Laying of Report

## Seventeenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the Seventeenth Report of the Business Advisory Committee as follows—

| | |
|---|---|
| Tuesday. 22-3-88<br>3 P.M. | Presentation of Budget Estimates for the year 1988-89. |
| Wednesday, 23-3-88 | (i) The West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984 as passed by the Assembly and returned by the Governor–consideration of the amendments recommended by the Governor–1 hour. |
| | (ii) The Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988 (Introduction, Consideration and Passing)–1 hour. |
| Thursday, 24-3-88 | General discussion on Budget–4 hours. |
| Friday. 25-3-88 | (i) Presentation of Supplementary Estimates for the year 1987-88. |
| Saturday. 26-3-88<br>9 A.M. 2 P.M. | (ii) General discussion on Budget–4 hours.<br>General discussion on Budget–4 hours. |
| Tuesday. 29-3-88 | (i) Motion for Vote on Account. |
| | (ii) Discussion and Voting of Demand for Supplementary Grants for 1987-88–4 hours. |

(i) There will be no sitting of the House on Monday, the 21st March, 1988.

(ii) There will be no Mention Cases on Saturday, the 26th March, 1988.

I now request the Minister-in-charge of Parliamentary Affairs Deptt. to move the Motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** I beg to move that the Seventeenth Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The Motion was then put and agreed to.

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy on the subject of alleged attack on Door Darshan Kendra in South Calcutta on the 14th March, 1988. The second is from Dr. Manas Bhunia on the subject of alleged outbreak of Hepatities in Calutta College and Hospital. The third is from Shri A.K.M. Hassan Uzzaman of the subject of alleged torture by the police on the village of Deganga.

The Members will get opportunity to raise these matters during discussion on Governor's Address. Moreover, the members may attract the attention of the Ministers concerned throgh Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to all the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

কলকাতা মেডিক্যাল কলেজ ও হাসপাতালে গত কয়েকমাস ধরে হেপাটাইটিস (জন্ডিস) রোগে প্রায় ২৯ জন জুনিয়ার ডাক্তার, ২৬ জন ছাত্রছাত্রী, ২১ জন নার্স এবং ৫ জন কর্মচারী আক্রান্ত হয়েছেন। বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট অনুযায়ী সরকার আজও কোনও ব্যবস্থা নেননি। ছাত্রছাত্রী ডাক্তাররা বাধ্য হয়ে অনশন আন্দোলনের সামিল হয়েছেন।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে দেগঙ্গার বিভিন্ন গ্রামে অতর্কিতে পুলিশ হানা দিয়ে নিরীহ, নির্দোষ গ্রামবাসীদের উপর নির্যাতন চালাচ্ছে, নির্বিচারে গ্রেপ্তার করছে এবং মিথ্যা কেস দিয়ে হয়রানি করছে।

## *Calling Attention to Matters of Urgent Public Importance*

| | |
|---|---|
| 1. Reported non-payment of salaries for the month of March, 88 and April, 88 to the Secondary School Teachers. | Shri Deba prasad Sarkar |
| 2. Reported lock-out at A.B.L. Factory, Durgapur since eighteen months. | Shri Dilip Mazumdar |
| 3. Devastating fire at Rani Rashmoni Market near Beleghata on 17-3-88 | Shri A.K.M Hassan Uzzaman |
| 4. Proposed construction of bridge at Vaula of village Dunia, Birbhum district | Shri Asit Kumar Mal |
| 5. Alleged Sporadic outbreak of Jaundice in Calcutta Medical College and Hospital | Dr. Manas Bhunia |
| 6. Alleged fall in the industrial consumption of high tension power in the State | Dr. Sudipta Roy |
| 7. Reported decision of the State Government regarding payment of additional benefits to the Hindusthan Construction Company for Kalyani Banshberia Bridge. | Dr. Tarun Adhikary |
| 8. Reported decision of the West Bengal State Electricity Board regarding sanction of the Damodar Valley Corporation to collect disputed arrear Bills | Shri Saugata Roy |
| 9. Reported failure of power at Murshidabad and Adjacent part of Birbhum district | Dr. Motahar Hossain and Shri Mannan Hossain |

[1-30—2-00 P.M.]

মিঃ ভূঁইয়া, আপনি অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছেন আবার কলিং অ্যাটেনশন আছে দুটো একসঙ্গে হবে না।

I have selected the notice of Dr. Motahar Hossain and Shri Mannan Hossain on the subject of reported failure of power at Murshidabad and adjacent part of Birbhum district.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** The statement will be made on 24th March, 1988.

**Mr. Speaker :** I would now request the Minister-in-charge of Health and family welfare Department to make a statement on the subject of reported eating of a new born baby by a dog in the Jhargram Sub-divisional Hospital.

(Attention called by Dr. Manas Bhunia and Dr. Tarun Adhikary on 9th March, 1988.)

**শ্রী প্রশান্তকুমার শূর :** গত ৪-৩-৮৮ তারিখে 'আজকাল' পত্রিকার রিপোর্টে জানতে পেরে আমি স্বাস্থ্য সচিবকে ঘটনা সম্পর্কে তাৎক্ষণিক তদন্ত ও যথাযথ ব্যবস্থা গ্রহণের নির্দেশ দিই। গত ৪-৩-৮৮ তারিখে জেলার মুখ্যস্বাস্থ্য আধিকারিক ও স্বাস্থ্য অধিকারের একজন ডেপুটি অ্যাসিস্টেন্ট ডিরেক্টর কর্তৃক ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালে গত ২-৩-৮৮ তারিখের কুকুরে সদ্যোজাত শিশু নিয়ে যাওয়ার মর্মান্তিক ঘটনা সম্পর্কে ঘটনাস্থলে তদন্ত হয় এবং উক্ত প্রাথমিক তদন্তের ভিত্তিতে দোষী কর্মীদের বিরুদ্ধে মুখ্যস্বাস্থ্য আধিকারিক স্থানীয়ভাবে সিদ্ধান্ত নেন।

পরবর্তি পর্যায়ে ১২-৩-৮৮ তারিখে রাজ্য স্বাস্থ্য দপ্তরের দু'জন সিনিয়ার অফিসারকে দিয়ে স্বাস্থ্য অধিকর্তার নির্দেশানুসারে পূর্ণ তদন্ত করানো হয়। উক্ত অফিসারদ্বয় ঘটনাস্থলে গিয়ে সমস্ত ব্যাপারটির পুঙ্খানুপুঙ্খ বিচার বিশ্লেষণ করে রিপোর্ট দাখিল করেছেন। ঐ রিপোর্টে জানা গেছে যে, শ্রীমতী উত্তরা পাল (৩২ বৎসর, স্বামী—শ্রী মৃত্যুঞ্জয় পাল, গ্রাম মুড়াকাঠি, থানা—জামবনী, মহকুমা—ঝাড়গ্রাম মেদিনীপুর) নাম্নী একজন গর্ভবতি মা গত ১-৩-৮৮ তাং বেলা ৩.০৫ মিনিটের সময় ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালের প্রসূতি বিভাগের ২৪ নং বেডে ভর্তি হন। ভর্তির সময় উক্ত মা'র প্রসববেদনা ছিল এবং এটি ছিল তাঁর সপ্তম গর্ভ ও পূর্ণ গর্ভকালীন অবস্থা, এর আগে শ্রীমতী পালের দুটি মৃত সন্তান হয়েছিল। শ্রীমতী পাল ওয়ার্ডে ডাঃ দুলালচন্দ্র সাহা, সুপারিনটেন্ডেন্ট এর তত্ত্বাবধানে ভর্তি ছিলেন। ভোররাত্রি তিনটে নাগাদ (২-৩-৮৮) শ্রীমতী পালের আবার প্রসব বেদনা ওঠে এবং ভোর ৫-১০ মিঃ-এ তিনি একটি মৃতকন্যা প্রসব করেন। প্রসবকালীন অবস্থায় যথাসময়ে উপযুক্ত সাহায্য না পেয়ে তিনি লেবার ওয়ার্ডের মেঝেতেই শিশু প্রসব করেন ; প্রসবের পরেই শ্রীমতী পাল ভীষণ রক্তক্ষরণের

*দরুণ জ্ঞান হারিয়ে ফেলেন এবং কর্তব্যরতা নার্স তখন রোগিনীর শুশ্রূষায় ব্যস্ত হয়ে পড়েন। রোগিনীর মা ও কর্তব্যরতা সুইপার তখন উপস্থিত ছিলেন। ঐ সময় হঠাৎ একটি কুকুর মৃত* শিশুটিকে মেঝেতে রাখা একটি গামলা থেকে নিয়ে ছুটে পালিয়ে যায়। পরমুহূর্তেই রোগিনীর মা, নার্স ও সুইপার কুকুরের পিছনে ওয়ার্ডের গেট পর্যন্ত তাড়া করলেও কুকুরটি দৃষ্টির অগোচরে চলে যায়। তখন কর্তব্যরতা নার্স ইমার্জেন্সিতে কর্তব্যরত ডাক্তারবাবুকে খবর দেন—তিনি ওয়ার্ডে আসেন এবং সুপারিনটেন্ডেন্টকে খবর দিতে বলেন। সুপারিনটেন্ডেন্ট যখন ওয়ার্ড মাস্টারদের ডেকে শিশুটিকে খোঁজার ব্যবস্থা করেন তখন ইতিমধ্যেই হাসপাতালের প্রাঙ্গনে ও পিছনের জঙ্গলে অনেক লোকজন জমে গেছে এবং পুলিশের সাহায্যে ঐ জঙ্গলের থেকে মৃত শিশুর দেহাবশিষ্ট উদ্ধার করা হয় সকাল ৯টা (২-৩-৮৮) নাগাদ। শিশু দেহের অংশটি (বাচ্চার মাথা ও মুখ) সুপারিনটেন্ডেন্ট কর্তৃক কলিকাতায় রাজ্য ফরেনসিক লেবরেটরিতে পরীক্ষার জন্য পাঠানো হয় বেলা ১১টা নাগাদ।

(গোলমাল)

(কংগ্রেস আই বেঞ্চ হইতে অনেক সদস্য বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান।)

তদন্তের রিপোর্টে উক্ত মর্মান্তিক ঘটনাগুলির সত্যতা ধরা পড়েছে। ঘটনাগুলি অত্যন্ত বেদনাদায়ক—বিশেষ করে সদ্যোজাত শিশুকে (জীবিত না মৃত যাই হোক) কুকুরে নিয়ে যাওয়ার ঘটনায় আমি অত্যন্ত ব্যথিত এবং সেজন্য আমি গভীর দুঃখ প্রকাশ করছি।

তদন্তের বিবরণে প্রকাশ যে প্রসব-পূর্ব্ব, প্রসবকালীন ও প্রসবোত্তর ব্যবস্থাগুলিতে এক্ষেত্রে অবশ্যই উদ্ধারকার্যে বিলম্ব, হাসপাতালে কর্তব্যরত কর্মীদের চরম অবহেলা প্রমাণ করে। তদন্ত রিপোর্টের সুপারিশ অনুসারে কর্তব্যে গাফিলতি ও অবহেলার দায়ে দোষী সাব্যস্ত একজন নার্স, মহিলা জি.ডি.এ. ও মহিলা সুইপারকে সাসপেনশন ও হাসপাতালের অধীক্ষককে চার্জশীটসহ বদলী করা হয়েছে এবং অপর একজন ডাক্তারকে সতর্কতাসূচক পত্র পাঠানো হয়েছে।

এদিকে হাসপাতাল ওয়ার্ডে ও প্রাঙ্গনে কুকুরের অবাধ বিচরণ রোধ করার উদ্দেশ্যে জেলা স্বাস্থ্য প্রশাসন ও বিভিন্ন হাসপাতাল পরিচালন কর্তৃপক্ষের প্রতি যে সমস্ত নির্দেশাবলী রাজ্য স্বাস্থ্য অধিকর্তা কর্তৃক বিভিন্ন সময়ে জারী করা হয়েছে, সেগুলি যথাযথভাবে কার্যকারী করার জন্য পুনঃ প্রচারিত করা হয়েছে। এ ধরনের মর্মান্তিক ঘটনার পুনরাবৃত্তি যাতে আর না ঘটে তার জন্য জেলার মুখ্যস্বাস্থ্য আধিকারিক ও হাসপাতালের অধীক্ষকদের কড়া নির্দেশ দেওয়া হয়েছে।

[2-00–2-10 P.M.]

**Mr. Speaker :** Mr. Saugata Roy, please move your privilege Please move your privilege or I shall treat it as disposed of.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, হাউসের রুলস অব প্রসিডিওর এর ২২৪ নম্বর ধারা অনুযায়ী আমি খাদ্যমন্ত্রী শ্রী নির্মল বোসের বিরুদ্ধে এই সভায় অধিকার ভঙ্গের নিয়ে আসছি। এই সভায় সরষের তেলের দাম নিয়ে একাধিকবার বিতর্ক হয়েছে এবং

যখন সরষের তেলের দাম হঠাৎ করে ২৫ টাকা বেঁধে দেওয়া হয়েছিল তখন এই হাউসেই তার প্রতিবাদ করেছিলাম এবং ২৫ টাকা দরে যে সরষের তেল কোথাও পাওয়া যাচ্ছে না এই কথাও বারবার এখানে বলেছি। এবারে হাউস আরম্ভ হয়েছে ৭ই মার্চ, অথচ কাগজে গতকাল দেখলাম, গত পরশুদিন প্রেস কনফারেন্সে মন্ত্রী বলেছেন যে, সরষের তেলের বিক্রির দরের উর্ধসীমা ২৫ টাকা যা বাঁধা ছিল সেটা তুলে দেওয়া হয়েছে। তারপর গতকালও হাউস হয়েছিল, গতকাল মন্ত্রী হাউসেও এসেছেন, কিন্তু এই ব্যাপারে কোনও বিবৃতি তিনি দেননি। প্রথমত প্রশ্ন নিশ্চয়ই উঠতে পারে যে, সরষের তেলের দর যখন নেমে গেছে সেক্ষেত্রে তার দর ১৬ টাকা বেঁধে দিতে পারতেন তিনি, কিন্তু এখন আর তার দাম বাঁধেননি।

**Mr. Speaker :** You move your privilege that is irrelevant

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করছি, হাউস চলাকালীন সময়ে ঐ নীতিগত ইমপর্টেন্ট প্রশ্নটি হাউসের সামনে না এনে তাঁর স্বভাব সিদ্ধ অভ্যাসে সাংবাদিক সম্মেলনে ঘোষণা করায় এই হাউসের মর্যাদা হানি হয়েছে। এই বিষয়ে আমি কাউল অ্যান্ড সাকধারের 'প্র্যাক্টিস অ্যান্ড প্রসিডিওর অব পার্লামেন্ট' এর ৩৩৯ পাতা থেকে পড়ছি।

**Mr. Speaker :** What volume and what edition?

**শ্রী সৌগত রায় :** Sir, recent edition in one volume. I think it is volume 1 (Third Edition) এখানে বলা হয়েছে—"It has also been held that policy statements should first be made on the floor of the House, when the House is in Session, before releasing them to the Press or the Public. But Ministers cannot be prohibited from making statements outside the House if the statements are not contrary to the declared policy of the Government. The Speaker has, however, observed that where a statement is made outside the House even clarifying the policy already enunciated, the Minister should also make a statement about that in the House at the earliest opportunity." এখানে স্যার, আমি আপনাকে বলব, এই হাউসই সবকিছুর নিয়ন্তা, কাজেই হাউসে এখনই এই ব্যাপারে একটা ব্যবস্থা নিন, কারণ মন্ত্রী জানেন না যে, হাউস চলাকালীন সময়ে কলকাতায় থেকে সরষের তেলের মতো অত্যন্ত সেনসেটিভ একটি ব্যাপারে হাউসকে এড়িয়ে তিনি থাকবেন না, কোনও অধিকারে থাকবেন না? এটা হাউসের অধিকার ভঙ্গের সামিল। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে অধিকার ভঙ্গের অভিযোগ আনছি।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী সৌগত রায় যে অভিযোগ এনেছেন, এটা আমার বিবেচনায় ঠিক নয়। কারণ যদি কোনও নতুন গৃহীত নীতি থেকে সরে আসা হত, নিশ্চয়ই বিধানসভা চলাকালীন সময়ে তাতে বিধানসভার অধিকার ভঙ্গ হত। কিন্তু আমি নিবেদন করতে চাই—১৯৫৮ সালে এই বিধানসভায় গৃহীত 'পশ্চিমবঙ্গ মুনাফা বিরোধী' যে আইন তাতেই এই সম্পর্কে নীতি ঠিক হয়ে গেছে। সেই আইনের ৩ নং ধারায় অধিকার দেওয়া হয়েছে যে, সরষের তেলের দাম আমরা বাঁধতে পারি এবং সেটা এই বিধানসভার আইন অনুযায়ী একটা একজিকিউটিভ অ্যাকশন, প্রশাসনিক ব্যাপার, নীতির

ব্যাপার নয়। গত ২৪শে আগস্ট, ১৯৮৭ তারিখে যে সরষের তেলের দাম বেঁধে দেওয়া হয়েছিল সেটা নীতির ব্যাপার নয়। সরকারের হাতে ক্ষমতা দেওয়া আছে সে কোনও জিনিসের উপর দাম বাঁধতে পারে। যখন এটার কোনও প্রয়োজনীয়তা নেই তখন এই জিনিস তুলে দেওয়া হয়েছে। সুতরাং এটা কোনও গৃহীত নীতি থেকে সরে আসেনি। এটা সম্পূর্ণ প্রশাসনিক ব্যাপার—একজিকিউটিভ অ্যাকশন। একজিকিউটিভ অ্যাকশনের ব্যাপারে বিধানসভায় পেশ করতে হবে এমন কোনও ব্যাপার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাষ্ট্রবিজ্ঞানের ছাত্র এবং রাষ্ট্রবিজ্ঞান নিয়ে শিক্ষকতা করি। এই বিধানসভার অধিকার সম্পর্কে আমি যথেষ্ট সচেতন। নীতি সংক্রান্ত কোনও ব্যাপার এটা নয়, এটা সম্পূর্ণ প্রশাসনিক ব্যাপার, একটা একজিকিউটিভ অ্যাকশন। কাজেই এই ক্ষেত্রে স্বাধিকার ভঙ্গের কোনও প্রশ্নই আসে না।

**Mr. Speaker :** Hon'ble Member, Shri Saugata Roy has given a notice under rule 226 of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly, alleging that an act of breach of privilege has been commited by Hon'ble Minister, Mr. Nirmal Kumar Bose by his withdrawing the ceiling of selling price of mustard oil and informing the press about it without making a statement in the House prior to such press conference. It would have been in the fitness of things if Mr. Nirmal Kumar Bose would have made the statement in the House. But according to our established parliamentary procedure and according to the same edition of the same book of Kaul and Shakdher, at page 235 it has been very specifically stated that–"No Privilege of Parliament is involved if statements on matter of public interest are not first made in the House and are made outside. Such actions are against conventions and propriety but do not constitute any basis on which breaches of privilege can be founded." The question is whether it is a matter of policy or not? Any Minister making any statement during the session of the House should report to the House what he stated outside. I think there can be no question of breach of privilege if no such statement was made in the House earlier because as the Minister stated that it is not a matter of policy, it is a matter of removing an embargo that he had created when the price of mustard oil was rising sky high in Calcutta and it was necessary to limit the ceiling of upper price level. Now, according to his version, when the price of mustard oil had fallen, there is no need of that embargo and the question of policy does not arise. The question of policy could have arisen if a lower rate of mustard oil would have had to be fixed. But no low rate has been fixed by him and so no question of policy is involved, and as such his statement was not necessary in the House.

I agree with the Hon'ble Minister that this may not be a specific matter of Government policy, but when Parliament is in session or Assembly is in session the Members have right to know the statement

of the Minister made to the press. As such I would request the Minister to make a statement in the house on the next working day as regards his statement made to the press.

The matter is disposed of.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ [illegible] একটা সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত সম্পর্কে মাননীয় পূর্তমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি আমি এই হাউসে রাখছি। স্যার, আপনি জানেন হুগলির উপর যে কল্যানি বাঁশবেড়িয়া ব্রিজ আছে সেই ব্রিজের জন্য ২ কোটি ৩৯ লক্ষ টাকা বাজেটে স্যাংশন ছিল। সম্প্রতি সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, এই ২ কোটি ৩৯ লক্ষ টাকা তো যাবেই তার উপর আরও ১ কোটি ৪৪ লক্ষ টাকা বাড়তি দিয়ে দেওয়া হবে। সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, কোম্পানি এটা তৈরি করছে হিন্দুস্থান কনস্ট্রাকশন লিমিটেড তাদের এই টাকা দেওয়া হবে। এটা গ্রস ভেলুয়েশন অব অফিসিয়াল রুল যেখানে এসকালেশন লিমিট ১০ লক্ষ টাকার বেশি হবে না বলা হয়েছিল, সেখানে আরলিয়ার ডিসিসনে সেটাকে সেট অ্যাসাইড করে এই ভাবে ২ কোটি ৩৯ লক্ষ টাকা যেখানে স্যাংশন ছিল তার উপর আরও ১ কোটি ৪৪ লক্ষ টাকা হিন্দুস্থান কনস্ট্রাকশন লিমিটেডের হাতে তুলে দেওয়া হচ্ছে। এটা কি না মিস ইউজ অব ফান্ড অ্যান্ড ফেবারিটিজম টু এ পার্টিকুলার কোম্পানি।

[2-10–2-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে সিদ্ধান্ত ছিল যে, যদি কোনও ডিসপ্যুট দেখা যায় তাহলে সেই ব্যাপারে জয়েন্ট আর্বিট্রেশনের মাধ্যমে নিষ্পত্তি করা হবে, এবং তার জন্য একটি জয়েন্ট আর্বিট্রেটর কমিটি করা হবে। কিন্তু গভর্নমেন্টের ও কনট্রাক্টরের পক্ষ থেকে হঠাৎ করে হার্ডলি চার জনের একটি কমিটি করে এই রকম ডিসিসন নেওয়া হয়। এই যে অতিরিক্ত ১ কোটি ৪৪ লক্ষ টাকা খরচ করা হল, এটি পাবলিক এক্সচেকার, সেই গভর্নমেন্ট এক্সচেকার থেকে বাড়তি টাকা কি ভাবে খরচ করা হল? এটি মিসইউজ অব ফান্ড ছাড়া আর কিছু নয় এবং এটি একটি গুরুতর ব্যাপার। আমি এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী এবং প্রয়োজন হলে মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবি করছি, কারণ এটি একটি গুরুতর ব্যাপার।

**শ্রী তপন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জল সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে গ্রাম এলাকায় প্রবলেম ভিলেজ এবং নন প্রবলেম ভিলেজে পানীয় জল সরবরাহের জন্য রিগ বোর করার ব্যবস্থা চালু আছে। এই ক্ষেত্রে ভীষণ সমস্যা দেখা যায় এবং অনেক বিভ্রান্তির সৃষ্টি হয়। তাই এই ক্ষেত্রে প্রবলেম ভিলেজ এবং ননপ্রবলেম ভিলেজগুলিতে রিগ বোর ব্যবস্থা যা আছে তা উঠিয়ে দিয়ে সরাসরি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের মতামত নিয়ে যদি এগুলি করা যায়, তাহলে গ্রামীণ এলাকাতে কাজের অনেক সুবিধা হয়।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে রেগুলার মেনশন করি, অথচ তার কোনও ফল হয় না। তবুও আমরা মেনশন করি দিনগত পাপক্ষয়

করার জন্য। আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করচি। গরম না পড়তেই লোডশেডিং দেখা যাচ্ছে। মুর্শিদাবাদ জেলাতে ব্যাপক ভাবে লোডশেডিং চলছে। কলকাতা শহরের প্রায় সর্বত্র, আমার আপনার পাড়াগুলিতে ডেলি দু'তিনবার করে বিদ্যুৎ চলে যেতে দেখছি। এখনও তো গরম ভাল করে পড়েনি, তবুও এখন থেকেই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে, আগামী দিনে লোডশেডিং আরও ভয়াবহ রূপে হতে পারে। তা যাতে না হয়, সেদিকে মন্ত্রী মহাশয় যেন দয়া করে একটু দৃষ্টি দেন।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** স্যার, কয়েকদিন আগে কাগজে দেখলাম যে, আমাদের দেশের প্রধানমন্ত্রী বলেছেন পাঞ্জাবের উগ্রপন্থিরা যতক্ষণ না হিংসার পথ ত্যাগ না করছে ততক্ষণ পর্যন্ত তাঁদের সঙ্গে কথা বলবেন না বা আলোচনায় বসবেন না। কিন্তু এরই সঙ্গে সঙ্গে আমরা দেখছি, তাঁরা আমাদের পশ্চিমবাংলার বিরুদ্ধে চক্রান্ত করছেন। জি. এন. এল. এফ. নেতা সুভাষ ঘিসিং'এর মদতে উত্তরবঙ্গে নিরীহ মানুষদের উপরে ও সরকারি দপ্তরে হামলা করছে, ভাঙচুর করছে, নিরীহ মানুষ হত্যাকার্য চালিয়ে যাচ্ছে। জি. এন. এল. এফ. নেতা সুভাষ ঘিসিং কেন্দ্রীয় সরকারের টাকায় তথা জনগণের টাকায় দিল্লি, পাটনা, কাঠমান্ডু ঘুরে বেড়াচ্ছেন, এ আমরা দেখছি। ভারতবর্ষের প্রধানমন্ত্রীর এই যে দ্বিমুখি নীতি, এই নীতি সম্পূর্ণ ভাবেই জাতীয় সংহতির পক্ষে বিপজ্জনক নীতি। এই নীতির বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানাচ্ছি এবং প্রতিবাদ জানাবার জন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৫ই মার্চ ভারত বন্ধের দিন স্বয়ং মুখ্যমন্ত্রীর নির্বাচনী এলাকা সাতগাছিয়ায় সি. পি. এম. এর যে তান্ডব নৃত্য হয়েছে তার একটি বিবরণ আপনার কাছে রাখছি। সাতগাছিয়াতে ঐদিন ১৮টি দোকান ভাঙচুর করা হয়েছে। তারমধ্যে হীরালাল ঠাকুর (তার সেলুনের দোকান), নরেশ রায় (স্টেশনারি দোকান), সিপাই যাদব (খেলনার দোকান) এবং বৈজু রায় তার ছাতুর দোকান—এই রকম করে ১৮টি দোকান ১৫ তারিখের বন্ধের দিন ভাঙচুর করেছে। আমি তার একটি লিস্ট আপনাকে দিচ্ছি। সীতারাম সাউ, গোলাপ সাউ, বচ্চন সাউ—এই রকম করে ২৬ জন লোকের ঘরবাড়ি ভাঙা হয়েছে। ঐ ঘটনায় কয়েকজন আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছেন। মনসুর মল্লিক এবং অশোক প্রামানিককে হাসপাতালে ভর্তি করা হয়েছে। মুখ্যমন্ত্রী স্বয়ং এসে দেখে যান যে, তাঁর এলাকায় পুলিশ থাকা সত্ত্বেও কিভাবে ১৮টি দোকান, ২৬টি বাড়ি এবং ২জন হাসপাতালে এবং হাজার হাজার টাকার লোকের ক্ষতি করা হয়েছে। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাতে চাই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে যে তিনি তো সব জায়গায় বললেন শান্তিপূর্ণ ভাবে বন্ধ হয়েছে এবং তারজন্য তিনি নাকি জনসাধারণকে ধন্যবাদ জানিয়েছেন। আমি জানি না তিনি কোনও গুন্ডাদের ধন্যবাদ জানাবেন যে তাঁর এলাকাতে ১৮টি দোকান, ২৬টি বাড়ি ভাঙচুর হল, দুজন হাসপাতালে ভর্তি এবং পুলিশ প্রশাসন থাকা সত্ত্বেও কি করে এইরকম ঘটনা ঘটতে পারে আমার জানা নেই। আমি শুনলাম কিছুক্ষণের মধ্যেই মুখ্যমন্ত্রী আসবেন বক্তৃতা দেবেন। আমার তাঁর কাছে আবেদন তিনি এখানে তাঁর বিধানসভা কেন্দ্রে সাতগাছিয়াতে যে ঘটনা ঘটেছে তার একটা জবাব দিন। ওই সাতগাছিয়া একটা জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে। ওই ১৫ই মার্চ যে নারকীয় ঘটনা ঘটেছে তাতে শুধু কংগ্রেসিরা নয়, যারাই প্রতিবাদ করেছিল তাদের উপর অত্যাচার করা হয়েছিল। এক ছাতুর দোকানের মালিক পর্যন্ত এর থেকে রেহাই পায়নি,

একজন ভিক্ষুক ভিক্ষা করে তার ঘরে ফিরছিল তাকে পর্যন্ত আক্রমণ করে তার ঘর ভেঙ্গে দেওয়া হয়েছে। মুখ্যমন্ত্রী আসুন, এসে তাঁর সাতগাছিয়া বিধানসভাতে যা ঘটেছে তার উপরে ভাষণ দিন এবং দোষীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করুন। ১৫ই মার্চ সারা পশ্চিমবঙ্গে শান্তিপূর্ণ বন্ধ হয়নি, অশান্তিপূর্ণ, রক্তাক্তের মধ্য দিয়ে এই বন্ধ পালন করা হয়েছে। আমি সেইজন্য আপনার মাধ্যমে এর প্রতিবাদ জানিয়ে প্রতিকারে জন্য আবেদন জানিয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার তমলুক ১নং ব্লকে এবং ময়না ব্লকের মাঝে যে কেলেঘাই নদী আছে, ওই নদীর উপরে একটা সেতু তৈরি করলে কেয়টে যাওয়ার সুবিধা হয় এবং জনগণের স্বার্থসিদ্ধির জন্য ওই সেতুটি যদি নির্মাণ করা হয় তাহলে খুব উপকার হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়া থেকে বম্বে রোড এবং মেদিনীপুর পর্যন্ত একটা সংক্ষিপ্ত রাস্তা যদি খোলা যায় তাহলে পশ্চাদপুর ময়না উন্নতি সম্ভব, ব্যবসা বাণিজ্যের সম্প্রসারণ হওয়া সম্ভব এবং তমলুকের সঙ্গে ময়নার প্রশাসনিক যে বাধা আছে তা দূর করা সম্ভব। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এটা সত্বর হয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের দেবতা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বামফ্রন্ট সরকারের সব রথী, সারথী এবং মহারথীদের দৃষ্টি আকর্ষণ করে জানাচ্ছি যে, কুল্টি এলাকায় জলের জন্যে লোকে হাহাকার করছে। জলের জন্যে চিফ ইঞ্জিনিয়ার, সুপারিনটেন্ডেন্ট ইঞ্জিনিয়ার, অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং সমস্ত জায়গায় জানিয়েছি যে লোকের জল চাই। আপনি জানেন যে কুলটি এলাকায় কি ধরনের জলের অভাব দেখা যায় এই ব্যাপারে কল্যাণেশ্বরী ওয়াটার ওয়ার্কস বিভাগে জিজ্ঞাসা করলে তারা বলেছে স্যাংশন হয়ে গেছে, হেলথ সেক্রেটারি বলছেন স্যাংশন হয়ে গেছে, চিঠি পাঠিয়ে দিয়েছি, করে দেবে কিন্তু ওখানকার চিফ ইঞ্জিনিয়ার বলছে পয়সা কড়ি নেই কি করে হবে। মাননীয় স্পিকার স্যার, সামনে রমজান মাস একটা কল আর একশো জন লোক তাতে ভিড় করে। এর জন্য পাতিয়ালা, হাসানপুরা, সবজিমহলা, রহিমপুরা অঞ্চলে খুব জলকষ্ট হবে এই রমজান মাসে। আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে এর আশু ব্যবস্থা করেন।

[2-20–2-30 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি আশা করব এই ব্যাপারটির সম্পর্কে স্বরাষ্ট্রমন্ত্রী বিধানসভাকে জানাবেন। গত ১৩ তারিখের দৈনিক একটি পত্রিকায় বেরিয়েছে—তাতে বলা হয়েছে—যে, গত দোলের দিন কেন্দ্রীয় সরকারের গোয়েন্দা দপ্তরের ৪ জন অফিসারের সাথে ২ জন বিহারের এবং ২ জন পশ্চিমবঙ্গের নকশাল নেতার গোপন মিটিং হয়। যে বাড়িতে মিটিং হয়েছে সেটা হচ্ছে একজন শিল্পপতির বাড়ি। সেই শিল্পপতির সাথে বর্তমান কেন্দ্রীয় মন্ত্রীর বিশেষ ঘনিষ্ঠতা আছে, এবং সেই পত্রিকায় আরও বলা হয়েছে অপারেশন ল্যাঙ্গুয়েজ নামে একটা পরিকল্পনা করা হয়েছে। সেই পরিকল্পনায় বলা হয়েছে ঝাড়খণ্ডিদের সাথে মদত

দেওয়া হবে। কেন্দ্রীয় গোয়েন্দা দপ্তরের মদতে নকশাল পন্থিরা উদ্যোগি হবেন। এই সংবাদটি যে পত্রিকায় বেরিয়েছে সেই পত্রিকার নাম হল 'গণশক্তি'। এই বিষয়টি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে সঙ্গে যে গোয়েন্দা দপ্তরের অফিসাররা [illegible] সঙ্গে মিটিং করছে। ১৯৭০-৭১-৭২ সালে পশ্চিমবঙ্গে হিংসাশ্রয়ী ঘটনার পিছনে কেন্দ্রীয় দপ্তরের রিসার্চ অ্যান্ড অ্যানালিটিক্যাল উইংয়ের মদত ছিল, এই অভিযোগ উঠেছে। ত্রিপুরাতে টি. এন. ভি.-র নাম করে রিসার্চ অ্যান্ড অ্যানালিটিক্যাল উইং-এর লোকেরা খুন করেছে, এই রকম সম্ভাবনা গণশক্তি করে না, স্টেটসম্যান এবং যুগান্তর করেছেন। কেন্দ্রীয় সরকারের গোয়েন্দা দপ্তরের এই ধরনের উদ্যোগ যথেষ্ট আশঙ্কার সৃষ্টি করেছে, এই সম্পর্কে তাদের মন্তব্য যাতে আমাদের বিধানসভার সামনে হাজির হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার এলাকায় প্রায় ১০ হাজার বোরো ধানের জমি জলের অভাবে শুকিয়ে যেতে বসেছে। আপনার মাধ্যমে এই বিষয়ে আবেদন করেছিলাম এবং সেই অনুযায়ী কংসাবতি থেকে কিছু জল ব্যবস্থা করে দিয়েছিলেন। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি সবংয়ে—ভগবানপুর এবং পটাশপুর এলাকায় কয়েক হাজার একর বোরো ধানের জমি জলের অভাবে সেখানে বোরো চাষ হতে পারছে না। এতে চাষীরাও ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাই আবেদন করছি কৃষিমন্ত্রী এবং সেচমন্ত্রীকে অবিলম্বে নির্দেশ দিন যাতে কপালেশ্বরী নদী থেকে জল ছাড়ার ব্যবস্থা করা হয়। এই ব্যাপারে বিভাগীয় ইঞ্জিনিয়ারদের নির্দেশ দিতেও অনুরোধ করছি। এর ফলে সেখানকার তিনটি ব্লকের লোকেরা বাঁচতে পারে, এবং আমি আশা করব আপনি এই ব্যাপারে অবিলম্বে নির্দেশ দিবেন।

**শ্রী সুরজিৎ স্মরণ বাগচী :** স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনস্থ কলেজগুলির কয়েক হাজার এম. এ., এম. এস. সি.-র পঠন পাঠন সমস্যা সম্পর্কে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বিশ্ববিদ্যালয়ের মঞ্জুরি কমিশনের অগণতান্ত্রিক কার্যকলাপের ফলে রাজ্য সরকারের তহবিলের উপর নির্ভর করে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়কে চলতে হচ্ছে। ফলে আশানুরূপ সম্প্রসারণ হচ্ছে না। আমরা যে সমস্ত টেকনিক্যাল বিষয়গুলি পড়াই সেই সব বিষয়ে এম. এ., এম. এস. সি. কোর্স না খোলায় ছাত্রছাত্রীদের ভবিষ্যত এখনও অন্ধকারাচ্ছন্ন। রাজ্য সরকারের ফিশারি বিভাগের উদ্যোগে ও প্রত্যক্ষ সহায়তায় ফিশারি নিয়ে এম. এস. সি. কোর্স খোলার কথা। কিন্তু সেই সম্বন্ধে এখন কোনও সিদ্ধান্ত হয়নি। এই ব্যাপারে আমরা খুব উদ্বেগ বোধ করছি। এবং যে সমস্ত ছেলেমেয়েরা পড়ছে তারা কোথায় এম. এ., এম. এস. সি. পড়বে সেটা বুঝতে পারছি না। সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি হাজার হাজার বিপন্ন ছাত্রছাত্রীর কথা চিন্তা করে, উচ্চ শিক্ষার স্বার্থে ট্র্যাডিশনাল বিষয়গুলি এবং নন্‌ট্র্যাডিশনাল বিষয়গুলি নিয়ে অবিলম্বে এম. এ., এম. এস. সি. এবং ফিশারি কোর্স খোলার ব্যবস্থা করা হোক এবং আশা করব তাতে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ছেলেরা উপকৃত হবে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি কারণে যে, শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ ভারতবর্ষের মধ্যে নাম করা কলেজ, এই কলেজ ১১ বছর বাদে এস. এফ. আই.-এর হাত থেকে ছাত্র পরিষদ

পেল এবং পাওয়ার ফলশ্রুতি হিসাবে গত ৩-৪ দিন ধরে সেই কলেজ বন্ধ হবার মুখে। স্যার, এই কলেজের যিনি ছাত্র পরিষদের বর্তমান সম্পাদক, দেবাশীষ বসু এবং দ্বিজদাস বসাক এই দুইজনকে ৩-৪ দিন আগে কলেজ কম্পাউন্ডের মধ্যে এস এফ আই-এর প্রাক্তন সম্পাদক সুমিত মুখার্জি, শাশ্বত রায় এবং ভাস্কর ঘোষ এরা প্রচণ্ডভাবে মারধোর করে। তারপর ঘটনা প্রিন্সিপ্যালকে জানান হলে প্রিন্সিপ্যাল তাদের সাসপেন্ড করলেন, সাসপেন্ড করার পর সেই এস এফ আই-এর ছেলেরা প্রিন্সিপালকে সারা রাত ঘিরে রেখে দিল এবং জোর করে সেই সাসপেনশন তুলিয়ে নেওয়া হল। এই ছাত্র পরিষদে যারা পদাধিকারে আছে তারা মুখ্যমন্ত্রীর কাছে চিঠি দিয়েছে যে, আরও বিভিন্ন জেলা থেকে এসেছি, আমরা হাওড়ায় থাকি না, আমরা নিরাপত্তার অভাব বোধ করছি। আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই তাদের নিরাপত্তা কলেজের মধ্যে থাকবে কি থাকবে না। আপনি স্বরাষ্ট্র মন্ত্রীকে অবিলম্বে বলুন এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য, তা না হলে এই ইঞ্জিনিয়ারিং কলেজ বন্ধ হওয়ার দায় রাজ্য সরকারের উপর বর্তাবে। তাই স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপর্ণ বিষয়ে রাজ্যের মুখ্যমন্ত্রী তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে আমাদের কলকাতা বন্দরের সামনে যে সমস্যা নদীর নাব্যতা সমস্যা, পলি মাটি জমে যাওয়ার জন্য, সেই কারণে কলকাতা বন্দরের পরিপুরক হিসাবে হলদিয়া বন্দর তৈরি হয়েছিল। সেই একই সমস্যার সম্মুখীন বর্তমানে হলদিয়া বন্দর হয়েছে। সেই কারণে ষষ্ঠ যোজনায় পলি মাটি কেটে নদীর নাব্যতা বৃদ্ধির জন্য একটা প্রকল্প কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন ৪০ কোটি টাকার। কিন্তু ষষ্ঠ যোজনায় কেন্দ্রীয় সরকার কোনও টাকা দেননি। সপ্তম যোজনায় ব্যয় বৃদ্ধির জন্য ৮০ কোটি টাকা ধরা হল, কিন্তু এই প্রকল্পও কেন্দ্রীয় সরকার অনুমোদন করেননি। যদি ড্রেজিং এর কাজ না হয় তাহলে হলদিয়া বন্দর বন্ধ করে দিতে হবে এবং এর ফলে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, হিন্দুস্তান ফার্টিলাইজার, ভবিষ্যতে হলদিয়া পেট্রোকেমিক্যাল ইত্যাদি ক্ষতিগ্রস্ত হবে এবং গোটা রাজ্যের অর্থনীতি সাংঘাতিকভাবে আঘাত প্রাপ্ত হবে। তাই হলদিয়া বন্দরকে রক্ষা করার জন্য নদীর নাব্যতা বৃদ্ধির জন্য অবিলম্বে ড্রেজিং এর ব্যবস্থা করতে হবে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার কর্ণপাত করছেন না। আসলে ১৯৫৬ সাল থেকেই কেন্দ্রীয় সরকার কর্ণপাত করছেন না। আসলে ১৯৫৬ সাল থেকেই কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের অর্থনীতিকে মরুভূমিতে পরিণত করার চেষ্টা করছেন, হলদিয়া বন্দর সেই চক্রান্তেরই একটা পরিণতি। কিছুদিন আগে মুখ্যমন্ত্রী ১৬ই ডিসেম্বর প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছিলেন ড্রেজিং এর কাজ শুরু করার জন্য। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেজন্য আপনার কাছে অনুরোধ করছি আমাদের হাউস থেকে এই বিষয়ে একটা সর্বসম্মত সিদ্ধান্ত হওয়ার দরকার আছে, তা না হলে পশ্চিমবঙ্গের অর্থনীতি চরম আঘাতপ্রাপ্ত হবে। এটা কমিউনিস্ট কংগ্রেসের ব্যাপার নয়, এটা রাজ্যের স্বার্থ সংশ্লিষ্ট ব্যাপার।

2-30–2-45 P.M.
including Adjournment

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করতে চাই। "আজকাল" পত্রিকায় বেরিয়েছে গতকাল ঝাড়গ্রাম হাসপাতালে একজন তরুণী রোগিনী হিসেবে এসেছিলেন এবং তাঁকে ধর্ষণ করা হয়েছে। কিছুক্ষন আগে স্বাস্থ্যমন্ত্রী বললেন পশ্চিমবাংলার সমস্ত হাসপাতাল ঠিকভাবে চলছে। হাসপাতালে রোগিনীকে যদি ধর্ষণ করা হয় তাহলে কি বলব পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা আছে? বিধানসভার মাননীয় সদস্যদের ইনসাল্ট করা হবে, রোগিনীকে ধর্ষণ করা হবে এরপরও কি মাননীয় স্পিকার মহাশয়, আপনি বলতে পারবেন পশ্চিম বাংলায় আইন শৃঙ্খলা আছে? আমি এই বিষয়ে সরকারে দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ দীপক চন্দ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ তারিখ অর্থাৎ বন্ধের আগের দিন বেশ কিছু সমাজ বিরোধী লোক কর্পোরেশন অফিসে ঢুকে অবস্থান করতে থাকেন এবং রাতে তারা নানা রকম কান্ড করেন। পরের দিন ১৫ তারিখ কতগুলি মস্তান কাউন্সিলার্স ক্লাবের তালা ভেঙে আসবাবপত্র ভাঙচুর করে এবং ক্লাবের সেক্রেটারির ড্রয়ার থেকে টাকা চুরি করে। যারা এই সমস্ত কান্ড কারখানা করেছেন তাদের মধ্যে কংগ্রেস (আই)-র কাউন্সিলাররা ছিলেন এবং তাঁরাই এই কাজে উস্কানি দিয়েছেন। শুধু তাই নয়, ভারত সরকারের একজন মন্ত্রী রিমোট কর্ণারে থেকে এই ব্যাপারে উস্কানি দেবার ব্যবস্থা করেছিলেন।

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলা, দার্জিলিং জেলা এবং শিলিগুড়ি মহকুমা অঞ্চলে ২০-২২টি হিন্দি মাধ্যম হাইস্কুল আছে এবং ২টি উচ্চ মাধ্যমিক স্কুল আছে যেখানে হিন্দীর মাধ্যমে পড়াশুনা করা হয়। কিন্তু উত্তরবঙ্গ ইউনিভার্সিটিতে হিন্দী ডিপার্টমেন্ট না থাকার ফলে সেখানে কেউ হিন্দী পড়তে পারে না। এর ফলে দেখা যায় জলপাইগুড়ি চা বাগান এলাকার আদিবাসী ছেলেমেয়েরা উচ্চ মাধ্যমিক পরীক্ষায় পাশ করবার পর কলেজের শিক্ষা আর গ্রহণ করতে পারে না। এদের মধ্যে কেউ কেউ বিহারে যায়, রাঁচিতে যায়, দার্জিলিং-এ যায়। আর্থিক অসুবিধা ভোগ করেও শুধু পড়াশুনা শেখার জন্য বাইরে যেতে বাধ্য হয় এবং ৪ বছর পর যখন তারা আবার এখানে ফিরে আসে তখন তারা আমাদের পশ্চিমবাংলার লোক বলে বিবেচিত হয় না। কাজেই আমি অনুরোধ করছি উত্তরবঙ্গ ইউনিভার্সিটিতে হিন্দী ডিপার্টমেন্ট খোলা হোক।

**Shri Mohan Singh Rai :** I want to draw the attention of the Hon'ble Minister-in-charge of Higher Education and the Chief Minister in connection with a serious matter. In the syllabus of North Bengal University, the text books, reference books and Note books have been included in the B.A. Honours course and M.A. The books have not been written and composed by poets and writers of Nepal. Many standard books of Nepali writers from Darjeeling and other parts of India have not been included in the said Syllabus. Through such practice the allegiance and attraction of the students are being diverted against the Nation. If you do not stop such practice in Darjeeling immediately it

would create a serous situation. So, I draw your attention in this respect.

**श्री सत्यना ायण सिंह :** स्पिकार सर, आपके माध्यम से मैं जुटमिलकी ओर आकर्षित करना चाहाता हुँ। एँगलो जुट मिलके गेट पर १५ तारीख को वन्ध के दिन श्रमीक लोग एकत्रित होके जुट मिल को चलाना चाहते थे, किन्तु सी पी एमके गुण्डे मार-धर करके उनको काम पर जाने से रोकने लगे। श्रमीक बिना खाये-पिये हुये काम पर आये हुये थे। उनमे २१ श्रमिक इस मारपीट से घायल हो गये। अफिसर इनचार्ज जगद्दल थाने के भि अये थे। उनके सामने ही श्रमिकों को मारा गया। उनके घरों में घुसकर–रास्ते पर श्रमिकों को मारापिटा गया। अफिसारने केवल यहि आस्वासन दिया कि दुसरी दिनपर में मजदुरों को कामायेजाने दिया जायगा।

मैं इस मंली से घटनाके वारे में इन्कुयरी करने का अनुरोध करता हुँ।

(AT this Stage the House was Adjourned till 2-45 P.M.)

[2-45–2-55 P.M.]

### (After Adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ই মার্চ গণশক্তি কাগজে একটি সংবাদ প্রকাশিত হয়েছে। তাতে ঐ মথুরাপুর গ্রামের হালদারের নামে একটি সংবাদ বেরিয়েছে সেই সংবাদে বলা হয়েছে, আমি এবং অধ্যাপক মনোরঞ্জন হালদার, এম. পি., আমরা নাকি থানায় গিয়ে হুমকি দিয়েছি, শাসিয়েছি। মথুরাপুরের ডাক্তারের বিরুদ্ধে যে অভিযোগ করা হয়েছে তা সম্পূর্ণ ভুল। সেখানে একজন ডাক্তার বাবু আছেন। ওখানে ডাক্তারের সঙ্গে ঝগড়া থাকার জন্য ডাঃ মৃণালকৃষ্ণ হালদার ও হাসপাতালের কয়েকজন স্টাফের বিরুদ্ধে একটা মিথ্যা অভিযোগ করেছেন। সেই মিথ্যা অভিযোগ সম্পূর্ণ ভাবে গণশক্তি কাগজে প্রকাশিত হয়েছে। এই গণশক্তি ওদের কাগজ যদি সত্যবাদি হয় তাহলে আজকে আমি যে প্রতিবাদ করলাম সেটাও যেন তারা ছাপেন। ঐখানে এই রকম কোনও ঘটনা হয়নি। পারিবারিক গন্ডগোলে মারামারি হয়েছে। মেডিক্যাল একজামিনেশন হয়েছে। তারা রিপোর্ট দিয়েছে—"সম্পূর্ণ অসত্য"—সি. এম. ও. এইচ. দেখেছেন—দেখে রিপোর্ট পাঠিয়েছেন। গণশক্তি কাগজে একটি সম্পূর্ণ অসত্য তথ্য দিয়ে, বিকৃত করে হাসপাতালের ডাক্তার, নার্স ইত্যাদি সকলের নাম জড়িয়ে প্রকাশিত হয়েছে। আমি আপনার মাধ্যমে গণশক্তি কাগজকে বলব, তারা যেন সংশোধন করা আমার বিবৃতিটি ছেপে দেন। তারা সম্পূর্ণ অসত্য ছেপেছেন।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী এস. এম. ফজলুর রহমান :** মাননীয় সভাপাল মহাশয়, এই কয়দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর নানাবিধ তর্ক বিতর্ক হয়েছে, অসংখ্য অভিযোগ এসেছে, যার বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে, তার মুখপাত্র হচ্ছেন মুখ্যমন্ত্রী মহাশয়। অত্যন্ত বিরক্তি সহকারে অনেক রকম কথা বলেছেন, সেই বিষয়ে তিক্ততার সৃষ্টি হয়েছে। আমি সেই তিক্ততার মধ্যে আর যেতে চাই না। মাননীয় সভাপাল মহাশয়, আপনি জানেন, আমি পেশায় ব্যবহারজীবী, আপনিও তাই। কাজেই এই যে মহামান্য রাজ্যপালের ভাষণ—এই ভাষণের সেই দিকটাই আপনার সামনে তুলে ধরব এবং অন্যান্য মাননীয় সদস্যদের সামনেও তুলে ধরব। আপনি যদি বিশ্বাস করেন যে, আইন অনুসারে গত নির্বাচন পরিচালনা হয়েছে তাহলে ভাল কথা, আর তা যদি না হয়ে থাকে, মূলে কুঠারাঘাত হয়ে থাকে তাহলে সেই বক্তব্য, মনোভাব ব্যক্ত করতে হবে এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার পক্ষে কিছু কথা বলবেন। মাননীয় সভাপাল মহাশয়, মহাত্মা গান্ধীর স্বপ্ন হচ্ছে গ্রাম পঞ্চায়েত এবং নেতাজীর স্বপ্ন হচ্ছে অল পাওয়ারস টু দি পিপল। এই স্বপ্ন আজ রূপ নিয়েছে বহুদূর অতীত থেকে পঞ্চায়েতে সেই রূপ দেবার জন্য সংবিধানের ৪০ ধারায় ডাইরেক্টিভ প্রিন্সিপালে বলা হয়েছে যে, গ্রাম পঞ্চায়েত গঠন করতে হবে, গ্রাম পঞ্চায়েত ইউনিট গঠন করতে হবে এবং সেই ইউনিটকে সেই পরিমাণ শক্তি দিতে হবে, যে শক্তিতে তারা নিজেরাই বলিয়ান হয়ে নিজেদের ভাগ্য নিয়ন্ত্রণ করবে এবং সেই ভাগ্য নিয়ন্ত্রণের মধ্য দিয়ে অর্থনৈতিক মুক্তি, সামাজিক মুক্তি ইত্যাদি সব কিছুই তারা দেখবে।

সেই অনুসারেই আজকের যে পঞ্চায়েত সেই পঞ্চায়েত রূপ নিয়েছে। যে পঞ্চায়েত এতদিন তৃণগুচ্ছের মধ্যে লুক্কায়িত ছিল অর্থাৎ যে পঞ্চায়েত গ্রামের বৈঠকখানায়, চন্ডিমন্ডপে বা অন্য জায়গায় ছিল তা নতুন রূপে আত্মপ্রকাশ করেছে। কিন্তু স্যার, এই সমস্ত পঞ্চায়েতের ভিত্তিটা গণতন্ত্রের উপর নির্ভর করছে। গণতন্ত্রের তিনটি পিলার আছে—লেজিসলেচার, জুডিসিয়ারি, একজিকিউটিভ। এই তিনটি পিলারের মধ্যে কোনওটির যদি সিমেন্টিং ফোর্স না থাকে তাহলে সেই গণতন্ত্র কখনও সফল হতে পারে না। স্যার, মহামান্য রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন আপনাকে আমি অনুরোধ করছি এবং তার সঙ্গে সঙ্গে এখানে মাননীয় সদস্য যাঁরা উপস্থিত আছেন তাঁদেরও জিজ্ঞাসা করছি, এর মধ্যে কোথাও কি দেখাতে পারবেন একটি লাইন বা একটি কথাও সেখানে আছে, যে নির্বাচন পরিচালিত হয়েছে, অনুষ্ঠিত হয়েছে তা আইন অনুসারে হয়েছে? আইনকে মান্য করে করা হয়েছে? আইনের প্রতি শ্রদ্ধা দেখানো হয়েছে? না, কোনও জায়গায় কোনও কথা পাবেন না। সেখানে কেবল বলেছেন, নির্বিঘ্নে হয়েছে, কোনও গোলমাল হয়নি। কিন্তু আইন অনুসারে হয়েছে একথা কোথাও বলতে পারেননি। আইন অনুসারে যে হয়নি বা কি রকম আইন অনুসারে হয়েছে আমি তার প্রমাণ দিচ্ছি। এই দেখুন স্যার, প্রায় ৫০০ ব্যালট পেপার ইউজ করা হয়েছে, নাম লেখা হয়েছে, অর্ধেক দেওয়া হয়েছে—ব্যবহৃত, অব্যবহৃত প্রায় ৫০০ ব্যালট পেপার গুচ্ছ থেকে ছাড়িয়ে নেওয়া হয়েছে।

(At this stage the Honourable Member was seen showing a bunch of papers to the Hon'ble Speaker)

(গোলমাল)

এই দেখুন স্যার, এটা হ'ল পোস্টাল ব্যালট। সিল্ড কভারে যেমনকার তেমনিই আছে।

(গোলমাল)

(এখানে বক্তা আরও খাম মিঃ স্পিকারকে দেখান কিন্তু তুমুল গোলমালে বক্তার বক্তব্য শোনা যায় না)

এটা গত পঞ্চায়েত নির্বাচনের। রেজাল্ট ঝোলার মধ্যে রয়ে গেল। এই ব্যাগে সব পোরা ছিল।

(এখানে একটি ব্যাগ মিঃ স্পিকারকে বক্তা দেখান)

এটা কি আইন অনুসারে হয়েছে?

(গোলমাল)

স্যার, এক জায়গায় এগুলি পড়ে থাকল, খুঁজে পাওয়া গেল, আর এখানে গণনা শেষ হয়ে গেল। ভোটপত্র পড়ে থাকল এক জায়গায়, আর এক জায়গায় গণনার কাজ চলল এবং ডিক্লিয়ার হয়ে গেল কে জিতল আর কে হারল। এটা কি আইন অনুসারে ভোট গণনা হয়েছে, ভোটের কাজ পরিচালিত হয়েছে? একজন আইনজ্ঞ হিসাবে স্যার, তা কি আপনি বলতে পারেন?

(গোলমাল)

স্যার, যদি রুল মান্য করা না হয়ে থাকে, গোপনীয় ব্যালট পেপারের বিধি যদি মান্য না করা হয়ে থাকে, ব্যালট কি ভাবে নিতে হবে, দিতে হবে সেগুলি যদি অবজ্ঞা করে ছুঁড়ে ফেলে দিয়ে মনগড়া করে ডিক্লিয়ার করা হয়ে থাকে যে কোনও প্রার্থী জয়ী হল....

(তুমুল গোলমাল)

মাননীয় সভাপতি মহাশয়, এ ঘটনা ঘটেছে কালিগঞ্জ থানায়।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Rahman, are you going to deposit it or you want to keep it with yourself? এগুলি কি জমা দেবেন?

**শ্রী এস. এম. ফজলুর রহমান :** আমি জমা দেব স্যার, কারণ, These are the properties of the House.

**মিঃ স্পিকার :** আপনি একটু বসুন। আমাদের রুলস হচ্ছে, হাউসে If any Honourable member wants to refer to any document or paper first he has to deposit it on the table of the House যদি আপনি ডিপোজিট না করেন তাহলে আপনি রেফার করতে পারেন না। That is the rule. If you want to deposit it then you can refer to it. If you do not want to deposit it,

then that part will be expunged আগে জমা দিন তারপর রেফার করুন।

[ 2-55-3-15
including Adjournment ]

**শ্রী এস. এম. ফজলুর রহমান :** স্যার, কালিগঞ্জ থানার রাধাকান্তপুরের পানীঘাটা গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের ভোট এখানে গ্রহণ করা হয়েছে। এই ভোট কেন্দ্রের যেখানে ভোট নেওয়া হচ্ছিল তার কিছু দূরে এই সব ভোটের পেপার পড়ে ছিল যেগুলি আপনাকে দেখালাম। এগুলি না দেখে, না শুনে না গণনা করে প্রার্থীকে জয়ী বলে ঘোষণা করে দেওয়া হয়েছে। এই জিনিস কি আইন সঙ্গত ভাবে হয়েছে? (প্রচন্ড গোলমাল)......মাননীয় অধ্যক্ষ মহাশয়, পানীঘাটা গ্রাম পঞ্চায়েতে এই জিনিস হয়েছে। সেখানে ইউজড্ ব্যালট পেপার পড়েছিল এবং তাতে প্রিসাইডিং অফিসার শ্রী প্রদ্যোত রায়ের সই ছিল। এগুলি যদি এই ভাবে পড়ে থাকে তাহলে কি ভাবে সেই ভোট আইন সঙ্গত ভাবে হয়েছে বলা যায়? আর তা যদি না হয়ে থাকে তাহলে সমস্ত ভোট বেআইনি ভাবে হয়েছে। এই ভোটের কোনওও দাম নেই। এই যে ভোট হয়েছে, এটাকে প্রহসন ছাড়া আর কিছু বলা যায় না। কাজেই এই সমস্ত ভোট বেআইনি হয়েছে এবং একে ক্যান্সেল করে দেওয়া উচিত। এই ভাবে যেগুলি ধরা পড়েছে, যেগুলি আমাদের হাতে এসেছে সেগুলি আপনাকে দেখালাম কিন্তু যেগুলি ধরা পড়েনি এই রকম বহু আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেন যে স্পেসিফিক কেস দিন। আমি আপনাকে বলছি যে, এর থেকে নির্দিষ্ট প্রমাণ, উৎকৃষ্ট প্রমাণ, দলিল সম্বলিত প্রমাণ আর কি হতে পারে? এই সব প্রমাণের দ্বারা এটাই প্রমাণিত হয় যে এই ভোট সম্পূর্ণ বেআইনি হয়েছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আপনারা বসুন, ওনাকে বলতে দিন। আমি একটা কথা মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই। এটা বলার জায়গা। এখানে সকলের বলার অধিকার আছে। গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যার যার নিজের বক্তব্য রাখার অধিকার আছে। ওঁনার অধিকার উনি প্রয়োগ করছেন। আপনারা সময় মতো উত্তর দেবেন, এত ব্যস্ত হচ্ছেন কেন? বসুন। মিঃ রহমান, আপনার বক্তৃতা হবার পরে ওই কাগজগুলি আমার টেবিলে জমা দেবেন।

**শ্রী এস. এম. ফজলুর রহমান :** আচ্ছা দেব। স্যার, রাধাকান্তপুরের পানীঘাটা গ্রাম পঞ্চায়েতে আমাদের প্রাক্তন অর্থমন্ত্রী শ্রী শঙ্করদাস ব্যানার্জি দাঁড়িয়ে ছিলেন। সেই কেন্দ্রে এই জিনিস হয়েছে। তিনি সেখানে হেরে গেছেন। এই যে ঘটনা ঘটেছে, এটা কোনও খন্ড চিত্র নয়। এটা সমগ্র চিত্রের অংশ মাত্র। সমস্ত পশ্চিমবঙ্গে এই জিনিস ছড়িয়ে আছে। এখানে ধরা পড়েছে অন্য জায়গায় যা ধরা পড়েনি, সেগুলির কি অবস্থা আমি জানি না। এ থেকে কি এ কথা বলতে পারি না, এই যে ভোট পরিচালিত হয়েছে, এটা বেআইনি ভাবে হয়েছে, কারচুপি করা হয়েছে? মুখ্যমন্ত্রী মহাশয় বলেন যে, প্রমাণ দিন। এটা একটা জ্বলন্ত প্রমাণ আমি আপনার সামনে তুলে ধরলাম। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইব যে এর থেকে তিনি আর কি কি প্রমাণ চান? এর থেকে উৎকৃষ্ট প্রমাণ আর কি হতে পারে? যে প্রমাণ

প্রভাবিত করা যায় না, যে প্রমাণ রূপধারণ করতে পারে না, সেই দলিল সম্বলিত প্রমাণ আমি আপনার কাছে রাখলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ডকুমেন্ট স্পিক্স এ ভলিউম অব থিংস, কাজেই এই ঘটনা থেকে বোঝা যায় কি ভাবে এই পঞ্চায়েতের নির্বাচন করা হয়েছে—ডকুমেন্ট স্পিক্স এভরিথিং। এই কয়েকটি কথা বলে, এই বয়সে, আমার এখন ৮৬ বছর বয়স, এই ৮৬ বছর বয়সে এত বেআইনি কাজ হচ্ছে, এমন ভাবে বেআইনী কাজ হচ্ছে, যাতে আমি খুব উত্তেজিত বোধ করছি এবং উত্তেজিত হয়ে পড়ছি। সেই জন্য বলছি এই ভাবে সমস্ত কিছু অমান্য করে গণতন্ত্র বাঁচতে পারে না। আজকে তিনি যেমন ভাবেই চেষ্টা করুন পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নতি করবেন, সেই সমস্ত নিরর্থক হয়ে যাচ্ছে। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যাবাদ জ্ঞাপক প্রস্তাব যা এখানে এসেছে, তাকে সমর্থন করে কিছু বলছি। আমি যেহেতু দিল্লি চলে যাব আজকে সেই জন্য শেষে না বলে এখনই আমি বলছি, আপনার অনুমতি নিয়ে। আমার প্রথম কথা হচ্ছে—

**মিঃ স্পিকার ঃ** মিঃ বোস, ওয়ান মিনিট—মিঃ রহমান, আপনি দেখালেন অনেকগুলো কাগজ, কিন্তু জমা দিলেন এই কটা—

(গোলমাল)

(At this stage the House was Adjourned till 3-25 P.M.)

**After Adjournment**

[3.15–3.25 P.M.]

**Shri Abdus Sattar :** Mr. Speaker, Sir, I rise on a point of order

(Noise)

**Mr. Speaker. :** No point of order now. Mr. Sattar, please take your seat. Let the Chief Minister make his statement first. Thereafter I shall hear you. Now I call upon Shri Jyoti Basu.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহোদয়, রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটা কথা বলছি। আমাকে আগেই বলতে হচ্ছে, কারণ এখনই আমাকে দিল্লি চলে যেতে হবে। প্রথম কথা হচ্ছে, রাজ্যপালের বক্তৃতার যেসব বিষয়ে অন্তত কেউ কেউ মনে করেন, আমরাও কখনো কখনো মনে করি যে, কংগ্রেস পক্ষের একমত হওয়া উচিত, সেসব সম্বন্ধে ওঁরা একমত কি না তা বললেন না। সেসব একটা কথাও বললেন না। যেমন ধরুন পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স, সে বিষয়ে অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলো একত্রিত হয়ে আই. ডি. পি. আই'র নেতৃত্বে এক বছর ধরে সরেজমিনে দেখার পরে, আমাদের সঙ্গে আলোচনা করার পরে এখানে এসে ব্যবস্থা করে সেটা অনুমোদন করেছিলেন। অথচ সেটা আজ তিন মাস হল প্রধান মন্ত্রীর দপ্তরে পড়ে আছে। সেই পেট্রোকেমিক্যাল

সম্বন্ধে ওঁদের কি বক্তব্য? ওঁরা কি চান, না চান না? যেটা এত দিন ধরে হচ্ছে সেটা কি ওঁরা চান না? আর ঐসব কোনও প্রশ্ন নেই, আমরা তো কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম ৬০-৪০ প্রপোরশন অনুযায়ী আমাদের সঙ্গে করতে। ওঁরা করলেন না। ওঁরা আমাদের বললেন, "প্রাইভেট কেউ করলে হবে।" প্রাইভেট এলো, তারপরে এক বছর কেটে গেল, সমস্ত অনুমোদন হয়ে গেল, অথচ এখনও তা পড়ে আছে! এখন রেড হচ্ছে, কি হচ্ছে, মামলা হচ্ছে, কত কোটি টাকা, আমি ওসব জানি না। যদি ব্যক্তির কোনও প্রশ্ন ওঠে, তাহলে আমাদের বলুক যে, কোনও্ ব্যক্তি দিয়ে হবে না, কোনও্ ব্যক্তি দিয়ে হবে, বলুক সে কথা! যদি কোনও ব্যক্তি নাই থাকে, আমাদের প্রয়োজন নেই কোনও ব্যক্তির, আমরাই টাকা দিয়ে করব। পশ্চিম বাংলার মানুষ টাকা দিয়ে করবে। পশ্চিম বাংলার মানুষদের আমি জানি, আমি যদি তাঁদের কাছে বলি যে, কয়েক কোটি টাকা আমাদের প্রয়োজন—সরকারি টাকা বাদে—তাহলে সেই টাকা মানুষ আমাদের হাতে তুলে দেবেন। এ বিষয়ে কোনও সন্দেহ আমার নেই। কিন্তু ওঁরা এ বিষয়ে কোনও কথা বললেন না। অবশ্য ওঁরা এসবের বিরোধী, তা আমরা জানি। কারণ ছেলে মেয়েদের চাকরি হবে, অর্থনৈতিক অগ্রগতি হবে, এসব ওঁরা চান না। ওঁরা এসবের বিরুদ্ধে, ওঁরা সমাজবিরোধী কাজে লিপ্ত। তারপরে ভারত ইলেক্ট্রনিক্স থেকে যে প্রকল্প করার কথা ছিল আমাদের বিধাননগরে তা আজ পর্যন্ত হল না। অথচ ৫০ কোটি, ৬০ কোটি, ৭০ কোটি টাকা দিয়ে এক একটা পাঞ্জাবে করতে পারেন, হরিয়ানায় করতে পারেন—হরিয়ানা তখন ওঁদের হাতে ছিল—উত্তর প্রদেশে করতে পারেন, বোম্বেতে করতে পারেন, গুজরাটে করতে পারেন। আর ওঁরা এখানে কি বলছেন? ওঁরা সব লম্বা চওড়া কথা বলছেন। অথচ যেগুলো পশ্চিম বাংলার মানুষ সমর্থন করছেন সেগুলো সম্বন্ধে একটা কথাও ওঁদের কাছ থেকে আমি শুনতে পেলাম না। তারপরে আমরা যেটা বার বার বলছি, মাশুল সমীকরণ নীতি তুলে দিতে হবে। পশ্চিম বাংলার ক্ষেত্রে ঐসব চাপানো হয়েছে। আমরা বলেছি শিল্প ক্ষেত্রে কাঁচা মাল যার যা দরকার তা সবাই এক সঙ্গে বসে এমন ভাবে ঠিক কবা হোক যাতে প্রত্যেক স্টেট তার যা প্রয়োজন তা পায়। আমাদের এখান থেকে, বিহার থেকে কাঁচা মাল—ইস্পাত, লোহা, কয়লা—একই দামে টানা চলে যাবে দু হাজার, তিন হাজার মাইল দূরে। অথচ আমরা সুতো, তুলো অন্য রাজ্য থেকে এক দামে পাব না। এই কি ভারতবর্ষ! আর ওঁরা যাঁরা পশ্চিম বাংলাকে ভালবাসেন, ভারতবর্ষকে ভালবাসেন বলছেন তাঁদের কাছ থেকে আমরা এসব সম্বন্ধে কিছুই শুনতে পাচ্ছি না। ঠিক সেইভাবে ওদের আমল থেকে আরম্ভ হয়েছে, আমি হিসাব করে দেখেছি ১৫ বছর ধরে কিম্বা তারও বেশি হতে পারে, আমাদের এখানে কেন্দ্র থেকে যে সমস্ত পুঁজি নিয়োগ হয় তা নেমে গেছে ১১.২ থেকে ৭.১তে। এ বিষয়ে ওদের কি বক্তব্য আছে? কিছু আছে বক্তব্য? মহারাষ্ট্রে ৩.১ থেকে শতকরা ১৫ ভাগ বেড়ে গেছে। এটা কি ভারতবর্ষ? এইভাবে রাজ্য চলছে কেন্দ্র থেকে।

(নয়েজ)

এই বংশবদ কংগ্রেসের কাছ থেকে এ বিষয়ে একটা কথাও পেলাম না, খালি পদলেহন করে চলেছেন। আমরা এখানে এই আওতার মধ্যে যেখানে একটু বেশি ক্ষমতা আছে অর্থাৎ কৃষিক্ষেত্রে রাজ্যপাল তার ভাষণে বলেছেন এত বিপর্যয় যেখানে ঘটে গেল, প্রায় ১২ জেলা ডুবে গেল বন্যায় এবং বৃষ্টিতে—আমরা এটা সবাই জানি, তা সত্ত্বেও আমরা রেকর্ড প্রোডাকশন

করেছিলাম। এবারেও আমরা সেটার পুনরুদ্ধার করব এ বিষয়ে কোনও সন্দেহ নেই এবং আরও যাতে বেশি হতে পারে তারজন্য চেষ্টা করব। আজকে দিল্লিতে মিটিং হবে। কৃষিমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীদের ডেকেছেন। তবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই আমাদের যা রেকর্ড ভারতবর্ষের কোনও কংগ্রেস শাসিত রাজ্যে সেই রেকর্ড নেই একথা ওনারা মনে করে রাখুন।

(নয়েজ)

ঠিক সেই রকমভাবে ছোট শিল্প, কুটির শিল্পের ক্ষেত্রে ওনাদের কাছ থেকে একটি কথাও পেলাম না। আমরা পুনরুজ্জীবন দিয়েছি এইসব ছোট শিল্প, কুটির শিল্পকে। এত ছোট শিল্প ভারতবর্ষে আর কোথাও নেই যা পশ্চিমবঙ্গে আছে। তাঁত শিল্পের পুনর্জন্ম হয়েছে, এটা গোটা ভারতবর্ষের মানুষ জানে। প্রতিটি প্রদেশে আমরা প্রায় ১টি করে দোকান খুলেছি এই সমস্ত তাঁত শিল্পের জিনিস যাতে বিক্রি হয়। সেখানে গত বছর আমরা মার খেয়েছি। কেন? আমাদের লোহা, কয়লা ইস্পাত নিয়ে যাচ্ছে একই দামে, কিন্তু তুলো পেলাম না একই দামে, সূতো পেলাম না একই দামে। কি করে রক্ষা করব এই শিল্পকে? কংগ্রেস থেকে কিছু বলার আছে? (নয়েজ) আরে বংশবদ হলেও কিছু বলতে হয়, এখানকার দুচারটে মানুষের কথা ভাবতে হয়। কিন্তু ওঁদের ভাববার সময় নেই। ভূমি সংস্কারের ব্যাপারে আমরা প্রথম স্থান অধিকার করেছি। এই কথা কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান বলেছে। যেখানে কংগ্রেস রাজত্ব আছে সেখানে এই রকম ভূমি সংস্কার হয়নি। আমাদের প্রধানমন্ত্রী একটা চিঠি লিখেছিলেন। তিনি উড়িষ্যা এবং মধ্যপ্রদেশে গিয়ে দেখেছিলেন। উনি লিখেছিলেন, "আমি দেখলাম, কিন্তু ভাল লাগল না। যে টাকা দেওয়া হচ্ছে তা খরচ হচ্ছে কিন্তু গরিব মানুষের কাছে পৌঁছাচ্ছে না, আপনারা এটা দেখুন।" উনি ঠিকই সিদ্ধান্ত নিয়েছেন। ১৯৮৫ সালের আগস্ট মাসে এই চিঠি তিনি লিখেছিলেন। তিনি বলেছিলেন পঞ্চায়েতের মাধ্যমে এই কাজ করা হচ্ছে না। সেইজন্য শেষে লিখলেন, "I shall be happy if you arrange to hold regular election of these bodies Panchayeats–wherever due. Give them adequate administrative power and financial backing in order to make them economically viable instruments of popular participation in rural development process." এটা আমরা করেছিলাম, কোনও কংগ্রেস রাজত্বে নির্বাচন হয়নি যা পশ্চিমবাংলায় হয়েছে। এরপর জি. এন. এল. এফের হিংসাত্মক আন্দোলন সম্পর্কে রাজ্যপালের বক্তব্যে আছে। কই, এঁরা তো একটা কথাও বললেন না? এই রকম যে হিংসাত্মক কার্যকলাপ চলছে সেই সম্পর্কে একবারও এখানকার কংগ্রেসের লোকেরা বা তাঁদের প্রতিনিধিরা একটি কথাও বললেন না যে এইসব হিংসাত্মক কার্যকলাপ বন্ধ করতে হবে?

[ 3-25–4-00 P.M
including Adjournment ]

এই হিংসাত্মক কার্যকলাপ বন্ধ করতে হবে। আমাদের কাছে এটা একটা রহস্য রয়ে গেছে, আমি যাচ্ছি কাল দেখা হবে বুটা সিংয়ের সঙ্গে, তখন বোঝা যাবে ওঁরা পার্লামেন্টে বলেছেন হিংসাত্মক কার্যকলাপ বন্ধ করার কথা, টেলিফোন করে ঘিসিংকে বলেছেন আন্দোলন বন্ধ কর, তারপর দেখা যাবে। কেন খোলাখুলি বলছেন না পার্লামেন্টে দাঁড়িয়ে? কাল বুঝতে পারব রহস্যটা কি, কোনও খেলা চলছে দিল্লিতে। কংগ্রেসি বন্ধুরা আছেন, তাঁরা কি

করবেন। স্পিকার মহাশয়, ঘিসিং বলেছে যে, উই আর ফাইটিং ফর কমন এনিমি।

(গোলমাল)

এই অসভ্য লোকগুলিকে কন্ট্রোল করবেন কি করে জানি না, অন্তত একটু চেষ্টা করুন। যাই হোক, ঘিসিং বলেছেন উই আর ফাইটিং ফর কমন এনিমি। অর্থাৎ রাজীব গান্ধী বলেছেন পশ্চিমবঙ্গ সরকারকে ভাঙতে হবে, আর ঘিসিং বলেছে আমি আপনাকে সাহায্য করব। আমি একথা রাজীব গান্ধীকে বলেছিলাম। উনি বললেন, বলে কি হবে, একেবারে কন্ট্রোল করা যাচ্ছে না। তারপর আমার কথা হচ্ছে এই যে, আমাদের গরিব মানুষের জন্য কিছু কিছু প্রকল্প আছে। নির্বাচনের সময় আমরা দেখেছি এবং আমরা রিপোর্ট পেয়েছি, খবরের কাগজেও বেরিয়েছে ওঁদের নেতারা বলেছেন—কৃষকদের বোকা ভেবেছেন তাঁরা—আই. আর. ডি. পি., এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. ইংরাজি নাম কেন জানো? আমরাই সব টাকা দিচ্ছি। তা, সব রকম নামই তো আছে। বাংলা, হিন্দী, সব নামই তো আছে, শুধু ইংরাজিটাই ব্যবহার হল কেন? আই. আর. ডি. পি. এবং এন. আর. ই. পি. এই দুটোতে শতকরা ৫০ ভাগ আমরা দিই, আর শতকরা ৫০ ভাগ কেন্দ্র দেন। আর. এল. ই. জি. পি.-র টাকার ১০০ ভাগই কেন্দ্র দেন, এটাই তো ভারত সরকারের নিয়ম। আর কেন্দ্র যে টাকা দেন সে টাকা কি দিল্লির জমিদারির টাকা? আমাদের পশ্চিমবঙ্গ থেকে প্রতি বছর আড়াই-তিন হাজার কোটি টাকা নিয়ে যাচ্ছেন, তার বিনিময়ে ৫০০-৬০০ কোটি টাকাও তো দেন না। ওটা কি ওঁদের জমিদারির টাকা আছে? মানুষের কাছে অসত্য কথা বলারও একটা সীমা, পরিসীমা আছে, সব টাকাই নাকি দিল্লি থেকে আসে। আমি বলতে চাই নির্বাচনে আমাদের জয় হয়েছে, শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। রাজ্যপালের ভাষণে এই কথা আছে, তাতেই ওঁরা ক্ষিপ্ত হয়ে গেছেন। নানা কথা বলেছেন, পরে বলেছেন রিগিং হয়েছে। কোথায় রিগিং হয়েছে? প্রথমে বললেন, ৫ হাজার জায়গায় প্রার্থী দিতে পারেননি। কংগ্রেস পার্টিই নেই তো কে জানবে কে নমিনেশন দিয়েছেন না দিয়েছেন? অথচ দিল্লি গিয়ে বললেন যে, ১০ হাজার। আমি জিজ্ঞাসা করছি, একটা নাম আমাকে দিতে পারেন, যে প্রার্থী হতে পারেনি। কোথায় অভিযোগ ছিল? একটা নাম আমাকে দিতে হবে।

(গোলমাল)

৬২ হাজার কেন্দ্র, সেখানে একটা নামও ওঁরা দিতে পারেননি। এখন এই সমস্ত কথা বলছেন, কে বিশ্বাস করবে? পরবর্তিকালে আমার কাছে সৌগত বাবু এসেছিলেন, এসে বললেন সেই সময়ে অভিযোগ হয়নি, পরে অভিযোগ করেছেন বলেছেন। দু-তিনটি চোতা কাগজ লিখে দিয়ে চলে গেছেন। আমি পরে খোঁজ নিলাম, সাত্তার সাহেব পরে লিখে দেন, আমি তক্ষুনি মুর্শিদাবাদের জেলা শাসককে ফোন করি। সাত্তার সাহেব বলেছেন, এটা তদন্ত করে দেখুন। জেলা শাসক পরের দিন চিফ সেক্রেটারিকে জানিয়েছেন যে, এই রকম কোনও ঘটনা ঘটেনি। উনি নির্বাচনের দিন আমাকে বলেছিলেন দেখুন তদন্ত করে। ২৮ তারিখে নির্বাচন হয়েছে, ৬ তারিখে টেলিফোনে জেলা শাসক ঐ কথা বলেছেন। এই তো সব নমুনা এঁদের অভিযোগের। তারপরে বলছেন যে রিগিং হয়েছে। রিগিং করে যে বুথ ক্যাপচার হয়েছে দুর্ভাগ্যবশত সেখানে কংগ্রেস জিতেছে। সব হিসাবই আমাদের কাছে আছে। কাজেই

শুধু অসত্য কথা বলে বলে দেশের ছেলে মেয়েদের চরিত্র নষ্ট করে দেবেন না। কেন অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে এই সব কথা বলেন? সেজন্য আমি আবার বলছি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে, এখন আমাদের ত্রিস্তর পঞ্চায়েত পরিচালনা করতে হবে, প্রচুর টাকা পয়সার ব্যবস্থা করেছি, আরও করব ঠিক করেছি। আমরা প্রশাসনিক ব্যবস্থা সেখানে করেছি, তা না হলে আমরা পঞ্চায়েত চালাতে পারব না। প্রধানমন্ত্রী ঠিকই বলেছেন যে, অ্যাডমিনিস্ট্রেটিভ এবং ফিনান্সিয়াল—এই দুটি ব্যবস্থা এক্ষেত্রে করতে হবে। আজকে পঞ্চায়েত চালাতে তো কংগ্রেসেরও সহযোগিতা করা উচিত, কারণ কংগ্রেসের হাতেও তো অনেকগুলো পঞ্চায়েত আছে! গত ১০ বছরে দু'বার নির্বাচন হবার পর আজ পর্যন্ত একটিও অভিযোগ নেই যে, কংগ্রেস গঠিত পঞ্চায়েতকে টাকা দেওয়া হয় না। এইরকম কোনও অভিযোগ ওঠেনি। কিন্তু কোনও কংগ্রেসি রাজত্বে এরকমটা হয় না। (কংগ্রেস পক্ষ থেকে গোলমাল ও বাধা দান) আমি আর অযথা সময় নষ্ট করছি না , কারণ ওঁদের যা চরিত্র এবং ওঁরা যেভাবে নিজেদের এখানে ব্যবহার করছেন তাতে বোঝা যাচ্ছে যে, এই বক্তৃতা শোনার পক্ষে ওঁরা অযোগ্য। আজকে ভোটে হেরে গিয়ে ওঁরা একেবারে দিশেহারা হয়ে গেছেন। আমরা জনগণকে বলেছিলাম যে, এই তৃতীয় পঞ্চায়েত নির্বাচনে তাঁরা যেন কংগ্রেসকে আরও আরও আরও কোণঠাসা করেন। তাঁরা কথা রেখেছেন, কংগ্রেসকে এই নির্বাচনে আরও আরও কোণঠাসা করেছেন। নির্বাচনের আগে তাঁদের বলেছিলাম যে, মালদা জেলা পরিষদ যা বর্তমানে কংগ্রেসের হাতে রয়েছে—সেটা আমাদের হাতে নিয়ে আসতে হবে। আজকে ঐ জেলা পরিষদ আমাদের হাতে এসেছে, একথা সবাই জানেন। কিন্তু মনে হচ্ছে, এইরকম পর্লামেন্টারি ডেমোক্রেসি অর্থাৎ সংসদীয় গণতন্ত্রে হেরে গেলে এই রকম ব্যবহার করতে হয় বোধ হয়। কেউ কেউ বলেছেন যে, কেন আমরা ওঁদের ১০ হাজার প্রার্থীকে এই ভোটে দাঁড় করিয়ে দিলাম না? তাহলে ওঁদের প্রার্থীদেরও কি আমাদের দাঁড় করিয়ে দিতে হবে?

পরিশেষে বলছি, আপনারা মাথা ঠান্ডা করে অন্তত খানিকক্ষণ, দিনে আধ ঘন্টার জন্য হলেও, জনগণের কথা ভাবুন। ওঁদেরই কেউ কেউ এই রাজ্যের নেতৃত্বের বদল চাইছেন। আমি চাই, এই নেতৃত্বই থাক, প্রয়োজনে আমি না হয় রাজীব গান্ধীকে বলে দেব। কিন্তু যদি সেটা পাল্টে যায় তাহলে সর্বনাশ হবে এই পার্টির। এখানে যে কাট মোশনগুলি এসেছে, আমি তার বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

(At this stage the House was Adjourned till 4.00 P.M.)

(After Adjournment)

[4-00–4-10 P.M.]

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মাশয়, রাজ্যপাল প্রোটোকল অনুযায়ী এই বিধানসভায় এই মন্ত্রিসভা কর্তৃক অনুমোদিত তাঁর ভাষণ রেখেছেন। আমি সমস্ত ভাষণটা খুব পুঙ্খানুপুঙ্খ রূপে পড়েছি। তাতে দেখলাম সেই চিরাচরিত কথা এবং আগের পদ্ধতি এবং একই প্রসিডিওর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিরাচরিত নীতি অনুযায়ী মুখ্যমন্ত্রী সবাই-এর শেষে বলেন আমাদের সকলের বক্তব্য শোনার পর। কিন্তু আজ তাঁর সময় নেই, তিনি পশ্চিমবাংলার সরকারের জন্য এবং পশ্চিমবাংলার জনগণের জন্য দিল্লি চলে গেলেন। তাই আমি আপনার

মাধ্যমে এই মন্ত্রিসভার কাছে বলব যে ভাষণ তিনি দিয়েছেন তাতে নতুনত্ব কোথায়? তাঁর পরবর্তি পর্যায়ে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলে গেলেন সেটাও সেই চিরাচরিত একই কথা। রাজ্যপাল সারা রাজ্যের চিত্রটা এমন ভাবে তুলে ধরেছেন...

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**Mr. Speaker :** I will allow no point of order. please take your seat.

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবটাই কিন্তু হচ্ছে আগামী দিনের লোকসভা নির্বাচনকে কেন্দ্র করে তার প্রস্তুতি। মার্কসবাদি কমিউনিস্ট পার্টি একটা ছকে চলে। ওনাদের অনেক কর্মীর সাথে, ওনাদের অনেক নেতার সাথে আমার বন্ধুত্ব আছে। তাই জানি ওঁরা একটা ছকে চলে এবং আগামী দিনে লোকসভা নির্বাচনে পশ্চিমবাংলা থেকে ৪২টি আসনই যাতে তাঁরা নিয়ে যেতে পারেন তার প্রস্তুতি নিচ্ছে। সর্বাঙ্গীন ভাবে আমি সমস্ত চিত্র—শিল্প, কৃষি, শিক্ষা, স্বাস্থ্য, আবগারি এবং মিউনিসিপ্যালিটি এই সমস্ত দপ্তরের চিত্র আমি তুলে ধরব। আমি শুধু বলতে চাই আমরা যদি একটার পর একটা চিত্র দেখি তাহলে দেখব এই সরকার একটা পার্টির সরকার। এই পার্টিকে কি ভাবে পরিপুষ্ট করা যায়, এই পার্টিকে কি ভাবে যেনতেন প্রকারে প্রতিষ্ঠিত করা যায় গৌরি সেনের টাকা দিয়ে সেটা ওঁরা ভাল ভাবেই জানেন। তাই জনগণের কতখানি উপকার হবে, জনগণের কতখানি উন্নতি হবে সেটা না ভেবে সর্বস্তরে দলকে কি ভাবে স্প্রেড করা যায় এবং শুধু পশ্চিমবাংলায় নয় সর্বভারতীয় ক্ষেত্রে তাঁদের পার্টিকে কি ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় এটা হল তারই প্রস্তুতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নিয়ে আমি নতুন করে কচকচানি করতে চাই না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পথ হচ্ছে বিপ্লবের পথ, ওনারা বিপ্লবে বিশ্বাস করেন। কিন্তু পশ্চিমবাংলায় ওঁরা জানেন যে বিপ্লব করতে গেলে ভারতবর্ষের মিলিটারি এমন শক্তিশালী যে, ২ ঘন্টায় ওঁদের বিপ্লব শেষ হয়ে যাবে। তাই একজিস্টিং সিস্টেমকে তারা হাতে নিয়ে একটা একজিস্টিং পদ্ধতিতে, এই গণতান্ত্রিক পদ্ধতির মাধ্যম দিয়ে এঁরা জনসাধারণের ক্ষমতার মধ্যে দিয়ে যেতে চান। এটি হচ্ছে এঁদের একটি কৌশল। পঞ্চায়েত নির্বাচনের আগে আমাকে এক বন্ধু বলেছিলেন, পঞ্চায়েত নিয়ে কেন শুধু শুধু লাফালাফি করছ? পঞ্চায়েতে তোমাদের কিছুই করতে দেব না। এবারে সন্ত্রাস হবে, প্রথমে বুকে রিভলবার ধরব যার, তার ক্ষমতা হবে না থানায় গিয়ে ডায়রি করার। আমার বন্ধুটি বলেছিল, পুলিশের কাছে যাবে? কি হবে পুলিশের কাছে গিয়ে? ৯৫ পারসেন্ট পুলিশের ক্ষমতা নেই যে, আমাদের বিরুদ্ধে কিছু করতে পারে। থানায় ডায়রি হবে না। আমার সেই বন্ধুটি হচ্ছে ওঁনারই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এক নেতা। আমার সেই বন্ধুটি বলেছে, সাড়ে ছ'হাজার গ্রামে খুন হয়েছে বলে তোমরা চিৎকার করছ। এত তো চিৎকার করলে, কত জনের ফাঁসি হয়েছে? কত জনের জেল হয়েছে? কত জনের জরিমানা হয়েছে? আমরা তোমাদের এই ভাবে প্রথমে একটু ধাক্কা দেব, যে ধাক্কাতে প্রথমে তোমাদের প্রার্থী হতে কেউ সাহস করবে না। ধক্কা ওঁরা দিলেন। আমরা বললাম, শ্যামপুকুরের নির্বাচনে আমরা জিতব। সে বলল, ওখানে এমন করে দেব যে, তোমাদের নেতা শ্যামপুকুরে ঘোরাঘুরি করা সত্ত্বেও নির্বাচনে জিততে পারবে না। নির্বাচনে জেতা যায়নি। বরুণ সেনগুপ্ত, তার কাগজে খবর বার করবে, একটু চিৎকার করবে রিগিং

রিগিং করে। তোমাদের দু'জন মন্ত্রীকে যদি পিটিয়ে দিই তাহলে কারও কিছু করার নেই। সুতরাং লাফালাফি করে কোনও লাভ নেই। আমরা আমাদের মতো সাইন বোর্ড ঝুলিয়ে দেব। ফরোয়ার্ড ব্লককে যে ভাবে আমাদের সাইন বোর্ডে পরিণত করেছি, সেই ভাবে আর. এস. পি.-কে সাইজ করব। কংগ্রেসকেও সেইভাবে সাইজ করব। কারণ দিল্লিতে আমাদের কোয়ালিশন করতেই হবে। আর এটাই হচ্ছে তার উপযুক্ত সময়। আমার বন্ধু বলল, ইন্দিরা গান্ধী বেঁচে থাকলে না হয় একটু ভাবতাম। ইন্দিরা গান্ধীকে ওঁরা একটু ভয় পেতেন কিনা! সেই বন্ধুটি আমাকে বলল যে, রায়বেরিলি ভুল করে ছিল, চিকমাগালুর তা করেনি—ইন্দিরা গান্ধী মরেনি। সে বলব, আমরা রাজীব গান্ধীকে পরোয়া করি না। ত্রিপুরার নির্বাচনের আগে বলেছিল, আগামী লোকসভার নির্বাচনে কিছুই করতে দেব না। এবারের পঞ্চায়েতে যদিও কিছুটা করতে দেব, আগামী নির্বাচনে তোমাদের কোনও এজেন্ট দিতে দেব না। তবে হ্যাঁ, প্রার্থী থাকবে, ফাইট হবে, মাইক নিয়ে প্রচার হবে, এ সবই হবে। কিন্তু দেখবে, কেউ আর এজেন্ট হয়ে বসছে না। আমাদের এগিয়ে যেতে হবে এবং দিল্লিতে কোয়ালিশন করতে হবে। এই হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ছক। যারা মুখে গণতন্ত্রের কথা বলে, তাদের কাছে একটি কথা বলি, গতকাল ওঁদের একজন মাননীয় সদস্য এখানে বলছিলেন ইতিহাসের শিক্ষার কথা। ওঁরা ইতিহাসের শিক্ষা গ্রহণ করে অনেকদিন ধরে পার্টি করছেন। ১৯৬৯ সালে ও ১৯৭০ আপনাদের পার্টিকে কিছু মূল্য দিতে হয়েছে। ১৯৭২-৭৭ সালে মূল্য দিতে হয়েছে। কিন্তু আপনারা যদি ভাবেন যে, ১৯৭৭ সাল থেকে বর্তমান পর্যন্ত রাজত্ব চালিয়ে আসছেন যে ভাবে, সেই ভাবে আরও কিছু দিন চালাবেন, তাহলে আমি বলব, দেশের মানুষের কাছ থেকে গণতন্ত্রকে জোর করে বুথ দখল করে কেড়ে নিয়ে শাসন করা যায় কিছু দিনের জন্য, কিন্তু দীর্ঘদিন কিছু করা যায় না। জনগণের অপরাধ হল কি—না, তাঁরা আপনাদের সুযোগ দিয়েছেন। ১৯৭২ সালে ঠিক যেমন ভাবে সুযোগ দিয়েছিলেন আমাদের। ওঁরা বলেন ১৯৭১ সালের কথা। আমি তখন স্টুডেন্ট ছিলাম। তখন দেখেছিলাম, রাত্রিবেলা, ১২টা থেকে রাত্রি ১টার সময়ে ভোট হয়েছে। ৪০টি বুথে আমাদের এজেন্টকে ওঁরা মেরে তাড়িয়ে দিয়েছিলেন। কিন্তু ১৯৭২ সালে কংগ্রেস আবার ক্ষমতায় এল। ইতিহাস পাল্টায়। একবার আপনারা চেষ্টা করেছিলেন, হৈ-চৈ করেছিলেন। কিন্তু আজকে কি অবস্থা? আমি শুধু এইটুকু বলতে চাই, দেশের জন্য গ্রামের জন্য যা কিছু সত্য তা একশ'বার স্বীকার করব। তাঁতশিল্পীদের কষ্ট আছে। এ সম্বন্ধে আজকে ভাববার আছে। বর্ধমান জেলাতে বিস্তীর্ণ এলাকা জুড়ে তাঁত শিল্পীরা সূতা পাচ্ছে না। কয়েকদিন আগে তাঁদের সভ্যদের সঙ্গে আমার কথা হয়েছিল।

[4-10–4-20 P.M.]

তারা বললেন দরকার হলে মেম্বারদের যাওয়ার দরকার তার কারণ তাঁত শিল্পের মধ্যে তাদেরও লোক আছে আমাদেরও লোক আছে। কিন্তু এমন সব সমবায় যে, সেই সমবায়ের মেম্বার না হলে তাদের পার্টির লোক না হলে তাঁতিরা সেই তাঁতের সূতা বিস্তীর্ণ এলাকা জুড়ে পায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী দার্জিলিংএর কথা বললেন, দার্জিলিং সম্পর্কে প্রধানমন্ত্রী বলেছেন যে আমাদের পার্টির নীতি কি তা আমি ক্লিয়ারলি বলেছি এবং কখনোই বঙ্গভঙ্গ হতে দেব না। আজকে দার্জিলিংয়ে কারুর বিরুদ্ধে লড়াই করলে কেন্দ্রীয় সরকার

তার বিরুদ্ধে সি. আর. পি., বি এস এফ এবং প্রয়োজন হলে জ্যোতিবাবুর সঙ্গে পরামর্শ করে দরকার হলে মিলিটারি নামাবেন। কোনও ক্ষেত্রে কোনও সময়ে আমরা এই উগ্রপন্থিদের আন্দোলনকে সমর্থন করিনি। আমরা ঘিসিংকে সমর্থন করি না। যে কারণে আমাদের ইন্দিরা গান্ধীকে বিচ্ছিন্নতাবাদ এবং সন্ত্রাসের বিরুদ্ধে যেতে গিয়ে প্রাণ দিতে হয়েছিল সেই কারণে আমরা আগুন নিয়ে খেলতে চাই না। জ্যোতি বাবু ত্রিপুরার কথা বললেন কিন্তু আমার কাছে কিছু তথ্য আছে। স্বরাষ্ট্র দপ্তরের রিপোর্ট থেকে আমার কাছে কিছু তথ্য আছে, সবার কাছে নাও থাকতে পারে কিন্তু আমার কাছে আছে। এই টি এন ভি কাদের কত টাকা দিয়েছিল তা আমরা জানি, তা স্বারাষ্ট্র দপ্তরের খবর আমার কাছে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা চাই না দার্জিলিংএ আবার নতুন করে বিচ্ছিন্নতাবাদের জন্ম নিক। আমরা বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে, সন্ত্রাসবাদের বিরুদ্ধে সর্বদা রুখে দাঁড়িয়েছি এবং দাঁড়াব। এখানে অনেক বক্তাই বললেন যে এক গভির চক্রান্ত শুনতে পাওয়া যাচ্ছে, এখান থেকে ফোন করে বলা হচ্ছে ইত্যাদি এই সব কথা। আমি বলি মুখ্যমন্ত্রীর তো নিজের স্টেট তিনি সেখানে ব্যবস্থা নিন এবং সেই ব্যবস্থাকে আমরা পরিপূর্ণভাবে সমর্থন করি কি না দেখুন। সুতরাং ওই অবান্তর কথা আমরা কখনও বলিনি, বলব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী অনেকগুলি কথা বলে গেলেন, তারমধ্যে পেট্রো-কেমিক্যালসের কথা বলে গেলেন, গোয়েংকার কথা বলে গেলেন কিন্তু আমি তাঁকে বলি আজকে পশ্চিমবঙ্গের অবস্থাটা কি? তিনি তো রাজ্যের মুখ্যমন্ত্রী এবং সারা পশ্চিমবঙ্গের মানুষের নেতা, তিনি কি করতে পেরেছেন আজ পর্যন্ত? ডাঃ বিধানচন্দ্র রায় তাঁর রাজত্বকালে ১০ বছরে বহু ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছিলেন, শিল্প কারখানা তৈরি করেছিলেন কিন্তু বর্তমান মুখ্যমন্ত্রী প্রমাণ করুন তিনি কি করতে পেরেছেন? তিনি তো বারবারে আমেরিকা যান শিল্পপতিদের আনতে, কানাডা যান কিন্তু একটা শিল্পপতিও তো এল না। কয়েকদিন আগে কথা হয়েছিল আসানসোল পলিটেকনিকের ইউনিয়ন নিয়ে—এতে কাদের মেজরিটি বেশি? বেঙ্গল পেপার মিলে কাদের মেজরিটি বেশি? দামোদর আয়রণ স্টিল বন্ধ হয়ে গেল আজ পর্যন্ত খোলার কোনও ব্যবস্থা হল না। রাজীব গান্ধী একবার বললেন যে, আপনাদের যা-যা প্রাপ্য পাওনা আছে তা মিটিয়ে দেব, এই ব্যাপারে একসঙ্গে একদিন বলতে হবে। সেখানে অনেক সিনিয়র মন্ত্রী ছিলেন তারা জানেন না যে, তাদের দপ্তরের পরিসীমা কতখানি, আমরা যখন বিস্তারিত রিপোর্ট পেলাম মন্ত্রিসভার সেখানে বসে তখন আমরা লজ্জায় মরে গেলাম। কেবল দুএকটি অফিসার তাদের ডিপার্টমেন্টের যথাযথ ভাবে খবরাখবর জানিয়েছেন। মন্ত্রিসভার এত দুরাবস্থা যে, তারা তাদের দপ্তরের কাজ কি, কিভাবে চিঠিপত্র পাঠাতে হয়, কিভাবে কোনও দপ্তরের কাছে আবেদন করতে হয় জানে না। এই শিশু মন্ত্রিসভা আর কতদিন থাকবে সেটা ভাবলে দুঃখ হয়। আপনারা লাঠি, টাঙ্গি নিয়ে লোককে ভয় দেখাতে পারেন, বোমাবাজি করে কাজকর্ম বন্ধ করতে পারেন কিন্তু দেশের উন্নতি করতে পারেন না। আর বেশি দিন দেশের মানুষ আপনাদের পুজো করবে না। পৃথিবীর ইতিহাসে কখনও জোর জুলুম করে কোনও জায়গায় কোনও সরকার টিকছে, ইতিহাসে তো অনেক ক্ষমতাশালী সরকার এসেছে, অনেক ক্ষমতাশালী সরকার চলেও গেছে, কেউ দীর্ঘদিন টেঁকেনি। পশ্চিমবঙ্গের মানুষ তারা অনেক কিছু জানেন—৪২-আন্দোলনও দেখেছেন—আমি ইতিহাসের ছাত্র, আমি জানি অনেক কিছু, সেই সময় ব্রিটিশদের কাছে বলা হয়েছিল মুচলেখা দিয়ে যে, কংগ্রেসিদের ধরিয়ে দেব—সেই ডকুমেন্ট আমাদের কাছে আছে। মহাদেব খানার সেই কথাও

লেখা আছে। আপনারা জানেন যে, পশ্চিমবঙ্গে উন্নতি কিছুই হয়নি। আমি যদি আজকে বলি রাস্তাঘাটের অবস্থা খারাপ, তাহলে আপনারা চিৎকার করবেন—অথচ আপনারা বুকে হাত দিয়ে এটা বুঝতে পারেন কতটা সঠিক উন্নতি কি করে হবে, সব জায়গায় পার্টির লোক ভরে গেছে। কিন্তু সঠিক নীতি নির্ধারণ এবং সঠিক পথে যদি আমরা চলতে পারতাম তাহলে দেশের মানুষের উপকার করতে পারতাম। শুধুমাত্র উন্নতির নামে দেশকে উদ্ধার করা যায় না। মাননীয় মন্ত্রী কান্তি বাবুকে ধন্যবাদ জানাই তিনি দেরিতে হলেও যথাযোগ্য কাজ করেছেন, রচনা লেখা নেই, এই ধরনের কথা বলে। আজকে আমরা কোথায় চলেছি—অধ্যক্ষের জন্য প্যানেল হবে, তার জন্য যে সমস্ত ছেলেমেয়েরা দরখাস্ত করেছিল, তাদের মধ্যে থেকে জেনে নেওয়ার ব্যবস্থা করা হল কারা কংগ্রেসি ছেলেমেয়ে অথবা কারা কংগ্রেসি মনোভাবাপন্ন। সেই সব জেনে নিয়ে সেখানে পার্টির ছেলেকেই প্রিন্সিপাল করা হল। আবার দেখুন বর্ধমান জেলার একটি মহিলা কলেজে সেখানে মহিলা দেওয়া গেল না; ফলে সেখানে পুরুষ প্রিন্সিপালকে আনতে হল। আমি কোনও সাম্প্রদায়িক কথা তুলছি না। তফসিলি আদিবাসীদের জন্য ওনারা কেঁদে, দুঃখে মরে যান, মাননীয় মুখ্যমন্ত্রী যদি বলতেন একজন আদিবাসী ভাইকে এবং তফসিলি ভাইকে এই সরকার চাকরি দিচ্ছেন বিভিন্ন জায়গায়, আমি প্রশ্ন করি এই পলিসিতে কতজনকে চাকরি দিয়েছেন? আজকে শুধুমাত্র গলার জোরে চিৎকার করে কি লাভ? আজকে বিশ্ববিদ্যালয়গুলির কি অবস্থা? টোটাল শিক্ষা ব্যবস্থা ও শিক্ষার ক্ষেত্রে আজকে কুরে কুরে খাচ্ছে। স্যার, ওরা বলছেন যে, আমরা অনেক কিছু করেছি দেশের উন্নতি থেকে আরম্ভ করে কর্মসংস্থান অবধি। আমি প্রশ্ন করি এই ১০ বছরে যাদের ২৫ থেকে ৩৫ বছর বয়স হয়ে গেছে তারা যদি একটা কলও অন্তত পেত তাহলেও তারা স্বান্ত্বনা পেত। পার্টির ছেলে হলে কল পাবে, আজকে দুর্গাপুর থেকে কল পায়, তাই বলছি আজকে আমাদের এই কর্মসংস্থান টোটালি ফেল। এই ব্যবস্থার উপর মানুষের আস্থা নেই। এই ব্যবস্থার উপর মানুষ ভরসা পায় না, কেন না তারা কোনও কল পায় না।

[4-20–4-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্মসংস্থান কেন্দ্রে মানুষ নাম লেখাতে ভরসা পায় না, লিখিত বেকারের সংখ্যা বেড়ে গেছে, ১৩ লক্ষ থেকে ৪৮ লক্ষে গিয়ে দাঁড়িয়েছে। এবারে রাস্তা ঘাটের অবস্থার কথা বলি। স্যার, আপনি মাঝে মাঝে রাস্তা দিয়ে এদিক ওদিক যান, রাস্তা ঘাটের যে অবস্থা সেটা আপনি জানেন। ১০-১১ বছর ধরে বহু রাস্তায় এখন পর্যন্ত পিচ হয়নি, সেখানে খানা, খন্দ গর্ত হয়ে রয়েছে, রাস্তার সাংঘাতিক অবস্থা। নতুন রাস্তা তো হলই না। আমাদের মেমারি-মালডাঙা রাস্তা থেকে দেখুন মন্তেশ্বর দাঁইহাটা রোড, সারা বর্ধমান জেলার জি. টি রোড থেকে জামুরিয়া পর্যন্ত কোনও রাস্তায় পিচ নেই। মন্ত্রী মহাশয়কে যখন বলি তখন মন্ত্রী মহাশয় বলেন যে আমার দপ্তরের বাজেট কম, আমাকে টাকাপয়সা বেশি দেয় না, তাই আমি রাস্তাঘাট তৈরি করতে পারি না। নতুনই রাস্তা হওয়া তো দূরের কথা, রাস্তা যেগুলি আছে অর্থাভাবে মন্ত্রীর কথামতো রাস্তা নতুন করে মেরামত হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবগারি বিভাগের গ্রামে ঢালাও মদের কারবার। এমন কোনও জায়গা নেই যেখানে মাদক দ্রব্য নেশা করবার মতো সামগ্রী পাওয়া যাবে না। ওঁরা সরকার চালাচ্ছেন, গ্রামেগঞ্জে একটা ইন্ডাস্ট্রি তৈরি হয়েছে সেটা হচ্ছে মদ তৈরি করার কটেজ ইন্ডাস্ট্রি। সারা

পশ্চিমবঙ্গে কোথায় কটেজ ইন্ডাস্ট্রি? আমি জানি পার্টির রেকমেন্ডশন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট সেন্টার থেকে লোন পেয়েছে, কিন্তু কোনও জায়গায় কোনও কটেজ ইন্ডাস্ট্রি হয়নি। কুটির শিল্পের ক্ষেত্রে কিছু সম্ভাবনা ছিল কিন্তু পশ্চিমবঙ্গে কুটির শিল্প ধংসের পথে। পশ্চিমবঙ্গে আগে যে কুটির শিল্প ছিল এখন তা প্রায় উঠে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে শুধু বলব এরা শুধু টাকাটাকে খরচ করেছেন জনগণের জন্য নয়, এদের বৈভব বাড়ানোর জন্য। এদের গাড়ি হয়েছে, মোটর সাইকেল হয়েছে, মপেড হয়েছে, প্রতি জেলায় জেলায় ৮ তলা বিল্ডিং হয়েছে। আমার বর্ধমান জেলার পার্টি অফিসে আমি ছোট বেলায় গেছি, আজ সেখানে যে ৮ তলা বাড়ি হয়েছে সেটা গরিবের ৪ আনা পয়সায় নিশ্চয়ই হয়নি। উপকার নিশ্চয়ই হয়েছে, বৈভব বেড়েছে, এমনকি ব্লক স্তর পর্যন্ত বড় বড় পার্টি অফিস হচ্ছে। সরকারি কোনও দপ্তর হয়নি, আস্তে আস্তে তাদের নিজেদের বৈভব বেড়েছে। স্বাস্থ্য মন্ত্রীকে দেখে আমার দুঃখ লাগল, মন্ত্রীকে এত ইরিটেটেড হতে আমি কখনও দেখিনি। তিনি ইরিটেটেড হয়ে মেম্বারদের গালিগালাজ করতে শুরু করলেন। তিনি একবারও ভাবলেন না যে, তাঁর দপ্তরের কাজ ভাল হলে তাঁরই সুনাম বাড়বে। শ্রীনাথ হাসপাতাল ১০০ বেডের হাসপাতাল তৈরি হয়েছিল, আমি চ্যালেঞ্জ জানিয়ে বলছি সেখানে ২৫ বেড এখনও পর্যন্ত চালু করতে পারলেন না। কয়েকদিন আগে আমি নারুগ্রাম হাসপাতাল দেখতে গিয়েছিলাম। রাস্তা এমনই ভাঙ্গা চোরা যে স্কুটার উল্টে গিয়ে আমার হাঁটু ভেঙে গেল।

নারুগ্রাম হাসপাতালে গিয়ে দেখলাম সেখানে দরজা নেই, জানালা নেই, ডাক্তার নেই। অর্থাৎ নামমাত্র স্বাস্থ্য কেন্দ্র হিসেবে সেটা রয়েছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রী গত ১০ বছরে যে সমস্ত ব্লকে বড় বড় প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র রয়েছে সেখানে এক্সরে মেশিনের জন্য পয়সা দিতেন, প্যাথোলজি ডিপার্টমেন্ট খুলতেন, আসন সংখ্যা বাড়াতেন তাহলে বলতে পারতাম, হ্যাঁ, আপনারা কিছু করছেন। বললেন এবছর ২০০ বেড বাড়াবেন। স্বাস্থ্য কেন্দ্রগুলির অবস্থা দেখেছেন? ঔষধ নেই, জীবনদায়ী ঔষধ নেই, সব বাইরে বিক্রি হয়ে যাচ্ছে। আপনারা গরিব মানুষের সেবা করতে চান, আমরাও সেটা চাই। এই ব্যাপারে বিধানসভা থেকে একটা টিম হোক এবং আমরা সকলে মিলে বিভিন্ন হাসপাতালগুলো ঘুরে ঘুরে দেখি কি অবস্থা চলছে। যে দেশের হাসপাতালে জীবন্ত লোককে কুকুরে খায় সেখানে দাঁড়িয়ে আপনারা কথা বলছেন। অন্য দেশ হলে পদত্যাগ করত। আপনাদের এই অবস্থায় আপনারা রাজীব গান্ধীর পদত্যাগ দাবি করেন। আপনারা বললেই কি রাজীব গান্ধী পদত্যাগ করবেন? রাজীব গান্ধী একটু টুস করতেই তো টি এন ভি-র প্ল্যান ব্যর্থ হয়ে গেল। আপনাদের কাছে অনুরোধ, আপনারা গণতান্ত্রিক পথে চলুন। মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে বসে অসত্য ভাষণ দিচ্ছেন, তিনি অসত্যের রাজা, তিনি পশ্চিমবাংলাকে ধ্বংস করে দিয়েছেন। আমি পশ্চিমবাংলার মানুষকে বলতে চাই, গণতন্ত্র এবং সংবিধানকে বাঁচাবার জন্য রুখে দাঁড়াবার প্রয়োজন আছে। একথা বলে এই ভাষণকে প্রত্যাখ্যান করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা চলছে আজ তার শেষ দিন। সংসদীয় গণতন্ত্রে আলাপ আলোচনা করার যে রীতিনীতি আছে আমার মনে হয় এঁরা সংসদীয় গণতন্ত্রের আচার আচরণ মানেন না। এঁরা বলছেন পশ্চিমবাংলায় গণতন্ত্র নেই, আইনশৃঙ্খলা নেই, এখানে শুধু সন্ত্রাসের রাজত্ব চলছে।

গত নির্বাচনে ওঁরা ৩৯-এ এসে দাঁড়িয়েছে। তবে যাঁরা এসেছে তাঁরা কিন্তু গণতান্ত্রিক পদ্ধতিতে এবং স্বাধীন নির্বাচনের মাধ্যমেই এসেছে। কাজেই দেখা যাচ্ছে তাঁদের ওইসব কথা অর্থহীন। তাঁরা সংসদীয় গণতন্ত্রের কথা বাদ দিয়ে পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে নানা রকম কথা এখানে বললেন।

[4-30–4-40 P.M.]

কংগ্রেসিরা বলেন সারা দেশে সংকট এবং রাষ্ট্রের মধ্যে সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে। কিন্তু রাজ্যপালের ভাষণে একথা উল্লেখ আছে যে, পশ্চিমবঙ্গে কোনও সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা এখানে ঘটেনি। ওঁরা কৃষির কথা বলেন। কিন্তু আমরা বলেছি কৃষিতে উন্নতি হয়েছে, এবং কৃষিতে শান্তি শৃঙ্খলা বজায় আছে। কংগ্রেসিরা এই কথা বললেন কিন্তু অন্যান্য কংগ্রেস শাসিত রাজ্যের কি অবস্থা? উত্তর প্রদেশ, মধ্য প্রদেশ, বিহার এইসব রাজ্যে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা লেগেই আছে। আজকে ওঁরা যেখানে যেখানে রাজ্য চালাচ্ছেন সেখানেই সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা লেগেই আছে। কিন্তু সেখানকার রাজ্যপাল এই সব কথা বলতে পারেন না। আজকে আমাদের গর্ব—এই রাজ্যে জন্মগ্রহণ করে গর্বের সঙ্গে বলতে পারি এখানে নিয়ম শৃঙ্খলা বজায় আছে। ওঁদের লজ্জা হওয়া উচিত। ওদের শাসিত রাজ্যগুলির কি অবস্থা সেটা ওঁরা কি জানেন না। আজকে সে কথা স্বীকার করতে ওঁরা লজ্জা বোধ করেন। এখানে কোনও সন্ত্রাস নাই। দার্জিলিং সম্বন্ধে একটা কথাও ওঁরা বলেননি। এটাই কি ওঁদের নীতি। দার্জিলিংয়ে নেপালী ভাষাভাষী লোক তথাকথিত নিজেদের দাবিকে প্রতিষ্ঠিত করার জন্য লজ্জা করছে। কমিউনিস্ট পার্টির ৭ জন লোক প্রাণ দিয়েছে। কংগ্রেসিরাও সেখানে আছে। কিন্তু কংগ্রেসিরা লড়াই করছে না। এই সমস্ত বিদ্রোহীদের প্রতিরোধ করার জন্য তারা তো এগিয়ে আসেনি। দার্জিলিংয়ের বিষয়ে আমরা একমত হয়েছি ঘিসিং সেটা জানে। কিন্তু এখানকার কংগ্রেসিরা প্রধানমন্ত্রী বা অর্থমন্ত্রীকে চাপ দিচ্ছে না যে, তাড়াতাড়ি মীমাংসা করো। ঘিসিং শুধু রাজ্য সরকারের দপ্তর পোড়াচ্ছে না, কেন্দ্রীয় সরকারের দপ্তর পোড়াচ্ছে। কিন্তু কংগ্রেসিরা সেখানে যাচ্ছে না। তাঁরা তো এই কথা বলছে না যে, এই সমস্ত সন্ত্রাস অন্যায়। এটা অত্যন্ত লজ্জার কথা। দার্জিলিং সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা সেটা উদ্দেশ্যমূলক। এবং সেটা হচ্ছে এই যে, সকালে উঠে রেডিওতে পাঞ্জাব সম্পর্কে যেসব সংবাদ আমরা দেখতে পাই যে এত হত্যা হয়েছে, আজকে এত লোক আহত হয়েছে, অমুক জায়গায় আক্রমণ হয়েছে, বোমা ফেটেছে, ঠিক সেই রকম দার্জিলিংয়ে জি. এন. এল. এফ সন্ত্রাস সৃষ্টি করছে, এত লোককে হত্যা করা হয়েছে, এত লোক আহত হয়েছে। এই জিনিস সারা ভারতবর্ষকে দেখাবার জন্য জিইয়ে রাখা হয়েছে যে, পশ্চিমবাংলাতেও ঐ রকম ডিস্টার্বেন্স আছে। এটা কেন্দ্রীয় সরকারের একটা উদ্দেশ্যমূলক কাজ। আমাদের মন্ত্রীরা বার বার বলছেন যে তাড়াতাড়ি মীমাংসা কর। কিন্তু ওরা কেন্দ্রীয় সরকারের কাছে সেই রকম চাপ সৃষ্টি করছেন না। আজকে কংগ্রেসের কোনও লজ্জা বলে কিছুই নেই। কিন্তু অন্যায়—১২টি জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে, আমাদের পশ্চিমবাংলায় তবুও আমাদের পশ্চিমবাংলায় খাদ্য শস্যের উৎপাদন বাড়ছে। এবং আগামী দিনের আরও রেকর্ড সৃষ্টি করতে পারব। এই সব কথা না বললে ওঁরা হয়ত আবার আমেরিকার সঙ্গে পি. এল ৪৮০ মতো আর একটা চুক্তি করে না বসে। আমরা আজকে কৃষিতে উন্নতি করেছি এবং করব। সেই জিনিস বোঝা দরকার, পশ্চিমবঙ্গ

থেকে এই শিক্ষা নেওয়া দরকার যে, খরা, বন্যার পরেও কি করে এরা অগ্রগতি ঘটাতে পারে। সেই ইচ্ছা ওদের মোটেই নেই। শুধু নিছক খালি একটি কথা বলতে হবে, তাই সেটা বলবার জন্যই এখানে উপস্থিত হয়ে এই সব কথা বলছেন। কিন্তু ঘটনার বিষয়টা ওরা স্বীকার করতে চান না। বন্যার পরে ৯০ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ২৫০ কোটি টাকার ফসলের ক্ষতি হয়েছে, এটা আমরা বলেছি। কিন্তু মজার কথা হল এই, কেন্দ্রীয় সরকার আমাদের বলল ৫৪.৯০ কোটি টাকা আমরা দেব, অথচ আজ পর্যন্ত সেই টাকা পাইনি, মাত্র ২৮.৯১ কোটি টাকা পেয়েছি, বাকি টাকা দেবার কোনও নামগন্ধ নেই। আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি যে, বিধানসভা নির্বাচনের সময় কংগ্রেস সভাপতি রাজীব গান্ধী দমদম বিমান বন্দরে অবতরণ করে ৬০০ কিলোমিটার খোলা গাড়িতে চেপে সোনিয়া গান্ধীকে সঙ্গে নিয়ে আলিপুরদুয়ার পর্যন্ত মিটিং করতে করতে চলে গেলেন। পশ্চিমবাংলায় শ্যামল দৃশ্য, মুক্ত বায়ু সেবন করে গেলেন। শান্তি শৃঙ্খলা আইন শৃঙ্খলা আছে কিনা রাজীব গান্ধী নিজেই সেটা দেখে গেছেন। শান্তি শৃঙ্খলা না থাকলে এই ভাবে যেতে পারতেন না। এই কংগ্রেস সভাপতি রাজীব গান্ধীর পাঞ্জাবের নির্বাচনের সময়ও তিনি সেখানে গিয়েছিলেন, কংগ্রেসের নেতা হিসাবে। কিন্তু সেখানে রাজীব গান্ধীকে বক্তৃতা মঞ্চে কাঁচের খাঁচার ভিতরে বসে বলতে হয়েছিল কংগ্রেসকে ভোট দিন। সেখানে প্রধানমন্ত্রীর নিরাপত্তার ব্যবস্থা করতে পারিনি. খাঁচায় বসে বক্তৃতা দিতে হয়েছে। আর পশ্চিমবাংলায় তা তো হয়নি—এই হচ্ছে তফাত। এই তফাতটা একটু বোঝা দরকার, দেখা দরকার। এর থেকে আপনাদের শিক্ষা নেওয়া দরকার। আমি এই প্রসঙ্গে একটু বলব যে, দমদম থেকে উত্তরবঙ্গ পর্যন্ত যাবার সময় তিনি অজস্র প্রতিশ্রুতি দিয়েছিলেন। রাজীব গান্ধী বলেছিলেন, মানুষের জন্য এটা করে দেব, ওটা করে দেব, পুল করে দেব, রাস্তা করে দেব। কিন্তু একটি প্রতিশ্রুতিও আজ পর্যন্ত পালিত হয়নি, এটা একটা বিশ্বাসঘাতকতার সামিল। গনিখান চৌধুরিও কিছুদিন আগে পর্যন্ত মন্ত্রী ছিলেন, এখন অবশ্য আর মন্ত্রী নেই। কিন্তু নির্বাচনের আগে তিনিও বলেছিলেন এত লোকের চাকরি করে দেব, একলাক্ষি থেকে পশ্চিম দিনাজপুর পর্যন্ত রেল লাইন করে দেব। মাটি কাটার কাজ শুরু হল। কিন্তু রেল বাজেটে ঐ রেল লাইন প্রকল্পের কাজ গৃহীত হয়নি। তাহলে কি মিথ্যা প্রতিশ্রুতি পশ্চিমবাংলার মানুষকে দিয়েছিল? পশ্চিমবাংলার মানুষের এই অভিজ্ঞতা হয়েছে যে, এরা কেবল মিথ্যা প্রতিশ্রুতি দেয়, কোনও প্রতিশ্রুতিই পালন করে না। জনগণের প্রতি ওরা বিশ্বাসঘাতকের ভূমিকা নিয়েছে। তাই এখানে কংগ্রেস হারবে না, তো জিতবে নাকি? পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছে। প্রতিটি নির্বাচনে এরা খালি প্রতিশ্রুতি দেয়, একটিও পালন করে না। পশ্চিমবাংলার গণতন্ত্রপ্রিয়, শান্তিপ্রিয়, দেশপ্রেমিক মানুষ এই বিশ্বাসঘাতকতার যোগ্য জবাব দিয়ে সঠিক কাজই করেছে। এতে ওদের শিক্ষা হওয়া উচিত। কিন্তু তবুও ওদের শিক্ষা হচ্ছে না। ১৯৭৮ সালের অক্টোবর মাস পর্যন্ত ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের মধ্য দিয়ে ১৭.২৭ লক্ষ মানুষ উপকৃত হয়েছে। খাস, ভেস্টেড জমি এত লোকের মধ্যে বিলি বন্টন করা হয়েছে। এখানে যা বর্গাদারের নাম রেকর্ডেড হয়েছে, অন্য কোনও রাজ্যে তা হয়নি। কংগ্রেস শাসিত অন্য কোনও রাজ্যে এই জিনিস দেখাতে পারবেন না। সেখানে তারা কাজ করেনি। কাজেই বর্গাদাররা ভোট দেবে কেন? পঞ্চায়েতে তারা ভোট দেবে কেন? ভূমিহীন দরিদ্র কৃষকদের ওরা খাস জমি বিলি করেনি। বিহার, উত্তরপ্রদেশে এখনও হাজার হাজার বিঘা জমির মালিক

তারা জমি রেখে দিয়েছে, সেই জমি গরিব, ভূমিহীনদের মধ্যে বিলি বন্টন করা হয়নি।

[4-40—4-50 P,M]

ভূমিসংস্কারের কাজ যদি কোথাও হয়ে থাকে তাহলে সে গৌরব পশ্চিমবাংলারই প্রাপ্য। ওঁরা কিন্তু তা গ্রহণ করতে চান না এবং সে গৌরব স্বীকার করতেও চান না। সুতরাং এঁদের কি ভাষায় সম্বোধন করা যায় সেটা ঠিক বুঝতে পারছি না স্যার। ঐ যে আগে বলেছি, এঁরা হচ্ছেন মাতৃ গর্ভের কলঙ্ক—এছাড়া আর কোনও ভাষায় এঁদের অভিহিত করা যায় না। স্যার, ১৯৭৮ সালের আগে ১৭-১৮ বছর ধরে ওঁরা পঞ্চায়েতের নির্বাচন করেননি। সেখানে মানুষকে ভোটের অধিকার থেকে ওঁরা বঞ্চিত করেছিলেন। স্যার, যারা ১৭-১৮ বছর ধরে মানুষকে পঞ্চায়েতের ভোটের অধিকার থেকে বঞ্চিত করেছিলেন আজকে তাঁদেরই দেখছি এই বিধানসভা ভবনে এসে 'গণতন্ত্র', 'অধিকার' ইত্যাদি নানা বিষয়ে লম্বা লম্বা বক্তৃতা করছেন। ওঁদের কাছে আমার জিজ্ঞাসা, বলুন, ভারতবর্ষের আর কোনও কংগ্রেস শাসিত রাজ্য আছে যেখানে এরকম ভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে? স্যার, আপনি জানেন, ক্ষমতার বিকেন্দ্রীকরণ পরীক্ষামূলক ভাবে পশ্চিমবাংলায় হচ্ছে। আগে বি. ডি. ও. এঁরাই গ্রামের উন্নয়নের কাজ করতেন, আমরা এসে সেই ব্যবস্থাটা পাল্টে দিয়ে জনগণের নির্বাচিত প্রতিনিধিদের হাতে সেই অধিকার দিয়েছি এবং তাঁদের সেই ক্ষমতা দিয়েছি। এখন আর ঐ বি. ডি. ও., এস. ডি. ও., ডি. এমের হাতে ক্ষমতা নেই, ক্ষমতা এখন নির্বাচিত জনপ্রতিনিধিদের হাতে। এই ব্যবস্থা কি আর কোনও কংগ্রেসি রাজ্যে দেখাতে পারবেন? সুতরাং গণতন্ত্রকে কি ভাবে প্রসারিত করতে হয়, গণতান্ত্রিক অধিকার কি ভাবে মানুষকে দিতে হয় সেটা আজকে ওঁদের আমাদের কাছে শেখা উচিত। পঞ্চায়েত নির্বাচন নিয়ে ওঁরা অনেক কথা বলেছেন, বলেছেন, রিগিং, সন্ত্রাস ইত্যাদি হয়েছে। আমি স্যার, এ বিষয়ে বিশেষ কিছু বলতে চাই না, কেবল এই কথাটি বলতে চাই যে, সন্ত্রাস, রিগিং যদি হয়ে থাকে তাহলে তা করেছে কংগ্রেসই এবং বুথ দখলের ঘটনা যদি হয়ে থাকে তাহলে সেই বুথ দখল করেছে কংগ্রেস দলই। কংগ্রেসের ২৮ বছরের রাজত্বে আমরা এখানে কি দেখেছি? আমরা দেখেছি, বর্গাদার উচ্ছেদ হয়েছে, সরকারে ন্যস্ত জমি বন্টিত হয়নি এবং ১৭ বছর ধরে পঞ্চায়েত নির্বাচন হয়নি। তাহলে লোকে এঁদের ভোট দেবেন কেন? আজ লোক অনেক সচেতন হয়েছেন, তারা বুঝতে শিখেছেন কোনটা ভাল আর কোনটা মন্দ। এখানে শিক্ষার কথা বলা হয়েছে। স্যার, রাজীব গান্ধীর সরকার বা কেন্দ্রীয় সরকারের যে শিক্ষানীতি তার ফলটা কি হয়েছে? স্যার, পৃথিবীতে কোনও বিষয়ে আমরা ফার্স্ট হতে পারি না, সব বিষয়ে লাস্ট বা পেছনের দিক থেকে ফার্স্ট খালি দুটি বিষয় ছাড়া। প্রথমটি হচ্ছে, পেট্রোলের দাম সবচেয়ে বেশি হচ্ছে এই ভারতবর্ষে এবং দ্বিতীয়টি হচ্ছে, দেশ স্বাধীন হবার পর ৪০ বছর কেটে গেলও আজও ভারতবর্ষের শতকরা ৬০ ভাগ লোক নিরক্ষর। ইউ. এন. ও'র রিপোর্টে বলছে, পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশি নিরক্ষর রয়েছে ভারতবর্ষে। স্যার, প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর বংশবদ যাঁরা এখানে বসে আছেন, যাঁদের সভাপতি প্রিয়দাস বাবু, তিনি তো কৃতদাস রাজীব গান্ধীর কৃতদাসগিরি করছেন। আপনাদের সভাপতি কৃতদাস। উনি বলেছিলেন, কংগ্রেসে কোনওদিন যোগদান করব না, যদি করি তাহলে আমার নামে কুকুর পুষবেন। তারপর রাজীব গান্ধী যখন তাঁকে মন্ত্রিত্বের রুটি দেখিয়ে ডেকেছেন তু তু করে অমনি চলে গিয়েছেন উনি বলেচেন,

দাসগিরি কর, সেই দাসগিরি তিনি করছেন। তাই দেখছি, তিনি হেলিকপ্টারে উড়ে বেড়িয়ে রিগিং-এর স্বপ্ন দেখছেন, সন্ত্রাসের স্বপ্ন দেখছেন স্যার. আজকে যাঁরা এইসব কথা বলছেন তাঁরা জনগণ সম্বন্ধে কোনও চিন্তা করেন না। মানুষের স্বার্থে কোনটা ভাল কাজ, কোনটা খারাপ কাজ সেটা আপনারা চিন্তা করেন না। সরকারের যদি কোনও ভুলত্রুটি থাকে সেটা আপনারা ধরিয়ে দিন. গঠনমূলক সমালোচনা এখানে করুন। বিরোধী পক্ষের ভূমিকা কি শুধু নিছক সমালোচনা করা? কোথা থেকে কতকগুলি কি কাগজ ব্যাগে করে নিয়ে এসেছেন। মানুষ আপনাদের এই সার্কাসে ভুলবে না। ব্যালট পেপার নিজেরা ছাপিয়ে এনে এই ভাবে এই বিধানসভার পবিত্র মর্যাদা আপনারা নিচে নামিয়ে দিয়েছেন। আপনাদের বিবেচনায় সেটা আপনারা উপলব্ধি করেননি। আজকে পশ্চিমবঙ্গে আদিবাসী. তফসিল, শিডিউল্ড কাস্ট, ট্রাইবল এদের উপরে উড়িষ্যা, বিহারের মতো হরিজন পল্লীতে আগুন লাগায় না, নারী ধর্ষণ হয়না—একথা তো আপনারা বলেন না। আজকে পশ্চিমবঙ্গের গৌরব যে অনগ্রসর জাতি. উপজাতি, তফসিল তাদের জন্য আমরা বিশেষ ব্যবস্থা করেছি যাতে তাদের উপরে কোনও রকম আক্রমণ অন্য তরফ থেকে না হয়। এই সব কথাও একটু বলুন। আপনারা দেখান তো যে পশ্চিমবঙ্গে যে বৈশিষ্ট্যগুলি আছে সেগুলি কোনও কংগ্রেসি রাজ্যে আছে কি না? কোনও কংগ্রেসি রাজ্যে নেই। এটা আপনারা দেখতে পান না। আপনারা শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেন। আপনারা কোনও গঠনমূলক সমালোচনা করেন না। পশ্চিমবাংলার মানুষের বেকারি দূর করার জন্য আপনারা কোনও শিল্প করছেন না। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে. হলদিয়ায় পেট্রোকেমিক্যাল আর এখানে ইলেকট্রনিক্স—এই ব্যাপারে রাজীব গান্ধীর কাছে চাপ দিয়েছেন। আপনারা পশ্চিমবঙ্গের ভাল বোঝেন না. পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে কোনও কথা বলেন না। তাই. যেহেতু আপনারা জনগণের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন. সেই বিশ্বাসঘাতকতার জন্য এবারে পঞ্চায়েতের নির্বাচনে মানুষ আপনাদের আস্তাকুঁড়ে নিক্ষেপ করেছে। মানুষ আপনাদের সমুচিত জবাব দিয়েছে। আজকে এর থেকে যদি শিক্ষা নিতে পারেন তাহলে মনে করব আপনারা শিক্ষা নিতে পারবেন। তা নাহলে পরবর্তি দিনে আপনাদের অবস্থা আরও খারাপ হয়ে যাবে এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শচীন সেন ও কৃপাসিন্ধু মহাশয় এনেছেন. তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৭ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে প্লেস করেছেন এবং তার উপরে মাননীয় সদস্য শচীন সেন মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে এবং বিরোধী দলের সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে দাবি করা হয়েছে যে, বিগত বন্যার সময়ে এই সরকার বন্যায় ত্রাণ এবং ক্ষতিপূরণের ব্যবস্থা করেছে এবং তাদের ক্ষতিপূরণ দিয়েছেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে বিগত বন্যার সময়ে শাসক দলের বড় শরিকের লোকেরা পশ্চিমবাংলায় গ্রামেগঞ্জে যেখানে বন্যা হয়েছে সেখানে বন্যাক্লিষ্ট মানুষদের নিয়ে যে রাজনীতি করেছেন সেটা চোখে না দেখলে বিশ্বাস করা যায় না। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে বিগত বন্যায় ১৫০ জন মানুষের মৃত্যু হয়েছে।

[4-50–5-00 P.M.]

সেই সময় দেখেছি, সেই বন্যার সময় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক্যাল কমিটির নেতারা মানুষকে উদ্ধার করার নাম করে স্পিড বোট নিয়ে প্রমোদ ভ্রমণে বেরিয়েছেন। অনেক মানুষ যখন ঘরবাড়ি ছেড়ে গাছের উপর বাস করছে, তাদের কাছে গিয়ে তাদের রাজনৈতিক পরিচয় জানতে চেয়েছে। এই পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা জেলায় জেলায় গিয়ে সব দলের সদস্যদের নিয়ে, সব দলের নেতাদের নিয়ে তাঁরা সভা করে এলেন এবং ওনারা বলে এলেন বন্যাত্রাণে কোনও দলবাজি হবে না। নিরপেক্ষ ভাবে যারা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছেন, যাদের ঘরবাড়ি পড়ে গেছে, ফসল নষ্ট হয়েছে, তাদের ক্ষতি পূরণের ব্যবস্থা করা হয়েছে, তাঁরা আরও প্রতিশ্রুতি দিয়ে এলেন যাদের বাড়ি বন্যায় ভেঙে গেছে, যাদের সমস্ত ড্যামেজ হয়ে গেছে, তাদের ৫০০ টাকা করে দেওয়া হবে এবং বললেন ১৫ দিনের মধ্যে ক্ষতিপূরণের টাকা দেওয়া হবে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম পঞ্চায়েত নির্বাচনের দিন ঘোষণা হবার পর যাদের বাড়ি ভেঙেছে, তাদের বাড়ি ঘুরে সরকারি কর্মচারিরা দেখলেন, বি. ডি. ও. অফিস থেকে বাড়ি বাড়ি ঘুরে যে তালিকা তৈরি করা হল, সেই তালিকায় শাসক দলের যারা বড় শরিক, তার কমরেডদের নাম সেই তালিকায় আছে, কিন্তু প্রকৃত যারা ক্ষতিগ্রস্ত, যারা ওদের সমর্থন করে না, সেই তালিকা থেকে তাদের নাম বাদ দিয়ে দেওয়া হল এবং এমন লোককে তালিকায় ঢোকানো হল, যারা ওদের সমর্থন করে, অথচ তাদের কোনও ক্ষতি হয়নি। যারা সত্যিকারের ক্ষতিগ্রস্ত তারা যখন দেখল, তাদের নাম তালিকা থেকে বাদ দেওয়া হয়েছে, তখন তারা বি. ডি. ও. অফিসে ধর্ণা দিতে গেল। বি. ডি. ও., এস. ডি. ও. অফিস থেকে বলা হল, আমরা এনকোয়ারি করে দেখব। বামফ্রন্ট সরকারের বড় শরিক দলের সমর্থক যারা, তাদের ছাড়া অন্য দলের কাউকে ক্ষতিপূরণ হিসাবে ৫০০ টাকা করে দেওয়া হল না। যদি বা কোনও কোনও জায়গায় কংগ্রেস বা অন্যান্য শরিক দলের লোকেদের ৫০০ টাকা করে দেওয়া হয়েছে, শাসক দলের বড় শরিকরা বি. ডি. ও. অফিস থেকে তাদের কাছ থেকে ১৫০-২০০ টাকা করে জোর করে আদায় করেছে। এই বিষয়ে অর্থমন্ত্রী, জেলা শাসক, থেকে আরম্ভ করে এস. ডি. ও., বি. ডি. ও.'র কাছে জানানো হয়েছে। মুর্শিদাবাদ জেলায় এই রকম ঘটনা ঘটার পর তারা যখন টাকা পেল না, আমরা জেলা শাসকের কাছে প্রতিবাদ করার পর তারা বললেন, আমরা এত মানুষের আবেদন তদন্ত করতে পারব না। কিন্তু অল্প সময়ের মধ্যে তারা দুটো গ্রাম বেছে নিয়ে তদন্ত করার পর স্বীকার করলেন, হ্যাঁ, যাদের টাকা দেওয়া হয়েছে, এমনকি তাদের নাম দিয়ে দিয়েছে, এমন লোককে দেওয়া হয়েছে, যাদের কোনও ক্ষতি হয়নি, যাদের দোতলা, তিন তলা বাড়ি আছে, তাদের টাকা দেওয়া হয়েছে। যাদের বাড়িতে বন্যার জল ঢোকেনি। এই ব্যাপারে বি. ডি. ও.কে বলার পর বি. ডি. ও. বললেন যাদের টাকা দিয়ে দেওয়া হয়েছে, সেই টাকা ফেরত পাওয়া যাবে না। যারা বন্যায় প্রকৃত ক্ষতিগ্রস্ত হয়েছে, আমরা নিরপেক্ষ ভাবে তদন্ত করে একটা তালিকা প্রস্তুত করব। কিন্তু আমরা জানি সেই তালিকা আর কোনওদিন প্রস্তুত হবে না। যাদের প্রকৃত ঘরবাড়ি ভেঙেছে, তারা টাকা পাবে না। তাই আমি বলব, রাজ্যপালের ভাষণে যে দাবি করা হয়েছে যে, নিরপেক্ষ ভাবে গৃহহীনদের গৃহ নির্মাণের জন্য টাকা দেওয়া হয়েছে তা ঠিক নয়। কিছুক্ষণ আগে মুখ্যমন্ত্রী বলে গেলেন গরিব চাষীদের কথা, গ্রামের খেটে খাওয়া মানুষদের কথা, গরিব মানুষদের জন্য

নাকি অনেক কিছু করেছেন। আমি বলব বর্তমানে তিনি তাদের জন্য বিশেষ কিছুই করেননি। কারণ আমরা লক্ষ্য করেছি আজকে থেকে ২০-২৫ বছর আগে যে সরকারি কর্মচারী ১৫০-২০০ টাকা মাইনে পেতেন, আজকে সেই সরকারি কর্মচারীর দু'হাজার, আড়াই হাজার টাকা মাইনে হয়েছে। কিন্তু আজ থেকে ২০-২৫ বছর আগে একজন পাটচাষী ২০০ টাকা, ২৫০ টাকা কুইন্টাল দামে পাট বিক্রি করেছে, অথচ আজকে বামফ্রন্টের ১১ বছর শাসনের পরে সেই গরিব পাটচাষীকে ১৫০ টাকা, ২০০ টাকা, ২৫০ টাকা কুইন্টাল দামে পাট বিক্রি করতে হচ্ছে। আর এই সরকারের নেতারা, কমরেডরা গ্রামেগঞ্জে প্রচার করে জুট কর্পোরেশন কেন্দ্রীয় সরকারের সংস্থা ন্যায্য দামে পাট কিনছে না। অপর দিকে আমরা দেখছি ভারতবর্ষের অন্যান্য প্রদেশে, মহারাষ্ট্রে, গুজরাটে, উত্তর প্রদেশে, মধ্য প্রদেশে রাজ্য সরকারগুলি তুলো চাষীদের ভরতুকি দিয়ে তুলো কেনা ব্যবস্থা করেছে। ঐ রাজ্যগুলিতে প্রচুর পরিমাণে তুলো চাষ হয়, তাই ওখানকার রাজ্য সরকারগুলি তুলো চাষীদের স্বার্থ রক্ষা করে চলেছে। অথচ পশ্চিমবঙ্গ সরকার গরিব পাট চাষীদের স্বার্থ রক্ষা করার জন্য স্টেট জুট কর্পোরেশন গঠন করে ভরতুকি দিয়ে ন্যায্য দামে পাট চাষীদের কাছ থেকে পাট কেনার কোনও ব্যবস্থা করতে পারছে না। আমরা দেখছি আমেদপুর সুগার মিল, যেটি রাজ্য সরকার অধিগ্রহণ করেছে সেটিতে কিছুদিন আগে গরিব চাষীরা গম এবং অন্যান্য শস্য চাষের সার ইত্যাদি কেনার জন্য আখ বিক্রি করেছিল. কিন্তু আজ তিন চার মাস হয়ে গেল তারা সেই আখের দাম পায়নি। আমেদপুর সুগার মিলের কাছ থেকে গরিব চাষীরা তাদের ন্যায্য পাওনা টাকা পাচ্ছে না। আমেদপুর সুগার মিল তাদের টাকা পরিশোধ করতে পারছে না। স্যার, রাজ্যপালের ভাষণে বৃক্ষরোপণের কথা বলা হয়েছে। এ বিষয়ে আজকে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, এটা সত্য কথা। কিন্তু আমরা দেখছি পশ্চিম বাংলার বিভিন্ন গ্রামেগঞ্জে, শহরে শহরে লক্ষ লক্ষ টাকা খরচ করে যে গাছ লাগানো হচ্ছে, সেগুলির রক্ষণাবেক্ষণ হচ্ছে না। আজকে আমরা দেখছি এক দিকে গাছ কাটার ফলে খরা হচ্ছে, অপর দিকে গাছ লাগানো হচ্ছে, কিন্তু সেগুলিকে রক্ষা করার কোনও ব্যবস্থা করা হচ্ছে না। ফলে সরকারের লক্ষ লক্ষ টাকা জলে যাচ্ছে। আজকে আমরা দেখছি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বেকার সমস্যার সমাধানের কোনও উল্লেখ নেই। গোটা পশ্চিমবাংলায় ৪৫ লক্ষ বেকার হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার যখন বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য চিন্তা ভাবনা করছেন, তখন পশ্চিম বাংলায় আমরা দেখছি বেকারের সংখ্যা ক্রমশ বাড়ছে। ১৯৭৭ সাল থেকে ৮৮ সাল, এই ১১ বছরে পশ্চিম বাংলায় ১৬ লক্ষ বেকার থেকে বেড়ে সে সংখ্যা ৪৫ লক্ষে গিয়ে দাঁড়িয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে বেকার যুবকরা দিনের পর দিন লাইন দিয়েও একটা কল পায় না। আমরা দেখেছিলাম ইতিপূর্বে যে সমস্ত শিক্ষিত বেকার যুবকরা নিজেদের উদ্যোগে কর্মসংস্থানের উদ্দেশ্যে অর্গানাইজড্ স্কুল খুলেছিল, ৪/৫/১০ বছর সে সমস্ত স্কুল চালাবার পরও এই সরকারের কাছ থেকে তারা কোনও স্বীকৃতি পেল না। এমনকি ১৯৭২ সালের পর যে সমস্ত অর্গানাইজড্ স্কুলগুলি চালু হয়েছিল সেগুলিকে তো স্বীকৃতি দেওয়া হলোই না, সেই সমস্ত স্কুলের শিক্ষকদের অন্য স্কুলে চাকরি দেওয়ার ক্ষেত্রেও কোনও সুযোগ দেওয়া হচ্ছে না। ৭৭ সালের পর থেকে সর্বত্র প্রাথমিক স্কুলগুলিতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ক্যাডারদের ঢুকিয়ে দেওয়া হচ্ছে। অর্গানাইজড্ স্কুলের শিক্ষকদের বয়স বেড়ে যাচ্ছে, তারা চিরকালের জন্য বেকার হয়েই থাকছে। আমরা দেখছি বিভিন্ন স্কুল বোর্ডগুলি রাতের অন্ধকারে এবং রবিবারে সভা করে

অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে। তারা বাড়ি বাড়ি গিয়ে অ্যাপয়েন্টমেন্ট লেটার পৌঁছে দেওয়ার ব্যবস্থা করেছে। এমন কি পোস্ট অফিসের মাধ্যমেও আজকে আর অ্যাপয়েন্টমেন্ট লেটার পাঠানো হচ্ছে না। যখনই আমাদের সদস্যরা পঞ্চায়েত নির্বাচনের কথা বলছেন তখনই সরকার পক্ষের সদস্যরা চিৎকার করছেন। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে নির্বাচন কর্তৃপক্ষের তরফ থেকে পঞ্চায়েত নির্বাচনের ভোটার লিস্টে নাম অন্তর্ভুক্ত করার জন্য ১লা জানুয়ারি থেকে ১৬ই জানুয়ারি পর্যন্ত আবেদন করার বিজ্ঞপ্তি দেওয়া হয়েছিল। কংগ্রেসের তরফ থেকে এবং বামফ্রন্টের প্রতিটি দলের তরফ থেকে প্রত্যেক এস. ডি. ও. অফিসে হাজার হাজার আবেদন জমা দেওয়া হয়েছিল। শুধুমাত্র আমাদের মুর্শিদাবাদ জেলায় ১লা থেকে ১০ তারিখের মধ্যে আমরা কংগ্রেসের তরফ থেকে প্রায় ৫০ হাজার মানুষের আবেদনপত্র বিভিন্ন এস. ডি. ও. অফিসে জমা দিয়েছিলাম।

[5-00–5-10 P.M.]

এস. ডি. ও-র কাছে জমা দেওয়া হল। মুর্শিদাবাদ বিধানসভা কেন্দ্রের ১৭ হাজার মানুষের আবেদন জমা দেবার পর এস. ডি. ও. বললেন এত শর্ট টাইমের মধ্যে বানি বাড়ি গিয়ে তদন্ত করে ভোটার লিস্টে নাম অন্তর্ভুক্ত করতে পারব না। তার চেয়ে বরং সবাইকে নিয়ে আসুন, ১৬ তারিখে হেয়ারি দেবার ব্যবস্থা করুন। আমরা সমস্ত মানুষকে লালবাগ এস. ডি. ও. অফিসে হাজির করলাম। এদের মধ্যে কারও ৩৫ বছর বয়স, কারও ৪০ বছর বয়স আবার কেউ ৩-৪ ছেলেমেয়ের মা। অর্থাৎ যাদের হাজির করা হল তাদের মধ্যে সকলেরই ২১ বছর পূর্ণ হয়েছে। ভোটাধিকারের বয়স হয়েছে। কিন্তু তাদের ভোটার লিস্টে নাম অন্তর্ভুক্ত করা হল না। ১১ হাজার মানুষকে হাজির করার পর মাত্র কয়েকজনের নাম ভোটার লিস্টে অন্তর্ভুক্ত করা হল। এছাড়া বিগত পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস প্রার্থী নির্বাচনে জয়লাভ করা সত্ত্বেও তাদের সার্টিফিকেট দেওয়া হয়নি অথচ সি. পি. এম.কে দেওয়া হয়েছে। এইসব কারণে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না, সম্পূর্ণ বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনী সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এই সভাতে তাঁর যে ভাষণ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং উক্ত ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী শচীন সেন এবং মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় এনেছেন তাকে সমর্থন করি এবং বিরোধী পক্ষের সদস্যরা যে সমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি কিছু বলতে চাই। মাননীয় স্পিকার স্যার, আমি কালকে এবং আজকে কংগ্রেসি বন্ধুদের বক্তৃতা শুনছিলাম। ওনারা আসলে রাজ্যপালের ভাষণের মধ্যে না গিয়ে কতকগুলি এমনসব অভিযোগ রেখেছেন যার কোনও গঠনমূলক সমালোচনা হয় না। মাননীয় রাজ্যপাল তাঁর বক্তৃতার ৪ নং প্যারাগ্রাফে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলেছেন। সেই সম্বন্ধে ওনারা উল্লেখ করলেন না। আমাদের পক্ষের বক্তা কিছুক্ষণ আগে বলে গেলেন আমাদের পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতার কোনও স্থান নেই। এই সম্বন্ধে ওনারা উচ্চবাচ্য করলেন না। কই, আপনারা মিরাটের কথা বললেন না? ওখানে তো কংগ্রেসি রাজত্ব চালাচ্ছেন। হরিজনকে সেখানে গুলি করে মেরেছেন। পশ্চিমবাংলায় সেইসব জিনিস নেই। আপনারা এই কথাটা স্বীকার করছেন না, আপনাদের এটা স্বীকার করা উচিত। খালি

আপনারা বলছেন কেন্দ্র টাকা দিচ্ছেন। আমি উদাহরণ দিচ্ছি, ত্রাণের ব্যাপারে, দেশে যে খরা চলছিল সেই ব্যাপারে কেন্দ্রীয় অংশ হিসাবে ৫৪.৯০ কোটি টাকা দেওয়ার কথা ছিল। কিন্তু দিলেন কত? ২৮.৫১ লক্ষ টাকা। কই, আপনারা তো এই সম্পর্কে কিছু বললেন না? এ ব্যাপারে কেন্দ্রের সমালোচনা করুন। আপনাদের সরকার তো দিল্লিতে বসে আছেন, তাঁদের একবার বলুন কেন পশ্চিম বাংলায় প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন—একথা তো একবার বললেন না? কালকে আমি শুনলাম মাননীয় সদস্য অপূর্ববাবু কয়েকটি কথা বললেন। সেইসব কথায় আমি পরে আসছি। তার আগে বলি, মাননীয় সদস্য তুহিন বাবু একটি অদ্ভুত কথা বললেন। উনি শ্যামপুকুরে আমাদের নির্বাচনের কথা বললেন। বলে আবার বললেন ১৯৭২ সালে আমরাও করেছি, অদ্ভুত কথা, আপনারা করেছেন বলে অন্যরাও করবে এ কথার কোনও যুক্তি নেই। আপনারা তো পশ্চিমবঙ্গে বহুদিন ছিলেন. ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের আমলে....

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, উনি বলতে চাইছেন ১৯৭২ সালে ওঁরা করেছেন বলে আপনারা যেন করবেন না।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** আমরা ভূমি সংস্কারের বহু চেষ্টা করেছি। আজ এই সরকার বহু ভেস্টেড ল্যান্ড বিলি করেছেন গরিবদের মধ্যে, আপনাদের আমলে হয়নি। ১০৬৯ সাল থেকে আরম্ভ করে এখনও চেষ্টা করছি, আরও করতে হবে। এখনও অনেক জমি আপনারা যাঁরা কংগ্রেস সদস্য তাঁরা ২২৬ ধারা করে কুক্ষিগত করে রেখে দিয়েছেন। আমি এই মন্ত্রিসভাকে বলব, আমাদের মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী শ্রদ্ধেয় বিনয় বাবু বসে আছেন বহু কেস হাইকোর্টে পড়ে আছে, সেগুলি করা যাচ্ছে না যাতে এগুলি বিলি করতে পারে তার জন্য সরকারি ব্যবস্থায় চেষ্টা করে এই সরকার উত্তরবঙ্গের সেচনের একটা প্রকল্প কত তাড়াতাড়ি এগিয়ে নিয়ে যাচ্ছেন এত বাধা থাকা সত্ত্বেও। ননীবাবু মন্ত্রী ছিলেন, বাজেট বক্তব্যে দেখেছি আমাদের পশ্চিমবঙ্গ সরকার ১৫০ কোটি টাকা খরচ করেছেন আর কেন্দ্রীয় সরকার কত দিলেন, না মাত্র ৫ কোটি টাকা। আপনারা এগুলি সম্বন্ধে বলুন, অন্তত আরও কিছু টাকা যাতে দেয়, কৃষিক্ষেত্রে যাতে সেচনের জল দিতে পারে চাষের উন্নতি করতে পারে, সেগুলি সম্বন্ধে আপনারা কোনও কিছুই তো বলছেন না। ডাঃ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন বীরভূমে ময়ূরাক্ষি ক্যানেল করে এই ম্যাসেঞ্জার ড্যাম্প উনি করেছিলেন কিন্তু তাঁর প্ল্যানের সঙ্গে যে সিদ্ধেশ্বরী প্রকল্প ছিল সেই সিদ্ধেশ্বরী প্রকল্পের কথা আমার মনে আছে যখন সুনীতি বাবু মন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন যে, আমি ধরণা দিয়ে বটতলায় বসে আছি, সিদ্ধেশ্বরী হয়ে গেছে। কিন্তু আমরা ১৯৭৮ সালে জানতে পারলাম যে, কোনও কিছুই হয়নি। কারণ কি, না বিহার গভর্নমেন্ট জায়গাটা দিচ্ছেন না পশ্চিমবঙ্গকে, কি কারণ, না পশ্চিমবঙ্গে কৃষির উন্নতি হবে, ওনারা জল পাবেন না। সামান্য পোর্শনে হবে। ননীবাবু তখন ছিলেন, তাঁকে আমরা বললাম এবং অমাদের ঐ সিদ্ধেশ্বরী প্রকল্প যদি হত তাহলে ঐ আদিবাসী এলাকা ঐ রাজনগর, খয়রাসোল, দুবরাজপুর যেটা সব সময় বিহার সংলগ্ন, কোনও সেচনের ব্যবস্থা নেই সেখানে লোকে অত্যন্ত কষ্ট করে ফসল তৈরি করে, ২ বছর ফসল হয় তো ৭ বছর হয় না। সেই সিদ্ধেশ্বরী প্রকল্পের কথা তো আপনারা বলছেন না। আপনাদের রাজীব গান্ধীর সরকার যদি পারমিশন দেয় সেটা আমাদের সরকারের দরকার। কেন বিহার সরকার

বাধা দিচ্ছেন। কর্পুরি ঠাকুর মহাশয় একবার পারমিশন দিয়েছিলেন নো কনফিডেন্সে তা বাতিল হয়ে যায়, সেটা জনতার আমলে, কংগ্রেসের আমলে পারমিশন দেয়নি। আমি আমার সরকারকে বলব সিদ্ধেশ্বরী প্রকল্প যাতে তাড়াতাড়ি করা যায় তার জন্য সচেষ্ট হতে। আর আমাদেরও এ জন্য চেষ্টা করতে হবে। তারপর শিল্পের ব্যাপারে বললেন সব হয়ে গেছে। শিল্পের ব্যাপারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলে গেলেন, হলদিয়া পেট্রো কেমিক্যালসের কি হল, কেন হচ্ছে না? আপনারা একটু বলুন আপনাদেরই তো দলের লোক। হলদিয়া শিল্প করুন, তাহলে বাঙালির ছেলেদের উপকার হবে। তারপর ২১ নম্বরে লিখেছেন আমাদের এখানে ৪৬০০ একর জমিতে রেশম চাষের আওতায় আনা হয়েছে। আগে বিহারে তসর কিনতে অনেক টাকা বেরিয়ে যেত এখন এখানে রেসম চাষ হচ্ছে, শুধু তাই নয়, সমস্ত আদিবাসীরা তসর চাষ করে ভাল টাকা রোজগার করে তাদের সংসার যাত্রা নির্বাহ করছে। এই তসরের প্রচুর উন্নতি হয়েছে, তাঁতিরা চাঁইবাসা, বিহার, উড়িষ্যায়, পশ্চিমবঙ্গের যে টাকা চলে যেত সেটা এখন যায় না। এই সরকার উন্নতি করেছেন সেটা অস্বীকার করা যায় না।

[5.10–5.20 P.M.]

তারপর দেখবেন, বিদ্যুতের ক্ষেত্রে এই গভর্নমেন্ট কত ভাল কাজ করেছেন। আগে লোডশেডিং হত, কিন্তু এখন সেটা কমে গেছে। অবশ্য নেই বললে ভুল হবে। আগে বড়লোকদের বাড়িতে আলো জ্বলতে দেখে গরিবরা ভাবত যে, কবে তাদের ঘরে আলো জ্বলবে। এটা উপলব্ধি করে বামফ্রন্ট সরকার 'লোকদীপ' প্রকল্প চালু করেছেন যা ভারতবর্ষের কোনও রাজ্যে চালু হয়নি। এই 'লোকদীপ প্রকল্পের মাধ্যমে আদিবাসীদের ঘরে দেখে আসুন বাতি জ্বলছে। এই কৃতিত্ব একমাত্র বামফ্রন্ট সরকারের। গনিখান চৌধুরি তখন মন্ত্রী, সেই সময় তিনি এবং প্রনব মুখার্জি মিলে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের ফাউন্ডেশন স্টোন লে আউট করে এলেন। কোথায় গেল সেই বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প? আজকে ঐ ব্যাপারে কেন্দ্র যে ক্রমাগত টালবাহনা করে এড়িয়ে যাচ্ছে সেই ব্যাপারে দিল্লিকে একবার বলুন না যাতে তাঁরা সেটা না করেন! এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে গত সাত তারিখে প্রদত্ত রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি কিছু বলতে চাই। মাননীয় রাজ্যপাল তাঁর লিখিত ভাষণের ৩১ নং অনুচ্ছেদে বলেছেন যে, পশ্চিমবঙ্গের নতুন নতুন এলাকাকে পৌরসংঘ বিশিষ্ট অঞ্চলে রূপান্তরিত করা হয়েছে। সেখানে তিনি গুসকরা ও কালিয়াগঞ্জের কথা বলেছেন। স্যার, আমি পশ্চিমবঙ্গের এমন একটি এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেই এলাকায়—উত্তরবঙ্গের জলপাইগুড়ি ও দার্জিলিং, এই দুটি জেলায় প্রায় ৩০০টি চা বাগান অঞ্চলে বহু বস্তি, গ্রাম ও ফরেস্ট গ্রাম আছে যেখানে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ সবচেয়ে বেশি বসবাস করেন। আর এটাও আপনি জানেন যে, ১৯৮১ সালের সেন্সাসের হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গের ঐ জলপাইগুড়ি জেলাতে ২২,১৪,০০০ মানুষ বাস করেন এবং তার মধ্যে ৬৫ পারসেন্ট মানুষই তফসিলি আদিবাসী। ঐ ফরেস্ট গ্রামগুলির ৯০ পারসেন্ট মানুষই ট্রাইবাল এবং তাঁদের ৭০ ভাগই চা বাগানগুলির আশেপাশে বসবাস করেন। আজকে ঐ এলাকাতেও পঞ্চায়েতের ব্যবস্থা করে দিয়ে তাঁরাও যাতে রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামের

মাধ্যমে সার্বিক উন্নয়ন অর্থাৎ সামাজিক ও আর্থিক উন্নয়নের সুযোগ সুবিধাগুলি পান সেটা করা দরকার। দুঃখের বিষয়, মাননীয় রাজ্যপালের ভাষণে যা দেখতে পেলাম, সেখানে উল্লেখ আছে যে, নতুন এলাকাকে উনি মিউনিসিপাল এলাকায় রূপান্তরিত করবার চেষ্টা করছেন, কিন্তু যেখানে প্রায় ১৫ লক্ষ বা তারও বেশি দুর্বলতর শ্রেণীর মানুষ বসবাস করে এবং যেখানে সারা পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি রাজ এবং রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামের মাধ্যমে দরিদ্রতম মানুষদের অর্থনীতি ও সামাজিক ক্ষেত্রে একটি জায়গায় নিয়ে যাবার জন্য চেষ্টা হচ্ছে এবং সারা ভারতবর্ষের মানুষ যে কথা চিন্তা করছেন সেখানে পশ্চিমবাংলার দার্জিলিং ও জলপাইগুড়ি জেলার চা বাগান এলাকার ঐসব গরিব মানুষরা সবদিক থেকেই বঞ্চিত হচ্ছেন। তাই আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের তিব্র বিরোধিতা করতে গিয়ে বলছি যে, আমি যে এলাকা থেকে এসেছি সেই এলাকা থেকে নির্বাচিত হয়ে আরও কয়েকজন সদস্যও এই সভায় এসেছেন, ননীবাবুও ওখান থেকেই এসেছেন। আমি যদি অসত্য বলে থাকি সেটা উনি ধরিয়ে দিন। আমি যে কথা বলতে চাই তা হল জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার চা বাগান এলাকার মানুষদের জন্য আমি কিছু দিন আগে এই হাউসে এই ব্যাপার নিয়ে বক্তব্য রেখেছিলাম—এশেনশিয়াল কমোডিটি দেওয়া হয় না। মাননীয় খাদ্যমন্ত্রীকে ধন্যবাদ উনি এই সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছেন এবং এশেনশিয়াল কমোডিটি চা বাগান এলাকার ওয়ার্কাররা পাচ্ছে। আমি বলতে চাই আজকে যেমন পশ্চিমবাংলার মানুষকে সারা ভারতবর্ষের মানুষের সঙ্গে মেন স্ট্রিমে নিয়ে যাওয়ার জন্য, জাতীয় মানের দিকে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করা হচ্ছে সেখানে এই সমস্ত এলাকার চা বাগানের তফসিলি জাতি এবং আদিবাসীরা বঞ্চিত হচ্ছে। কেন তাদের বঞ্চিত করে রাখা হবে? কেন তাদের বঞ্চিত করে রাখা হচ্ছে? চা বাগান এলাকার ছেলেমেয়েদের কোনও রেশন কার্ড নেই। তারা লেখাপড়া শিখে বেকার হয়ে বসে আছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে পারে না। চা বাগান এলাকার এবং চা বাগান এলাকার পাশাপাশি যে সমস্ত গ্রাম আছে সেইগুলি পঞ্চায়েত রাজ্যের আওতায় আসেনি। এইসব এলাকার ছেলেরা সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের মধ্যে আসতে পারছে না, তারা ব্যাঙ্ক থেকে লোন পায় না। সেই এলাকার গরিব মানুষদের ন্যায্য পাওনা যেটা—কেন্দ্রীয় সরকারের ২০ দফা কর্মসূচি রূপায়ণের জন্য যে আই. আর. ডি. পি., ডি. আর. ডি. পি., এন. আর. ই. পি.র যে লোন সেইগুলি তারা পায় না। সেই জন্য আমি আজকে এই হাউসে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে গিয়ে এই দাবি রাখছি যে অবিলম্বে উত্তরবঙ্গর জলপাইগুড়ি, কুচবিহার, দার্জিলিং এলাকার যে সব ফরেস্ট বস্তিগুলি আছে, চা বাগান এবং চা বাগান এলাকার পাশাপাশি যে সব নতুন গ্রাম আছে সেইগুলিকে পঞ্চায়েতের আওতায় এনে সেখানে রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম ইমপ্লিমেন্ট করতে হবে। সেখানকার মানুষকে, রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামের মধ্যে যে সমস্ত উন্নয়নমূলক প্রকল্প চালু আছে সেই প্রকল্প সেখানে চালু করতে হবে। আমি বলতে চাই চা বাগান এলাকার আদিবাসী লোকেরা বিশেষ করে শিক্ষার দিক দিয়ে অনেক পিছিয়ে আছে। মাননীয় রাজ্যপাল মহাশয়কে দিয়ে যে ভাষণ পড়ানো হয়েছে সেই ভাষণের ২৬ নং অনুচ্ছেদে বলা হয়েছে "১৯৮৫ সালের ১লা এপ্রিল থেকে শুরু হওয়া সপ্তম পঞ্চবার্ষিকি যোজনাকালে ১০০টি হায়ার সেকেন্ডারি ইউনিট, ৪৫০টি হাইস্কুল, ৭৫০টি জুনিয়ার হাইস্কুল এবং ২১২টি প্রাইমারি স্কুল স্থাপন করা হয়েছে। বয়স্ক

সাক্ষরতা প্রসারের উদ্দেশ্যে ৫৩টি গ্রামীণ কার্যকারী সাক্ষরতা প্রকল্পের অধীনে ১৩,৯২৮টি বয়স্ক শিক্ষাকেন্দ্রে কাজ চলেছে।" এই যে বয়স্ক শিক্ষার কেন্দ্র খোলা হয়েছে, চা-বাগান এলাকায় যেখানে মজদুর, আদিবাসী এবং তফসিলি জাতি এবং উপজাতি বাস করে সেখানে খোলা হয়েছে? উত্তরবঙ্গের ২-৩টি জেলায় ৫০ পারসেন্ট লোক সমাজের দুর্বলতর অংশের মানুষ, সেই গোটা চা বাগান সংলগ্ন এলাকায় বয়স্ক শিক্ষা প্রকল্প চালু হয়নি। বিগত ১৯৮৭ সালের ৭ই সেপ্টেম্বর তারিখে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কো-অর্ডিনেশন কমিটির একটা মিটিং ছিল, সেই মিটিং-এ আমি সর্বপ্রথম উপস্থিত হই এবং কমিটির চেয়ারম্যান ছিলেন মাননীয় মন্ত্রী। আমি শিক্ষামন্ত্রীকে প্রশ্ন করেছিলাম, রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোজেক্টের মাধ্যমে চা বাগান এলাকার স্কুলগুলি যখন স্কুল বোর্ডে নিয়েছেন, সমস্ত জেলার প্রাইমারি স্কুলগুলি জুনিয়ার হাই-এ আপগ্রেডেশন করা হয়েছে, নতুন বোর্ড বানানো হচ্ছে তখন চা বাগান এলাকার কটা প্রাইমারি স্কুল আজ পর্যন্ত হয়েছে? সেখানে ডি. আই., প্রাইমারি উনি দাঁড়িয়ে বললেন, চা বাগান এলাকায় আমাদের কোনও জমি নেই। চা বাগান এলাকায় আমাদের যদি জমি না থাকে তাহলে আমরা কি করে স্কুল করব? আমি বলি চা বাগান এলাকায় জমি যদি সরকারে রদরকার হয়, সরকার যদি মনে করেন, ডি. এম. যদি মনে করেন যে, এই জমি আমাদের দরকার তাহলে সেই চা বাগানের মালিককে লিখে জানান যে, সাচ অ্যান্ড সাচ এতটা জায়গা আমি অ্যাকয়ার করছি তাহলে কি সেই জমি পেতে অসুবিধা হবে? আজকে বিশেষ করে চা বাগান এলাকায় একটাও প্রাইমারি স্কুল নতুন হয়নি, একটাও বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়নি। ১৪-১৫ লক্ষ চা শ্রমিক এবং তফসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসী এখানে বাস করে তাদের বঞ্চিত করা হচ্ছে। সংবিধানে তাদের অধিকার দেওয়া রয়েছে সুযোগ সুবিধা পাওয়ার জন্য, তাদের জন্য রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট এবং নানা রকম প্রকল্প রয়েছে।

[5-20–5-30 P.M.]

তথাপি তারা আজ এ থেকে বঞ্চিত হচ্ছে। স্যার, আমি এই হাউসে বলতে চাই যে, আজকে সকাল বেলায় মেনশনের মাধ্যমে জানিয়েছিলাম যে উত্তরবঙ্গে যে ইউনিভার্সিটি আছে সেখানে আমি মেনশনের মাধ্যমে বলেছিলাম, যেহেতু চা বাগান এলাকা—শিলিগুড়ি ইভেন পশ্চিম দিনাজপুর, এই দুটো সাব ডিভিসন মিলে প্রায় ২৪-২৫টি স্কুলে হিন্দি মাধ্যমে পড়াশুনা করে। সেখানে কয়েক হাজার ছেলেমেয়ে মাধ্যমিক পাশ করেন। সেখানে দু'একটি হিন্দি-মাধ্যমে হাইস্কুল আছে। কিন্তু যে সব কলেজসমূহ আছে, উত্তরবঙ্গের কয়েকটি জেলায় হায়ার সেকেন্ডারি স্কুল আছে, সেই সমস্ত কলেজে হিন্দি পড়াবার মতো ব্যবস্থা নেই। উত্তরবঙ্গ ইউনিভার্সিটিতে হিন্দি ডিপার্টমেন্ট নেই। তাতে কি হচ্ছে? প্রতি বৎসর বেশিরভাগ ছেলেমেয়ে রাজি না থাকলেও যেহেতু কলেজে হিন্দির মাধ্যমে শিক্ষার ব্যবস্থা নেই, বিশেষ করে আদিবাসী ছেলেমেয়েদের মধ্যে যারা উচ্চ শিক্ষা লাভ করতে ইচ্ছুক, তারা প্রথম থেকে—যারা উড়িষ্যা, বিহার এবং ছোট নাগপুর থেকে এসে এখানে বসবাস করছে তারা বাধ্য হচ্ছে বিহারে যেতে। ডুয়ার্সে অনেক নেপালি বা নেপালী ভাষাভাষি লোক মাইগ্রেটেড হয়ে এখানে বসবাস করছেন, তাঁরা বাধ্য হচ্ছেন দার্জিলিং বা অন্য জায়গায় তাঁদের ছেলেমেয়েকে পাঠাতে। এর ফলে আমি মনে করি, আজ ঐ সমস্ত এলাকায়, বিশেষ করে চা বাগান এলাকাগুলিতে যদি

প্রয়োজনীয় সংখ্যক হাইস্কুল বা হায়ার সেকেন্ডারি স্কুল থাকত তাহলে ছেলেমেয়েরা—উত্তরবঙ্গের সমস্ত ছেলেমেয়েরাই—উত্তরবঙ্গে লেখাপড়া করতে পারতেন। তাঁরা কলেজের বাইরে নেপালী ভাষায় কথা না বলে আমাদের পশ্চিমবঙ্গের ভাষায় কথা বলতেন এবং এর ফলে পশ্চিমবঙ্গের মূল শিক্ষার সঙ্গে যুক্ত হতেন। সেজন্য আমি দাবি করছি, আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে বলছি, বিশেষ করে উত্তরবঙ্গে এই চা বাগান এলাকায়, দার্জিলিং, শিলিগুড়ি এবং কুচবিহার এলাকায় তফসিলি এবং আদিবাসিদের উন্নয়নের জন্য রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম যা আছে তা ইমপ্লিমেন্ট করা যেত, কিন্তু তা না করার ফলে ঐ অঞ্চলের মানুষ তার সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন, এই কথা ভাষণের মধ্যে নেই। সেই সব এলাকায় বঞ্চিত লোকেদের অবিলম্বে পঞ্চায়েত এলাকার মধ্যে আনা প্রয়োজন। বর্তমানে ঐ অঞ্চলগুলি পঞ্চায়েত এলাকার মধ্যে নেই। সুতরাং পঞ্চায়েত এলাকার মধ্যে অবিলম্বে ঐ এলাকাগুলিকে আনার জন্য আমি পঞ্চায়েত রাজ এবং পশ্চিমবঙ্গ সরকারের কাছে দাবি রাখছি। স্যার, অমি বলতে চাই যে, আই. টি. ডি. পি. প্রোজেক্ট আই. টি. ডি. পি. এরিয়াতে—জলপাইগুড়ির যে সমস্ত এলাকায় ৫০ পারসেন্ট কৃষিজীবী মানুষ বাস করেন, সেইসব এলাকা আই. টি. ডি. পি. বলে লেখা হয়নি। কিন্তু কিছু কিছু এলাকা বিশেষ করে সি. পি. এম. অর্গানাইজেশন যেখানে আছে. আলিপুর ২নং ব্লক, সেখানে ২২ হাজার লোক বাস করেন, যারমধ্যে ১০ হাজার হচ্ছে আদিবাসী মানুষ, সেটি এর আওতাভুক্ত। অথচ বহু এলাকায় যেখানে ৫০ শতাংশের বেশি আদিবাসী সম্প্রদায়ের লোক বসবাস করেন, বিশেষ করে নাগরাকাটা অঞ্চল, যেখানে ৫০টি চা বাগান আছে, এই ব্যাপারে আমি খাদ্যমন্ত্রীর বিশেষ ভাবে দৃষ্টি আকর্ষণ করছি যে, এই এলাকাকে তিনি যেন আই. টি. ডি. পি. এলাকা বলে ঘোষণা করেন। আই. টি. ডি. পি. এলাকায় যে কোনও ভাষাভাষি ও ধর্মের লোক হোক, সকলেই সবকিছু কনসেশন রেটে পেয়ে থাকেন। আর যে সব এলাকা আই. টি. ডি. পি.-র অন্তর্ভুক্ত নয়, ধূপগুড়ি, নাগরাকাটা ব্লকের কিছু অংশ, সেখানে যারা বসবাস করেন, তাদের মধ্যে অর্ধেক হচ্ছে চা বাগানের কর্মী, তারা তাদের চা বাগান এলাকা থেকে রেশন পায়।

এখানে ওয়ার্কার যারা তাদের কোনও কাজকর্ম নেই, তাদের কোনও রেশন কার্ডও নেই। কেবল ১০ থেকে ১৫ পারসেন্ট লোকের রেশন কার্ড আছে আর বাদবাকি লোকেদের কোনও রেশন কার্ড নেই। অ্যাকর্ডিং টু প্ল্যান্টেশন অ্যাক্ট আই. টি. ডি. পি.-র আন্ডারে যে সমস্ত আদিবাসী সম্প্রদায় আছে তারা সেন্ট্রাল গভর্নমেন্টের রেশন কার্ড পায় কিন্তু এর আওতার বাইরে যে চা বাগান সেখানে যারা শ্রমিক তাদের রেশন কার্ড আছে আর বাকিদের অর্থাৎ নন-ওয়ার্কারদের কোনও রেশন কার্ড নেই। তার মানে ২০ পারসেন্ট লোকের মাত্র রেশন কার্ড আছে। সুতরাং এই সরল কারণে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে ওই সকল এলাকার যাতে উন্নয়নমূলক কাজ হয় তারজন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** মিঃ পাহান, রাজ্যপালের ভাষণের বিরোধিতা হয় না, ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপরে বিরোধিতা করা যায়।

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু'একটি কথা

বলতে চাই। আমি কয়েকদিন ধরেই লক্ষ্য করলাম যে, কংগ্রেসি বেঞ্চের কিছু ..ননীয় সদস্যরা তাদের বক্তৃতায় অনেক কিছু বললেন, আমি তার মধ্যে যাচ্ছি না। তারা যেন মূল জিনিসটা ধরে নিয়েছেন যেন পশ্চিমবঙ্গ একটা স্বয়ংস্তর রাজ্য, এটা যে অঙ্গরাজ্য সেটা তারা ভুলে গেছেন। অঙ্গরাজ্যের মধ্যে উন্নয়নমূলক কাজকর্ম চালিয়ে যেতে হলে সেখানে বহু ধরনের বাধা, অসুবিধা হতে পারে সেগুলি তারা মনে করেন না। গোটা ভারতবর্ষের যদি অর্থনৈতিক, রাজনৈতিক অবস্থার দিকে নজর রাখি তাহলে পরিষ্কার ভাবে বলা যাবে যে, আমাদের এই পশ্চিমবঙ্গে বামফ্রন্টের আমলে যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছে তা নজিরবিহীন। কংগ্রেস আমলে তারা জানেন যে ধরনের উন্নয়ন কাজ হয়েছে তা অতি নগণ্য। সেই তুলনায় এই ১১ বছরের বামফ্রন্টের শাসনকালে পশ্চিমবঙ্গের বিভিন্ন দিকে যে কাজ হয়েছে, যে অগ্রগতি ঘটেছে এর কোনও নজির কোথাও পাওয়া যাবে না। আজকে যে অবস্থা চলছে তা যদি সব দিক থেকে পর্যালোচনা করি তাহলে বুঝতে পারব সব দিক থেকেই ভারতবর্ষ নিচে নেমে গেছে। একেবারে গোড়ার দিকে যদি তাকাই তাহলে দেখব যে, আগে যে দানা শস্য আমাদের চাষীরা পেত ১৯৫২ সালে সেই দানা শস্য কমতে কমতে এখন চাষীরা দিন ৪৩৯.৩ পারসেন্ট কমে পাচ্ছে, দিনরাত্রি মিলিয়ে ১৯৫২ সালের হিসাবে ধরে এটা করা হয়েছে এবং এটাই সর্বভারতীয় ছবি। তেমনি ডালের ক্ষেত্রেও একই জিনিস লক্ষ্য করা যায়। এই সব কারণে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসকে যাতে গরিব মানুষের মধ্যে রেশন দোকানের মারফত বিক্রি করার ব্যবস্থা করেছি। এই ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস বলতে যথা ডাল, তেল, চাল, নুন প্রভৃতি বোঝায়। এই নিত্য প্রয়োজনীয় জিনিসগুলিতে যদি কেন্দ্রীয় সরকার ভরতুকি দিন তবে আমরা দিতে পারব। ডালের ক্ষেত্রে দেখা যাচ্ছে কি যেখানে ১৯৫২ সালে ৭০.৩ ভাগ ছিল এখন সেখানে ৩৬.২ গ্রাম গড়ে পড়ছে। অর্থাৎ ক্রমশ আমাদের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে সব জিনিস। দানা শস্য হল, ডাল, তেল, নুন এইসব নিত্য প্রয়োজনীয় জিনিসের দর এত দুর্মূল্য হয়ে পড়েছে যে মানুষের আয় বাড়লেও কেনার ক্ষমতার বাইরে চলে যাচ্ছে জিনিসপত্রের দাম। এতে মানুষ নিঃশেষ হয়ে যাচ্ছে, এইতো অবস্থা চলছে।

[5-30–5-40 P.M.]

আমি কেন্দ্রীয় সরকারের এই বাজেটের আগে যে, ইকনমিক রিভিউয়ের ইকনমিক সার্ভে রিপোর্ট দেখেছিলাম—যে তথ্য আমি আপনাদের সামনে হাজির করছি তা থেকে বলছি—তাতে বলা হয়েছে ইনফ্লেশনের রেট হয়েছে ৮ পারসেন্ট। পেট্রল, স্টিলের দাম নতুন করে বাড়াবার আগে এইটা নিয়ে চিন্তা করা হল না, অথচ এর দাম বাড়িয়ে দেওয়া হল। রেলের মাশুল বাড়িয়ে দেওয়ার ফলে এবং অন্যান্য মাশুল নীতির ফলে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে এবং এখন সেটা হয়েছে ৯.২৮ পারসেন্ট। এই চলতি বছরে স্টিলের ইনফ্লেশন আরও বাড়বে এবং আমার নিজের ধারণা সেটা ১০ পারসেন্টকে ছাপিয়ে যাবে। স্যার, লোক কাজ করে খেতে চায়, অথচ সেখানে রুগ্ন শিল্পের সংখ্যা বেড়েছে দেড় লক্ষ। দেড় দুই হাজার হচ্ছে এর মধ্যে মাঝারি ও বড় শিল্প, তারাও রুগ্ন হয়ে গেছে। এই শিল্পগুলি রুগ্ন হবার ফলে আজকে অনেকগুলি বন্ধ হয়ে গেছে। যার ফলে ২৩ লক্ষ লোক বেকার হয়ে গেছে, আজকে এই অবস্থা চলছে। অন্যদিকে বেকারির সমস্যা লাফিয়ে লাফিয়ে বেড়ে চলেছে। অন্যদিকে কর্মসংস্থানের সুযোগের ক্ষেত্রে আমরা কি দেখছি প্রাইভেট অর্গানাইজড় সেক্টরগুলিতে

এই কর্মসংস্থানের সুযোগ কমে গেছে। আগে যে সমস্ত শিল্প চলত, সেখানে মডার্নাইজেশন হওয়ার ফলে বহু শ্রমিক, মজুর আজকে কমে গিয়েছে। মডার্নাইজেশনের নামেই হোক, কম্পিউটারাইজেশনের নামেই হোক সেখানে আজকে যন্ত্রের সংখ্যা বেড়েছে, তার ফলে সাধারণ মানুষকে ছাঁটাই করা হচ্ছে, এবং সেখানে এমপ্লয়মেন্টের সংখ্যা কমে যাচ্ছে। আর যদি পাবলিক সেক্টরগুলিতে তাকাই তাহলে দেখব, এইটা বাড়ছে না বলব না, খুব সামান্য পয়েন্ট সামথিং অন্যদিকে সরকারি হিসাব যদি করি তাহলে দেখব, আমরা বিগত কয়েক বছরের মধ্যে কয়েক হাজার মানুষকে চাকরি দিয়েছি অথচ কেন্দ্রীয় সরকারের সেখানে নিষেধাজ্ঞা আছে নতুন পদ সৃষ্টি করা হবে না এবং অন্য পদগুলিতেও লোক নেওয়া হবে না। এই রেকারিং-এর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অন্যান্য অফিসেও নিষেধাজ্ঞা আছে। এর ফলে একটা জিনিস প্রমাণ করে যে, দেশের পুঁজিপতি ব্যবস্থা গোটা অর্থনৈতিক ব্যবস্থাকে একটা ভীষণ সাংঘাতিক অবস্থার মধ্যে নিয়ে চলেছে এর ফলে একটা সংকটের অবস্থার সৃষ্টি হচ্ছে। এছাড়াও রাজীব গান্ধী কেন্দ্রীয় সরকারের যে সমস্ত পাওনাগন্ডা সেইগুলিও তারা পাচ্ছে না। এছাড়াও বলতে হয় প্রশাসনিক দিকের কথা—যেখানে অন্যান্য রাজ্যে কংগ্রেসিরা নেই সেখানে প্রশাসনিক অধিকার কমে গিয়েছে এবং ক্রমে ক্রমে তা সংকুচিত হচ্ছে। এটা প্রতিটি রাজ্য সরকারের পক্ষেই প্রযোজ্য এবং বামফ্রন্ট সরকারের পক্ষেও প্রযোজ্য। তারা আজকে ধনিক শ্রেণীর পক্ষে, যেখানে তারা জনমুখি নয়, সেখানে তারা অনেক কিছুই পূরণ করেনি। তারা আজকে বিমাতৃসুলভ মনোভাব নিয়ে চলছে, বামফ্রন্ট সরকারকে খেল করে দেখছেন, এবং তাকে ভাতে মারার এই পলিসি নিয়ে চলছে। মাননীয় স্পিকার মহাশয়, এই কথাগুলি যদি না বলা হয় তাহলে শুধুমাত্র গভর্নরের ভাষণের ভেতর দিয়ে যে সমস্ত উল্লেখযোগ্য অগ্রগতির কথা বলা হয়েছে তা ঠিক ঠিক ভাবে আমাদের পক্ষে বলা সম্ভব হবে না। এত অসুবিধার মধ্যে একটা পলিটিক্যাল উইল, সেই সঙ্গে সঙ্গে জনমুখি পলিসি, সেই সঙ্গে সঙ্গে যতদূর সম্ভব আমাদের মান্ধাতা আমলের প্রশাসন ব্যবস্থা, আমলাতান্ত্রিক প্রশাসন ব্যবস্থা সবটা যে ধোয়া তুলসী পাতা তা বলা চলবে না, সেই অবস্থার সঙ্গে পলিটিক্যাল উইল, সাধারণ মানুষের শুভেচ্ছা এবং সহযোগিতা নিয়ে বিভিন্ন দিকে যে কাজ করেছি সে কথা অস্বীকার করার কোনও উপায় নেই। এই অসুবিধার মধ্যে এই ক্রাইসিসের মধ্যে কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের মধ্যে রাজ্যপালের ভাষণে আমাদের অগ্রগতির যে উল্লেখ করা হয়েছে সেই অগ্রগতি শুধু উল্লেখযোগ্য নয়, আমার মতে নজিরহীন অগ্রগতি ঘটেছে বিভিন্ন দিকে ডেভেলপমেন্টের ক্ষেত্রে। জি. এন. এল. এফ. এর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের পরিষ্কার মনোভাব ধরা পড়েছে। আমি এই সম্বন্ধে একটা কথা কেবল বলতে চাই পাঞ্জাবের ঘটনা কে সৃষ্টি করেছে? কংগ্রেস সরকার যে রাজনৈতিক পাশা খেলে ভিন্দ্রানওয়ালাকে সৃষ্টি করল তার পরিণামে এটা দেখা যাচ্ছে যে, বুমেরাঙ হয়ে প্রয়াত ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে পরিচালিত হয়েছিল। গোটা পাঞ্জাবে এখন আগুন জ্বলছে। কংগ্রেস সরকার এমন একটা পলিসি নিয়ে চলছেন কেন্দ্রে, মুখে যাই বলুন না কেন বস্তুতপক্ষে নেপথ্যে হলেও এমনভাবে চলছেন যাতে করে সুভাষ ঘিসিংকে বাড়িয়ে দেওয়া হয়েছে যারজন্য সুভাষ ঘিসিং এই সমস্ত কাজ করে চলেছেন। আমরা পরিষ্কার বলেছি পাহাড়ি অঞ্চলে আঞ্চলিক স্বায়ত্ত্ব শাসন দেওয়ার কথা। তারপর ত্রিপাক্ষিক চুক্তি হল—সুভাষ ঘিসিং একদিকে, অন্যদিকে পশ্চিমবঙ্গ এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে। সমস্ত কথাবার্তার পর যে জায়গায় আসল তাতে পুরো স্বায়ত্ত্ব শাসিত

অঞ্চলটা কম, তবুও সেটা পার্বত্য কাউন্সিলের যে এগ্রিমেন্টে সেগুলি আমরা মেনে নিয়েছে। সেইদিকে সেটা মানা হবে কি না পরিষ্কার বলছেন না সুভাষ ঘিসিং। তিনি দিল্লিতে গিয়ে এক রকম কথা দিয়ে আসছেন, অন্যদিকে আন্দোলন করছেন এবং গোটা দার্জিলিং-এর যারা নেপালি ভাষাভাষি মানুষ তারা জি এন এল এফ-এর বিভেদকামি যে আন্দোলন তার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে। তারা নানা রকম যন্ত্রণা ভোগ করছেন, ঘরবাড়ি জ্বলছে, সম্পত্তি ধংস হচ্ছে, অথচ আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর যা করার দরকার ছিল তা করছেন না। আমরা পরিষ্কারভাবে বলতে চাই যে আমাদের সেদিনের যে গৃহীত প্রস্তাব অর্থাৎ শুধু পার্বত্য অঞ্চল পার্বত্য পরিষদের আওতার মধ্যে থাকবে এই যে প্রস্তাব এই প্রস্তাবকে কার্যকর করার জন্য অমাদের যেমন এগোতে হবে তেমনি পরিষ্কার ভাবে মুখ্যমন্ত্রী জানিয়ে দিয়েছেন ডুয়ার্সের কোনও এলাকা কোনও কারণে পার্বত্য পরিষদের অন্তর্ভুক্ত হতে পারে না, এটা যুক্তিহীন অবাস্তব, এই কথা পরিষ্কার ভাবে জানিয়ে দিতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, ত্রিপুরার ঘটনা আমরা জানি।

[5-40–5-50 P.M.]

ওই সময় ত্রিপুরাতে আমি ৩-৪ দিন ছিলাম। আমি দেখেছি উপদ্রুত এলাকা ঘোষণা করে সারা রাজ্যে অঘোষিত সামরিক শাসন চালানো হয়েছে এবং আর্মি নামানো হয়েছে। আর্মির হাতে দেওয়া মানে ম্যাজিস্ট্রেট, চিফ সেক্রেটারি অর্থাৎ সিভিল অথরিটি বলতে যা বোঝায় তাঁরা হাল ছেড়ে দিলেন। এবং সেই অবস্থার মধ্যে যা হবার তাই হয়ে গেল। আমি দেখেছি অনেক কান্ডকারখানা সেখানে ঘটে গেল এবং সেই সুযোগে কংগ্রেস কায়দা করে, জবরদস্তি করে সামান্য মার্জিনে ক্ষমতায় এসে গেল। সমস্ত ঘটনার এই হল আউট কাম। প্রিয় দাস মুন্সি ভয় দেখাচ্ছেন ত্রিপুরা এখানেও করে দেওয়া হবে। ত্রিপুরায় উপদ্রুত এলাকাকে আরও বাড়িয়ে দেওয়া হল এবং এখন আবার প্রেসিডেন্ট রুলের ধমক দেওয়া হচ্ছে। আমরা সকলেই জানি বস্তুতপক্ষে ওখানে কি ঘটেছে এবং ঘটছে। ভারতবর্ষের রাজনীতির দিকে তাকিয়ে দেখুন, কংগ্রেসের উপরতলার কোন্দলের দিকে তাকিয়ে দেখুন, উচ্চ নেতৃত্ব থেকে রাজ্য নেতৃত্বের দিকে তাকিয়ে দেখুন শাসক দলের মধ্যে প্রচন্ড ভাঙ্গন এবং ঝগড়া চলছে। এই যাদের অবস্থা তারা আবার বামফ্রন্টের মধ্যে কোথায় কি হচ্ছে, কোথায় ঝগড়া হচ্ছে সেটা নিয়ে কথা বলছে। আমাদের ঝগড়া আমরা বুঝব। বামফ্রন্টের মধ্যে যত শরিকদল আছে তারা সকলেই জানে আমাদের বিপদ কোথায়। তবে আমরা এটাও জানি কি করে বিপদকে কাটিয়ে উঠতে হয়। আমাদের পোড় খাওয়া নেতারা জানেন কি করে বিপদ থেকে উদ্ধার পেতে হয়। আজ দেশের চারিদিকে টাল মাটাল অবস্থা, দেশ রক্ষার জন্য অস্ত্র দরকার তা নিয়ে নানা রকম দুর্নীতি চলছে। কোথাও অর্গানাইজড় মাস্ গ্যাং রেপ করছে, কোথাও হরিজনদের কলোনি জ্বালিয়ে দেওয়া হচ্ছে, কোথাও হিন্দু মসলমান দাঙ্গা চলছে, কোথাও বর্ণবৈষম্য চলছে, মানুষ খেতে পারছে না, পরতে পারছে না, তাদের আশ্রয় নেই, উপোসি মানুষ আজ পথ হাতড়াচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন সর্বভারতীয় বামপন্থী ঐক্য গড়ে উঠতে চলেছে। দ্বিতীয় স্তরে যে বামপন্থী শক্তি রয়েছে তাদের সঙ্গে রয়েছে গণতান্ত্রিক শক্তি এবং তাদের নিয়ে আমরা এগুচ্ছি। কিছুদিন আগে আর এস পি, ফরওয়ার্ড ব্লক, সি পি এম এবং সি পি আই সকলে মিলে বন্ধ ডেকে বলেছিল ভারতবর্ষের

সব কিছু বন্ধ করে দাও। আমরা জানি যদি আমরা ঠিকমতো নেতৃত্ব দিতে পারি তাহলে সেই জাগ্রত শক্তিকে রোখার ক্ষমতা থাকবে না। আমি মনে করি এই দিকে লক্ষ্য রেখে তাঁদের চলা উচিত। মাননীয় স্পিকার মহাশয়, আমাকে বলার জন্য সময় দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে হাউসে আলোচনার বিষয়বস্তু যেটা আছে সেদিকে কংগ্রেস বেঞ্চের সদস্যরা নজর দিন একথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ সম্বন্ধে কথাগুলি বলতে গিয়ে আমি প্রথমেই পশ্চিমবঙ্গ সম্বন্ধে বলব না। পশ্চিমবাংলার কথায় আমি পরে আসছি। আমি শ্রদ্ধেয় ননী ভট্টাচার্য মহাশয়ের কথা বলব। ত্রিপুরায় ওঁরা হেরে গিয়েছেন এর জন্য আমি প্রথমেই ওঁদের প্রতি সমবেদনা জানাচ্ছি। ত্রিপুরায় ভারত বন্ধ সাক্সেসফুল হয়নি। সেখানকার লোক শক্ত হাতে এই বন্ধের মোকাবিলা করেছে। ওঁরা আজকে ত্রিপুরার জনসাধারণের কাছ থেকে সরে এসেছে। সেইজন্য আমি ওঁদের প্রতি সহানুভুতি জানাই। আমি রাজ্যপালের ভাষণের তিব্র বিরোধিতা করি। কারণ রাজ্যপালের ভাষণে পশ্চিম বাংলার আসল চিত্র তুলে ধরা হয়নি। এই গভর্নমেন্ট হচ্ছে একটা নন-পারফরমিং গভর্নমেন্ট নন-ফাংশনিং গভর্নমেন্ট। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু ইমেজের উপর এই বামফ্রন্ট সরকার চলে। আমরা জানি জ্যোতিবাবুর অর্ডারে ঠিকমতো ক্যারি আউট হয় না, চিফ সেক্রেটারির অর্ডার ক্যারি আউট হয় না, ডিরেক্টর জেনারেল অব পুলিশের অর্ডার ঠিক ঠিক ক্যারি আউট হয় না। এই সরকার থ্রি টায়ারের উপর চলে একটা হচ্ছে নন-গেজেটেড, আর একটা কো-অর্ডিনেশন, আর এ বি টি এ। উপর মহলের অর্ডার ক্যারি আউট হয় কি না তাতে আমাদের সন্দেহ আছে। সবচেয়ে দুঃখের ব্যাপার হচ্ছে এই গভর্নমেন্টের কোনও ম্যানেজ কোনও ম্যানেজারিয়াল ট্যালেন্ট নেই। তাই এই সরকার হচ্ছে নন-পারফরমিং গভর্নমেন্ট। কোনও রুগ্ন শিল্প অধিগ্রহণ করলে সেই রুগ্ন শিল্পের অবস্থা আরও রুগ্ন হয়ে যায়। আমাদের সামনে উদাহরণ আছে আসানসোলে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ১৯৮৩ সাল থেকে বন্ধ হয়ে আছে আজ পর্যন্ত এই সরকার তার কোনও ব্যবস্থা করতে পারলেন না। অনেক শ্রমিক না খেতে পেয়ে সুইসাইড করে মারা গেছে। আর কি বলব যে কারখানা ওনারা অধিগ্রহণ করেছেন ছয় মাসের মধ্যে সেটা ধংস করে দিয়েছেন কোনও ট্যালেন্ট এদের নেই কোনও এক বম্বের তক্তাওয়ালা একটা কারখানা দেওয়া হল ছয় মাসের মধ্যে সব টাকা মেরে দিয়ে চলে গেল। এদের নিজেদের চালাবার কোনও শক্তি নেই। মুখ্যমন্ত্রী অনেক শ্রমিক দরদি—দুঃখর সঙ্গে বলতে বাধ্য হচ্ছি—মুখ্যমন্ত্রীর ছেলের দুর্গাপুরে ইস্টার্ন বিস্কিট বলে একটা কারখানা আছে। সেখানে শ্রমিকদের প্রভিডেন্ড ফান্ডের টাকা ম্যানেজমেন্ট মেরে দিয়ে বেরিয়ে গেছে। ট্রাইপারটাইট এগ্রিমেন্টে ম্যানেজমেন্ট পার্টিসিপেট করেনি। টাকা সমস্ত তছরূপ করে দেওয়া হল। ক্ষুদ্র শিল্প বা কুটির শিল্পের কোনও উন্নতি হয়নি। মুখ্যমন্ত্রী নিজের বন্ধুদের অনেক জায়গায় সন্দেহ করতে বাধ্য হন। এবং অনেক আত্মীয়দের মধ্যে কাজ দিতে বাধ্য হন। কোনও একজন জয়ন্তবাবু আছেন—তিনি তিনটি অর্গানাইজেশনের চেয়ারম্যান। মুখ্যমন্ত্রীর এই অবস্থা দেখে দুঃখ হয়। তিনি গোয়েঙ্কাদের সঙ্গে চলে না। গোয়েঙ্কা কেমন লোক তা সকলেই জানেন। ২০০ কোটি টাকা ফাঁকি দিয়েছে সেন্ট্রাল এক্সাইজের ঐ একমাত্র টোব্যাকো থেকে।

ইন্টেলিজেন্স দপ্তর কিছুই করতে পারে নি। গোয়েঙ্কা, কনোরিয়া, বাজোরিয়া, কি রকম লোক সকলেই জানেন। নন রেসিডেন্ট ফান্ড মুখ্যমন্ত্রী আনতে পারেননি মুখ্যমন্ত্রীর জানা সত্ত্বেও কিছু করতে পারেননি তাদের সমর্থন করে যাচ্ছেন। আবার বলছে দুর্নীতি দূর করবেন। তিনি তো বার বার আমেরিকায় যান, চিনে যান না, রাশিয়ায় যান না।

[5-50–6-00 P.M.]

প্রায়ই উনি আমেরিকায় যান। উনি যদি বিনয়বাবুর মতো হতেন তাহলে বুঝতাম যে, ওঁর মধ্যে কমিউনিজমের কিছু পদার্থ রয়েছে। কমিউনিজম বলে কোনও পদার্থই নেই। আমি ব্যক্তিগত ভাবে বিনয়বাবুকে শ্রদ্ধা করে থাকি, যদিও বিনয়বাবু পঞ্চায়েতের রিগিং মাস্টার মাইন্ড করছেন। কমিউনিস্ট অ্যাঙ্গেলে তিনি যদিও কিছু ভাবেন তো, জ্যোতিবাবু সেটাও ভাবেন না। জ্যোতিবাবু যেভাবে সত্যের অপলাপ করেছেন, তাতে আমার দুঃখ হচ্ছে। যেভাবে লেফ্‌ট ফ্রন্ট মাস রিগিং করেছে, রাজ্যপালের ভাষণে তার কোথাও কোনও উল্লেখ পর্যন্ত নেই। এ ছাড়া আমি আর একটি পয়েন্ট বলতে চাই যে, নগর উন্নয়নের জন্য সি. ইউ. ডি. পি.-র যে টাকা বিশ্বব্যাঙ্ক কেন্দ্রকে দিয়েছিল এবং কেন্দ্র থেকে যে টাকা ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কাছে এসেছিল খরচ করতে না পারায় ১৭ কোটি টাকা ফিরে যাচ্ছে, মেয়র কমল বসু এটা বিশ্বব্যাঙ্কের প্রতিনিধির কাছে স্বীকার করেছেন। আসানসোলের কাছে শোনপুর বাজারী কোল মাইন নিয়ে জ্যোতিবাবু, বিনয়বাবুর সঙ্গে ইস্টার্ন কোল ফিল্ড, কোল ইন্ডিয়ার চেয়ারম্যান বারে বারে দেখা করেছেন। কিন্তু তারা সেই জমি অধিগ্রহণ পর্যন্ত করাতে পারছেন না। তার ফলে ওয়েস্ট বেঙ্গলের যে ৫০০ কোটি টাকা পাইপ লাইনে আছে তার টাকা ফিরে চলে যাচ্ছে। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শিবেন চৌধুরি মহাশয় মুখে খুব শান্তির কথা বললেন। কিন্তু তিনি কুচবিহারে শ্রীমতী অপরাজিতা গোপ্পির উপর এমন ভাবে আক্রমণ করলেন যে, লজ্জায় তিনি আর এই সভায় আসতে পারছেন না। এই হচ্ছে বামফ্রন্ট সরকার। আপনাদের কমলবাবু, দেবব্রতবাবু বার বার মুখ্যমন্ত্রীর সমালোচনা করেছেন। তাঁরা বলেছেন পঞ্চায়েতে রিগিং হয়েছে এর পরেও আপনারা অস্বীকার করেন? আপনারা ত্রিপুরার কথা বলছেন। আপনারা দয়া করে শুনে রাখুন যে, ত্রিপুরার পরিস্থিতি কিন্তু আপনাদের হবে—খুব শীঘ্রই হবে। এম. এল. এ.-দের উপর অর্গানাইজড্‌ অ্যাক্ট হচ্ছে। এই অর্গানাইজড্‌ অ্যাক্ট আজ থেকে দু-তিন বছর পরে আপনাদের উপর যখন হবে, তখন আমরাই আপনাদের বন্ধু হয়ে বাঁচাতে যাব, যাতে আপনাদের উপর এই ধরনের ঘটনা না ঘটে। আমরাই তখন আপনাদের উদ্ধার করব, আমাদের সরকার উদ্ধার করবে। ত্রিপুরায় আপনাদের পার্টি অফিসে অস্ত্র পাওয়া যাচ্ছে। এখানকার পার্টি অফিসও সার্চ করলে অস্ত্র খুঁজে পাওয়া যাবে। আপনারা চান না যে, এখানে শিল্পের উন্নতি হোক। মার্কস কি বলছেন? ডায়ালেক্টিক্যাল মেটাবলিজম, ফ্রম থিসিস থ্রু অ্যান্টিথিসিস টু সিন্থেসিস। এই জিনিস না হলে কান্টিনেশন পয়েন্ট সিন্থেসিসে তো আসবে না, সেই জন্যই আপনারা শিল্পের এই রুগ্ন অবস্থা জিইয়ে রাখতে চান। এর পরিবর্তন আপনারা চান না, এটাই হচ্ছে আপনাদের পলিসি। আপনারা খালি কেন্দ্রের গালাগাল করতে চান, এটাই আপনাদের পার্টি অব পলিটিক্স, পার্ট অব স্ট্র্যাটেজি। আমি আপনার কাছে আর একটি কথা বলতে চাই যে, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ১০ বছর ধরে এই ফিনান্সিয়াল রুলস ফলো করেনি। এ. জি. বেঙ্গল বার বারে অডিট করতে চেয়েছিল,

কিন্তু অডিট করতে পারে নি। এ. জি. বেঙ্গল বারে বারে অডিট করতে চেয়েছিল, কিন্তু অডিট করতে পারেনি। অডিট তলার লেভেল থেকে হয়। ই. সি. পি. লেভেলের নিচের অফিসার অডিট করে। যার জন্য চুরি, বামফ্রন্টের বিশাল চুরি, বিশেষ করে সি. পি. এম. এর রিপোর্ট সাবমিট করেছেন? এই রিপোর্ট সাবমিট করতে পারেননি। আমি আর একটি কথা বলতে চাই যে, চিফ সেক্রেটারির মতো একজন ভাল আই. এ. এস. অফিসারকে পর্যন্ত আপনারা ভয় দেখিয়ে কাবু করে রেখেছেন। তিনি আপনাদের লাইনে কাজ করছেন। চিফ সেক্রেটারির মুখ দিয়ে আপনারা বলিয়েছেন যে, পশ্চিমবঙ্গে বন্ধ হচ্ছে না, বন্ধ অবজার্ভ করা হচ্ছে না। একজন আই. এ. এস. অফিসারের সেন্টিটি ডিফাই করিয়েছেন। কিভাবে একজন আই. এ. এস. অফিসার, আই. পি. এস. অফিসারকে নাকে খত দিতে হয় সেটা আপনারা দেখিয়ে দিয়েছেন। কিভাবে ভাল ভাল পুলিশ অফিসাররা কাজ করতে পারে না, সেটা আপনারা দেখিয়ে দিয়ে গেছেন। কিভাবে তাদেরকে দিয়ে অন্যায় ভাবে কাজ করাতে হয় সেই শিক্ষাই দিয়েছেন। আপনারা পঞ্চায়েত নির্বাচনে তাদেরকে দিয়ে ব্যাপকভাবে রিগিং করাতে বাধ্য করিয়েছেন, তাদেরই প্রোটেকশন নিয়ে।

আজকে রহমান সাহেব, তিনি তার প্রমাণ দিয়েছেন। আপনাদের মন্ত্রীরাও সে প্রমাণ দিয়েছেন। আপনাদের মন্ত্রী শ্রী সরল দেব, তিনি বারে বারে বলেছেন, 'সি. পি. এম. রিগিং করছে, সি. পি. এম. অত্যাচার করছে।' ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন, গত বন্ধের দিন আপনার দলকে কি ভাবে হেকেল করা হয়েছে। আপনি আরও জানেন, পঞ্চায়েতের নির্বাচনের সময় আপনার দলের উপর কি ধরনের অত্যাচার হয়েছে। এসব কথা নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারবেন না। পশ্চিমবঙ্গে আপনারা বেসলেস হয়ে গিয়েছেন। কোচবিহারে অপরাজিতা গোপ্পী মহোদয়াকে শিবেনবাবুরা ফিজিক্যালি হিট করেছেন এসব কথা আপনারা জানেন কিন্তু কোনও প্রতিবাদ আপনারা করতে পারছেন না। কারণ আপনাকে ডেপুটি স্পিকার থাকতে হবে, আপনার দলের এম. এল. এ.-দের মন্ত্রী থাকতে হবে, তাই আপনারা কিছু বলতে পারছেন না। স্যার, বন্ধের দিন পুলিশ অফিসারদের বাধ্য করা হয়েছিল নীরব দর্শক হয়ে দাঁড়িয়ে থাকতে। সেখানে সি. পি. এম.-এর ক্যাডারবাহিনী বোমা, পাইপগান, পিস্তল নিয়ে প্রস্তুত হয়ে দাঁড়িয়ে ছিল। মাননীয় সদস্যদের আমি বলব, আমি আপনাদের শত্রু নই, আপনারাও এম. এল. এ., আমিও একজন এম. এল. এ, আজকে আপনারা ট্রেজারি বেঞ্চে বসে আছেন কালকে হয়তো আমরা ওখানে যাব আর আপনারা বিরোধী পক্ষে থাকবেন কিন্তু দুঃখের কথা হাউসের কোনও মেম্বারের উপর ফিজিক্যালি যদি আক্রমণ হয় সেখানে হাউসে অপনারা তা নিয়ে আলোচনা করতে দেন না, পদে পদে সেখানে বাধা দেন। আপনারা কিন্তু জেনে রাখবেন এই অবস্থা চিরদিন থাকবে না, এর পরিবর্তন হবেই আপনারা যে পশ্চিমবঙ্গকে রসাতলে নিয়ে যাচ্ছেন রাজ্যপালের ভাষণে সেসব কথা নেই। আজকে পশ্চিমবঙ্গে সমস্ত কারখানা বন্ধ হয়ে গিয়েছে, নতুন কোনও কারখানা এখানে খোলা হচ্ছে না। মুখ্যমন্ত্রী মহাশয় দিল্লি গিয়ে প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর দারস্থ হন। স্যার, রাজীব গান্ধী যে টাকা এখানে পাঠান সেই টাকাও খরচ করার ক্ষমতা এঁদের নেই। মুখ্যমন্ত্রীই একমাত্র অ্যাডমিনিস্ট্রেটর আপনাদের মধ্যে। আপনারা নিজেদের মধ্যে ঝগড়াঝাঁটি করছেন, শাসন পরিচালনা আপনারা করতে জানেন না। পশ্চিমবঙ্গকে আপনারা ভুল পথে

পরিচালিত করছেন এবং তার ফলে পশ্চিমবঙ্গকে আপনারা ৫০ বছর পিছিয়ে দিচ্ছেন। পশ্চিম বাংলায় বিশেষ করে গ্রামবাংলায় অর্থনৈতিক কোনও অগ্রগতি হয়নি। মানুষের মধ্যে দারিদ্র আগে যা ছিল সেই দারিদ্র আজ আরও বেড়েছে। এর সঙ্গে সঙ্গে গ্রামবাংলা—আপনারা যে নতুন জিনিসটি আমদানি করেছেন সেটা হচ্ছে গ্রাম বাংলায় আপনারা হিংসা, দলবাজি এবং খুনোখুনি ঢুকিয়ে দেয়েছেন। সি. পি. এম. পার্টি তথাকথিত জোতদারদের ধংস না করে জোতদারদের দালাল হয়ে গিয়েছে। আপনাদের মধ্যে ক্লাস এনিমি ঢুকে পড়েছে। সেগুলিকে বার করে দিন কমিউনিজমকে যদি বাঁচাতে চান। এই ধরনের কমিউনিজম বন্ধ করুন। বামপন্থা কি জিনিস জানুন, শিখুন। বামপন্থা আপনারা অনুসরণ করেন না, বামপন্থার সর্বনাশ করছেন আপনারা। সাম্রাজ্যবাদের বিরোধিতা আপনারা করেন না, রাজীব গান্ধী সাম্রাজ্যবাদের বিরোধিতা করেন। সাম্প্রদায়িক সম্প্রীতি পশ্চিমবাংলায় চিরকালই ছিল, এটা পশ্চিমবাংলার ঐতিহ্য। সুভাষ ঘিসিং জ্যোতিবাবুরই সৃষ্টি। আপনারা পাহাড়ের অর্থনৈতিক কোনও প্রগতি আনতে পারেননি। স্যার, এই কথা বলে রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সব সংশোধনী এসেছে তা সমর্থন করে আমি শেষ করছি।

[6-00–6-10 P.M]

**Shri Mohan Singh Rai :** Honourable Mr. Deputy Speaker, Sir, I support the motion of thanks tabled by Honourable Member Mr. Sachin Sen and seconded by Mr. Kripa Sindhu Saha.

I have to support the motion because in the speech made by the Houourable Governor there is reality. There is the optimism and promise of a optimistic future. After coming in power, the Left Front Government has established the communal harmony in West Bengal. In this connection the Honourable Governor has rightly said in page 2, para 4—"This has been one more year of stable and peaceful law and order situation undisturbed by any murky incident of caste-riots or organised communal outbreak which regrettably disfiture life in many party of the Country. My Government has remained committed to maintain communal harmony, peace on the agrarian front and general orderliness. Keeping the forces of disunity and divisiveness under effective control has been the constant endeavour of my Government."

Regarding the disruptive movement launching by the G.N.L.F it is mentioned in para five of the Governor's speech–"The Darjeeling situation has continued to cause deep concern and anxiety to the Government. There has been violence off and on; destruction of properties has been widespread and the militant activists of the misguided G.N.L.F have done to death a large number of persons including policemen and people politically opposed to GNLF."

India being a great democratic country in the World as per the

Constitution of India the role of the Opposition is also very important. With the connection of the G.N.L.F movement our Country as a whole, particularly West Bengal is facing crucial period by now. But our Honourable members of Opposition are not concerned about the problem.

It is the news that some G.N.L.F activists and the Army personnel of Bhutan exchanged firings sometime back. And it is fact that in Sikkim the GNLF hardcore leaders have made hiding centres. from where they are conducting arson, killing of men and kidnapping the district of Darjeeling. Again one faction of GNLF militants is hiding in Nepal's land and from there they are conducting the ambush to the C.R.P.F., B.S.F. and other force personnel in Darjeeling. Are these not the problems of the Nation?

The Central Government is avoiding the responsibility and think that the problem of Darjeeling is the law and order concerned which depends in the Left Front Govt. of West Bengal. Not only the Central Government but also the Opposition members are not so worried in this context but they are trying to destroy the fame of the Left Front Government.

. The criticism of Opposition is necessary for the healthy democracy But where is the constructive criticism? Only I am listening the hostile criticism through distorting the fact

The Left Front Government has got its own limited scope and capacity. And is rendering its best services for uplifting the down trodden people of West Bengal.

Here is the philosophical difference between the Left Party, Left Front Government and the Congress. The Left Front Government has done concrete job for the betterment, for the benefit of the downtrodden people, for the betterment of the working class people. On the other hand, it is the Central Government who is doing the harm. It is a capitalist Government which is represented by the Congress (I) people in the Centre. That is why, in the Assembly, the Opposition, the Congress (I) members are not any suggestive role. They are not taking part in any constructive work. They are not launching any constructive suggestion. To the Left Front Government, they are inimical, they are hostile. They are representing the monopolistic, capitalistic economy. In this connection I can refer the incidents of Punjab. What is happening in Punjub today? Everybody of this country is well-known about the Punjab situation. After imposing the Presidents Rule there, the problems

are not solved. Killing is going on everyday even after the imposition of President's Rule. Even the common people of India are getting frustrated day by day. The Central Government does not want to understand the problems. They are taking an indifferent attitude towards solving the Problems. That is why, in almost every part of India the problems in some kind or other are gaining ground.

The Central Government is not paying any heed to the problems created in Darjeeling by the GNLF activists. Had the regional autonomy status been granted by the Centre, the problems in Darjeeling would not have created. That is why and for so many other reasons the People in West Bengal have lost faith in the Congress(I). They are disgusted with them. They have no right to stay in power in Bengal. This is the very history of 20th century.

It is surprising that even after four decades of Independence there remain 30 million jobless people. Corruption is everywhere, exploitation of the working class people is everywhere. There is no security of life and property. This is the black history of the Congress for the last four decades.

But, when the Left Front Government came to power their main job was to decentralise the power. They have done that through Panchayat System. The people of the remotest corner of the State, the hill people, the Scheduled Caste/Scheduled Tribe–all people are getting opportunities in some kind or other. But, it is the Central Government who is keeping problems created by the GNLF in Darjeeling alive. They have no motive to solve the problem. (At this stage the red litght was lit) After coming into power the Left Front Government have been taking many steps to ameliorate the condition of the hill people, of the oppressed people, of the downtrodden people. In education, in land reforms, in art and culture–almost in every sphere, they are extending help as far as possible. They are doing praiseworthy work. This is the history of the Left Front Government during the past few years.

So, sir, I have the whole-hearted support to the motion of Thanks moved by honourable member, Shri Sachin Sen and seconded by the honourable member, Shri Kripasindhu Saha on the Address delivered by the Hon'ble Governor, Professor Saiyd Nurul Hassan.

[6-10–6-20 P.M.]

**শ্রী শৈলদ্রেনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে মাননীয় সদস্য শ্রী শচীন সেন যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য শ্রী

কৃপাসিন্ধু সাহা যে প্রস্তাবকে সমর্থন করেছেন আমি সেই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে রাজ্যপালের ভাষণের ওপর এই সভায় দু'একটি কথা রাখতে চাই। গত কয়েক দিন ধরে বিরোধী দলের মাননীয় সদস্যদের রাজ্যপালের ভাষণের ওপর আলোচনা শুনে একটা কথাই আমার মনে হচ্ছে যে, তাঁরা রাজ্যপালের ভাষণটি সম্পূর্ণভাবে না পড়ে, না বুঝে আলোচনায় অংশ নিচ্ছেন। তাঁরা তাঁদের আলোচনাকে কেবল মাত্র একটি বিষয়বস্তুর মধ্যেই সীমাবদ্ধ রাখার চেষ্টা করছেন। তাঁদের আলোচনার একমাত্র বিষয়বস্তুই হচ্ছে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত নির্বাচন এবং পঞ্চায়েত নির্বাচনের যে কথাটি বার বার তাঁরা তাঁদের বক্তৃতার মধ্যে দিয়ে তুলে ধরার চেষ্টা করছেন তা শুনে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা গল্পের কথা মনে পড়ে যাচ্ছে। মাননীয় কংগ্রেস সদস্যদের সেই অন্ধের হাতি দেখার মতো অবস্থা হয়েছে। তাঁরা কখনও কান দেখে হাতির চেহারা মনে করছেন কুলোর মতো, আবার কখনও পা দেখে মনে করছেন এটা কি পিলারের মতো! সেইভাবে তাঁরা রাজ্যপালের গোটা ভাষণটি না দেখে, শুধু পঞ্চায়েত নির্বাচনই দেখছেন। অথচ পঞ্চায়েত নির্বাচন নিয়েও তাঁদের গলা বাড়িয়ে বলার মতো কিছু আছে বলে আমার মনে হয় না। এ কথা সত্য যে, আমাদের মধ্যে ঐক্য ছিল না, বিরোধ ছিল, কিন্তু আমরা বামপন্থীরা গ্রামের সাধারণ মানুষের কাছে বলেছিলাম যে, ধনিদের পৃষ্ঠপোষক, সর্বহারা মানুষের শুক্র পুঁজিপতিদের বাহক কংগ্রেসকে পরাস্ত করতে হবে। পশ্চিমবঙ্গের গ্রামবাংলার মানুষ পঞ্চায়েত নির্বাচনে সে ভাবেই রায় দিয়েছে, বামপন্থী দলগুলিকে তারা বিপুলভাবে জয়যুক্ত করেছে, কংগ্রেসকে আস্তাকুঁড়ে ছুঁড়ে ফেলে দিয়েছে। অথচ এ সব কিছু না দেখে, রাজ্যপালের ভাষণটিকে না পড়ে চোখ কান বুজে তাঁরা ভাষণটির সমালোচনা করছেন। আমি তাঁদের কাছে বলছি যে, ভারতবর্ষের রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক সমস্যাসঙ্কুল অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলার মানুষের জন্য যে কাজগুলি করে চলেছেন এবং বিগত কয়েক বছর ধরে কৃষি ক্ষেত্রে, শিল্প ক্ষেত্রে প্রায় সমস্ত ক্ষেত্রেই যে সাফল্যগুলি দেখা দিচ্ছে সেগুলি তাঁরা একটু চোখ খুলে দেখুন এবং গঠনমূলক সমালোচনা করুন। একটা পুঁজিবাদি রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে বিভিন্ন ক্ষেত্রে দীর্ঘ সংগ্রাম এবং লড়াই-এর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার যেভাবে কাজ চালিয়ে যাচ্ছেন তাতে তাঁকে সাহায্য এবং সহযোগিতা না করে শুধু শুধুই তাঁর সমালোচনা করছেন। সমালোচনা গঠনমূলক হলে আমাদের আপত্তি নেই, কিন্তু তাঁরা শুধু সমালোচনার জন্যই সমালোচনা করছেন। আমি আশা করব যে, আগামী দিনে পশ্চিম বাংলার খেটে খাওয়া মানুষের জীবন-জীবিকার উন্নয়নের জন্য যাতে পশ্চিম বাংলায় নতুন নতুন শিল্প কারখানা গড়ে ওঠে, পশ্চিম বাংলার বেকার যুবকরা চাকরি পায় তার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ও বামপন্থী শক্তিগুলি যে সংগ্রাম এবং লড়াই করছেন তাঁরাও তার সামিল হবেন। তা নাহলে এখনও পশ্চিম বাংলার মানুষ তাঁদের যে অস্তিত্বটুকু রেখেছে সেটুকুও রাখবে কি না ভেবে দেখবে। কেন্দ্রীয় সরকারে পশ্চিম বাংলার বিরুদ্ধে যে সমস্ত চক্রান্তগুলি চলছে সেগুলিকে যদি তাঁরা মদত দিয়েই চলেন পশ্চিম বাংলার মানুষ তাঁদের অস্তিত্ব টুকুও রাখবে না। ১৯৭৭ সালের পর থেকে পশ্চিম বাংলায় যতগুলি নির্বাচন হয়েছে সবগুলিতেই পশ্চিম বাংলার মানুষ তাঁদের ছুঁড়ে ফেলে দিয়েছে। আগামী দিনেও মানুষ তাঁদের ছুঁড়ে ফেলে দেবে। আমরা দেখছি কৃষি ক্ষেত্রে খরা বন্যা থাকা সত্ত্বেও কৃষকদের স্বার্থে বামফ্রন্ট সরকার কম দামে বীজ, সার ইত্যাদি সরবরাহ করছেন, সেচের জলের ব্যবস্থা করেছেন, ফলে খাদ্য শস্যের

ব্যাপক হারে উৎপাদন বৃদ্ধি ঘটেছে। এটাকে নিশ্চয়ই আমরা বামফ্রন্টের একটা সাফল্য বলতে পারি। এর সাথে সাথে আজকে মাননীয় সদস্যরা বললেন যে, পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। সেই জন্যই আমরা দাবি করছি পশ্চিম বাংলায় বড় বড় শিল্প কারখানার অনুমোদন দেওয়া হোক। কেন না আমরা জানি, যুক্ত রাষ্ট্রীয় কাঠামোতে কেন্দ্রীয় সরকারের অনুমোদন যদি না থাকে তাহলে কোনও অঙ্গরাজ্যে বড় শিল্প গড়ে উঠতে পারে না। কিন্তু তাঁরা অনুমোদন দেবেন না। আমরা পশ্চিমবঙ্গের বামফ্রন্টের যুব সংগঠনগুলি আন্দোলন করে এসেছি যে, বেকার যুবকদের চাকরির দাবি সংবিধানে স্বীকৃতি দিতে হবে। বেকার যুবকদের জন্য হা-হুতাশ করছেন ঘরের মধ্যে বসে থেকে, কিন্তু বাইরে বেরুলেই অন্য কথা বলেন। তাই বলছি, আজকে শুধুমাত্র সমালোচনার জন্যই সমালোচনা নয়। পশ্চিমবঙ্গে আগামী দিনের যে উন্নয়ন সেই উন্নয়নকে অব্যাহত রাখতে বামফ্রন্ট সরকার সদা সতর্ক। বামফ্রন্ট সরকারের এই সীমিত আর্থিক ক্ষমতা থাকা সত্ত্বেও তারা যে সিদ্ধান্ত নিয়েছেন তাকে কার্যকর করতে গেলে কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক সহায্যের দরকার। এছাড়াও বিভিন্ন প্রকল্পের কেন্দ্রীয় সরকারের অনুমোদন সেটাও অত্যন্ত বেশি দরকার। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার, কেন্দ্রীয় সরকারের সেই সাহায্য, সেইসব প্রকল্পের অনুমোদন অধিকাংশ ক্ষেত্রেই পাচ্ছি না। পশ্চিমবঙ্গ সরকার ভূমি রাজস্ব ও ভূমি সংস্কারের ক্ষেত্রে সাফল্যতা অর্জন করেছেন। নিশ্চয়ই শিল্পের ক্ষেত্রেও সাফল্যতা অর্জন করতে পারতেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের ফলে সেই সাফল্য শিল্পের ক্ষেত্রে সম্ভব হয়নি। তাই আগামী দিনে যাতে সাফল্য লাভ করতে পারে তারজন্য আপনারা সহযোগিতা করুন। আপনারা এই সভায় গঠনমূলক সমালোচনা করুন, যে সমালোচনায় পশ্চিমবঙ্গবাসীর উন্নয়ন হবে। আগামী দিনে পশ্চিমবঙ্গের মানুষ যে জিনিস চাচ্ছেন সেই জিনিস যেন পেতে পারে। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সর্বহারা মানুষদের হাতে ক্ষমতা দিতে চান এবং তারজন্য লড়াই করছেন। তারই ফলশ্রুতি হিসাবে আজকে পশ্চিমবঙ্গবাসী আপনাদের আস্তাকুঁড়ে ফেলে দিয়েছেন। কারণ, আপনারা ধনিক শ্রেণীর স্বার্থে কাজ করেন। তাই বলছি, পশ্চিমবঙ্গ সরকারের যে জনকল্যাণমুখি কাজ সেই কাজকে ত্বরান্বিত করার জন্য আপনারা সহযোগিতা করুন। দেশের সামনে জাতীয় সংহতির যে বড় বিপদ সেইদিকে পশ্চিমবঙ্গ সরকারের বিশেষ দৃষ্টি আছে। সেটা যাতে বহাল থাকে তারজন্য আপনারা সহযোগিতা করুন। পশ্চিমবঙ্গ সরকারের কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবি সেই দাবিকে আপনারা সহযোগিতা করে ছিনিয়ে নিয়ে আসুন। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কয়েকদিন ধরে গভীর মনযোগ দিয়ে আমি সদস্যদের সমস্ত বক্তৃতা শুনেছি। আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে কতকগুলি তথ্য দেব আপনাদের সকলের বিচারের জন্য যাতে সকলে ঠিকভাবে সুনিশ্চিত সিদ্ধান্তে আসতে পারেন। আমি বিশেষ কিছু মন্তব্য না করে তথ্যগুলি দেব। এখন সবচেয়ে বড় কথা যেটা বিশেষ করে বিরোধী পক্ষ থেকে সবাই বলেছেন সেটা হচ্ছে রিগিং এবং সন্ত্রাস। রটনা একটা জিনিস আর ঘটনা একটা জিনিস। আমি তথ্যগুলি বলছি। ১৯৮৩ সালে ত্রিস্তর পঞ্চায়েতের যখন নির্বাচন হয় সেই সময়ে নাম্বার অব ইনসিডেন্ট ছিল ১৭৩। আর ১৯৮৮ সালে মানে ২৭-২-৮৮ পর্যন্ত—২৮ তারিখে পঞ্চায়েতের নির্বাচন হয়, ঠিক তার

আগের দিন পর্যন্ত—ইনসিডেন্টসের নাম্বার হচ্ছে ৬৭টি। তাহলে ১৯৮৮ সালে হল ৬৭টি আর ১৯৮৩ সালে ছিল ১৭৩টি। আপনারা সবাই জানেন, ১৯৮৩ সালের নির্বাচনে এই চিৎকার হয়নি। তখন ১৭৩টি ইন্সিডেন্টস হলেও চিৎকার হল না। আর যখন ইন্সিডেন্টস কম হল, শুধু ৬৭টি, তখন এত চিৎকার। তারপর সেই সময়ে ৯ জন মারা গেল আর মালোপাড়ায় কংগ্রেসের অত্যাচারের ফলে যে সাংঘাতিক ঘটনা ঘটেছিল তাতে ১৬ জন মারা গেল। তাহলে ৯ জন আর ১৬ জন মিলে ২৫ জন মারা গেল। তখন ইনজিওর্ড হয়েছিল ৩৭২ জন আর এখন হয়েছে ১৪৮ জন। তাহলে এখন আপনারা কম্পেয়ার করে দেখুন।

[6-20—6-30 P.M]

তারপর আর একটা সবচেয়ে বড় কথা যে, আগে মালোপাড়াটা বাদ দিয়ে যে ৯ জন মারা গেছে তাতে সি. পি. এমের ৫ জন, কংগ্রেসের ৪ জন, এবারে যে ৭ জন ২৭-২-৮৮ পর্যন্ত মারা গেছে তার ভিতরে সি. পি. এম. ৪জন, আর. এস. পি. ১ জন, ঝাড়খন্ড মুক্তিমোর্চা ১ জন, আর এক জন সি. পি. এম. ডিসিড্যান্ট, পুলিশ বলছে। ২৭ তারিখ পর্যন্ত এই রিপোর্ট যদি অন্য কিছু থাকে আপনারা সেটা দেবেন। তাহলে সন্ত্রাস যারা করছে তারাই মারা যাচ্ছে? অন দি ডেট অব পোলিং এবং পোস্ট পোলিং কি হয়েছে? যেগুলি খবরে আছে সেগুলি দিচ্ছি। এবারে ইঞ্জিওর্ডের কথায় আসছি। ইঞ্জিওর্ডের ভিতরে দেখা যাচ্ছে সি. পি. এমের লোকই বেশি। ৬৯ জন সি. পি. এম., কংগ্রেস ৪১, তাহলেই ঘটনাটা বুঝুন। তারপরে আসুন অন দি পোলিং ডেটে কি আছে? সেখানে ইনসিডেন্ট হয়েছে ৫০টার মতো। অপরদিকে ইঞ্জিওর্ড হয়েছে ২১ জন। এর মধ্যে সি. পি. এমের ৩৮, কংগ্রেসের ২২, এবং অন্যদিক থেকে হয়েছে অর্থাৎ ২৮ তারিখের পর থেকে নিয়ে ১-৩-৮৮ পর্যন্ত ইনসিডেন্ট হয়েছে ৫৪টা। আমি পুলিশের রিপোর্ট থেকে ভেরিফাই করেই কথাগুলি বলছি। এর মধ্যে খুন হয়েছে, সি. পি. এম ৪ জন, তারপর সি. পি. আইয়ের ২ জন, ফরওয়ার্ড ব্লক ১ জন, কংগ্রেস (আই) ১ জন। এই হচ্ছে সমস্ত ঘটনা।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** এটা ঠিক নয়।

(গোলমাল)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি মাননীয় সাত্তার সাহেবকে বলছি আমি কোনও মন্তব্য করব না, কেননা আপনি বিচক্ষণ লোক, আপনি বুঝবেন সামটাইমস ফ্যাক্টস আর মোর ইলোকোয়েন্ট দ্যান ফিক্সন। সেজন্য আমি বলব যে, ফ্যাক্টসটা দেখুন। পুলিশের রেকর্ডের বাইরে যা থাকে সেগুলি তো আর কেস হয় না। সেটা কথা নয়, সেজন্য এই জিনিসটা হয় না। তারপর দেখা যাবে যে, ইলেকশনের পরে এখন পর্যন্ত যা রিপোর্ট আমরা পেয়েছি তাতে কি দেখা যাচ্ছে? আমি কোনও কিছু অ্যাভয়েড করতে চাই না। যা ফ্যাক্টস তাই বলব এবং প্রতিটি পয়েন্টের জবাব দেব। ফ্যাক্টসগুলি শুনে নিয়ে যা বলার তা বলবেন। এ পর্যন্ত যা খবর আছে তাতে টোটাল নাম্বার অব সিটস্ সেটা হচ্ছে গ্রাম পঞ্চায়েতে ৫২৫২০, তাতে কাউন্টারম্যান্ড হয়েছে ৪০টি, এতে কারও হাত নেই, অ্যাডজর্ন হয়েছে ৪টি, অ্যাভয়েড হয়েছে ৪০টি, টোটাল ৫২৫২টির মধ্যে ভয়েড হচ্ছে মাত্র ৪০টি। সমস্ত রেজাল্টস ডিক্লেয়ার্ড হয়েছে সব মিলিয়ে ৫২,৪৩১টি। কাজেই ঘটনাগুলি এমন কিছু নয়। ঠিক তেমনি পঞ্চায়েত সমিতিতে

৯,১২৮টির মধ্যে কাউন্টারম্যান্ড হয়েছে ১০টি, অ্যাডজর্ন ১টি, ভয়েড হয়েছে ৮০টি। এটা হচ্ছে আউট অব ৯,১২৮টির মধ্যে। এখন গোয়েবলসের তথ্য অনুযায়ী, বিধানসভার মধ্যে কিছু বলে গেলেন এবং ইফ ইট ইজ নট বেসড অন ফ্যাক্ট, সেটাতো সাবস্ট্যান্ডিসিয়েট করতে হবে। সাবস্ট্যান্ডিসিয়েট না করে এনিথিং যে কোনও ভাবে বলে যাবেন তা তো হতে পারে না। কথাটা হচ্ছে আপনাদের মধ্যে অনেক নাম করা ল-ইয়ার আছেন, কতকগুলি ইলেকশন রুলস আছে, তাতে সেখানে প্রিসাইডিং অফিসারের লেখাতেই ইলেকশন করতে হবে। সেজন্য একজন নাম করা ল-ইয়ার বার বার বলেছেন—শ্রী অশোক সেন মহাশয় আপনাদের থেকে অনেক ভাল ল-ইয়ার।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** অশোক সেনের নাম করতে পারবেন না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমার কথাটা হচ্ছে, আপনারা যে ধরনের কথা এখানে বলছেন সে ধরনের কোনও ফ্যাক্টস নেই। কাজেই এই রকম বললে হবে না। এখানে মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার একটি সার্কুলার দেখিয়ে বলেছেন যে, এই রকম একটি সার্কুলার দেওয়া হয়েছে। অনেক সময়, আমি দেখেছি, ভাল ল'ইয়ার, যে আইনটা নিয়ে তাঁরা ডিল করেন না—তাঁরা তার খুঁটিনাটির কিছুই জানেন না। আইনটা আমি এখানে পড়ে দিচ্ছি, ৬১টি রুলস আছে এতে। এই আইনের একটি পার্ট হচ্ছে ঐ প্রভিসন। এতে বলা হয়েছে—"Where a Presiding Officer is satisfied that any such defect as is mentioned in clause (f) and (g) has been caused by any mistake of failure on the part of the Presiding Officer or the polling officer, the ballot paper shall not be rejected merely on the ground of such defect." আপনি ল'ইয়ার, আপনি নিশ্চয়ই বোঝেন যে, একজিকিউটিভ অর্ডারের ভিত্তিতেই সেটা করা হয়নি, দ্যাট সার্কুলার ইজ বেসড অন অ্যাক্টস অ্যান্ড রুলস এবং অ্যাক্ট আমরা করতেই পারি। আজকে যে পাওয়ার সেন্ট্রাল গভর্নমেন্ট একজিকিউট করতে চলেছেন তাতে আগামী দিনে সাংঘাতিক একটা অবস্থা হবে এবং সেটা আমরা বলে আসছি। কাজেই উনি যেটা বলেছিলেন সেটা ফ্যাক্ট নয়। তারপর উনি ফিনান্সিয়াল রুলস নেই বলে যা বলছিলেন সেটাও ঠিক নয়, কারণ লোক্যাল গভর্নমেন্টের অ্যাক্টস এর মধ্যেই কতগুলো রুলস আছে, আইন আছে। আমরা সেই ফিনান্সিয়াল রুলস অনুযায়ী এখানে চলছি এবং সেটাকে আরও স্ট্রেনদেন করবার জন্য তৈরি হচ্ছি আমরা। অনেকেই হয়ত জানেন না, কিন্তু আপনি একটু বিবেচনা করে দেখবেন যে, অতগুলো গ্রাম পঞ্চায়েতকে এ. জি. ডব্লু. বি. এর লোক দ্বারা অডিট করানো সম্ভব কি না? ইমপ্র্যাক্টিকাল ব্যাপার সেটা। সেজন্য পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের ক্ষেত্রে এ. জি. ডব্লু. বি. এর লোক দ্বারা অডিটের ব্যবস্থা করেছি আমরা। এক্ষেত্রে বিগত কয়েক বছর ধরে প্রায় সেন্ট পারসেন্ট কাজ হয়েছে। তবে আমি এক সময় বিধানসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান ছিলাম, সেই সময় আমরা দেখেছি যে, কবেকার অ্যাকাউন্টস কবে দেখা হয়। সেখানে দেখেছি, সেটা ছয়-সাত বছর পড়ে থাকে এবং এই কথাটা আমি এখানে পঞ্চায়েতের উপর ডিবেটের সময় বার বার বলেছি। যা হোক, ১৯৭৮-৭৯ থেকে আরম্ভ করে ১৯৮৪-৮৫ এক্ষেত্রে কি কাজ হয়েছে বলছি। অডিট হয়েছে ১৯৭৮-৭৯ সালে ৯৯ পারসেন্ট, ১৯৭৯-৮০তে ৯৮ পারসেন্ট, ১৯৮০-৮১তে ৯৭ পারসেন্ট, ১৯৮১-

৮২তে ৯৭ পারসেন্ট, ১৯৮২-৮৩তে ৯৬ পারসেন্ট, ১৯৮৩-৮৪তে ৯৬ পারসেন্ট, ১৯৮৪-৮৫ আর্থিক বছরে ৯০ পারসেন্ট। এই যে অডিটের হিসেব দিলাম—এর কম্পেয়ারেবল যদি একটি বছরেরও আপনাদের আমলের দেখাতে পারেন তাহলে হার স্বীকার করব। চ্যালেঞ্জ করছি, দেখাতে পারবেন না। এই সমাজব্যবস্থায় এবং এই রকম একটি পরিস্থিতির মধ্যে থেকে এক্ষেত্রে যা করা হয়েছে, এই জিনিসটা প্রায় অসম্ভবের কাছাকাছি একটা কাজ করা হয়েছে। এই রেকর্ড কোথাও নেই। তবে আমি বলিনা যে, এক্ষেত্রে আমাদের কোনও ত্রুটিবিচ্যুতি নেই ; কিন্তু এই রেকর্ডও কোথাও নেই।

[6-30–6-40 P.M.]

সেই জন্য এখানে শুধু চেঁচামেচি করলেই হয় না। কারণ আমি জানি এবং আপনারা জানেন অনেক সময় অডিট করা খাতাপত্র হাজির করা হয় না। ইনবিল্ড কিছু ব্যবস্থা থাকা দরকার। কারণ কত রকম কি হয়। এখানে যাঁরা পুরানো লোক, তাঁরা খুব ভাল-করে জানেন নানা ভাবে অনেক সময় লোককে ইনফ্লুয়েন্স করা যায়। আবার ইনফ্লুয়েন্স না হলে হত্যা হয়, সেই রকম ঘটনা হয়। সেই জন্য ইনবিল্ড ব্যবস্থা করতে হবে। আপনারা ভুলে যাচ্ছেন এখানে আমি কিছু সংশোধন করেছি। আগে টাকাটা একজন প্রধানের নামে থাকত, এখন সেই জিনিসটা নেই, এখন তিন জনের নামে থাকে। সেই তিনজন হল প্রধান, উপপ্রধান এবং থার্ড মেম্বার। তিনজন রেজলিউশন করে চিন্তা করে খরচ করবে। আবার অনেক ক্ষেত্রে কি হয়েছে? আমাদের যে নিয়ম তাতে আছে প্রধান যে দলের হবে উপপ্রধান অন্য দলের হবে। সেই জন্য অত সহজ নয়, ইনবিল্ড ব্যবস্থা করা হয়েছে। তিন জনের নাম থাকে, সেই জন্য এত সহজ নয়। এইগুলি আগে ছিল না, এখন করা হয়েছে। সেই জন্য একটা জিনিস হচ্ছে—"আত্মবৎ উন্নতে জগত।" আমরা জানি আমরা কোথায় বসে কাজ করছি। সেই জন্য আমার চেষ্টা হচ্ছে নানা দিক থেকে ইনবিল্ড ব্যবস্থা রাখতে হবে। শুধু তাই নয় এখানে আরও একটা জিনিস হচ্ছে ভিজিলেন্স অব দি পিপল এটাকে প্রতিষ্ঠা করতে হবে। এই জিনিস আমি বারে বারে বলেছি। সেই জন্য এখানে যে ধরণা করা হচ্ছে সেটা ঠিক নয়। আগে এটা ছিল না, এখন এটা স্টাটুটারিলি, কমপালসারিলি করা হয়েছে। এই জিনিস ভারতবর্ষের কোথাও নেই যে, একবার ইলেকশন হয়ে যাবার পর বছরে দুবার করে মিটিং ডেকে তাদের কাছে এভরিথিং প্লেস করতে হবে। এই জিনিস কোথাও নেই, এখানে আছে। তারপর এই জিনিসটা এখনও পর্যন্ত অনেকে করে না এটা আমরা জানি। এর পরে আমি অ্যামেন্ড করব—এখন বলে দিলাম—এটা যদি কেউ না মানে তাহলে তাদের সুপারসিড করা হবে এই অধিকার দেওয়া থাকবে। তাহলে দেখবেন ধরা পড়বে সেই অন্যরা। সেই জন্য ৫ বছর ধরে চেষ্টা করছি। তারপর যদি না হয় তাহলে কতগুলি জিনিস বাধ্যতামূলক করে দেওয়া হবে। যাই হোক তখন সেটা দেখা যাবে। এই একটা জিনিস রয়েছে, সেই জন্য যেটা বলা হয়েছে সেটা ঠিক নয়। অন্য দিক থেকে যদি মেটিরিয়ালি দেখেন তাহলে অন্য জিনিস দেখবেন। আমি নানা রকম ভাবে জিজ্ঞাসা করেছিলাম। কেন্দ্রীয় সরকারের উর্ধতন যাঁরা তাঁরা এখানে বক্তব্য একরকম রাখেন আবার প্রাইভেটলি অন্য রকম কথা বলেন। বাইরে থেকে যখন রুর‍্যাল ডেভেলপমেন্ট দেখানোর জন্য পাঠানো হয় তখন ভারতবর্ষের মধ্যে এই দুর্ভাগা পশ্চিমবাংলায় পাঠানো হয়। কারণ এখানে এলে মাঠে কিছু দেখা যাবে, অন্য জায়গায়

ফিজিক্যালি কিছু দেখা যাবে না খাতাপত্রে যাই থাকুক। এই হচ্ছে ঘটনা। এই ব্যাপারে আমি নাম করতে পারি ইরিগেশন ডিপার্টমেন্টের মঙ্গল সিং এবং তাঁর আগে যাঁরা ছিলেন এবং কংগ্রেসের বড় বড় নেতারা এই স্বীকার করেছেন। এই কথা কেউ অস্বীকার করতে পারবে না, আজ পর্যন্ত সবাইকে স্বীকার করতে হচ্ছে। সেই জন্য আর একটা জিনিস আমি বলতে চাই প্রথমত হচ্ছে জিনিসটা হল একটা রং কনসেপশন অব পঞ্চায়েত। বলা হচ্ছে যে, যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকা বিতরণ করে দল করা হবে এবং লোকেদের কিছু দিয়ে লোকেদের হাতে করা হচ্ছে। দি ভেরি কনসেপশন ইজ রং। এখানে বারে বারে আমি বলেছি যে, সেই কনসেপশনটা রং। অনেক সময় বলা হয় কেন্দ্রের টাকা মানে যেন কংগ্রেসের টাকা, রাজ্যের টাকা। টাকা রাজ্যের নয় কেন্দ্রের নয়, টাকা হচ্ছে জনগণের, ট্যাক্সের মাধ্যমে আসে। সেই জন্য আমাদের প্রত্যেককে উই মাস্ট বি মডেস্ট। দিল্লিতে রাজীব গান্ধী বসেছেন যেখানে, কেন্দ্রে সমস্ত মন্ত্রী বসেছেন যেখানে, রাজ্যের সমস্ত মন্ত্রী বসেছেন যেখানে এবং সমস্ত ইলেক্টেড মেম্বার বসেছেন যেখানে সেই বসার ক্ষমতা পায় কোথা থেকে? ক্ষমতা পায় জনগণের কাছ থেকে। চাঁদের যেমন নিজের আলো নেই, সূর্যের আলোয় যেমন আলোকিত হয় তেমনি জনগণের প্রদত্ত ক্ষমতায় সেখানে এসে সেই টাকা খরচ করার অধিকার পায়। জনগণেরই টাকা তাঁরা খরচ করার অধিকার পায়। গরিবদের দয়া করে, দয়ার ভিখারি মনে করে আপনারা তাদেরকে পায়ের তলায় ঘোরাবেন মনে করেন? তা করতে পারেন না। তার জন্য আমি একটা দুরূহ কাজ নিয়েছি। আমি জানি কাজটা খুবই দুরূহ। এই সমস্ত মানুষকে বোঝাতে হবে তোমাদের টাকা দিয়ে কিনতে পারবে না, তোমরাই বসাও সে রাজীব গান্ধীই হোক আর যেই হোক। তোমরাই আবার দরকার হলে তাকে কান ধরে নামিয়ে আনতে পার। জনগণের টাকায় দেশ চলে। সেই ভাবে মানুষ সচেতন হয়ে উঠলে, তাদের সেই ভাবে সচেতন করতে পারলে তারা বুঝবে যে, তাদেরই টাকায় রাষ্ট্র চলে, তাদেরই টাকায় সরকার চলে। তাদের মৌলিক অধিকার আছে প্রতিটি টাকার ব্যাপারে হিসাব নেওয়ার। এটাই হচ্ছে আসল কথা এবং সেই জন্যই জনগণকে সচেতন করার ও তাদের সচেতন হওয়ার প্রশ্ন এখানে উঠল। তাদের সচেতন করার সেই দায়িত্ব আমরা নিয়েছি। তারা সম্পূর্ণ ভাবে সচেতন হয়ে উঠলে প্রতিটি টাকার ব্যাপারে তারা সুপারভিসন বা তত্বাবধান করতে পারবে। এই কথা আমি এখানে অনেকবার বলেছি, আজ নতুন বলছি না। পিপলস পার্টিসিপেসন যদি একবার ঘটে এবং তারা যদি সমস্ত ব্যাপারে ইন্সিয়েটিভ গ্রহণ করে, একবার যদি সেই জিনিস হয়, তাহলে কারও ক্ষমতা হবে না এবং তখন বলতে হবে যে, না, রিগিং হয়নি, সবই জনসাধারণ করেছে। সেই জিনিস একদিন হবে। এই কথাটা যেটা আপনারা এখানে বলছেন, জনগণকে একবার সচেতন করাতে পারলে আমরা ধীরে ধীরে আপনাদের দেখিয়ে দিতে পারব। এই অ্যাসেম্বলিতে আমি ৩-৪ বার বলেছি, আমরা আসার পর সমস্ত জায়গায় গ্রাম পঞ্চায়েতের ৬০ পারসেন্ট—এই গভর্নমেন্টের বিরুদ্ধে আপনারা অনেক কমপ্লেন্ট করেছেন দিল্লিতে। ইরেসপেক্টিভ অব দেয়ার পলিটিক্যাল ক্ল্যাচেস, আমরা প্রত্যেকবার সম্পূর্ণটা সমভাবে দিল্লিতে পাঠিয়ে দিয়েছি। এটা আমি আপনাদের দেখিয়ে দিতে পারব। এই চ্যালেঞ্জ আমি নিলাম। পঞ্চায়েত বাজেটের সময়ে আপনারা তৈরি হয়ে আসবেন, আমি প্রত্যেকটি বিষয়ের জবাব আপনাদের কাছে দেব। আপনারা শুনে রাখুন, আপনারা আরও তৈরি হয়ে আসুন, সেই সময়ে আমি প্রত্যেকটি কথার জবাব খাতাপত্র দেখে দেব। সেইজন্য এই কথা বলব

আপনারা যে ভাবে ভাবছেন সেই ভাবে এটা এত সহজ নয়। এখানে যেটা মূল জিনিস সেটা আপনাদের বোঝা দরকার, কিন্তু তা না বুঝে অনেকে এখানে বলবার চেষ্টা করেছেন, এবং তা বোধহয় যেহেতু পঞ্চায়েত ইলেকশনের পর গভর্নরের স্পিচ, বাজেট সেশনটা হল, তাতেই এই সেশনটা পঞ্চায়েত বাজেট সেশন হয়ে গেছে। কিন্তু একটা কথা জেনে রাখুন, এখন দেশের সামনে বড় বিপদ এবং এই বিপদ গোটা দেশ জুড়ে আনছে এই কংগ্রেস। আজকে গোটা দেশ জুড়ে খাদ্য সংকট চলছে। খাদ্য সম্পর্কে আপনারা বড় বড় কথা বলছিলেন। মাননীয় অপূর্ববাবু খাদ্য সম্পর্কে অনেক কথা বলছিলেন। কিন্তু তিনি নিজে জানেন—তিনি এগ্রিকালচারের বিষয়ে বলেছেন—ভারতবর্ষে আজকে খাদ্যের অবস্থা কি। খাদ্যের অবস্থা ভাল নয়। অথচ তিনি ভাল বলেছেন। কিন্তু প্রকৃত ঘটনা কি সে সম্বন্ধে আপনি রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টটা একবার পড়ে দেখুন। পাঁচ বছর আগে যেখানে উৎপাদন হয়েছিল ১৫ কোটি ৬০ লক্ষ টন, তা কমতে কমতে এই বছরে সাড়ে তের কোটি টনে এসে দাঁড়িয়েছে। এখন বিদেশ থেকে খাদ্যশস্য আমদানি করতে হবে। এখন আবার নতুন করে পি. এল. ৪৮০'র কথা ভাবতে হচ্ছে। খাদ্যের জন্য বার্মা, থাইল্যান্ডে যেতে হচ্ছে। কিন্তু সেখানকার অবস্থা কি তা আমরা জানি না, যাঁরা খবর রাখেন তাঁরা তা জানেন। সেজন্য বলছি, আজকে দেশের এক ভয়ানক অবস্থা। কি হচ্ছে আজকে? নোট ছাপিয়ে সংকট মেটাবার চেষ্টা করছেন। কিন্তু বেসিক জিনিসটা হচ্ছে এই যে, প্রোডাকশন যদি কম হয়, যদি আন্ডার প্রোডাকশন হয়, তাহলে ইনফ্লেশন দেখা দেবে এবং যে ভাবে হাইক ইন প্রাইস হচ্ছে তা এই কারণেই হচ্ছে। তারপর যে ভাবে এখান থেকে মূলবান জিনিসগুলি বেরিয়ে যাচ্ছে তাতে গোটা দেশ ডুবে যেতে পারে। সেইজন্য আজকে এই সমস্ত জিনিসগুলি আরও ভালো করে বোঝার দরকার আছে। যখন দেশ ডুববে তখন কংগ্রেস ডুববে এবং 'নাও' থাকবে না রাজীবের। তিনি ডুবলে আপনারাও ডুববেন। সেজন্য সেদিক থেকে মনে রেখে এগুলি করা দরকার। সেজন্য আমি বলব, অনেক দুঃখ লাগল, আপনাদের থেকে অনেক বেশি দিন আছেন ফজলুর রহমান সাহেব, তাঁকে নিয়ে আপনারা সবাই মিলে এমন একটা জিনিস করছিলেন। এ জিনিস দেখলে দুঃখ লাগে। কালিগঞ্জ থানার ও. সি. এবং বি. ডি. ও'র কাছে কমপ্লেন করা হয়েছে যে, ৫৭ নং নির্বাচন কেন্দ্র পানিঘাটা, সেখানে রাধাকান্তপুরের বুথে সি. পি. আই. (এম) প্রার্থী জয়ী হন।

[6-40–6-50 P.M]

দুটি প্রিসাইডিং অফিসার জয়ী বলে ঘোষণা করেন, ২২৪টি আনইউজড্ ব্যালট পেপার এবং ২৬টি ই. ডি. ভোট পত্র খোয়া যায়। আজকে সাত্তার সাহেবকে কথা দিচ্ছি যে, আমি দেখব সেই খোয়া জিনিসগুলি আছে কি না। আমি আবার আপনাদের কাছে আবেদন করব যে, এইসব জিনিস ভুলে যান। আজকে অনেক বৃহত্তর বিপদ দেশের সামনে, সেই বিপদে আপনারাও ডুবছেন, দেশও ডুববে। আপনারা এই সমস্ত জিনিস ভুলে গিয়ে দেশের জন্য একটু চিন্তা করুন, জনসাধারণের জন্য একটু চিন্তা করুন তাহলে অনেক দেশের মঙ্গল হবে। এই আবেদন রেখে শচীন বাবু মাননীয় সদস্য যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপরে যে

ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপরে ৪ দিন ধরে আলোচনা হল। সেই আলোচনায় বিরোধী পক্ষের অনেক বক্তা অনেক অবান্তর, অপ্রাসঙ্গিক, যা খুশি বলে গেলেন আমরা তা ধৈর্য ধরে শুনেছি। আমি প্রথমেই এই প্রস্তাবের বিরোধিতা করছি। রাজ্যপাল তার সাংবিধানিক দায়িত্ব পালন করেছেন এবং তার প্রতি সম্মান প্রদর্শন একটা সংসদীয় রীতি, এই রীতি নীতিটি দেখছি অনেক অনেক তাবড় তাবড় ব্যক্তি ভুলে গেছেন। এমনকি রহমান সাহেবও তার থেকে বাদ যাননি। এই বিধানসভায় অনেক দর্শক আসেন, অনেক গণ্যমান্য ব্যক্তি উপস্থিত হন। আমার একজন খুবই পরিচিত দর্শক এসেছিলেন বিধানসভার দ্বিতীয় দিনে। তিনি সভা শেষ হবার পরে আমাকে বললেন সংবাদপত্রে মাঝেমধ্যেই নানা রকম মন্তব্য শুনতাম এখন স্বচক্ষে দেখলাম। এখন বিতর্ক কি ভাবে কত নিচু স্তরে চলে গেছে এটাকে কি একটু উচ্চমানের করে নিতে পারেন না? আপনাদের লিডার সংবাদপত্রকে লিখে দিলেন যে, রাজ্যপাল তাঁর ভাষণে যখনই পঞ্চায়েত নির্বাচন সম্বন্ধে কিছু বলতে উঠবেন সেই সময়ে কংগ্রেসি পরিষদীয় অল ওয়াক-আউট করবেন। কাজেই রাজ্যপাল যখনই তাঁর ভাষণের ৩৬ ধারার মধ্যে মাত্র ৪ ধারা পড়তে আরম্ভ করেছেন সেই সময়ে মাননীয় সাত্তার সাহেবের নেতৃত্বে কংগ্রেস দল ওয়াক-আউট করলেন। সংবাদপত্রকে এবং দূরদর্শনকে বলাই ছিল তারা ছবি তোলার জন্যে তৈরি হয়ে এসেছিলেন। ছবি তোলার জন্যে বিশেষ করে সত্য বাপুলি মহাশয় কালো কোট গায়ে পর্যন্ত দিয়ে এসেছিলেন। সেই ছবি উঠেছে, এই হচ্ছে আপনাদের অবস্থা। কারণ বিতর্ক তো অনেকেই করেন—আপনারা তো অল্প কয়েকজন লোক—সংসদীয় রীতি নীতি অনুসারে আপনাদের সময়ও সেদিক থেকে যথেষ্ট। সরকার পক্ষের ২৫২ জন যে সময়টা পান, আপনারা ৩৯ জন সেই সময়টাই পান। আপনারা শুরু করলেন কিভাবে, এলেন বাপুলি মহাশয়—মঁনে হল যাত্রা দলের গদাধর এসে গদা ঘুরিয়ে চলে গেলেন রাজ্যপালের ভাষণের সঙ্গে। রাজ্যপাল তাঁর বামফ্রন্ট সরকারের বহুমুখি কাজের ব্যাখ্যা করেছেন—সেই সম্বন্ধে যদি তিনি বলতেন তাহলে আলাদা কথা। শুধু কতকগুলি মাননীয় মুখ্যমন্ত্রীর নামে বাজে কথা বলে গেলেন, কারণ পরের দিন তো সংবাদপত্রের হেডিং চাই। তার পরের যারা আছেন সাত্তার সাহেব তিনি একেবারে সংবাদপত্রের শিরোনামে উঠে যাবেন যদি একবার দিগম্বর হয়ে কইতে পারেন কল্কে অবতারের মতো তাহলেই সংবাদপত্রে সব ভর্তি। কাজেই বিরোধী দলের সম্পর্কে এর বেশি কিছু বলা যায় না। হয়ত গায়ে লাগছে আপনাদের, তবু বলতে হয় যা অবস্থা হয়েছে পঞ্চায়েত নির্বাচনে আবার তারও আগে বিধানসভা নির্বাচনে তাতে আপনারা এখন ৩৯ আর আমরা ২৫২। একমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টিই এখন ১৮৭। এবারের পঞ্চায়েত নির্বাচনের যে ঘা তা কোনওদিন শুকবে না, ঐ ঘায়ে সমস্ত কিছু পচে মরে যাবে। সরকার পক্ষের সদস্যদের মধ্যে বলেছেন নিরূপম বাবু যে, আপনারা ৩৯ থেকে নেমে ৯য়ে দাঁড়াবেন এবং এই ভাবে চললে আপনারা নিশ্চিহ্ন হয়ে যাবেন। এই সম্পর্কে আর কিছু বলার নেই। আমার এক দর্শক এসেছিলেন এই বিতর্ক শুনতে, তিনি এসে যে রিমার্ক বা মন্তব্য করলেন একজন অধ্যাপকের বক্তব্য শুনে যে, তিনি নাকি নাম করা অধ্যাপক, এক সময় কেন্দ্রের মন্ত্রীও ছিলেন, আরও মান নিচুতে। আমি বললাম আপনি তো দেখেননি সংবাদপত্রে গদাধরদের, আর সব কল্কে অবতারদের—সাবাস তোমাদের, সংবাদপত্রে নাম বেরুবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। এবং রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব এসেছে তা গ্রহণ করবার জন্য আমার বক্তব্যের শেষে

অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** শচীনবাবু সংশোধনীগুলি কি গ্রহণ করলেন?

**শ্রী শচীন সেন :** সমস্ত সংশোধনীর বিরোধিতা করছি।

**Mr. Speaker :** There are 195 amendments to the motion of Governor's Address. All the amendments are in order.

Now I put all the Amendments to vote except Amendment Nos. 8, 9, 11, 15, 17, 29, 41, 42, 48, 49, 53, 54, 65, 67, 71, 85, 86, 126, 128, 129, 134, 144, 145, 149, 153, 157, 158 and 195 on which I understand, Division will be demanded.

The motions of Shri Saugata Roy (Amendment Nos. 1 to 7, 10, 12 to 14), Dr. Tarun Adhikari (Amendment Nos. 16, 18 to 28, 30, 31), Dr. Sudipto Roy (Amendment Nos. 32 to 40, 43 to 46), Shri Gobinda Ch. Naskar (Amendments Nos. 47, 50 to 52, 124, 125), Shri Deba Prasad Sarkar (Amendments Nos. 55 to 63), Shri A.K.M. Hassan Uzzaman (Amendment Nos. 64, 66, 68, 69, 70, 72 to 84, 87 to 97, 192, 193, 194), Shri Gyan Singh Sohanpal (Amendment Nos. 127, 130), Shri Tuhin Samanta (Amendment Nos. 131, 132, 133, 135 to 141), Shri Amar Banerjee (Amendment Nos. 142, 143), Shri Habibur Rahman (Amendment Nos. 146, 147, 148, 150, 151, 152, 154, 155, 156, 159, 160 to 191) were then put and lost.

The Motion of **Shri Saugata Roy** that the following be added at the end of the address in reply, viz;

But regret that—

1. There is no reference to the allegations made by the former Standing Council of the State Government regarding bureaucratic approach of the Major ruling party resulting in taking over democratic centralism ;
2. There is no reference to the State Government's total indifference to civil liberties ;
3. There is no mention of the unprecedented spurt in illegal constructions in Calcutta ;
4. There is no Mention of the total failure of the State Government in solving the Housing problems of persons belonging to Lower and Middle Income Groups ;
5. There is no reference to the refusal of the Calcutta Armed Police personnel to perform duties at Darjeeling.

6. There is no mention to the unprecedented spurt in drug addiction in the State and the failure of the Government to take action against drug pedlars ;

7. There is no mention of the failure of the State Cabinet to function with a collective responsibility ;

10. There is no mention of the lock-out declared in Eastern Biscuits Ltd. at Durgapur ;

12. There in no mention of the fact that a big industrialist who is involved in a large number of cases of evasion of Customs and Excise Duties has been admitted as a partner by the State Government in the Petrochemical Project at Haldia ;

13. There is no mention of the failure of the State Government to take appropriate steps in case of deaths of under trial prisoners in Police lock-ups during the last few years ;

14. There is no mention of the allegations made by the former Standing counsel of the State Government about irregular appointment of the Advocate General of the State ; were put and lost.

**15-28**

The Motion of **Dr. Tarun Adhikari** that the following be added at the end of the address. in reply viz :

But regret that—

16. There is no Mention of the regin of terror let loose by the supporters of the major ruling party in different parts of West Bengal ;

18. There is no mention of the fact that Congress (I) had been prevented from putting up candidates in large number of constituencies during the Panchayat elections held recently in West Bengal ;

19. There is no mention of the failure of West Bengal Financial Corporation to take effective steps for recovery of the loan disbursed to Eastern Biscuits Ltd. at Durgapur ;

20. There is no mention of the growing indiscipline in the Police forces in West Bengal ;

21. There is no mention of the fact that mobilisation of small savings in West Bengal during the past two years has be

much below the target ;

22. There is no mention of spurt in drug addiction in the jails and sub-jails of West Bengal ;

23. There is no mention of the fact that the State Government is not taking effective action to prevent the Jute Mill owners from imposing derogatory terms and conditions on the workers during negotiations for reopening of closed Jute Mills ;

24. There is no reference to corruption, nepotism and other mal-practices in the distribution of plotsat Sal Lake ;

25. There is no reference to the fact that the Calcutta Police is engaging the Supporters of the major ruling party for Controlling trafic on the roads in Calcutta.

26. There is no mention of non-revision of the selling price of mustard oil when the prices of both mustard oil and mustard seeds in the production centres have come down during the past few months ;

27. There is no mention of the serious irregularities in the matter of distribution of complementary cards and free tickets for the Soviet Circus performances at Indoor Stadium and the performances of Bolshoi Ballet at Rabindra Sadan ;

28. There is no mention of the failure of the State Government to maintain separate beds for drug addicts in some Hospitals of the State as announced earlier ; were put and lost.

The Motion of **Dr. Sudipto Roy** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

29. There is no mention of the fact that in view of the serious accusations made by some Members of the Cabinet against the Chief Minister, the Cabinet has lost its locus standing in the eyes of the people ;

33. There is no mention of the intense bickerings among the major constituent partners of the ruling front in West Bengal ;

34. There is no mention of the marriage of convenience that is keeping the ruling front in fact for the time being ;

35. There is no mention of the popular demand for dismissal of the

Government and for imposition of President's Rule in the State ;

36. There is no mention of the failure of the State Government to submit utilisation certificates for funds released by the Centre for some rural development works in West Bengal ;

37. There is no mention about the sharp rise in the prices of the rice, edible oils, pulses, fish and vegetables over the past few months ;

38. There is no mention of the fact that killer mosquitos carrying the virus of Japanees Encephalitis have claimed over 400 lives and left over 3,000 semi paralysed in the past few months ;

39. There is no mention of the political interferences in the administration of the West Bengal Central Co-operative Land Development Bank ;

40. There is no mention of the fact that West Bengal is lagging behind most other States in the implementation of the Centrally Sponsored National Leprosy Eradication Programme ;

43. There is no mention of the reason why the Committee headed by the Member, Board of Revenue set up to probe the allegations of swindle at the Alipore Treasury was not empowered to probe the role of the former political Secretary to the Chief Minister, West Bengal ;

44. There is no mention of the fact that the CMDA's Tallah Auckland Square Water Augmentation Scheme to be funded by the World Bank is yet to be implemented though the project has been cleared by the Centre long ago ;

45. There is no mention of the fact that the State Government has miserably failed in improving discipline in the State Hospitals ;

46. There is no mention of the fact that the State Government has turned a blind eye to the Calcutta Armed Police personnel's refusal to perform duty in Darjeeling ; were put and lost.

The Motion of **Gobinda Chandra Naskar** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

47. There is no mention about the amount of money expended for the fishery of Jharkhali under Sundarban Development ;

50. There is no mention of comparative figures about how much vested land had been distributed during 1972-77 and 1977-87 ;

51. There is no mention of law and order problem in the State before, during and after the Panchayat election ;

52. There is no mention of rigging in the last Panchayat elections. were put and lost.

The Motion of **শ্রী দেবপ্রসাদ সরকার** that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

55. বিগত মাসগুলিতে রাজ্য সরকার কর্তৃক ২৫ টাকা কেজি সরষের তেলের দর বেঁধে দেওয়া সত্ত্বেও এই রাজ্যে ৪০/৪২ টাকা দরে সরষের তেল বিক্রয় এবং ভোজ্য তেলের সংকট নিরসনে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

56. মজুতদার ও কালোবাজারিদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ ও মজুত উদ্ধারের ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার ফলে বামফ্রন্ট রাজত্বে অতীতের মতোই এই পশ্চিমবাংলা চোরাকারবারি ও অসাধু ব্যবসায়ীদের অবাধ মুনাফা লুণ্ঠনের স্বর্গরাজ্য হিসাবে বিরাজ করছে, তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

57. হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার, নার্স, ওষুধপথ্য এবং চিকিৎসার অত্যাবশ্যকীয় সাজসরঞ্জামের অভাবে রাজ্যের দরিদ্র জনসাধারণ ন্যূনতম চিকিৎসালাভের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে—এই সমস্যা এবং তা প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

58. প্রাথমিক স্তর থেকে সর্বোচ্চ স্তর পর্যন্ত এই রাজ্যের শিক্ষাক্ষেত্রে চূড়ান্ত দলবাজি, অব্যবস্থা এবং বিশ্বের অন্যতম শ্রেষ্ঠ বিশ্ববিদ্যালয় কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার ফল প্রকাশ থেকে শুরু করে প্রতিটি ক্ষেত্রে যে চূড়ান্ত নৈরাজ্য ও অচল অবস্থা আজও অব্যাহত রয়েছে, তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

59. স্কুলবোর্ডগুলি এই রাজ্যের প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ড ফান্ডের বিপুল অঙ্কের টাকা নির্দিষ্ট খাতে জমা না দেওয়ার ফলে শিক্ষকদের যে ব্যাপক ক্ষতি হয়েছে, তার প্রতিবিধান কল্পে রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না সে সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই ;

60. বর্তমানে এই রাজ্যের হাজার অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষকদের পেনশন না পাওয়ার বিষয়টি এবং তা প্রতিবিধানের জন্য সরকারি পদক্ষেপের কোনও উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

61. প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার ক্ষেত্রে রাজ্য সরকারের চূড়ান্ত ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

62. রাজ্যের রাস্তা ও সড়কগুলি সংস্কারের অভাবে যানবাহন চলাচল এবং অনেক ক্ষেত্রে মানুষ চলাচলের পক্ষেও যে অনুপযুক্ত হয়ে পড়েছে, সে বিষয়ে এবং তা প্রতিকারের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

63. সরকারি পরিবহনে চূড়ান্ত অব্যবস্থার জন্য যাত্রীসাধারণের অশেষ দুর্ভোগ এবং তার প্রতিবিধান কল্পে কোনও ব্যবস্থার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।
Were put and lost.

The Motion of শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

কিন্তু দুঃখের বিষয় এই যে—

64. বিগত পঞ্চায়েত নির্বাচনের পূর্ব হইতে সরকারের বৃহত্তম শরিক দলের সমর্থকগণ এবং সমাজবিরোধীগণ কর্তৃক গ্রামাঞ্চলে ব্যাপক সন্ত্রাস সৃষ্টির কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

66. গত পঞ্চায়েত নির্বাচনে ব্যাপক রিগিং এবং কারচুপির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

68. পঞ্চায়েত নির্বাচনের পূর্বে ও পরে বামফ্রন্ট সরকারের কয়েকজন মন্ত্রী কর্তৃক রিগিং এবং সন্ত্রাসের অভিযোগ সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

69. গত পঞ্চায়েত নির্বাচনের পরে মুর্শিদাবাদ জেলার সালারে মুসলিম লীগ নেতা শেখ জহিরুদ্দিনের উপর বামফ্রন্ট সরকারের সংখ্যাগরিষ্ঠ রাজনৈতিক দলের সমর্থকদের নৃশংস অত্যাচার ও নির্মম প্রহার এবং তার ফলশ্রুতিতে উক্ত নেতাকে হাসপাতালে ভর্তি করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

70. গত পঞ্চায়েত নির্বাচনের পরে পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে মুসলিম লীগ সমর্থকদের উপর বামফ্রন্টের বৃহত্তম শরিক দলের অত্যাচার, ভীতি প্রদর্শন এবং বহু নিরীহ মানুষকে ঘরছাড়া করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

72. আলিপুরের গোপালনগর মসজিদে, কলিকাতার গোবরা কবরস্থানের পার্শ্বস্থ মসজিদে এবং কুচবিহার জেলার দিনহাটায় মসজিদে পুলিশ ও প্রশাসন কর্তৃক মাইকে আজান বন্ধ করিয়া মুসলিম সমাজের ধর্মীয় ও সাংবিধানিক অধিকার ক্ষুণ্ণ করিবার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

73. আইনশৃঙ্খলা রক্ষায় সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

74. বিধানসভায় প্রতিশ্রুতি সত্ত্বেও পশ্চিমবঙ্গে সংখ্যালঘু কমিশন গঠনে ব্যর্থতার উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

75. সংবিধানের ১৬(৪) ধারা মোতাবেক মুসলমান সহ অন্যান্য সংখ্যালঘু এবং অনগ্রসর সম্প্রদায়ের জন্য সরকারি চাকুরিতে সংরক্ষণের বিধান করিতে সরকারি ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

76. মন্ডল কমিশনের সুপারিশ কার্যকর করার ক্ষেত্রে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

77. তফসিলি সম্প্রদায়ের সাংবিধানিক অধিকার ও সুযোগসুবিধা দানে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

78. পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামে বিদ্যুৎ সরবরাহে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

79. কৃষিতে ভরতুকি এবং কৃষিশ্রমিকদের পেনশন দানে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

80. গ্রামবাংলার সার্বিক উন্নয়নে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

81. সিনিয়ার মাদ্রাসায় তফসিলি শিক্ষক নিয়োগ করিয়া সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ করিবার সরকারি প্রচেষ্টা সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই ;

82. পশ্চিমবঙ্গের জবরদখলীকৃত মসজিদ, ঈদগাহ্‌, কবরস্থান ও অন্যান্য ধর্মীয় পিঠস্থান উদ্ধার সংরক্ষণ ও পবিত্রতা সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

83. স্বাস্থ্যকেন্দ্রগুলিতে অরাজকতা ও শিশুচুরি দূর করতে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

84. উত্তর ২৪ পরগনা বারাসাত ২ নং ব্লকের অধীন শাসন গ্রাম পঞ্চায়েত এলাকায় ফলতি, ঘোষালপুর, দুগদিয়া, পলতাডাঙ্গা, পাকদহ, রোহন্ডা, চন্ডিগড় প্রভৃতি এলাকায়, দেগঙ্গা ব্লকের সোহাই কুমারপুর, যাদবপুর, অনন্ত পাড়া, হেঁসিয়া, তেলিয়া, চাঁপাতলা, গোঁসাইপুর, চটকাবেড়িয়া, আনুয়দিহ প্রভৃতি এলাকায় বিরোধী দলগুলির সমর্থকদের উপর সরকারের বৃহত্তম শরিক দলের অত্যাচার, প্রহার হুমকি, মিথ্যা কেস এবং নিরীহ নির্দোষ মানুষদের ঘরছাড়া করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

87. উত্তর ২৪-পরগনার দেগঙ্গা ব্লকে যাদবপুর-বোয়ালিয়া খাল, নেলুয়ার খাল প্রভৃতি সংস্কারের কাজে সরকারি ব্যুর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

88. উত্তর ২৪-পরগনার দেগঙ্গা থানার অন্তর্গত দেগঙ্গা হইতে পন্ডিতপোল ভায়া পদ্মপুকুর ও গোঁসাইপুর রাস্তাটি সংস্কার এবং বেলিয়াঘাটা ব্রিজ হইতে বদর ভায়া

সোহাই রাস্তাটি সংস্কারে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

89. উত্তর ২৪-পরগনার বারাসাত ১ নং ব্লকে গোলাবাড়ি হইতে দত্তপুকুর রাস্তাটি সংস্কার এবং উক্ত রাস্তার উপরিস্থিত পানশিলা ব্রিজটি সংস্কারের সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

90. পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামে পানীয় জল সরবরাহে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

91. সংখ্যালঘুদের কল্যাণের জন্য প্রধানমন্ত্রীর ১৫ দফা প্রস্তাব রূপায়িত করতে রাজ্য সরকার অনিহার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

92. পশ্চিমবঙ্গে বিভিন্ন সাম্প্রদায়িক সংগঠনগুলির বিভেদকামী ও উগ্র সাম্প্রদায়িক কার্যকলাপ দলনে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

93. পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় বছরের অধিকাংশ সময়ে ব্যাপক বিদ্যুৎ ঘাটতি ও লোডশেডিং-এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

94. দার্জিলিং-এ হিংসাত্মক ঘটনা দমনে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

95. বেকার সমস্যা সমাধানে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

96. পঞ্চায়েতে ও প্রশাসনের সকল স্তরে দুর্নীতি দূর করতে সরকারি ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

97. সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে ব্যাপকভাবে কবরস্থান জবরদখল ও অপবিত্র করিবার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।—Were put and lost.

**98-123**

The Motion of **শ্রী মান্নান হোসেন** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

কিন্তু দুঃখের বিষয় এই যে—

মুর্শিদাবাদ জেলার লালবাগ সদরে বি টি কলেজ স্থাপনের প্রস্তাব থাকা সত্ত্বেও তা কার্যকর করতে সরকার কালক্ষেপণ করছেন তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমা শহর হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত শহরে কোনও ডিগ্রি কলেজ নেই, তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার লালবাগ-পিরতলা থেকে মাগড়াঘাট স্টেশনের কাছে ৩৪ নং জাতীয়

সড়ক পর্যন্ত রাস্তা পাকা করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদ থানার তোপখানা ব্রিজ সহ কাপাসডাঙ্গা গ্রাম পঞ্চায়েতের অধীনে রাস্তাগুলির মেরামতের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ থানার নতুনগ্রাম গ্রাম পঞ্চায়েতের সন্ন্যাসীডাঙা থেকে নিমতলা-চুনাখালী পার্ক পর্যন্ত ব্রিজ সহ রাস্তা নির্মাণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলায় বন্যা কবলিত মানুষদের ত্রাণ ও গৃহনির্মাণের টাকা নিয়ে শাসকদলের চরম দলবাজির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার ভয়াবহ বেকার সমস্যা সমাধানের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে সেচের কাজে ব্যবহার্য অকেজো ডিপ-টিউবওয়েল ও শ্যালো-টিউবওয়েলগুলির মেরামত ও নতুন ডিপ-টিউবওয়েল, রিভার পাম্প ও শ্যালো-টিউবওয়েল বসানোর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলায় ইসলামপুরে নতুন পুলিশ থানা স্থাপনের প্রস্তাব থাকা সত্ত্বেও উক্ত থানা নির্মাণের কাজ শুরু না হওয়ার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলায় রানিনগর ঘুঘুপাড়া থেকে গোরাইপুর-রৌশননগর হয়ে ইসলামপুরের হড়হড়িয়া পর্যন্ত ভৈরবের ভাঙন রোধের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলায় রানিনগর থানার ইসলামপুর চকবাজারের রাস্তা ও ড্রেন নির্মাণের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিগত পঞ্চায়েত নির্বাচনে মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদ থানার গোবিন্দপুর গ্রামে জনৈক ফরওয়ার্ড ব্লক কর্মী নৃশংসভাবে খুন হয়। প্রকৃত খুনীদের গ্রেপ্তার না করে নিরীহ কংগ্রেস কর্মীদের অন্যায়ভাবে ঐ খুনের মামলায় জড়ানো হচ্ছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নাই ;

শাসকদলের ব্যাপক সন্ত্রাসের ফলে বিগত পঞ্চায়েত নির্বাচন প্রহসনে পরিণত হয়েছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

বিগত পঞ্চায়েত নির্বাচনে জয়ী কংগ্রেস পঞ্চায়েত সদস্যগণ নিরাপত্তার অভাব বোধ করছেন—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

বহু পঞ্চায়েতে জয়ী কংগ্রেস প্রার্থীদের খুন এবং তাদের বাড়ি আক্রমণ ও লুঠ করার হুমকি দেওয়া হচ্ছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

অনেক পঞ্চায়েত ভোট গণনায় কংগ্রেস প্রার্থীরা জেতা সত্ত্বেও শাসক দলের বৃহত্তম শরিক দলের পরাজিত প্রার্থীদের বে-আইনি ভাবে সার্টিফিকেট দেওয়া হয়েছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

বার-তের বৎসর পূর্বে মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদ থানার প্রসাদপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও রানিনগর থানার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য সম্পন্ন হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত চিকিৎসার কাজ শুরু করা হয়নি—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

পঞ্চায়েত নির্বাচনের পর মুর্শিদাবাদ জেলায় সরকারের বৃহত্তম শরিক দলের সমর্থকরা বাড়ি বাড়ি গিয়ে মেয়েদের পর্যন্ত অপমান করছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

মুর্শিদাবাদ জেলায় দৌলতাবাদ থেকে ভৈরবের ব্রিজ সহ লোচনপুর পর্যন্ত রাস্তা পাকা করার দাবি বার বার হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত ঐ কাজ শুরু করা হয়নি—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

মুর্শিদাবাদ জেলায় রানিনগর থানার থেকে দাঁড়াকাঠি পর্যন্ত রাস্তা নির্মাণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিগত পঞ্চায়েত নির্বাচনের পর মুর্শিদাবাদ জেলার রানিনগর থানা এবং মুর্শিদাবাদ থানার বিভিন্ন গ্রামে কংগ্রেস সমর্থকদের জমির ফসল প্রতিদিন লুঠ হচ্ছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

বিগত পঞ্চায়েত নির্বাচনে ব্যাপক সন্ত্রাস, কারচুপি ও বুথ দখলের ঘটনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিগত পঞ্চায়েত নির্বাচনে শাসকদলের ব্যাপক সন্ত্রাসের ফলে রাজ্যের সাধারণ মানুষ নির্ভয়ে ভোটাধিকার প্রয়োগ করতে পারেননি—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই ;

মুর্শিদাবাদ জেলার হুরসী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি ১২ বছর আগে উদ্বোধন করা সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে চিকিৎসার কোনও সুব্যবস্থা নেই—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নাই ;

মুর্শিদাবাদ জেলায় গঙ্গা,পদ্মা ও ভৈরবের ভাঙনরোধের কোনও প্রকল্পের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বিগত বন্যার পর গৃহনির্মাণ প্রকল্পের টাকা নিয়ে সরকারের বৃহত্তম শরিকদল চরম দলবাজি করেছে—মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই।—Were put and lost.

**124-125**

The Motion of **শ্রী গোবিন্দ নস্কর** যে উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

124. গ্রামের মানুষের সুচিকিৎসার জন্য ব্লকে ব্লকে নতুন হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

125. সুন্দরবন দপ্তরের কয়েক লক্ষ টাকা খরচ করে ঝাড়খালিতে যে ফিশারি করা হয়েছে তার অগ্রগতি ও বর্তমান ব্যবস্থা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই। —Were put and lost.

**Amendment Motion**

The Motion of **Shri Gyan Singh Sohanpal** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

127. there is no mention about the implementation of the Comprehensive Water Suply Scheme for Kharagpur Municipality which was prepared by the Government in 1984, approved by Municipality in March 1985 and technically cleared by the Government of India in September 1985 to solve the acute problem of drinking water in Kharagpur ;

130 There is no mention about the bad condition of roads in the State.—Were put and lost.

**124-125**

The Motion of **Shri Tuhin Samanta** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

131. there is no mention of the large scale rigging and semi fascist terror unleashed by the major ruling party to win the Panchayat Elections in West Bengal ;

132. There is no mention of the instances of Physical intimidation, snatching of ballot papers and boxes, miscounting of votes and bribing the electorates which would have shown that major ruling party has no popular base in the State and has illegally usurped the Congress (I)'s extensive support in rural West Bengal ;

133. There is no mention of the sharp differences of opinions among the Members of the Council of Ministers ;

135. There in no mention of the fact that the major ruling party had indulged in a four-stage terrorism in the last Panchayat Elections in West Bengal ;

136. There is no mention of the fact that in the last Panchayat Elections in West Bengal in over 4,000 seats candidates of major opposition party were not allowed to file nominations

and that after the Panchayat Polls victorious candidates of major opposition party are not being allowed to remain in their areas ;

137. There is no mention of the fact that the major ruling party had paid Rs. 20,000 to Rs. 30,000 and given away wheat up to 300 quintals from the Rural Development Funds before the recent Panchayat Elections in every Gram Panchayat under the major ruling party ;

138. There is no mention of the demands for an enquiry under the Commissions of Enquiry act to probe into the irregularities and malpractices in the Panchayuat Elections held recently in West Bengal ;

139. There is no mention of the circumstance under which one of the members of the Left Front has been arrested and kept under detention in the Jail ;

140. There is no mention of lock-out in the Eastern Biscuits Ltd. at Durgapur, compelling the authorities of the Labour Department of Government of West Bengal to remain a mere silent spectators ; and

141. There is no mention of the organised attack on the Sub-divisional Judicial Magistrate's Court by some Policemen at Raigunge in West Dinajpore district during February, 1988 ;—were put and lost.

The Motion of **Shri Amar Banerji** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

142. there is no mention about the deteriorating law and order situation in the State ; and

143. there is no mention about the poor road transport services in the State.—were put and lost.

The Motion of **Shri Habibur Rahaman** that the following be added at the end of the address in reply, viz :

But regret that—

146. There is no mention of the distress of the potato growers in the State caused due to mismanagement of the State Government and domination of the supporters of a major ruling

party ;

147. There is no mention of the very bad conditions of the roads and bridges and culverts particularly after the devastating flood of the last year throughout the State ;

148. There is no mention of the fact of the gradual denudation of the Forest resources of the State particularly in North Bengal by organised mafia gangs and the failure of the State Government to check the illegal felling of trees in Forests throughout the State ;

150. There is no mention of the fact that there had been prevailing an atmosphere of threat, terror and intimidation precipitated by the major ruling party throughout the State before, during and even after the recently held Panchayat Election ;

151. There is no mention of the facts that political workers opposed to the major ruling party have been subjected to physical torture, assaults, and in places killings throughout the years during the left Front regime ;

152. There is no mention of the fact that while the rest of the country hails the setting up of 'model' schools in the district the State Government has persistently refused to set up such schools, sanctioned by the Central Government showing no valid reason as to their objection ;

154. There are no mentions of the facts that the polling agents, counting agents or even candidates of the Indian National Congress (I) Party could not remain in the polling booths in many places due to threat to their lives by the cadres of the major ruling party and the whole polling party of the officers and presiding officers had been forced to work at their dictates and results were declared arbitrarily electing the major ruling party candidates in many places at late hours of the night and no complaint was entertained by the authorities concerned ;

155. There is no mention of the fact that the Police-stations and Investigation Centres have been rendered almost as party offices of the major ruling party and the Police officers are compelled to record or refuse complaints of the common citizen according to the dictates of the local leaders of the said party ;

যে, বর্তমান বছর ১৯৮৭-৮৮ সালে এত বিধ্বংসী বন্যা হওয়া সত্ত্বেও কার্যকর পদক্ষেপগুলি নেওয়ার ফলে আমন ধানের উৎপাদন আগের বছরের তুলনায় বেশি হয়েছে। আশা করা হচ্ছে, এ বছর খাদ্যশস্যের মোট উৎপাদন আগের বছরের রেকর্ড উৎপাদনে পৌঁছবে, এমন কি তাকেও অতিক্রম করতে পারে। নম্রতার সাথে এখানে আমরা উল্লেখ করছি, রাজ্যস্তরে এ উৎপাদন বৃদ্ধির সম্ভাবনা জাতীয় স্তরের পরিস্থিতি থেকে যথেষ্ট ভিন্ন। জাতীয় স্তরে আশঙ্কা করা হয়েছে যে, ১৯৮৭-৮৮ সালে ৭ থেকে ১০ শতাংশ হারে খাদ্যশস্যের উৎপাদন হ্রাস পেতে পারে।

১.৮। পশুপালন ও মৎস্যচাষের ক্ষেত্রেও রাজ্যে সামগ্রিক উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এ ছাড়া, সামাজিক বনসৃজনের ক্ষেত্রে দ্রুত পদক্ষেপ নেওয়া সম্ভব হয়েছে। এই সমস্ত ক্ষেত্রের কাজকর্মের বিবরণ "আর্থিক, সমীক্ষা, ১৯৮৭-৮৮"তে দেওয়া হয়েছে। এখানে উল্লেখ করা প্রয়োজন, বনসৃজনের ক্ষেত্রে এই দ্রুত পদক্ষেপ বা প্রায় এক নূতন পর্যায়ে উন্নীত হওয়া — এটা সম্ভব হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করার ফলেই। এই ঘটনাটি জাতীয় স্তরের বিশেষজ্ঞরাও লক্ষ্য করেছেন। এই অভিজ্ঞতার ভিত্তিতে এখন তাই গুরুত্ব দিয়ে চিন্তা করা হচ্ছে, যাতে এই ধরনের সামাজিক বনসৃজন কর্মসূচি নদীগুলির ধার ধরে সম্প্রসারিত করা যায়। এর ফলে ভূমিক্ষয় এবং নদীবক্ষে পলি জমা প্রতিরোধ করা যাবে। বর্ষার প্রকোপ হ্রাস করার দিক থেকে এই ধরনের কর্মসূচির যথেষ্ট দীর্ঘমেয়াদী গুরুত্ব আছে।

১.৯। সামাজিক বনসৃজন এবং পশুপালনের ক্ষেত্রে আরও উন্নতির প্রসঙ্গে রাজ্য সরকার ন্যস্ত জমি বন্টনের ক্ষেত্রে যে সাম্প্রতিক সিদ্ধান্ত নিয়েছেন, তার এক বিশেষ গুরুত্ব আছে। রাজ্য সরকারের কাছে ১৯৮৭ সালের ৩১ ডিসেম্বর পর্যন্ত যে মোট ১২.৫৬ লক্ষ একর জমি ন্যস্ত হয়েছিল তার থেকে প্রাপকদের মধ্যে বন্টন এবং আদালতের স্থগিতাদেশের অধীনে থাকা জমির হিসাব বাদ দিলে ২.৩৮ লক্ষ একরের মতন জমি ছিল, যা ব্যক্তিগত কৃষিকর্মের অনুপযুক্ত বলে বিতরণ করা সম্ভব হয় নি। রাজ্য সরকার তাই সম্প্রতি একটি সিদ্ধান্ত নিয়েছেন যে, এই ধরনের সমস্ত ন্যস্ত জমি পঞ্চায়েত সমিতিকে দেওয়া হবে সামাজিক বনসৃজন, পশুখাদ্যের চাষ বা সাধারণ গোচারণ-ক্ষেত্র — এই সমস্ত সামাজিক উদ্দেশ্যে ব্যবহার করার জন্য। এটি একটি নূতন পদক্ষেপ এবং এর ফলে পশুপালনের উন্নতি এবং বনসৃজনের সম্প্রসারণের ক্ষেত্রে সুবিধা হবে।

১.১০। উৎপাদনে এই বৃদ্ধির সঙ্গে সঙ্গে, রাজ্যে কৃষি-শ্রমিকদের গড় মজুরিও বৃদ্ধি পেয়েছে। নগদ এবং জিনিসপত্র মিলিয়ে এই মজুরি ১৯৭৬-৭৭ সালে ছিল প্রায় ৫.৬০ টাকা, বর্তমানে এটা প্রায় ১৩.০০ টাকায় পৌঁছেছে। এ ছাড়া, বছরের কোনও কোনও সময়ে, দক্ষিণবঙ্গের কিছু জেলাতে গড় দৈনিক মজুরি ২০.০০ টাকারও বেশি হয়েছে।

১.১১। কৃষি ও কৃষি-সংক্রান্ত ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি এবং কৃষি-শ্রমিকদের মজুরি বৃদ্ধি থেকে সরাসরি উপকার পাওয়া ছাড়াও, সুসংহত গ্রামীণ উন্নয়ন প্রকল্প (আই. আর. ডি. পি.), জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প (এন. আর. ই. পি.) এবং ভূমিহীন কৃষকের কর্মসংস্থান নিশ্চয়তা প্রকল্পের (আর. এল. ই. জি. পি.) রূপায়ণের মাধ্যমেও গ্রামের দরিদ্র মানুষ

উপকৃত হয়েছেন। গ্রামাঞ্চলে অন্যান্য প্রকল্পগুলির মতো এই প্রকল্পগুলিও পঞ্চায়েতের মাধ্যমে স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করে রূপায়িত হচ্ছে। ১৯৮৬-৮৭ সালে আই. আর. ডি. পি. প্রকল্প মারফৎ (যে প্রকল্পের ক্ষেত্রে বাজেট থেকে অর্থ বরাদ্দের ৫০ ভাগ দেন রাজ্য সরকার এবং বাকি ৫০ ভাগ কেন্দ্রীয় সরকার) ভরতুকি ও ঋণ বাবদ ২,৪৩,৯২১ পরিবার (লক্ষ্যমাত্রার ১২৮.৭ শতাংশ সাফল্য) উপকৃত হন। একই বছরে এন. আর. ই. পি.-র মাধ্যমে ২১৭.৬১ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে, যা লক্ষ্যমাত্রার ১২০.৯ শতাংশ। এই কর্মসূচিতে অর্থ এবং খাদ্যশস্যের ভিত্তিতে গ্রামের দরিদ্র মানুষেরা কাজ করে বিভিন্ন সামাজিক সম্পদ সৃষ্টি করেন এবং এই প্রকল্পেরও ব্যয়ভারের ৫০ ভাগ বহন করেন রাজ্য সরকার এবং বাকি ৫০ ভাগ কেন্দ্রীয় সরকার। আর. এল. ই. জি. পি. প্রকল্পে অর্থ কেন্দ্র থেকে পাওয়া যায় এবং এই প্রকল্পেরও উদ্দেশ্য প্রায় এন. আর. ই. পি.-রই মতন। ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পের মাধ্যমে ২১৯.৭১ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করা সম্ভব হয়েছে, যা লক্ষ্যমাত্রার ১৩৭.৩ শতাংশ। বর্তমান বছরের ডিসেম্বর মাস পর্যন্ত, এই তিনটি প্রকল্পেই গড়ে লক্ষ্যমাত্রার ৭৫ শতাংশ পূর্ণ হয়ে গেছে এবং আর. এল. ই. জি. পি.-র ক্ষেত্রে লক্ষ্যমাত্রার প্রায় ৮৫ শতাংশ পূর্ণ হয়েছে। আশা করা যাচ্ছে যে এই আর্থিক বছরের শেষে সম্পূর্ণ লক্ষ্যমাত্রায় পৌঁছানো সম্ভব হবে। এই কর্মসংস্থান প্রকল্পগুলির মাধ্যমে কি ধরনের এবং কত পরিমাণে সামাজিক সম্পদের সৃষ্টি করা সম্ভব হয়েছে, তার বিবরণ আছে আর্থিক সমীক্ষায় (তৃতীয় পরিচ্ছেদ দ্রষ্টব্য)। এই সমস্ত প্রকল্পের ক্ষেত্রেই, গ্রামের দরিদ্র মানুষদের থেকে উপকৃতদের ঠিকমতো বেছে নেওয়া এবং সঠিক খরচে কাজ সম্পন্ন করা — এইগুলি বিশেষ গুরুত্বপূর্ণ। সর্বভারতীয় স্তরে ন্যাবার্ড যে সমীক্ষা করেছেন তার থেকে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে শতকরা ৯৯ ভাগ ক্ষেত্রেই উপকৃত মানুষকে বেছে নেওয়া সঠিকভাবেই হয়েছে। ঐ ছাড়া, যোজনা কমিশনের সমীক্ষা থেকে প্রকাশ পাচ্ছে যে প্রকল্পগুলির নির্মাণকার্য সঠিক খরচের মধ্যেই সম্পন্ন হয়েছে। দুটি সমীক্ষারই বক্তব্য যে, এইগুলি সম্ভব হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করার ফলেই।

[3-20 – 3-30 P.M.]

**১.১২।** কৃষি উৎপাদনের বৃদ্ধির সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে দরিদ্র মানুষেরও আর্থিক উন্নতি হওয়ায়, ক্ষুদ্র এবং কুটির শিল্পের ক্ষেত্রেও অগ্রগতি হয়েছে, বিশেষ করে যে শিল্পগুলি কৃষির সঙ্গে যুক্ত এবং সাধারণ মানুষের ভোগ্যপণ্য প্রস্তুত করে (যথা, তাঁতশিল্প)। গত দশ বছরে, নথিভুক্ত ছোট শিল্পের সংখ্যার যথেষ্ট বৃদ্ধি হয়েছে। ১৯৭৬-৭৭ সালে এই সংখ্যা ছিল এক লক্ষেরও কম, এখন তা বৃদ্ধি পেয়ে হয়েছে প্রায় আড়াই লক্ষ। বর্তমান আর্থিক বছরে, আশা করা হচ্ছে যে, প্রায় ১৫,০০০ নূতন ছোট শিল্প প্রতিষ্ঠিত হবে এবং এর ফলে অনুমিত ৮০ হাজার মানুষের কর্মসংস্থান হবে। আর্থিক সমীক্ষার (১৯৮৭-৮৮) তথ্য থেকে দেখা যাচ্ছে যে, এই ছোট শিল্পের মধ্যে অনেকগুলি কলকাতা থেকে দূরে গ্রামাঞ্চল-প্রধান জেলাগুলিতে স্থাপিত হচ্ছে (পঞ্চম পরিচ্ছেদ দ্রষ্টব্য)। এ ছাড়া তাঁতশিল্পের যে লক্ষ্যণীয় অগ্রগতি হয়েছে তারও উল্লেখ আছে আর্থিক সমীক্ষায়। অগ্রগতির এই ধারা এবং এত সম্ভবনা সত্ত্বেও আমাদের রাজ্যে তাঁতশিল্প সূতোর দাম বৃদ্ধির জন্য এক কঠিন সমস্যার মুখোমুখি এসে দাঁড়িয়েছে। এই পরিস্থিতিতে, রাজ্য সরকার তাই সিদ্ধান্ত নিয়েছেন যে ৭৫ লক্ষ টাকার ভরতুকি তন্তুজ ও তন্তুশ্রীকে বর্তমান বছরে দেওয়া হবে, যার ফলে সূতোর দাম কিছুটা স্থির থাকতে পারে।

**১.১৩।** রাজ্যের বৃহৎ ও মাঝারি শিল্পে উৎপাদনের মোট সূচক ১৯৮৬ সালে ১২৬.২ থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৭ সালে ১৩৪.০তে পৌঁছেছে। বৃহৎ এবং মাঝারি শিল্পের ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে, কেন্দ্রীয় সরকারের দিক থেকে সহযোগিতার অভাব থাকা সত্ত্বেও। এই সহযোগিতার অভাব প্রতিফলিত হয়েছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় বিনিয়োগের অপেক্ষাকৃত ভাবে হ্রাসের মাধ্যমে। দেশে কেন্দ্রীয় সরকারের সামগ্রিক বিনিয়োগের পশ্চিমবঙ্গের ভাগ ১৯৭০ সালে যেখানে ছিল ১১.৭ শতাংশ, ১৯৮৫ সালে তা ৭.১ শতাংশ নেমে এসেছে। ইলেকট্রনিক কমপ্লেক্সের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগ করতে অস্বীকারের কথা এতই সাম্প্রতিক যে পশ্চিমবঙ্গের মানুষ তা ভুলতে পারে না।

**১.১৪।** একইভাবে, হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকারের অনুমোদন দেওয়ার বিষয়টি এক অনিশ্চয়তার মধ্যে রাখা হয়েছে। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকেই আমরা এই কমপ্লেক্সটি স্থাপন করার জন্য প্রচেষ্টা চালিয়ে আসছি। সর্বপ্রথমে, আমরা চেয়েছিলাম যে প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের অংশগ্রহণের মারফৎ সরকারি উদ্যোগে স্থাপিত হোক। কিন্তু যেহেতু কেন্দ্রীয় সরকার এগিয়ে এলেন না, তাই অবশেষে যৌথ উদ্যোগে প্রকল্পটি স্থাপন করার বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হয়। কিন্তু তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের অনুমোদন এখনও আসে নি এবং সমস্ত বিষয়টির ক্ষেত্রে, সমস্ত প্রাসঙ্গিক প্রশ্নের জবাব দেওয়া সত্ত্বেও, দশ বছরের বেশি দেরি হয়ে গেছে। আমরা কিন্তু এই প্রকল্পটি স্থাপন করার ব্যাপারে বদ্ধপরিকর, কারণ আমরা জানি যে এই প্রকল্পটি থেকে এক "বর্ধিত প্রভাব" (মালটিপ্লায়ার এফেক্ট) পড়বে অন্যান্য শিল্পের উন্নয়নের প্রতি এবং বিভিন্ন স্তরে, বিশেষ করে সংশ্লিষ্ট ও ছোট শিল্পগুলির ক্ষেত্রে, যথেষ্ট কর্মসংস্থানের সুযোগ হবে। এই প্রকল্পটির জন্য পরিকাঠামো তৈরি করতে রাজ্য সরকার ইতিমধ্যেই ৩৭ কোটি টাকা খরচ করেছেন এবং যদি প্রয়োজন হয়, তাহলে প্রকল্পটি চালু করার জন্য আমাদের নিজেদের অর্থ থেকেই আরও বেশি বিনিয়োগ করতে আমরা এতটুকুও ইতস্তত করব না।

**১.১৫।** এই সব বিরোধিতা সত্ত্বেও, বৃহৎ ও মাঝারি শিল্পের উৎপাদনে বৃদ্ধি ইদানীংকালে যে সম্ভব হয়েছে, তার কারণগুলি হল বিদ্যুতের পরিস্থিতির উন্নতি, সংগঠিত শ্রমিক শ্রেণীর সামাজিক দায়িত্ববোধ এবং রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবনের ক্ষেত্রে রাজ্য সরকারের প্রয়াস। কিন্তু, বিদ্যুতের ক্ষেত্রেও, বক্রেশ্বর তাপ বিদ্যুত প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত নিতে দেরি হওয়ার জন্য আবার নূতন সমস্যার উদ্ভব হচ্ছে।

**১.১৬।** রাজ্য সরকার রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য যে সব প্রচেষ্টা নিয়েছেন তার সংক্ষিপ্ত বর্ণনা পাওয়ার আগে, এই ক্ষেত্রে সর্বভারতীয় পরিস্থিতিটি চোখের সামনে রাখা উচিত। সর্বভারতীয় পরিস্থিতিতে দেখা যাচ্ছে যে কেন্দ্রীয় সরকারের সামগ্রিক নীতিগুলির জন্যই সারা দেশে রুগ্ন কলকারখানার সংখ্যা ১৯৮০ সালের ২৪,০০০ থেকে বৃদ্ধি পেয়ে বর্তমানে ১.৫০ লক্ষে এসে দাঁড়িয়েছে। এই ধরনের সামগ্রিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকারের কিছু করতে পারার ক্ষমতা যথেষ্টই সীমিত। কিন্তু এই সীমাবদ্ধতার মধ্যেই রাজ্য সরকার রুগ্ন শিল্পগুলিকে বাঁচাবার জন্য এগিয়ে এসেছেন। ১৯৮৭-৮৮ সালে ৫০টিরও বেশি রুগ্ন বৃহৎ ও মাঝারি শিল্পকে সাহায্য করা হয়েছে। যে ১৩টি শিল্পসংস্থাকে

অধিগ্রহণ করা হয়েছে, তার মধ্যে ৯টির ক্ষেত্রেই রাজ্য সরকার জাতীয়করণ করার ব্যবস্থা নিয়েছেন এবং একটি ক্ষেত্রে রাষ্ট্রপতির সম্মতির জন্য অপেক্ষা করা হচ্ছে। রুগ্ন শিল্পগুলিকে বাঁচানোর জন্য রাজ্য সরকার আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্কগুলির কাছে ১২.৩০ কোটি টাকার গ্যারান্টি মঞ্জুর করেছেন এবং এ ছাড়াও, ১৯৮৭-৮৮ সালে, এই শিল্পগুলির ক্ষেত্রে সরাসরি ২০ কোটি টাকা ব্যয় করেছেন। এইসব প্রচেষ্টার মাধ্যমে রুগ্ন শিল্প সংস্থাগুলির সঙ্গে যুক্ত প্রায় ৫০ হাজার শ্রমিকের স্বার্থকে রক্ষা করা সম্ভব হয়েছে। এই সংস্থাগুলির মধ্যে কয়েকটি ক্ষেত্রে সংস্থা পরিচালনায় শ্রমিকরা শিল্প-সমবায় গঠন করার মাধ্যমে যুক্ত হয়েছেন। যেসব শিল্প সংস্থার ক্ষেত্রে শ্রমিকেরা সিদ্ধান্ত নেওয়ার ব্যাপারে সংগঠিত ভাবে সরাসরি যুক্ত হতে পেরেছেন, সেইসব ক্ষেত্রে, পুনরুজ্জীবনের নূতন চিহ্ন চোখে পড়ছে। রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন এবং এই ব্যাপারে শ্রমিকদের যুক্ত করার বিষয়ে আমি পঞ্চম অংশের আলোচনায় কিছু প্রস্তাব রাখব।

১.১৭। উৎপাদন ক্ষেত্রে কাজকর্মের সঙ্গে সামাজিক সেবামূলক কাজের ক্ষেত্রে অগ্রগতি হয়েছে। এগুলির মধ্যে আছে শিক্ষা, জনস্বাস্থ্য, গৃহনির্মাণ ও পরিবহন। এই প্রতিটি ক্ষেত্রেরই কাজকর্মের বিবরণ বিস্তারিত ভাবে আর্থিক সমীক্ষা, ১৯৮৭-৮৮তে দেওয়া হয়েছে। আমরা এখানে শুধু বাছাই করে নির্দিষ্ট কিছু বিষয় বলছি। শিক্ষার ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, শিক্ষাব্যবস্থা সম্প্রসারণের সঙ্গে সঙ্গে শিক্ষার গুণগত মানের বিষয়েও সবিশেষ মনোযোগ দেওয়া হবে। এই দৃষ্টিভঙ্গি সামনে রেখে বিদ্যালয়গুলির ক্ষেত্রে কড়া পরিদর্শনের ব্যবস্থা নূতন ভাবে সংগঠিত করা হচ্ছে। এ ছাড়া বৃত্তিমূলক শিক্ষার বিস্তার ও তার গুণগত মানের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। বৃত্তিমূলক শিক্ষার বিষয়ে, আমি পরে চতুর্থ অংশে কিছু নূতন ধরনের কাজকর্মের প্রস্তাব রাখব। জনস্বাস্থ্যের বিষয়ে প্রতিরোধমূলক চিকিৎসা ব্যবস্থা ক্ষেত্রে নিরাপদ পানীয় জল সরবরাহের উপর, বিশেষ করে গ্রামাঞ্চলে, যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। গত বছর বাজেট বক্তৃতায় আমরা পানীয় জল সরবরাহের দিক থেকে তথাকথিত সমস্যাযুক্ত গ্রামের সংখ্যা শূন্যে নামিয়ে আনার লক্ষ্যমাত্রা স্থির করেছিলাম। আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, সর্বশেষ তথ্য অনুযায়ী, আমরা এই প্রস্তাবিত লক্ষ্যমাত্রার অন্তত ৯৯ শতাংশে পৌঁছেছি। এখন গুরুত্বপূর্ণ হল, বর্তমান অবস্থাকে অক্ষুণ্ণ রাখা ও তার আরও উন্নতিসাধন করা। প্রতিষ্ঠান ভিত্তিক স্বাস্থ্যব্যবস্থার ক্ষেত্রে, বিভিন্ন স্তরে পরিচালনাগত উন্নতি ঘটানোর সঙ্গে সঙ্গে বিভিন্ন পুরসভায় যে অব্যবহৃত পরিকাঠামোগত সুবিধা আছে তা ব্যবহারের দিকে নজর দেওয়া প্রয়োজন। আমি চতুর্থ অংশে এ বিষয়টি আবার উল্লেখ করব। গৃহ নির্মাণের ক্ষেত্রে গ্রামাঞ্চলে, দরিদ্র মানুষদের বাড়ি তৈরি করার প্রয়োজনীয় সরঞ্জাম যোগানের ক্ষেত্রে সহায়তা করার দিকে জোর দেওয়া হচ্ছে। শহরাঞ্চলেও, গৃহ নির্মাণের ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, সরকারে ন্যস্ত জমির উপর কম খরচের প্রযুক্তি ব্যবহার করে গোষ্ঠী-আবাসন প্রকল্পের উপর জোর দেওয়া হবে। আর্থিক প্রতিষ্ঠানের সাহায্যের ভিত্তিতে জোর দেওয়া হবে যাতে নিম্ন ও মধ্যবিত্তের নাগালের মধ্যে সুবিধাগুলি থাকে। চতুর্থ অংশের আলোচনায় গৃহ নির্মাণ-ব্যবস্থাকে একটি গুরুত্বপূর্ণ বিষয় বলে পরিগণিত করা হবে।

১.১৮। শহর-উন্নয়নের ক্ষেত্রে, এক বিকেন্দ্রীকৃত উন্নয়নের উপর জোর দেওয়া হয়েছে, যার উদ্দেশ্য হল কলকাতার সঙ্গে ছোট শহরগুলির দিকেও নজর দেওয়া। এই দিক পরিবর্তনের

পরে, নির্বাচিত পুরসভাগুলিকে পরিকল্পনা রচনা ও রূপায়ণ করার দায়িত্ব দেওয়া হয়েছে। এই পরিকল্পনা রচনা করতে গিয়ে বিশেষভাবে অনুভব করা হচ্ছে যে, নাগরিক সুবিধাগুলির পরিকল্পনার সঙ্গে কর্মসংস্থান-সৃষ্টির পরিকল্পনাও একত্রিত করা দরকার।

২

২.১। ১৯৮৭-৮৮ সালে এই সমস্ত কাজকর্মের জন্য প্রয়োজনীয় অর্থ এসেছে প্রধানত রাজ্যের নিজস্ব সম্পদ থেকে। এই বছরের পরিকল্পনা খাতে মোট ব্যয় যা প্রথমে অনুমতি হয়েছিল ৮৬৬.২৫ কোটি টাকা এবং যা পরে সংশোধিত হয়ে দাঁড়ায় ৮৭১.২৫ কোটি টাকা, তার ৭০ শতাংশই এসেছে রাজ্যের নিজস্ব সম্পদ-সংগ্রহ থেকে। বাকি ৩০ শতাংশ পাওয়া গেছে কেন্দ্রের পরিকল্পনা-সাহায্য হিসাবে। সংশোধিত হিসাব অনুসারে, কেন্দ্রের এই পরিকল্পনা-সাহায্যের পরিমাণ হয়েছে ২৭১.৩০ কোটি টাকা। কিন্তু, এই কেন্দ্রীয় সাহায্যের ৭০ শতাংশই হল ঋণ, যা সুদসমেত ফেরত দিয়ে হয়। আবার এই সুদের হারও কেন্দ্রীয় সরকার একতরফা ভাবে মাঝে মাঝেই বাড়িয়ে চলেছেন। ফলে, রাজ্য সরকারের দিক থেকে কেন্দ্রীয় ঋণ ফেরত দেওয়ার সামগ্রিক বোঝা ১৯৮৭-৮৮ সালের সংশোধিত হিসাব অনুসারে ৭০৮.৩৪ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে, যা ঐ বছরে কেন্দ্রীয় সরকার থেকে পরিকল্পনা খাতে প্রাপ্ত ২৭১.৩০ কোটি টাকা সাহায্যের চেয়ে অনেক বেশি। এই পরিস্থিতিতে, রাজ্য সরকারকে তাই যথেষ্ট নিজের সম্পদ সংগ্রহ করতে হয়েছে এবং নিজের নিয়ন্ত্রণে অন্যান্য যে জমা অর্থ আছে তারও ব্যবহার করতে হয়েছে, যার ভিত্তিতে এই ঋণ ফেরত দিয়েও, অন্যান্য ব্যয়ের লক্ষ্যমাত্রা অক্ষুণ্ণ রাখা সম্ভব হয়েছে।

[3-30 – 3-40 P.M.]

২.২। এই প্রয়োজন মনে রেখে, রাজ্য সরকার ঐ বছরে নিজস্ব করগুলি আদায়ের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ১৯৮৬-৮৭ সালের তুলনায় অনেক উঁচুতে স্থির করেন। উদাহরণ হিসাবে বলা যায়, ১৯৮৭-৮৮ সালে বিক্রয়কর, আবগারি শুল্ক এবং প্রবেশ কর আদায়ের লক্ষ্যমাত্রা ছিল ৮৭৮ কোটি (অতিরিক্ত সম্পদ সংগ্রহ সমেত), ৯৭ কোটি (অতিরিক্ত সম্পদ সংগ্রহ সমেত) এবং ৮৯.৭৪ কোটি টাকা। ১৯৮৬-৮৭ সালে এই সব করের ক্ষেত্রে লক্ষ্যমাত্রাগুলি ছিল যথাক্রমে ৭২০ কোটি, ৭৫ কোটি এবং ৮১ কোটি টাকা। মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে, আমরা সুনিশ্চিত যে এই তিনটি মূল কর আদায়ের ক্ষেত্রে এ বছরে যে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল, গড়ে তার অন্তত ৯৬ শতাংশ আদায় হবেই। বিশেষত বিক্রয়করের ক্ষেত্রে আশা করা হচ্ছে যে বাস্তবিক কর আদায় গত বছরের ৬৯৫.৭৫ কোটি টাকা থেকে প্রায় ২১ শতাংশ বৃদ্ধি পেয়ে এ বছরে ৮৪০ কোটি টাকায় পৌছবে। আমি নম্রতার সঙ্গে উল্লেখ করছি, বিক্রয়কর আদায়ের মাত্রা এবং বৃদ্ধির হার উভয় দিক থেকেই এই ঘটনা ইদানীংকালের মধ্যে একটি রেকর্ড।

২.৩। রাজ্যে কোনও কোনও কর আদায়ের ক্ষেত্রে লক্ষ্যমাত্রার তুলনায় যে সামান্য ঘাটতি হয়, তা পুষিয়ে গিয়েছে কর ছাড়া অন্য রাজস্ব এবং পাবলিক অ্যাকাউন্টে জমা টাকা বৃদ্ধির মাধ্যমে, এবং আমি নম্রতা ও আনন্দের সঙ্গে সভার সামনে জানাচ্ছি যে বার্ষিক আর্থিক বিবরণীর তথ্য অনুযায়ী ১৯৮৭-৮৮ সালে রাজ্য সরকারের মোট অনুমতি ব্যয় এ

বছরে রাজ্য সরকারের মোট আয়ের একেবারে সমান। মাননীয় সদস্যরা দয়া করে স্মরণ করবেন যে প্রায় দশ মাস আগে আমি ১৯৮৭-৮৮ আর্থিক বছরের জন্য একটি ঘাটতিশূন্য পূর্ণ ভারসাম্যমূলক বাজেট প্রস্তাব করেছিলাম। আমি এখন এই আর্থিক বছর শেষ করছি ঐ ঘাটতিশূন্য পূর্ণ ভারসাম্যমূলক বাজেটকেই অক্ষুণ্ণ রেখে।

৩

৩.১। মূলত রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের ভিত্তিতে দাঁড়িয়ে আমরা ১৯৮৮-৮৯ সালের জন্য রাজ্যের বার্ষিক পরিকল্পনা খাতে ব্যয় ৯৫০.৮৯ কোটি টাকার স্থির করেছি। রাজ্য পরিকল্পনার এই মোট ব্যয়কে বিভিন্ন ক্ষেত্রের মধ্যে বন্টন করা হয়েছে অগ্রাধিকারের ভিত্তিতে, যে অগ্রাধিকারের আলোচনা আমরা প্রথম অংশে করেছি। প্রধান ক্ষেত্রগুলির মধ্যে পরিকল্পনা-ব্যয় বন্টনের হিসাব হল ঃ বিদ্যুৎ (২২.০৫ শতাংশ); কৃষি গ্রামীণ উন্নয়ন ইত্যাদি সমেত (২১.৬৬ শতাংশ); সেচ, বন্যা নিয়ন্ত্রণ সমেত (৯.৫৩ শতাংশ); শিল্প: খনিজ সম্পদ সমেত (৮.১৬ শতাংশ); শিক্ষা, কলা শিল্প ও সংস্কৃতি সমেত (৬.১৭ শতাংশ); জনস্বাস্থ্য ও পরিবার কল্যাণ (৫.৮১ শতাংশ); তফসিলি জাতি ও উপজাতি কল্যাণ, ত্রাণ, পুনর্বাসন ইত্যাদি (৬.৬১ শতাংশ); পরিবহন (৫.৪০ শতাংশ); পানীয় জল, গৃহ নির্মাণ ও নগর উন্নয়ন (১০.৮১ শতাংশ) ইত্যাদি।

৩.২। রাজ্যস্তরে সামগ্রিক পরিকল্পনা রচনার ক্ষেত্রে বিগত দু বছরের মতোই এবারও আমরা পঞ্চায়েত ও পুরসভার মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করে এক বিকেন্দ্রীকৃত পদ্ধতি অনুসরণ করেছি। সমন্বয় সাধনের ক্ষেত্রে উন্নতির জন্য এ রাজ্যের প্রতিটি জেলায় এবং প্রতিটি ব্লকে জেলা পরিকল্পনা কমিটি এবং ব্লক পরিকল্পনা কমিটি স্থাপন করা হয়েছে। এই কমিটিগুলিতে স্তরের উপরে নির্ভর করে সদস্য হিসাবে আছেন পঞ্চায়েতের প্রতিনিধিরা, পুরসভার সভাপতিগণ এবং সংশ্লিষ্ট স্তরের দপ্তরের অফিসারগণ। জেলার সংসদ সদস্য ও বিধায়করাও জেলা পরিকল্পনা কাঠামোর সঙ্গে যুক্ত আছেন। সামগ্রিক অগ্রাধিকারের চিত্র সামনে রেখে, প্রতিটি দপ্তরের পরিকল্পনা-খাতে বরাদ্দকে রাজ্য স্তরের বিষয় এবং জেলা (বা তা নিচের) স্তরের বিষয়, এই দুইভাগে ভেঙে ফেলা হয়েছে। দপ্তরগুলির জেলা (বা তা নিচের) স্তরের বিষয়ের জন্য বরাদ্দ অর্থের কথা জেলা পরিকল্পনা কমিটিগুলিকে জানিয়ে দেওয়া হয়, এবং সেই বরাদ্দগুলির একটি বড় অংশই চলে যায় ব্লক পরিকল্পনা কমিটির স্তর পর্যন্ত। এই বরাদ্দগুলির মধ্যে থেকে, ব্লক পরিকল্পনা কমিটি গ্রাম পঞ্চায়েতের স্তর থেকে শুরু করে ব্লকের সামগ্রিক পরিকল্পনাটি রচনা করেন। তারপর, প্রতিটি ব্লকের পরিকল্পনাকে জেলাস্তরে আলোচনার পর একত্রিত করা হয় সামগ্রিক জেলা পরিকল্পনায়। প্রতিটি জেলার ক্ষেত্রে এই ধরনের সামগ্রিক পরিকল্পনা রচিত হওয়ার পর, সেগুলি রাজ্যের সামগ্রিক পরিকল্পনার অঙ্গীভূত হয়। তারপর পরিকল্পনাগুলির রূপায়ণকার্য জেলা এবং ব্লক পরিকল্পনা কমিটির মাধ্যমে নিয়মিত দেখাশোনা করা হবে। এই বিকেন্দ্রীকৃত পরিকল্পনা-ব্যবস্থার মাধ্যমে বর্তমানে রাজ্যের মোট পরিকল্পনা-বাজেটের প্রায় ৪০ শতাংশ অর্থই জেলা বা তারও নিচু স্তরে নিয়ে যাওয়া সম্ভব হয়েছে। বিকেন্দ্রীকৃত বন্টনের এই ভাগকে খুব শীঘ্রই ৫০ শতাংশে উন্নীত করা সম্ভব হবে। অর্থবন্টনের ভাগকে বৃদ্ধি করার সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেওয়া হচ্ছে যার ফলে প্রতিটি গ্রাম পঞ্চায়েত স্তরে উন্মুক্ত জনসভা করে প্রকল্প-নির্বাচনের বিষয়টি আলোচিত হয় এবং খরচের

হিসাব সাধারণ মানুষকে জানানো হয়।

৩.৩। এখন প্রস্তাব নেওয়া হচ্ছে যে বিকেন্দ্রীকৃত এই পরিকল্পনার ব্যবস্থাকে প্রতিটি পুরসভা স্তরেও সামগ্রিকভাবে সম্প্রসারিত করা হোক। প্রতিটি পুরসভা স্তরে একটি পৌর পরিকল্পনা কমিটি স্থাপিত হবে যার সদস্য হিসাবে থাকবেন পুরসভার প্রতিনিধিগণ এবং সংশ্লিষ্ট দপ্তরের অফিসারগণ। প্রতিটি দপ্তরের পুরসভা স্তরের প্রকল্পগুলি এই পৌর পরিকল্পনা কমিটির মাধ্যমে রচিত ও সমন্বিত হবে। নগর উন্নয়ন সম্পর্কিত প্রকল্পগুলি রূপায়ণ ও দেখাশোনার ক্ষেত্রে এই পৌর কমিটিগুলির দায়িত্ব থাকবে।

৩.৪। পরিকল্পনার ব্যয়-বরাদ্দের ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ করার সঙ্গে সঙ্গে আমি এখন সম্পদ সংগ্রহের ক্ষেত্রেও বিকেন্দ্রীকরণের জন্য এক নূতন প্রস্তাব আনছি, যে সম্পদ-সংগ্রহের সঙ্গে একটি বিশেষ উৎসাহ দেওয়ারও কথা থাকবে। মাননীয় সদস্যরা অবহিত আছেন যে স্বল্প-সঞ্চয়ের থেকে যা জমা পড়ে, তা রাজ্য সরকারের পক্ষে একটি গুরুত্বপূর্ণ সম্পদ। কিন্তু, ইদানীংকালে কেন্দ্রীয় সরকার একটি একতরফা সিদ্ধান্ত নিয়েছেন যার ফলে এক শ্রেণীর কর্মচারীর প্রভিডেন্ট ফান্ডে জমা অর্থ স্বল্প-সঞ্চয়ের খাত থেকে সরিয়ে কেন্দ্রীয় সরকারের সরাসরি নিয়ন্ত্রণে আনা হয়েছে। এই সিদ্ধান্তের ফলে রাজ্য স্বল্প-সঞ্চয়ের ক্ষেত্রে সম্পদ হ্রাসের ভয় দেখা দিয়েছে। এই পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে ১৯৮৮-৮৯ সালে এ রাজ্যে স্বল্প-সঞ্চয় বাবদ প্রায় ৩২৫ কোটি টাকার যে লক্ষ্যমাত্রা স্থির হয়েছিল, তাকে অটুট রাখার চ্যালেঞ্জ আমরা গ্রহণ করছি। আমরা স্থির করেছি পঞ্চায়েত এবং পুরসভার মাধ্যমে এই ব্যাপারেও গণ-উদ্যোগ সৃষ্টি করে স্বল্প-সঞ্চয়ের লক্ষ্যমাত্রা ঠিক রাখব। এই দৃষ্টিভঙ্গি সামনে রেখে প্রতি জেলা, ব্লক ও পুরসভার জন্য স্বল্প-সঞ্চয়ের লক্ষ্যমাত্রা স্থির করা হবে। তার সঙ্গে উৎসাহদান যুক্ত করা হবে এইভাবে যে কোনও একটি এলাকার সাধারণ মানুষের স্বল্প-সঞ্চয় যদি একটি নির্দিষ্ট সীমাকে অতিক্রম করে, তাহলে সেই সীমার ঊর্ধ্বে স্বল্প-সঞ্চয় থেকে যে অর্থ পাওয়া যাবে, তার পঞ্চাশ শতাংশই সেই অঞ্চলকে ফেরত দেওয়া হবে পরিকল্পনা বা অন্যান্য প্রয়োজনীয় রক্ষণাবেক্ষণের কাজে ব্যবহার করার জন্য।

৩.৫। পরিকল্পনা খাতে খরচের সঙ্গে সঙ্গে রাজ্য সরকারের দিক থেকে আরও কিছু প্রতিশ্রুত বিষয় আছে। যেরকম, রাজ্য সরকারি কর্মচারী ও অন্যান্যদের চাকুরি-সংক্রান্ত সুযোগ-সুবিধার ক্ষেত্রে কিছু প্রয়োজনীয় পরিবর্তনের আবশ্যকতার কথা উঠেছে। অবসরকালীন সুযোগ-সুবিধা এ ধরনের একটি ক্ষেত্র। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকার ১৯৮৬ সালের ১লা জানুয়ারি থেকে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের জন্য পেনশন-সংক্রান্ত নিয়মাবলির উদারভাবে সংশোধন করেছেন। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, রাজ্য সরকারি কর্মচারী এবং অন্যান্য সংশ্লিষ্ট কর্মচারিবৃন্দ যাতে আরও সুযোগ-সুবিধা পান, সে উদ্দেশ্যে মৃত্যু-তথা-অবসরকালীন সুযোগ-সুবিধা সম্পর্কিত বর্তমানে চালু বিধি সংশোধন করার জন্য রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। আমরা এই সিদ্ধান্ত নিয়েছি যে, রাজ্য সরকারি কর্মচারী ও অন্যান্য কর্মচারিবৃন্দ যাঁরা রাজ্য সরকারি কর্মচারিদের সমান হারে পেনশনের সুযোগ-সুবিধা পেয়ে থাকেন, তাঁরা সকলে প্রধানত কেন্দ্রীয় সরকারের গৃহীত বিধির রূপরেখা অনুযায়ী ১৯৮৬ সালের ১লা জানুয়ারি থেকে পেনশন পাবেন। ১৯৮৬ সালের ১লা জানুয়ারির আগে অবসর গ্রহণ করেছেন, এমন পেনশনভোগীদের ক্ষেত্রেও প্রধানত কেন্দ্রীয় সরকারের

পেনশন নিয়মাবলি অনুসরণ করা হবে। বেসরকারি কলেজ শিক্ষকেরা রাজ্য সরকারি কর্মচারিদের সমহারে পেনশন পাবেন কিনা, সে বিষয়টিও রাজ্য সরকার বিবেচনা করছেন। যাঁরা পেনশন পাবেন, তাঁদের কাছে পেনশন হারের মতো সমান গুরুত্বপূর্ণ হল সময়মতো পেনশন মঞ্জুর হওয়া। মাননীয় সদস্যগণকে আমি আশ্বস্ত করতে চাই যে, রাজ্য সরকারি কর্মচারী ও সংশ্লিষ্ট অন্যান্য কর্মচারিবৃন্দ যে দিন অবসর গ্রহণ করবেন সেদিন থেকেই যাতে তাঁরা পেনশন পেতে পারেন তা সুনিশ্চিত করার জন্য আমরা, যত তাড়াতাড়ি সম্ভব, প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করব। সমস্ত অবসর-নেওয়া কর্মচারী অ সংশ্লিষ্ট সকলের প্রতি এটা আমাদের কর্তব্য। এই প্রসঙ্গে আমরা ব্যাঙ্কের সঙ্গেও আলাপ-আলোচনা শুরু করেছি।

৩.৬। স্বাধীনতা-সংগ্রামী এবং স্বাধীনতা-পরবর্তী কালে গণতান্ত্রিক আন্দোলনে অংশ গ্রহণ করার কারণে যাঁরা নির্যাতন ভোগ করেছেন, তাঁদের পেনশন দেওয়ার পরিকল্পনা রাজ্য সরকারে চালু আছে। এই পরিকল্পনা অনুযায়ী সাধারণত মাসিক ১০০ টাকা হারে পেনশন দেওয়া হয়। স্বাধীনতা-সংগ্রামী ও স্বাধীনতা-পরবর্তী কালে গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণকারী যাঁরা শুধুমাত্র রাজ্য সরকারের এই পরিকল্পনার আওতায় আসেন তাঁদের পেনশনের হার বৃদ্ধি করে মাসিক ৩০০ টাকা করার জন্য আমি প্রস্তাব রাখছি। এ ছাড়াও রাজ্য সরকারের পেনশন ভোগী এইসব স্বাধীনতা-সংগ্রামী ও রাজনৈতিক কারণে নির্যাতিত ব্যক্তি যাতে রাজ্যের যে কোনও জায়গার রাজ্য সরকারি পরিবহনের মাধ্যমে বিনা ব্যয়ে ভ্রমণ করতে পারেন, তার জন্য পাশ চালু করার প্রস্তাব করছি।

৩.৭। রাজ্য সরকারি কর্মচারিদের বোনাস দেওয়া সম্বন্ধে নীতিগত সিদ্ধান্তের কথা রাজ্য সরকার আগেই ঘোষণা করেছিলেন। মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, রাজ্য সরকারি কর্মচারী এবং অন্যান্য যাঁরা রাজ্য সরকারি কর্মচারিদের সমহারে এক্স গ্রাসিয়া অনুদান পেয়ে থাকেন, তাঁদের সবাইকে বোনাস দেওয়ার সিদ্ধান্ত আমরা নিয়েছি। ১৯৮৮-৮৯ আর্থিক বছর থেকে এই বোনাস দেওয়া শুরু হবে এবং কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের জন্য ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে যে, অ্যাডহক বোনাস প্রকল্প ঘোষণা করেছেন মোটামুটিভাবে সেই নিয়ম অনুসারেই এই বোনাস দেওয়া হবে।

৩.৮। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, মহার্ঘ ভাতা বৃদ্ধির দায় মাঝে মাঝেই রাজ্য সরকারকে বহন করতে হয়। মহার্ঘ ভাতা বৃদ্ধির প্রশ্নটি মূল্য বৃদ্ধির সঙ্গে জড়িত এবং এই মূল্য বৃদ্ধি সরাসরি ভাবে কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতির কারণে ঘটে। সেজন্য, আমরা বারে বারে কেন্দ্রীয় সরকারকে বলেছি মহার্ঘ ভাতার এই নিয়মিত বৃদ্ধির কারণে যে আর্থিক দায় রাজ্য সরকারকে বহন করতে হয়, তার অন্তত কিছু অংশের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নেওয়া উচিত। এ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও সাড়া পাওয়া যায় নি, এবং রাজ্য সরকারই এই দায় পুরোপুরি বহন করে চলেছেন। মাননীয় সদস্যগণ এটাও জানেন যে, তৃতীয় বেতন কমিশন রাজ্য সরকারি কর্মচারিদের বেতন-কাঠামো সম্পর্কিত সমস্ত দিক বিচার-বিবেচনা করছেন। এই বিষয় এবং আগে বলা অন্য সমস্ত বিষয় মনে রেখেই, উপরোক্ত প্রয়োজনে ব্যয় নির্বাহের জন্য ১৬২.৪৩ কোটি টাকার সংস্থান আমি বাজেটে রেখেছি।

৩.৯। বার্ষিক আর্থিক বিবরণীতে যে তথ্য দেওয়া হয়েছে তা থেকে দেখা যাবে যে,

১৯৮৮-৮৯ সালে মোট অনুমিত আয়ের সঙ্গে মোট অনুমিত ব্যয়ের (অতিরিক্ত প্রতিশ্রুতি বাবদ ব্যয় সমেত) তুলনা করলে ২ কোটি টাকা উদ্বৃত্ত থাকছে।

৪

[3-40 – 3-50 P.M.]

৪.১। কিন্তু, আমরা আগেই আলোচনার প্রথম অংশে উল্লেখ করেছি যে, কতকগুলি গুরুত্বপূর্ণ বিষয় আছে যেখানে সাধারণ মানুষের স্বার্থে অতিরিক্ত প্রকল্পের কথা চিন্তা করা অত্যন্ত প্রয়োজন। ঐ এলাকাগুলি হল, ক্ষুদ্র সেচ (যা ১.৫ অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে), মিনিকিটের বন্টন (যা ১.৬ অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে), কর্মসংস্থান সৃষ্টি (যা ১.১৮ অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে) এবং শিক্ষা, গৃহনির্মাণ ও জনস্বাস্থ্য (যা ১.১৭ অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে)।

৪.২। এটা সকলেই জানেন যে, কৃষি-উৎপাদনের বৃদ্ধি যেসব কারণের উপর নির্ভর করে, তার মধ্যে অন্যতম হল সেচ ব্যবস্থার সম্প্রসারণ, এবং এই কৃষি-উৎপাদনের বৃদ্ধি থেকেই কর্মসংস্থানের সৃষ্টি হয় এবং এর 'বর্ধিত প্রভাব' (multiplier effect) পড়ে সমস্ত অর্থনীতির উপর। ক্ষুদ্র-সেচ প্রকল্পগুলিই হল এই সেচ-ব্যবস্থা সম্প্রসারণের দ্রুততম উপায়, বিশেষ করে দরিদ্র কৃষকদের জন্য। আমি তাই ১৯৮৮-৮৯ সালের জন্য একটি সম্পূর্ণ অনুদানভিত্তিক ক্ষুদ্র-সেচ প্রকল্পের জন্য ১৮ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব করছি। এই প্রকল্পের উদ্দেশ্য হল অন্যান্য প্রকল্পের মাধ্যমে যে সেচ-ব্যবস্থা সৃষ্টি হচ্ছে তা ছাড়াও অতিরিক্ত ১ লক্ষ একর কৃষিজমিকে সেচের আওতায় আনা। মাটির উপরের এবং নিচের জলের বিষয়ে ইতিমধ্যেই যে তথ্য আছে, তার ভিত্তিতে এবং কারিগরি সহায়তায় এই নূতন প্রকল্পটি রূপায়িত হবে পঞ্চায়েতের মাধ্যমে। যে এলাকায় এই প্রকল্পভুক্ত ক্ষুদ্র-সেচ ব্যবস্থার সৃষ্টি হবে, সেখানে দেখা আবশ্যক যে, সেচ এলাকার মোট জমির মধ্যে অন্তত ৫০ শতাংশ যেন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের মালিকানায় থাকে। এই প্রকল্পের আরেকটি বৈশিষ্ট্য হল যে, এখানে ক্ষুদ্র-সেচ প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের সম্পূর্ণ দায়িত্ব পঞ্চায়েতের সমগ্র তত্ত্বাবধানের পর সরাসরি বর্তাবে উপকৃত কৃষকগোষ্ঠীর ওপর। যেহেতু ক্ষুদ্র-সেচের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি অনেক সময়েই রাজ্যের মধ্যে অবস্থিত শিল্পগুলি থেকেই যোগান দেওয়া সম্ভব, তাই ক্ষুদ্র-সেচের এই প্রকল্প থেকে রাজ্যের শিল্পগুলিও অতিরিক্ত সহায়তা পাবে।

৪.৩। সেচ-ব্যবস্থার এই সম্প্রসারণের সঙ্গে সঙ্গে যদি মিনিকিটের (যার মধ্যে অন্যান্য উপাদানের সঙ্গে উন্নত বীজও থাকে) বন্টনও বৃদ্ধি করা যায়, তাহলে কৃষি-উৎপাদনের উপর আরও ভাল প্রভাব পড়বে। আমি তাই অতিরিক্ত মিনিকিট বন্টনের জন্য ৮ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করছি। এই খাতে বাজেটের বর্তমান বরাদ্দের সঙ্গে এই অতিরিক্ত বরাদ্দের ফলে ভূমি-সংস্কার থেকে উপকৃত ন্যস্ত জমির প্রতিটি প্রাপককেই মিনিকিটের বন্টন করা যাবে। শুধু তাই নয়, প্রান্তিক ও ক্ষুদ্র চাষীর একটি বড় অংশও এর থেকে উপকার পাবেন। এখানেও প্রচেষ্টা নেওয়া হবে, রাজ্যের মধ্যেই উপযুক্ত বীজ উৎপাদনের ব্যাপারে উৎসাহ দেওয়ার, যার ফলে যতদূর সম্ভব বীজের যোগান রাজ্যের মধ্যে থেকেই পাওয়া যায়।

৪.৪। বর্তমান আর্থিক বছরে উৎপাদনের কাজকর্ম এবং অন্যান্য কর্মসংস্থান প্রকল্প থেকে যে কর্মসংস্থান সৃষ্টি হবে, তার বাইরেও নথিভুক্ত বেকারদের স্ব-নিযুক্তি কর্মসংস্থানের মাধ্যমে অতিরিক্ত ৫০ হাজার কর্মসংস্থানের সৃষ্টির এক লক্ষ্যমাত্রা ধার্য করেছিলাম। আমরা আপ্রাণ চেষ্টা করছি যাতে ১৯৮৮ সালের ৩১শে মার্চের মধ্যে অন্তত ৫০ হাজার অতিরিক্ত জনের নাম স্ব-নিযুক্তি প্রকল্পের জন্য মঞ্জুর (স্পনসর) করে পাঠানো যায়। কিন্তু এটাও ঠিক যে, আমরা এ বছরে অভিজ্ঞতার মাধ্যমে শিখেছি যে, আগামী দিনে এই প্রকল্পের রূপায়ণকে গ্রামাঞ্চলে পঞ্চায়েত ও শহরাঞ্চলে পুরসভার মাধ্যমে আরও বিকেন্দ্রীকৃত করতে হবে। এই নূতন ব্যবস্থার কথা মনে রেখেই আমরা ১৯৮৮-৮৯ সালের জন্য ৬৫ হাজার অতিরিক্ত কর্মসংস্থানের এক বর্ধিত লক্ষ্যমাত্রা স্থির করেছি। সাধারণ উৎপাদনের কাজকর্ম এবং অন্যান্য বিশেষ প্রকল্প থেকে যে কর্মসংস্থান সৃষ্টি হবে তার অতিরিক্ত হল এই লক্ষ্যমাত্রা। এই উদ্দেশ্যে, ১৯৮৮-৮৯ সালে ৮ কোটি টাকার ব্যয় বরাদ্দের প্রস্তাব করছি।

৪.৫। আগে ১.১৮ অনুচ্ছেদে উল্লেখ করা হয়েছে যে, শহরাঞ্চলে এক ভিন্ন ধরনের কর্মসংস্থান প্রকল্পের প্রয়োজন আছে। এই কর্মসংস্থান প্রকল্পকে যুক্ত করা যায় নাগরিক সুযোগ-সুবিধা সৃষ্টি ও রক্ষণাবেক্ষণের জন্য। এই প্রসঙ্গে রাস্তা ও জলনিকাশি ব্যবস্থা এবং বস্তি অঞ্চলে সুযোগ-সুবিধাগুলির কথা উল্লেখ করা যায়। এই প্রকল্পের নামকরণ হবে রাজ্য নগর কর্মসংস্থান প্রকল্প এবং এটা হবে কিছু পরিমাণে এন. আর. ই. পি. প্রকল্পের নাগরিক সংস্করণ। এই প্রকল্প প্রতিটি শহর এলাকাতেই প্রযোজ্য হবে, যদিও এর বিষয়বস্তু বড় শহর এবং ছোট শহরের মধ্যে কিছুটা ভিন্ন হবে। এই প্রকল্পের জন্য শুধু নগদ অর্থের মাধ্যমে সম্পূর্ণ সম্পদ সংস্থান করবেন রাজ্য সরকার এবং প্রকল্পটি রূপায়িত হবে পুরসভাগুলির মাধ্যমে, যতদূর সম্ভব স্থানীয় সাধারণ মানুষকে যুক্ত করে। কোনও বিচ্ছিন্ন প্রয়াস না হয়ে, এই প্রকল্পটি শহরাঞ্চলের সামগ্রিক পরিকল্পনার কাঠামোর মধ্যে থেকে অন্যান্য প্রকল্পের সঙ্গে সমন্বিত হবে। শহর-পরিকল্পনার ক্ষেত্রে এই সামগ্রিক কাঠামোর কথাই এখন চিন্তা করা হচ্ছে। এই প্রকল্পের জন্য আমি ১০ কোটি টাকা অর্থ বরাদ্দের প্রস্তাব করছি।

৪.৬। বৃত্তিমূলক শিক্ষা ট্রেনিং দেওয়ার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে এবং স্ব-নিযুক্তি প্রকল্পে সাফল্যের জন্য এই ট্রেনিং-এর প্রয়োজন আছে। কর্মসংস্থান প্রকল্পগুলির সঙ্গে সরাসরি যোগ রেখেই, বৃত্তিমূলক শিক্ষার বিষয়বস্তু ঠিক করা উচিত। তার পরেই এই বৃত্তিমূলক শিক্ষাকে বয়স্ক ও প্রথা-বহির্ভূত শিক্ষার অংশ করা হবে এবং তা ছাড়াও, পরীক্ষামূলক ভাবে নির্দিষ্ট ক্ষেত্রে মাধ্যমিক স্তরে সংযুক্ত করা হবে। এই উদ্দেশ্যে ট্রেনিং এবং সাজসরঞ্জামের জন্য আমি ৩ কোটি টাকা বরাদ্দের একটি প্রস্তাব করছি। এ ছাড়াও, উচ্চশিক্ষার ক্ষেত্রে নবগঠিত বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তরের মাধ্যমে ২ কোটি টাকা ব্যয় বরাদ্দের একটি প্রস্তাব আমি রাখছি। এই অর্থ উপযুক্ত প্রযুক্তির গবেষণার জন্য ব্যয় করা হবে — যে প্রযুক্তির লক্ষ্য থাকবে কি করে স্থানীয় সম্পদ ও শ্রম উৎপাদনে আরও কার্যকর ও নিবিড়ভাবে ব্যবহার করা যায়।

৪.৭। শহরাঞ্চলে খাস জমির উপর আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় নিম্ন ও মধ্যবিত্তের জন্য গৃহ নির্মাণের গোষ্ঠী-প্রকল্পের কথা এবং গ্রামাঞ্চলে দরিদ্র মানুষদের গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় উপকরণের ক্ষেত্রে সহায়তার কথা ইতিমধ্যেই প্রথম অংশে উল্লেখ করা হয়েছে।

আমি এখন ৬ কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করছি যা শহরাঞ্চলে গৃহ নির্মাণের জন্য পরিকাঠামোর ক্ষেত্রে এবং গ্রামাঞ্চলে দরিদ্র মানুষদের গৃহ নির্মাণের উপকরণের জন্য খরচ করা হবে। গ্রামাঞ্চলে, এই প্রকল্প রূপায়ণ শুরু হবে বাস্তুজমি প্রাপকদের উপর বিশেষ নজর রেখে। এই দুই প্রকল্পেরই রূপায়ণে পুরসভা এবং পঞ্চায়েতগুলি তাদের নির্দিষ্ট এলাকায় যুক্ত হবে।

৪.৮। আলোচনার প্রথম অংশে বলা হয়েছে যে, পুর-অঞ্চলে বেশ কিছু অব্যবহৃত পরিকাঠামো আছে, যা প্রতিষ্ঠান ভিত্তিক জনস্বাস্থ্যের নির্দিষ্ট প্রয়োজনে ব্যবহার করা যায়, যেমন বহির্বিভাগ, ইমার্জেন্সি চিকিৎসা এবং মাতৃসদনের সুযোগ-সুবিধা। এই প্রতিষ্ঠানগুলি পরিচালনার দায়িত্বে থাকবেন পুরসভাগুলি এবং রাজ্য সরকার সহায়তা করবেন ঔষুধপত্র এবং অন্যান্য পরিকাঠামোর ক্ষেত্রে। এই উদ্দেশ্যে ২ কোটি টাকা ব্যয় বরাদ্দের একটি প্রস্তাব আমি উপস্থাপন করছি। স্বাস্থ্য দপ্তরের অন্যান্য সুযোগ-সুবিধার সঙ্গে এই প্রকল্প রূপায়িত হলে, তা প্রতিষ্ঠান ভিত্তিক জনস্বাস্থ্যের ক্ষেত্রে এক বিকেন্দ্রীকৃত পদক্ষেপ হবে। এর ফলে শহরের বড় হাসপাতালগুলির উপর চাপেরও কিছুটা লাঘব হবে।

৪.৯। এই নূতন প্রকল্পগুলি ছাড়াও, আমি আলোচনার পরবর্তী অংশে রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন এবং এই রাজ্যে শিল্পে, বিশেষ করে ক্ষুদ্র শিল্পের উন্নয়নের ক্ষেত্রে উৎসাহ দেওয়ার জন্য কতকগুলি নির্দিষ্ট পদক্ষেপের কথা প্রস্তাবাকারে রাখব। তার পরে, কর-সংক্রান্ত প্রস্তাবগুলি পেশ করা হবে।

৫

৫.১। রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের স্বার্থ সামনে রেখে আমি প্রস্তাব করছি যে, কম সুদের হারে রুগ্ন শিল্পগুলিকে ঋণ দেওয়া হবে যার সাহায্যে তাঁরা বকেয়া বিক্রয় কর শোধ করতে পারবেন। বর্তমানে বিক্রয় কর বকেয়া থাকলে তার জন্য মাসিক শাস্তিমূলক ২ শতাংশ হারে সুদ দিতে হয়; এই ব্যবস্থা বলবৎ হয়েছে ১৯৮৩ সালের ১লা অক্টোবর থেকে। এ ছাড়া ১৯৮৭ সালের ১লা জুন থেকে কাঁচা পাটের বকেয়া করের ওপরও একই হারে শাস্তিমূলক সুদের ব্যবস্থা বলবত হয়েছে। আমি প্রস্তাব করছি যে, যেসব বকেয়া করের ওপর শাস্তিমূলক সুদ লাগে সেগুলির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার রুগ্ন শিল্পগুলিকে বার্ষিক শতকরা ৮.৭৫ টাকা সুদের ঋণ দেবেন। এছাড়া সময়মতো ঋণ পরিশোধ করলে সুদ থেকে শতকরা ২ টাকা ছাড় দেওয়া হবে। ঋণ পরিশোধের মেয়াদ হবে ৯ বছর, যার মধ্যে প্রথম ৩ বছর আসল টাকা-আদায় করা স্থগিত থাকবে। আসল টাকা এবং সুদ প্রতি ৩ মাস অন্তর কিস্তিতে দিতে হবে। যেসব বকেয়া করের ওপর শাস্তিমূলক সুদ লাগে না (অর্থাৎ ১-১০-১৯৮৩র আগেকার বিক্রয় কর এবং ১-৬-১৯৮৭র আগেকার কাঁচা পাটের কর) সেগুলির ক্ষেত্রেও রুগ্ন শিল্পগুলি ৬ বছরের মধ্যে ৩ মাসের কিস্তিতে সেইসব বকেয়া কর মিটিয়ে দেবেন। এ ক্ষেত্রেও প্রথম ৩ বছর বকেয়া কর আদায় মুলতুবি থাকবে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, এখন পর্যন্ত ভারত সরকার তাঁদের বকেয়া করের ক্ষেত্রে ঋণদানের কোনও প্রকল্প চালু করেন নি।

৫.২। এই প্রসঙ্গে আমি আরও বলতে চাই যে, যদি কোনও নির্দিষ্ট ক্ষেত্রে বন্ধ বা রুগ্ন শিল্পসংস্থার শ্রমিকেরা তাঁদের সংস্থার পুনরুজ্জীবনের উদ্দেশ্যে সমবায় সমিতি গঠন করে

প্রয়োজনীয় অর্থ লগ্নি করে থাকেন, তবে সেক্ষেত্রে সীমিত আর্থিক সম্পদ সত্ত্বেও রাজ্য সরকার আরও এগিয়ে গিয়ে শেয়ার মূলধনের অংশ হিসাবে কিছু অর্থ লগ্নি করার চেষ্টা করবেন।

৫.৩। শিল্পের ক্ষেত্রে, বিশেষত ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে উদ্যোগ সৃষ্টি করা বামফ্রন্ট সরকারের প্রথম থেকে অনুসৃত নীতি। মাননীয় সদস্যরা অবহিত আছেন যে, ১৯৮৩ সালে রাজ্য সরকার বৃহৎ, মাঝারি এবং ক্ষুদ্র শিল্পগুলির অনুকূলে পাঁচ বছরের জন্য উৎসাহদানের কতকগুলি প্রকল্প ঘোষণা করেছিলেন। এইসব প্রকল্পের মেয়াদ শেষ হবে ১৯৮৮ সালের ৩১শে মার্চ।

[3-50 – 4-05 P.M.]

৫.৪। মাননীয় সদস্যরা আরও জানেন যে, শিল্পে উৎসাহদানের জন্য ভারত সরকারেরও একটি প্রকল্প আছে এবং রাজ্য সরকারের উৎসাহদান প্রকল্পগুলি এমনভাবে রচিত যে রাজ্যের শিল্পগুলি যেন কেন্দ্রীয় তথা রাজ্য প্রকল্পগুলির সমন্বয়ে সর্বাধিক সুবিধা পেতে পারে। ভারত সরকার এখন পর্যন্ত শিল্পে উৎসাহদানের নূতন কেন্দ্রীয় প্রকল্প ঘোষণা করেন নি; আমরাও তাই পশ্চিমবঙ্গে অবস্থিত শিল্পগুলিতে প্রযোজ্য উৎসাহদানের নূতন প্রকল্প ঘোষণা না করার সিদ্ধান্ত নিয়েছি। উৎসাহদানের বর্তমান প্রকল্পগুলি আরও ৩ মাস অর্থাৎ ৩০-৬-১৯৮৮ পর্যন্ত চালু থাকবে।

৫.৫। আমাদের দেশে ক্ষুদ্র শিল্পের দিক থেকে একটি বড় সমস্যা হল উৎপন্ন সামগ্রীর বিক্রয়ের ব্যবস্থা করা। রাজ্য সরকার নিজস্ব ক্রয়ের ব্যাপারে মাঝে মাঝে ক্ষুদ্র শিল্পের প্রতি কিছু সুবিধা ঘোষণা করে নির্দেশ জারি করেছেন। এই ধরনের সুবিধার মধ্যে পড়ে বায়নার টাকা ছাড়াই টেন্ডার এবং কোটেশন জমা দেওয়া। কিছু কিছু নির্দিষ্ট সামগ্রীর ক্ষেত্রে কেবলমাত্র ক্ষুদ্র শিল্পসংস্থা থেকেই রাজ্য সরকারের জিনিসপত্র কেনা ইত্যাদিও এই ধরনের সুবিধার মধ্যে পড়ে। সম্প্রতি সরকারি ক্রয় নীতির বিষয়ে এক সামগ্রিক পর্যালোচনা করা হয়েছে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, আমরা রাজ্য সরকারের ক্রয় ব্যবস্থার মাধ্যমে রাজ্যে অবস্থিত সমস্ত শিল্পকে সুবিধাদানের জন্য একটি সুসংহত পরিকল্পনা তৈরি করেছি। সমস্ত নথিভুক্ত ক্ষুদ্র শিল্প বর্তমানে চালু ১৫ শতাংশ হারে দামের ক্ষেত্রে সুবিধাটি ভোগ করতে থাকবেন। সঙ্গে সঙ্গে এই সুবিধার পরিধি এমনভাবে সম্প্রসারিত করা হবে যাতে শুধু বৃহৎ ও মাঝারি শিল্পের তুলনাই নয়, এই রাজ্যের বাইরে অবস্থিত ক্ষুদ্র শিল্পের তুলনায়ও তাঁরা একই সুবিধা ভোগ করবেন। রাজ্য সরকারের মালিকানাধীন বা তত্ত্বাবধানে পরিচালিত শিল্পগুলি মাঝারি ও বৃহৎ শিল্প, এবং অন্য রাজ্যে অবস্থিত ক্ষুদ্র শিল্পগুলির তুলনায় ১০ শতাংশ পর্যন্ত দামের সুবিধা ভোগ করবেন। রাজ্যে অবস্থিত মাঝারি এবং বৃহৎ শিল্পগুলিকেও অন্য রাজ্যের অনুযায়ী শিল্প এবং ক্ষুদ্র শিল্পের তুলনায় ১০ শতাংশ পর্যন্ত দামের সুবিধা দেওয়ার প্রস্তাব করছি।

৫.৬। এই রাজ্যে ইলেকট্রনিক শিল্পের উন্নয়নের জন্য রাজ্য সরকার গত কয়েক বছর ধরে একাধিক ব্যবস্থা গ্রহণ করে চলেছেন। পশ্চিমবঙ্গে নির্মিত টি. ভি., ভি. সি. আর. এবং ভি. সি. পি.-র ওপর গত কয়েক বছর ধরে সুবিধাজনক ৪ শতাংশ হারে বিক্রয় কর চালু রয়েছে। এই রাজ্যে ইলেকট্রনিক শিল্পের বিকাশে আরও উৎসাহ দেবার জন্য রাজ্যে অবস্থিত শিল্পসংস্থায় তৈরি টি. ভি., ভি. সি. আর. ও ভি. সি. পি.-র ওপর বিক্রয় করের হার ৪

শতাংশ থেকে কমিয়ে ৩ শতাংশ করার প্রস্তাব রাখছি। এ ছাড়া পশ্চিমবঙ্গে অবস্থিত শিল্পগুলি যাতে অন্য রাজ্যে তাঁদের প্রস্তুত সামগ্রীর বাজার আরও বাড়াতে পারেন, সেই উদ্দেশ্যে এই সমস্ত সামগ্রীর ক্ষেত্রে আন্তঃরাজ্য বিক্রয় কর বর্তমানের ৪ শতাংশ থেকে কমিয়ে ১ শতাংশ করার প্রস্তাব করছি। কর্মসংস্থান সৃষ্টিকে সুনির্দিষ্ট করার জন্যই আমি আরও প্রস্তাব রাখছি যে, এই সুবিধাজনক কর ব্যবস্থার সুযোগ পশ্চিমবঙ্গে অবস্থিত শিল্পগুলি তখনই পাবেন যখন তাঁরা পশ্চিমবঙ্গের বাইরে থেকে না এনে নিজেরাই প্রয়োজনীয় উৎপাদন করবেন অথবা প্রিন্টেড সার্কিট বোর্ডের মতো যন্ত্রাংশ জোড়া লাগানোর কাজ নিজেরাই করবেন। এই রাজ্যে প্রিন্টেড সার্কিট বোর্ডের উৎপাদন বা সংশ্লিষ্ট যন্ত্রাংশ জোড়া লাগানোর কাজ যাতে সুবিধাজনক হয়, তার জন্য শিল্পে ব্যবহৃত ল্যামিনেটের ওপর বিক্রয় কর বর্তমানে ১৫ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করার প্রস্তাব রাখছি, যেহেতু ইন্ডাস্ট্রিয়াল ল্যামিনেট প্রিন্টেড সার্কিট বোর্ড তৈরি বা জোড়া লাগানোর কাজের জন্য একটি মূল কাঁচামাল।

৫.৭। মাননীয় সদস্যগণ এও জেনে খুশি হবেন যে, আমি বিক্রয় করের আওতা থেকে আরও নটি জীবনদায়ী ঔষুধকে পুরোপুরি ছাড় দিতে চাই। এগুলি হল — (১) অ্যামপিসিলিন (Ampicillin), (২) পিরাজিনামাইড (Pyrazinamide), (৩) আইসোনিয়াজাইড (Isoniazide), (৪) মেট্রোনিডাজোল (Metronidazole), (৫) টেট্রাসাইক্লিন (Tetracycline), (৬) ডক্সিসাইক্লিন (Doxycycline), (৭) ক্লোরামফেনিকল (Chloramphenicol), (৮) সালফাসিটামাইড (Sulphacetamide), এবং (৯) সেফালেক্সিন (Cephalexin)। শুধুমাত্র পশ্চিমবঙ্গে অবস্থিত উৎপাদনকারী সংস্থাগুলির ক্ষেত্রেই এই ছাড় প্রযোজ্য হবে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে উক্ত ৯টি ঔষুধের ওপর বিক্রয় করের বর্তমান হার ৪ শতাংশ।

৫.৮। কলকাতা ও তার পার্শ্ববর্তী এলাকা এবং দুর্গাপুর-আসানসোল শিল্পাঞ্চলে পরিবেশ-দূষণ নিয়ে রাজ্য সরকার উদ্বিগ্ন এই সমস্ত এলাকায় অবস্থিত বিভিন্ন সংস্থাকে পরিবেশ-দূষণ নিয়ন্ত্রণের যন্ত্রপাতি বসানোর জন্য উৎসাহিত করা হচ্ছে। এই কর্মসূচি রূপায়ণে আরও উৎসাহ দেবার জন্য আমি আগামী আর্থিক বছরে বায়ু ও জলদূষণ নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত শিল্পগুলিতে নির্দিষ্ট দূষণ-নিয়ন্ত্রণ যন্ত্রপাতি কেনা ও বসানো হবে তাদের ক্ষেত্রে বিক্রয় কর ফেরতের একটি প্রকল্প চালু করার প্রস্তাব রাখছি। এর ফলে যেসব শিল্প সংস্থা নির্দিষ্ট ধরনের দূষণ-নিয়ন্ত্রণের যন্ত্রপাতি বসাবেন, তাঁরা এইসব যন্ত্রপাতির ওপর প্রদত্ত বিক্রয় কর ফেরত পাবার যোগ্য বিবেচিত হবেন। অবশ্য এইসব যন্ত্রপাতি পশ্চিমবঙ্গে অবস্থিত শিল্প সংস্থায় উৎপাদিত হলে, তবেই বিক্রয় কর ফেরত দেওয়া হবে।

৫.৯। যেসব ছোট ব্যবসায়ী গত বছরে চালু সামারি অ্যাসেসমেন্ট প্রকল্পের আওতায় এসেছেন তাঁদের সাহায্য করার জন্য আমি প্রস্তাব রাখছি যে, সংশোধিত রির্টান দাখিল করার সময়সীমা ৩০শে নভেম্বর, ১৯৮৭ থেকে বাড়িয়ে ৩১শে অক্টোবর, ১৯৮৮ করা হবে।

৫.১০। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, সরষের তেল/রেপসিড তেলের ওপর প্রদেয় বিক্রয় করের হার বর্তমানে ২ শতাংশ থেকে কমিয়ে ১ শতাংশ করার প্রস্তাব আনা হচ্ছে।

৫.১১। দরিদ্র গ্রামীণ মানুষদের সুবিধা দেওয়ার জন্য আমি এনামেলের বাসনপত্রের

ওপর থেকে বিক্রয় কর পুরোপুরি তুলে নেওয়ার প্রস্তাব আনছি। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষকে আরও সুবিধা দেবার জন্য একশ টাকার অনধিক মূল্যের চশমার উপর বর্তমানে প্রদেয় বিক্রয় করের হার ৮ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করার প্রস্তাব রাখছি।

৫.১২। দু' কোটি টাকার প্রাথমিক উদ্বৃত্ত মনে রেখে নূতন প্রকল্প এবং কর ছাড়ের জন্য মোট ঘাটতির সম্ভাবনা হচ্ছে ৬১ কোটি টাকার। যদি কেন্দ্র রাজ্য আর্থিক সম্পর্ক আরও কম কেন্দ্রীভূত হত এবং রাজ্যগুলির পক্ষে থাকত, উদাহরণ স্বরূপ যদি কর্পোরেশন ট্যাক্স থেকে আদায় করা অর্থ বিভাজ্য অর্থ ভান্ডারের অংশ হত — যা অষ্টম অর্থ কমিশন এবং সারকারিয়া কমিশন উভয়েই সুপারিশ করেছেন অথবা যদি সর্বসম্মতিক্রমে গৃহীত কন্সাইনমেন্ট ট্যাক্সের ওপর সিদ্ধান্তটি রূপায়িত হত, যার প্রয়োজনও সারকারিয়া কমিশন জোর দিয়ে বলেছেন, অথবা যদি প্রশাসন নির্ধারিত মূল্য বৃদ্ধির পরিবর্তে কেন্দ্রীয় শুল্ক বৃদ্ধি পেত, যার ভাগ পেত রাজ্যগুলি, তাহলে আমাকে বোধ হয় আর অতিরিক্ত সম্পদ সংগ্রহের চেষ্টা করতে হত না। কিন্তু বর্তমানের কেন্দ্র রাজ্য সম্পর্কের যা বাস্তব ঘটনা তার মুখোমুখি দাঁড়িয়ে আমার পক্ষে ১৯৮৮-৮৯ সালের জন্য অতিরিক্ত কর প্রস্তাব করা ছাড়া আর কোনও বিকল্প নেই।

৫.১৩। খনিমুখে উত্তোলিত কয়লার মূল্যের উপর সেস-এর মোট হার বর্তমানে ত্রিশ শতাংশ। এই শতকরা ৩০ টাকার মধ্যে ২৫ টাকা আদায় করা হয় পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইন আনুযায়ী এবং বাকি পাঁচ টাকা আদায় করা হয় পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন অনুযায়ী। আমি প্রস্তাব করছি, পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইন অনুসারে কয়লার উপর সেস-এর বর্তমান হার ২৫ শতাংশ থেকে বাড়িয়ে ৩৫ শতাংশ করা হোক। এর জন্য ওই আইনে যে ঊর্ধ্বসীমা নির্দিষ্ট আছে, তা বাড়ানোর প্রয়োজন হবে। এর ফলে খনিমুখে উত্তোলিত কয়লার উপর মোট সেস-এর হার ৩০ শতাংশের পরিবর্তে গিয়ে দাঁড়াবে ৪০ শতাংশে। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে, আমাদের প্রতিবেশি বিহার রাজ্য ইতিমধ্যে কয়লার ওপর প্রদেয় সেস-এর হার ১৯৮৪ সালের ডিসেম্বর থেকে ৩০ শতাংশ থেকে বাড়িয়ে ৪০ শতাংশ করেছেন। যেহেতু আমাদের শিল্প ও গৃহস্থালিতে প্রয়োজনীয় কয়লার একটা বড় অংশই বিহার থেকে আসে, সেজন্য এ রাজ্যে কয়লার ওপর প্রস্তাবিত সেস-এর হার বৃদ্ধি আমাদের শিল্প এবং গৃহস্থালিতে কয়লা ব্যবহারকারীদের ওপর উল্লেখযোগ্য কোনও বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করবে না। এই প্রস্তাবিত বৃদ্ধি আগামী আর্থিক বছরে বাড়তি ৫০ কোটি টাকা রাজস্ব আনবে বলে আশা করা যায়।

৫.১৪। প্রসেসড ফুড সফট ড্রিঙ্ক কনসেনট্রেট পি. ভি. সি. রোলের মতো কয়েকটি পণ্যসামগ্রীর ওপর বর্তমানে প্রদেয় বিক্রয় করের হার ৮ শতাংশ থেকে বাড়িয়ে ১৫ শতাংশ করার প্রস্তাবও এ প্রসঙ্গে রাখছি। দরিদ্রতর শ্রেণীর মানুষের ওপর এই বর্ধিত করের কোনও প্রভাব পড়বে না।

৫.১৫। শীততাপ নিয়ন্ত্রিত রেস্তরাঁ, হোটেল ও ক্লাবে পরিবেশিত রান্না খাবারের ওপর বর্তমানে প্রদেয় করের হার ৮ শতাংশ থেকে বাড়িয়ে ১৫ শতাংশ করার প্রস্তাবও রয়েছে। এই ব্যবস্থার ফলেও দেশের নিম্নবিত্ত মানুষের ওপর কোনও চাপ পড়বে না।

**৫.১৬।** মাননীয় সদস্যরা অবহিত আছেন যে, আজকাল তুলনামূলকভাবে সচ্ছল পরিবারের লোকেরা তাঁদের বাড়িতে ভিডিও ফিল্ম দেখার জন্য ভিডিও ক্যাসেট ভাড়া নিয়ে থাকেন। ভাড়া বাবদ প্রাপ্য টাকা রাজ্যের বর্তমান বিক্রয় কর আইনে বিক্রয় হিসাবে গণ্য হয় এবং তার ওপর ৪ শতাংশ হারে কর ধার্য করা হয়। এই হার বাড়িয়ে ২০ শতাংশ করার প্রস্তাব রাখছি। যেসব ডিলার এইরূপ ভিডিও ক্যাসেট ভাড়ায় খাটাবেন, তাঁদের মোট ব্যবসার পরিমাণ বার্ষিক ২৫ হাজার টাকার বেশি হলে তাঁরা এই করের আওতায় পড়বেন।

**৫.১৭।** উপরোক্ত নূতন বিক্রয় কর ধার্যের ফলে আগামী আর্থিক বছরে ৫ কোটি টাকা বাড়তি রাজস্ব আদায় হবে বলে আশা করা যায়।

**৫.১৮।** ১৯৮৮-৮৯ সালে বাড়তি সম্পদ সংগ্রহের জন্য 'অফ শপ', অন শপ'-এর উপর লাইসেন্স ফী এবং ভারতে তৈরি বিদেশি মদ ও বিয়ারের আমদানির উপর প্রিভিলেজ ফী বাড়ানোর প্রস্তাবও আনা হচ্ছে। বিদেশি মদ এবং বিয়ারের ব্যবসায়ের উপর অধিকতর সুষ্ঠু নিয়ন্ত্রণ রাখার জন্য বিদেশি মদের দোকানের 'অফ শপ'-এর উপর অতিরিক্ত লাইসেন্স ফী বসানোর প্রস্তাবও রাখছি। আমি এছাড়াও 'বার' রেস্তোরাঁ এবং ক্লাব গভীর রাত্রি পর্যন্ত খুলে রাখার জন্য ফী এবং ঘরোয়া সামাজিক অনুষ্ঠান, হোটেল, রেস্তোরাঁ, ক্লাব প্রভৃতিতে অস্থায়ী 'বার' এর জন্য লাইসেন্স বাবদ ফী পর্যাপ্ত ভাবে, গড়ে, প্রায় পাঁচ গুণ বাড়ানোর প্রস্তাব রাখছি। আবগারি পণ্যের উপর এইসব শুল্ক ধার্যের ফলে ১৯৮৮-৮৯ সালে বাড়তি ৫ কোটি টাকা রাজস্ব আদায় হবে আশা করি। এ প্রসঙ্গে আমি সুস্পষ্টভাবে জানাতে চাই যে, দেশি মদের উপর ফী বা ডিউটি বাড়ানোর কোনও প্রস্তাব এর মধ্যে রাখা হয় নি।

**৫.১৯।** অ্যাভিয়েশন টারবাইন ফুয়েলের ক্ষেত্রে প্রবেশ করের বর্তমান হার ১ শতাংশ থেকে বাড়িয়ে ২ শতাংশ করার প্রস্তাব রাখা হয়েছে। দরিদ্র শ্রেণীর উপর এই বৃদ্ধির কোনও প্রভাব পড়বে না এবং আগামী আর্থিক বছরে এর থেকে ১ কোটি টাকা বাড়তি রাজস্ব আদায় হবে বলে আশা করা যায়।

**৫.২০।** কর ফাঁকি রোধের জন্য সরকার কঠোর ব্যবস্থা নিচ্ছেন। এই উদ্দেশ্যে আমি বিক্রয় কর আইনের কতকগুলি ধারা সংশোধনের প্রস্তাব আনব, যাতে করে পদ্ধতিগত উন্নতি সাধন ঘটে, প্রতিবন্ধকতা দূর করা যায় এবং কর ফাঁকি আটকানো যায়। রিটার্ন ফাইল করার সময় পরীক্ষা বা খুঁটিয়ে দেখার ব্যবস্থা, এই রাজ্যকে 'করিডোর' হিসেবে ব্যবহার করে পণ্য চলাচল এবং অন্য রাজ্যে মাল চলাচল ইত্যাদি বিষয় সম্বন্ধে প্রস্তাবিত সংশোধন করা হবে।

**৫.২১।** সাধারণভাবে কর ফাঁকি রোধের জন্য অফিসার ও কর্মীদের উৎসাহদানের জন্য একটি "ইন্সেন্টিভ" প্রকল্প গ্রহণ করা হচ্ছে। এর ফলে অফিসার ও কর্মী, যাঁরা সাফল্যের সঙ্গে বিক্রয় কর, আবগারির শুল্ক এবং প্রবেশ করের ক্ষেত্রে ফাঁকি খুঁজে বার করবেন, তাঁরা কর ফাঁকির পরিমাণের উপর ভিত্তি করে আর্থিক "ইন্সেন্টিভ" পাবার যোগ্য বলে গণ্য হবেন। জনসাধারণের মধ্যে কেউ যদি এমন খবর দিতে পারেন যার ভিত্তিতে কর ফাঁকি ধরা পড়ে, এই ব্যবস্থা অনুসারে তাঁকেও পুরস্কার দেওয়া হবে।

৫.২২। আমরা যদি এখন সমস্ত করের প্রস্তাবগুলিকে একত্রিত করি, তাহলে ১৯৮৮-৮৯ সালে অনুমিত অতিরিক্ত সম্পদ সংগ্রহের মোট পরিমাণ দাঁড়াবে ৬১ কোটি টাকায়, যা পূর্বে উল্লিখিত ৬১ কোটি টাকা ঘাটতির সমান। অতএব, মাননীয় সদস্যগণ আমি আপনাদের সামনে ১৯৮৮-৮৯ সালের জন্য আবার একটি ঘাটতিশূন্য পূর্ণ ভারসাম্যমূলক বাজেট উপস্থাপন করছি।

৫.২৩। ১৯৮৮-৮৯ সালের বিভিন্ন ব্যয় বরাদ্দের প্রস্তাব নিয়ে বিস্তারিত আলোচনা সম্ভবত এপ্রিল মাসের শেষ পর্যন্ত চলবে। ১৯৮৮ সালের ১লা এপ্রিল থেকে রাজ্য সরকার যাতে কাজকর্ম সঠিকভাবে চালু রাখতে পারেন সেজন্য আমি আগামী আর্থিক বছরের প্রথম তিন মাসের জন্য ব্যয় মঞ্জুরির প্রস্তাব রাখব।

৫.২৪। এই পূর্ণ ভারসাম্যমূলক বাজেটের অর্থ এই নয় যে, রাজ্যের গুরুত্বপূর্ণ কর্মসূচির সমস্ত প্রয়োজনের সঙ্গে রাজ্য সরকারের সম্পদের সমতা হল। এই বাজেট শুধু দেখায় যে রাজ্য সরকারের সম্পদের বিশেষ সীমাবদ্ধতা থাকলে কেন আর্থিক ভারসাম্য রক্ষা করার জন্য গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলিকেও সীমিত রাখতে হয়। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই বাজেট তাই আর্থিক শৃঙ্খলা রাখার একটি প্রয়াস। এই আর্থিক শৃঙ্খলা বজায় রেখে অত্যন্ত প্রয়োজনীয় কর্মসূচির সম্ভবপর লক্ষ্যমাত্রায় পৌঁছানোর জন্য আমি সকলের সহযোগিতা কামনা করছি।

**পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৮৮-৮৯**

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৬-৮৭ | বাজেট, ১৯৮৭-৮৮ | সংশোধিত, ১৯৮৭-৮৮ | বাজেট, ১৯৮৮-৮৯ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | +১,১৮,৩৬,৮৭ | —৩৩,৬৭ | +৬২,২৯,৮৪ (প) | ... |
| ২। রাজস্ব আদায় | ২৫,১০,১৭,২৩ | ২৯,৫৪,৬২,৯০* | ২৯,৮৪,৮৫,৭৬ | ৩২,১২,৪৭,৫৭ |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারি ঋণ | ১০,৩৬,০৮,১১ | ১২,৪৭,৩৭,৭৫ | ১২,৩৭,৬৩,২৯ | ১২,৫৬,৭৪,৬৮ |
| (২) ঋণ | ৫৮,৭৪,২৫ | ৬৮,০৯,০০ | ৫৩,০৬,৯৫ | ৪৯,৪৯,০০ |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে আদায় | ৬২,২৭,৭৪,৫৬ | ৬০,৮৪,৮৪,২০ | ৬৮,৫১৯৭,৯৪ | ৭৭,২৭,১৩,২৩ |
| মোট... | ৯৯,৫১,১১,০২ | ১,০৩,৫৪,৬০,১৮ | ১,১১,৮৯,৮৩,৭৮ | ১,২২,৪৫,৮৪,৪৮ |

(প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী

* বাজেট প্রস্তাব সহ

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৮৬-৮৭ | বাজেট, ১৯৮৭-৮৮ | সংশোধিত, ১৯৮৭-৮৮ | বাজেট, ১৯৮৮-৮৯ |
|---|---|---|---|---|
| **ব্যয়** | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ২৬,৯৭,৪৮,৫১ | ২৯,৪২,২৩,৮০ | ৩১,১৮,৬৭,৬৬ | ৩৩,১৭,৪৬,২০ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ২,০৬,৮৯,৮৯ | ২,৮৬,০৫,৬৩ | ২,৮২,৭৬,৭১ | ২,৭০,৫০,৫৪ |
| ৭। ঋণখাতে ব্যয়— | | | | |
| (১) সরকারি ঋণ | ৬,৫৬,৮৮.১৫ | ৮,১৪,৪২,০৪ | ৮,২৪,৫১,৪২ | ৮,৩০,৩৪,০১ |
| (২) ঋণ | ২,৫০,৯৯,৩২ | ২.২৮,৫৭,৩৩ | ২,৪১,৬৪,৪৮ | ২,০৩,৯০,১৪ |
| ৮। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে ব্যয় | ৬০,৭৫,০৬.৬১ | ৫৯,৮৬,৭৭,৩২ | ৬৭,২২,২৩,৫১ | ৭৪,৫৯,২০,৯৪ |
| ৯। সমাপ্তি তহবিল | +৬৩,৭৮,৫৪ | +৯৬,৫৪,০৬ | ... | +১,৬৪,৪২,৬৫ |
| মোট... | ৯৯,৫১,১১,০২ | ১,০৩,৫৪,৬০,১৮ | ১,১১,৮৯,৮৩,৭৮ | ১,২২,৪৫,৮৪,৪৮ |

**নীট ফল —**

**উদ্বৃত্ত (+)**

**ঘাটতি (--)**

| | | | | |
|---|---|---|---|---|
| (ক) রাজস্বখাতে | —১,৮৭,৩১,২৮ | +১২,৩৯,১০ | —১,৩৩,৮১,৯০ | —১,০৪.৯৮,৬৩ |
| (খ) রাজস্বখাতের বাইরে | +১,৩২,৭২,৯৫ | +৮৪,৪৮,৬৩ | +৭১,৫২,০৬ | +২,৬৯,৪১,২৮ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | —৫৪,৫৮,৩৩ | +৯৬,৮৭,৭৩ | —৬২,২৯,৮৪ | +১,৬৪,৪২,৬৫ |
| (ঘ) পেনশন, বোনাস প্রভৃতি বাবদ প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | | | | —১,৬২,৪২,৬৫ |
| (ঙ) প্রারম্ভিক তহবিল এবং (ঘ) সহ নীট | +৬৩,৭৮,৫৪ | +৯৬,৫৪,০৬ | ... | +২,০০,০০ |

| | | | (হাজার টাকার হিসাবে) | |
|---|---|---|---|---|
| | প্রকৃত, ১৯৮৬-৮৭ | বাজেট, ১৯৮৭-৮৮ | সংশোধিত, ১৯৮৭-৮৮ | বাজেট, ১৯৮৮-৮৯ |
| (চ) বিশেষ কর্মসংস্থান প্রকল্প, হাসপাতাল পরিষেবা, মহার্ঘ ভাতা এবং অন্তর্বর্তী রিলিফ বাবদ প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | | —৯৬,৫৪,০৬ | | |
| (ছ) ক্ষুদ্র সেচ, মিনিকিট বিতরণ, কর্মসংস্থান, শিক্ষা, বিষয়ক নূতন / অতিরিক্ত প্রকল্প বাবদ ব্যয় | | | | —৫৮,০০,০০ |
| (জ) কর ছাড় | | | | —৫,০০,০০ |
| (ঝ) মোট অতিরিক্ত সম্পদ সংগ্রহ | | | | +৬১,০০,০০ |
| (ঞ) নীট, উদ্বৃত্ত/ ঘাটতি | +৬৩,৭৮,৫৪ | শূন্য | শূন্য | শূন্য |

## ADJOURNMENT

The House was then adjourned at 4.05 P.M. till 1 P.M. on Wednesday, the 23rd March, 1988 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 23rd March, 1988 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 12 Ministers, 4 Ministers of State and 182 Members.

[1-00 — 1-10 P.M.]

### OBITUARY

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Sushil Majumdar, Film Director and Shri Akhil Bandhu Ghosh, a noted Singer.

**Shri Sushil Majumdar,** a renowned Film Director breathed his last on Saturday, the 19th March, 1988 at the age of 82. Born in the district of Kumilla of undivided Bengal, Shri Majumdar had his early education at Santiniketan. Later he joined Kashi Vidya Pith. He participated in the Non-co-operation movement against the British Government. Shri Majumdar started his film career in the Studio of Pramathesh Barua as an Assistant Director-cum-Manager. In 1928 his first full length talkie "Charubala" written by Amritalal Bose was released. He directed 40 films including "Mukti Snan", "Rikta", "Ratrir Tapasya", "Bhanga Gara" "Jogajog", "Lal Pathar", "Hospital" and many others. He also acted in the film "Chiriakhana" of Satyajit Roy.

At the demise of Shri Majumdar, a golden chapter of Bengali Film Industry is closed.

**Shri Akhil Bandhu Ghosh,** a noted singer breathed his last on the 20th March, 1988 at the age of 68. Born in 1920, Shri Ghosh started his career as a singer in 1942 and 1944 his first record gave him wide recognition as a singer amongst the people of Bengal. His songs like "Piyal Sakhar Phanke Othae", "O Doyal Bichar Karo" are still popular. He was associated with the "Akashbani" Calcutta Centre

for a long time. He was also associated with the progressive Cultural Movement of Bengal.

At the death of Shri Ghosh, we have lost a noted singer of the region.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

**(At this Stage the members stood in silence for two minutes)**

Thank you, Ladies and Gentlemen. Secretary will send the message of condolence to the members of the family of the deceased.

## Held Over Starred Questions

## (to which oral answers were given)

### Safety measures in Durgapur Chemicals Ltd.

***1.** (Admitted question No. *6.) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) Whether the Government has any proposal to combat any major disaster that may occur in Durgapur Chemicals Ltd. at Durgapur;

(b) If so, what are these proposals; and

(c) The steps taken to combat disaster in Chlorine leak?

**Dr. Ambarish Mukhopadhyay :**

(a) Yes.

(b) Following the accident causing massive Chlorine Gas leakage an enquiry Committee was set up headed by Dr. Shankar Sen, Vice-Chancellor Jadavpur University to probe into the causes and circumstances leading to the accident in Durgapur Chemical Ltd. and suggest steps and measures to prevent the recurrence of such accident in future;

(c) The company has been asked to implement the recommendations of the Enquiry Committee in preventing recurrence of Gas leak in Chlorine plant in future. The company has undertaken plans and

programmes including a disaster plan to implement the recommendations of the Committee.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি এই যে কেমিক্যাল কারখানার বিপদের কথা বলে তার কমব্যাট প্রস্তুতির কথাটাও বললেন — এই প্রিভেনশনের ব্যাপারে হঠাৎ কোনও দুর্ঘটনার মুখোমুখি হওয়ার জন্য যে প্রস্তুতির প্রয়োজন হয় সেই বিষয়ে দিল্লির সরকারের কাছ থেকে কোনও আর্থিক সাহায্য পাওয়া যায় কিনা — জানাবেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই রকম কোনও সংবাদ আমার কাছে নেই।

**শহরে উর্ধ্বসীমার আওতাভুক্ত জমির ক্রয়-বিক্রয়**

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) শহরে জমির উর্ধ্বসীমা সংক্রান্ত আইন বলবৎ থাকা সত্ত্বেও সি. এম. ডি. এ. এলাকা, দূর্গাপুর, আসানসোল ও শিলিগুড়ি এলাকার আশপাশে যদৃচ্ছাক্রমে জমি কেনাবেচা হচ্ছে এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকলে, ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) যদৃচ্ছাক্রমে জমি কেনাবেচা হচ্ছে এমন তথ্য নাই। তবে শহরাঞ্চলে কিছু কিছু জমির বে-আইনি হস্তান্তরের খবর সরকারের গোচরে আসিয়াছে। শিলিগুড়ি এলাকা শহরাঞ্চলের জমি (উর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬ এর আওতায় পড়ে না।

(খ) শহরাঞ্চল জমি (উর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইনের আওতাভুক্ত এলাকায় ঐ আইনের ৫(৩) ধারা মতে জমির বে-আইনি হস্তান্তর বাতিল বলিয়া ঘোষণা করা হইতেছে এবং সীমার অতিরিক্ত জমি থাকিলে তাহা সরকারে ন্যস্ত করার জন্য আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** হাউসিং কো-অপারেটিভের আওতায় অল্পবিত্ত মানুষ যারা তাদের সারা জীবনের সঞ্চয়ের বিনিময়ে জমি কিনেছেন তারা জমির দখল পাচ্ছেন না, দখল পেলেও তার স্বত্ব নিয়ে নানান ঝামেলা পোয়াতে হচ্ছে — এরকম অভিযোগ সরকারের কাছে এসেছে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই প্রশ্নের সঙ্গে এই অতিরিক্ত প্রশ্নের কোনও সম্পর্ক নেই, এ সম্পর্কে আপনি নূতন প্রশ্ন দেবেন, উত্তর দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ব্যক্তিগত মালিকানায় জমির ঊর্ধ্বসীমার যে আইন সেই আইনে কিছু ডিফেক্ট আছে কিনা? কারণ যে ভাবে জমি হস্তান্তরিত হচ্ছে যেমন ঐ তাদের রিটার্ন দাখিল করা বা অন্যান্য জায়গায় উদ্বৃত্ত আছে কিনা এটা ধরার ব্যবস্থা বা সুযোগ সরকারের আছে কিনা এবং সেখানে আইনের কিছু ফ্ল থাকলে সেটা সংশোধনের কথা সরকার ভাবছেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** এরকম প্রশ্ন হয় না। আইনের ফ্ল আছে কিনা উনি কি করে বলবেন? এটা তো কেন্দ্রীয় আইন। তা ছাড়া এটা তো ম্যাটার অব অপিনিয়ান — ওঁর মতে ফ্ল থাকতে পারে আবার অন্যের মতে ফ্ল নাও থাকতে পারে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি এখানে বহুবার একথা বলেছি যে এই আইনটা একমাত্র তামিলনাড়ু ছাড়া অন্য সমস্ত জায়গায় আমরা আসার বহু আগেই রেজলিউশান করে সেন্ট্রাল থেকে। এটা সেন্ট্রাল অ্যাক্ট। এর ডিফেক্ট অনেক জানি এবং বহুবার — প্রথমবার জনতা সরকারের আমলে শ্রী সিকেন্দার বখতের সঙ্গে এবং পরে শ্রী ভীষ্মনারায়ণ সিং-এর সঙ্গে এ নিয়ে অনেক আলোচনা করেছি, একবার এ নিয়ে কথাও উঠেছিল। আপনারা যদি সংবাদপত্র মন দিয়ে পড়ে থাকেন তাহলে জানাবেন এ নিয়ে কথা উঠেছিল কিন্তু কিছুই হয় নি। আইনটা আমরা এখানে কিছু করতে পারি না, কারণ এটা সেন্ট্রাল অ্যাক্ট। এখানে ডেলিগেট করে দিয়েছি। একমাত্র তামিলনাড়ু এর গাইড লাইনের উপর ভিত্তি করে তাদের অ্যাসেম্বলিত করেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** ডেলিগেশনটা কখন হয়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** অনেক আগে, কংগ্রেসের সময়।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সি. এম. ডি. এ. এলাকায় বা আসানসোল, দুর্গাপুর এলাকায় যেহেতু শহর খুব দ্রুত বাড়ছে সেইহেতু শালী জমিতে অনেক বাড়ি ঘর উঠছে এবং এগুলি খুব উচ্চমূল্যে কেনাবেচা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার নোটিফিকেশনে ঊর্ধ্বসীমা এটা শালী জমির ক্ষেত্রে প্রযোজ্য কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ঊর্ধ্বসীমা — ভেকেন্ট নন-এগ্রিকালচারাল ল্যান্ডের। এগ্রিকালচারাল ল্যান্ড বললে হবে না, সেটা তো অন্য জিনিস, সেটা পড়বে না। শালী বা অন্যান্য সেটা তো অন্য ব্যাপার।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে সব চাষের জমিতে ঘর বাড়ি হয়ে যাচ্ছে তার জন্য ঐ ডিপার্টমেন্টের কাছে কনভার্সনের জন্য অনুমতি নেওয়া দরকার। কাজেই যারা এটা করছেন তারা কি ঠিক ঠিক মতো অনুমতি নিচ্ছেন, কি নিচ্ছেন না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেটা এই আইনে আসে না, অন্য আইন আছে। তবে অনেক

অনুমতি না নিয়ে করছিল বলে নানা বিষয়ে ক্ষতি হচ্ছিল। সে জন্য আইন সংশোধন করা হয়েছে। এখন কনভার্সন ছাড়া অর্থাৎ এগ্রিকালচারাল ল্যান্ডকে অন্য পারপাসে বা যে ল্যান্ড যে পারপাসে আছে সেটা অন্য কোনও পারপাসে করতে গেলে কালেক্টরের পার্মিশন লাগবে।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে জমি হস্তান্তর বা বিক্রয় হচ্ছে, রেজিস্ট্রি হচ্ছে। এই রেজিস্ট্রি হওয়ার আগে স্থানীয় স্বায়ত্ব শাসন, লোকাল বডি, পঞ্চায়েত বা পৌরসভার অনুমোদন নেওয়ার জন্য বাধ্যতামূলক ব্যবস্থা আছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই প্রশ্নের অনেক জবাব দিয়েছি। এটা কেউ করেন না। আমি বলে দিচ্ছি। শহরাঞ্চলের জমির উর্ধ্বসীমা আইনের আওতাভুক্ত কিছু কিছু জমি বে-আইনি হস্তান্তরের খবর সরকারের কাছে এসেছে। যেখানে জমির পূর্ণ বিবরণ সরকারকে জানান হয় এবং অনুসন্ধান করার পরে অভিযোগ হয় সেই সব ক্ষেত্রে হস্তান্তরিত শহরাঞ্চলের জমির উর্ধ্বসীমা আইনের ৫(৩) ধারা মতে বাতিল বলে আদেশ জারি হয়। জমির বে-আইনি হস্তান্তর রোধ করার জন্য সমস্ত রেজিস্ট্রেশন অফিসগুলিতে সতর্কীকরণ নোটিশ টাঙ্গান হয়েছে। ঐ নোটিশে জনসাধারণকে জানানো হয়েছে যে শহরাঞ্চলের জমি উর্ধ্বসীমা আইনের আওতাভুক্ত জমির হস্তান্তর সংশ্লিষ্ট কমপিটেন্ট অথরিটির নিকট হতে প্রয়োজনীয় আগাম অনুমতি ব্যাতিরেকে অবৈধ বলে গণ্য করা হবে। কমপিটেন্ট অথরিটির পক্ষ থেকেও রেজিস্ট্রেশন অফিসগুলির রেজিস্ট্রার ও সাব-রেজিস্ট্রারদের নিকটও এই ব্যাপারে চিঠি দেওয়া হয়েছে। কিন্তু অসাধু লোকেরা জমির বিবরণে কারচুপি করে জমির হস্তান্তর করছে। এই সম্পর্কে কমপিটেন্ট অথরিটিদের কাছে থেকে প্রাপ্ত একটা দীর্ঘ বিবরণ আছে তাতে দূর্গাপুর, বারাসাত, হাওড়া, ব্যারাকপুর ইত্যাদি জায়গায় কি হচ্ছে, না হচ্ছে সেটা আছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মহাশয়, আমরা ইদানিংকাল লক্ষ্য করছি বিশেষ করে মফস্বল শহরে বিভিন্ন জায়গায় পুকুরকে ভরিয়ে সেটা জমি তৈরি করা হচ্ছে এবং বাড়ির জন্য বিক্রয় করা হচ্ছে। এতে প্রাকৃতিক ভারসাম্য রক্ষা করা বাধা হয়ে দাঁড়িয়েছে। এই বিষয়ে কি ভাবে এটাকে রোধ করা যায় সেই সম্পর্কে কি সরকার চিন্তা ভাবনা করছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সরকার ইতিমধ্যে ব্যবস্থা গ্রহণ করছেন। আমি আগেও বলেছি যে, জায়গা যে পারপাসে ব্যবহার হচ্ছে সেই পারপাসকে চেঞ্জ করতে গেলে কালেক্টরের কাছে প্রাইওর পার্মিশন ছাড়া হবে না। এটা আমরা জানি যে গত ১০/১২ বছরের মধ্যে ব্লাক মার্কেটে স্টেটের জমির দাম ভীষণ ভাবে বেড়ে যাচ্ছে। এখন এই ল্যান্ড নিয়ে একটা স্পেকুলেশন হচ্ছে, র‍্যামপ্যান্ট হচ্ছে। কলকাতা, হাওড়া, ২৪ পরগণর সাউথ এবং নর্থ, আসানসোল, দূর্গাপুর শিলিগুড়ি ইত্যাদি সব জায়গার কথা আমরা জানি। কিন্তু জানা যত সহজ তার ব্যবস্থা নেওয়া অত সহজ নয়। এই যে সমাজ ব্যবস্থা যার রন্ধ্রে রন্ধ্রে ঘুন, সেই সমাজ ব্যবস্থার মধ্যে কতখানি করা সম্ভব হবে আমি জানি না। তবে যতখানি করা সম্ভব আমি চেষ্টা করব।

**কেলেঘাই নদী খননের পরিকল্পনা**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদী খননের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনার জন্য কত টাকা ব্যয় ধার্য করা হইয়াছে; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) এবং (গ) এখনই বলা সম্ভব নয়। কারণ পরিকল্পনাটি বর্তমানে রচনা পর্যায়ে আছে।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কেলেঘাই নদীর বেড নষ্ট হয়ে যাচ্ছে, জল বের করতে পারে না, যার ফলে বন্যা হয়। এই আর্থিক বছরে এই কাজ করা সম্ভব কিনা। আর যে ক্রস ড্যামগুলি আছে সেগুলি ইরিগেশন দপ্তরের সঙ্গে আলোচনা করে করা হয় কিনা, সেগুলি রিমুভ করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কেলেঘাই নদী খনন, এক্সক্যাভেশন করার জন্য একটা পরিকল্পনা নেওয়া হয়েছে, ৫৩৪ লক্ষ টাকা দিয়ে। পাঁচ কোটি ৩৮ লক্ষ টাকা প্রায় খরচ করা হয়েছে তারপরও দেখা গেছে কিছু অ্যাডিশনাল ওয়ার্ক দরকার। মাননীয় সদস্য ঠিকই বলেছেন লাঙ্গলকাটার ওখানে সিল্টেড হয়েছে। ওখানে কমপ্রিহেন্সি বেনিফিট তৈরি করার জন্য আমরা বড় আকারের একটা পরিকল্পনা করছি, সেটা পরীক্ষাধীন আছে। আমরা এই ব্যাপারে চেষ্টা করছি, আমাদের টেকনিক্যাল কমিটি এটা করছে, এটা জি. এফ. সি. সি.'র কাছে যাবে, শেষে প্ল্যানিং কমিশনের অ্যাডভাইসারি কমিটির কাছে যাবে। সুতরাং একটু সময় লাগবে। কিন্তু একটা বড় রকমের পরিকল্পনা আমরা তৈরি করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে পরিকল্পনা রচনা করে তা অনুমোদন লাভ করে কার্যকর হতে সময় লাগবে। কিন্তু এই মুহূর্তে লাঙ্গলকাটায় যে ভাবে পলি জমেছে, তাতে স্বাভাবিক বৃষ্টিপাতে ও বন্যায় সব ডুববে এই বছর, সুতরাং মেজর পরিকল্পনা যা করবেন সেটা আলাদা ব্যাপার, কিন্তু এই আর্থিক বছরে যদি কিছুটা পরিমাণ পলি সেখান থেকে সরানো যায় —

**মিঃ স্পিকার ঃ** পলি আছে সেটা জানলেন কী করে?

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** ডিপার্টমেন্টাল রিপোর্ট থেকে এটা জানতে পেরেছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা পরিকল্পনার সঙ্গে যুক্ত করে যাতে এই কাটা হয়, তার চেষ্টা করা হবে।

### নিম্ন-দামোদর পরিকল্পনা

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে নিম্ন-দামোদর পরিকল্পনা বাস্তবায়িত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সঠিক ভাবে এখনই বলা সম্ভব নয়। তবে প্ল্যানিং কমিশনের চূড়ান্ত অনুমোদন সাপেক্ষে কাজটি ১৯৮৮-৮৯ সালে শুরু করার প্রস্তাব রাখা হইয়াছে।

এর সঙ্গে একটু অ্যাডিশন করছি, পরবর্তী কালে খবর পেয়েছি প্ল্যানিং কমিশনের টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটির মিটিং জানুয়ারির শেষে হয়েছে, তাতে এটা অনুমোদিত হয়েছে। কাজেই কাজ এখন আমরা শুরু করব।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, নিম্ন দামোদর পরিকল্পনা কার্যকর করতে কত টাকা আনুমানিক ব্যয় হবে এবং কাজটা শুরু করার পর থেকে কত বছর লাগবে শেষ হতে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের এতে খরচ হবে ১৪ কোটি ৪০ লক্ষ টাকা এবং অন্তত পক্ষে তিন বছর সময় লাগবে।

### তিস্তা প্রকল্প

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) উত্তরবঙ্গে তিস্তা প্রকল্প বর্তমানে কোনও পর্যায়ে আছে;

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে শুরু হইয়াছে;

*(গ) তিস্তা প্রকল্পে এ পর্যন্ত কেন্দ্রের কোনও আর্থিক সহায়তা পাওয়া গিয়াছে কিনা;*

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে তাহার পরিমাণ কত;

(ঙ) উক্ত প্রকল্পে কেন্দ্রীয় সরকার কোনও শর্ত আরোপ করিয়াছেন কি; এবং

(চ) উক্ত প্রকল্প কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম ধাপের প্রথম পর্যায়ের প্রথম উপ-পর্যায়ের নির্মাণকার্য বর্তমানে এক অগ্রবর্তী পর্যায়ে চলিতেছে।

(খ) ১৯৭৫ সালে।

(গ) এবং (ঘ) না; তবে অগ্রিম যোজনা সাহায্য বাবদ এ পর্যন্ত ২৫ কোটি টাকা পাওয়া গিয়াছে।

(ঙ) বার্ষিক যোজনা ধার্য টাকা সম্পূর্ণ খরচের শর্ত সাপেক্ষে অগ্রিম যোজনা সাহায্যে পাওয়া যাবে।

(চ) অষ্টম পরিকল্পনার শেষ নাগাদ।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এই যে তিস্তা প্রকল্প, এই প্রকল্প দ্বারা উত্তরবঙ্গের পাঁচটি জেলার সমস্ত জমি সেচ সেবিত করার কোনও সুযোগ আছে কী না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পাঁচটি জেলাতে হবে, কিন্তু জেলার সমস্ত অঞ্চলে হবে না। কিন্তু উনি যদি জানতে চান কোথায় কোথায় হবে, সমস্ত জায়গার কথা যদি জানতে চান, সেটা আলাদা ভাবে জানিয়ে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরা :** জল বিদ্যুৎ কী রকম পাওয়া যাবে, এই বিষয়ে একটু বলবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এটা দ্বিতীয় পর্যায়ে রয়েছে, তবে জল বিদ্যুৎ খুব বেশি হবে না। তবে এটা দ্বিতীয় পর্যায়ে রয়েছে।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয়, তিস্তা প্রকল্প এখন পর্যন্ত যে ভাবে রূপায়িত হচ্ছে তাতে পাঁচটি জেলার মধ্যে পশ্চিম দিনাজপুর এবং মালদহ জেলাই সব চেয়ে বেশি উপকৃত হবে। যদি ঐ প্রকল্পের বাঁ হাতের খালটি কাটা হয় তবেই জলপাইগুড়ি এবং কুচবিহার জেলা উপকৃত হবে। অতএব ঐ খাল কাটার পরিকল্পনা কি গ্রহণ করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য হয়ত শুনে খুশি হবেন যে, আমাদের

অরিজিনাল পরিকল্পনা ছিল পাঁচটি জেলার সাড়ে সাত লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করা হবে, তার সঙ্গে নূতন করে কুচবিহার জেলার ২০ হাজার একর জমি এবং জলপাইগুড়ি জেলার ৭৫ হাজার একর জমিকে তিস্তার বাঁ হাতের খালের সাহায্যে এর অন্তর্ভুক্ত করা হচ্ছে। এই পরিকল্পনা নেওয়া হয়েছে। এ বছর সার্ভে ওয়ার্ক চলছে, আগামী বছর থেকে কাজ শুরু হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বললেন কেন্দ্র আর্থিক সহায়তা দিতে রাজি হয়েছে, কিন্তু তারা কতগুলি শর্ত আরোপ করেছে, সেই শর্তগুলি কি কি দয়া করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** 'গ' প্রশ্নের উত্তরে আমি যা বলেছি তা থেকে মাননীয় সদস্যরা বুঝতে পারবেন যে, কেন্দ্র এ ব্যাপারে কিছুই সাহায্য করছে না। রাজ্য ইতিমধ্যেই এ ব্যাপারে ২২৬ কোটি টাকা খরচ করেছে। দ্বিতীয় কথা হচ্ছে, সেন্ট্রাল অ্যাসিস্টেন্স আমরা কিছুই পাই নি। অ্যাডভান্স অ্যাসিসটেন্ট প্ল্যান, অর্থাৎ পরের বছর আমাদের প্ল্যানে যে অর্থ থাকবে তার থেকে দেওয়ার নাম করে কেন্দ্র এখন পর্যন্ত ২০ কোটি টাকা দিয়েছে। কার্যত সেটা রাজ্যের টাকা। সেন্ট্রাল অ্যাসিসটেন্ট হিসাবে কোনও টাকা দেয় নি। তবে অ্যাডভান্স প্ল্যান অ্যাসিসটেন্ট হিসাবে যেটা সেটারও শর্ত দিচ্ছে তা হচ্ছে, আমরা প্ল্যানের টাকা খরচ করলে তবে সেটা দিচ্ছে। আমরা সেটা ধরে নিয়েই টাকা খরচ করছি।

**শ্রী সুধন রাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তিস্তা প্রকল্পের বাম তীরের খাল খননের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করা হয়েছে কিনা এবং যদি না হয়ে থাকে তাহলে জমি অধিগ্রহণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** জমি অধিগ্রহণ করার কাজই হচ্ছে সব চেয়ে কঠিন কাজ এবং এই কাজের ওপর তিস্তা ব্যারাজের সমস্ত সাফল্য নির্ভর করবে। যত দ্রুত আমরা জমি অধিগ্রহণ করতে পারব তত দ্রুত এই কাজ সাফল্য লাভ করবে। জমি অধিগ্রহণের সাথে সাথে জমির মালিকদের বা চাষীদের শতকরা ৮০ ভাগ কমপেনসেশন এবং প্রতিটি পরিবারের একটি করে ছেলেকে চাকরি দেওয়া ইত্যাদি ব্যাপারগুলি খুবই জটিল। এই ব্যাপারটা খুবই বাধার সৃষ্টি করছে তিস্তা প্রকল্প চালু করার ক্ষেত্রে। এ-ব্যাপারে আমরা ইতিমধ্যে বড় রকমের মিটিং করেছি। আগামী মাসে ভূমি রাজস্ব মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয়, আমি এবং উত্তরবঙ্গে ডিভিসনাল কমিশনার, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, সভাধিপতি ইত্যাদি সংশ্লিষ্ট সকলে বসে একটা মিটিং করে এই সমস্যার সমাধানের ব্যবস্থা করব। ভালভাবেই একটা মীমাংসা করতে পারব বলে আশা করছি।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয়, তিস্তার বাঁ হাতের খাল কাটা হলে জলপাইগুড়ি জেলার ৭৫ হাজার একর এবং কুচবিহার জেলার ২০ হাজার একর জমি সেচ পাবে বলছেন। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, ঐ খালটি কাটতে কত টাকা খরচ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার পক্ষে এখনই বলা সম্ভব নয়। নোটিশ দেবেন, উত্তর দিয়ে দেব।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, তিস্তা প্রকল্পের অধীন ড্যাম তৈরির একটা পরিকল্পনা ছিল, সেটা এখন কি অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ওটা আমার ঠিক জানা নেই। তিনটি ব্যারেজ হয়ে গেছে। ড্যামের ব্যাপারটা আমার ঠিক জানা নেই।

## উর্ধ্বসীমার অতিরিক্ত ন্যস্ত জমির পরিমাণ

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই রাজ্যে উর্ধ্বসীমার অতিরিক্ত কি পরিমাণ জমি সরকারের ন্যস্ত হয়েছে; এবং

(খ) উহার মধ্যে বর্তমান সরকারের আমলে কি পরিমাণ জমি ন্যস্ত হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) প্রায় ১২.৫৫ লক্ষ একর কৃষি জমি।

(খ) ১৯৭৭ সালের শেষার্দ্ধ হইতে ১৯৮৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৯.৯৮ লক্ষ একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, আপনি বললেন, ১৯৭৭ সালের শেষার্দ্ধ থেকে ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত ১২.৫৬ লক্ষ একরের মধ্যে ১ লক্ষ ৯৮ হাজার একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে। আমি যতদূর জানি এবং আপনিও বলেছিলেন, বাদ বাকি জমি যুক্তফ্রন্ট সরকারের আমলে হয়েছিল। কংগ্রেস আমলেও ন্যস্ত হয় নি এই জমি। আমার বক্তব্য, যুক্তফ্রন্ট সরকারের মাত্র ১৩ মাসের রাজত্বে প্রায় ৯ থেকে ১০ লক্ষ একরের মতন জমি ন্যস্ত হয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকারের এই ১১ বছরের রাজত্বে মাত্র ১ লক্ষ ৯৮ হাজার একর জমি ন্যস্ত হয়েছে। এত অল্প জমি ন্যস্ত হল তাহলে কি বেনামী জমি নেই?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই প্রশ্নের জবাব আমি এই হাউসে বহুবার দিয়েছি। বোধ হয় ৮।১০ বার দিয়েছি। প্রধান কথা বলেছিলাম, আইনের যে লপহোল্স তার জন্যই সেকেন্ড অ্যামেন্ডমেন্ট করতে হয়। তাতে প্রধানত ফাঁক ছিল ১৪ বছরের। ১৯৫৫ সালে যখন এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট চালু হল, তার থেকে ১৯৬৯ সালের ৭ আগস্ট যে সময়ে সিলিং-এর কনসেপ্ট এল, এই ১৪ বছরে বহু বহু হস্তান্তর হয়েছে। ম্যালাফাইড ট্রান্সফার হয়েছে। তখনকার যে আইন ছিল সেই আইন অনুযায়ী এই বিষয়ে অনুসন্ধান আমরা করতে পারতাম না। এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট যখন পাশ হয়, তারপর ফ্যামিলি সিলিং অ্যাক্ট ৭ আগস্ট, ১৯৬৯ সালে পেশ করা হয়। সেইজন্য আমাদের অভিজ্ঞতা থেকে এই আইন প্রণয়ন। সেই

আইন দীর্ঘ ৫ বছর পর, একটা মেসেজ দিয়ে প্রেসিডেন্টের অনুমতি নেওয়া হল। এই হাউসে সেই অনুযায়ী অ্যামেন্ডমেন্ট করেছি। তাও সেটা প্রেসিডেন্টের কাছে পড়ে আছে। সেইজন্য এই অবস্থা। তবে এটা করা হয়েছে অনেক সাধ্য-সাধনা করে। সেইজন্য পিরিওডের যদি জ্ঞান না থাকে তাহলে কিছু হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সরকারের হাতে ন্যস্ত হয়েছে ১৯৮৭ সালের ডিসেম্বর পর্যন্ত ১২.৫৬ লক্ষ একর জমি। প্রাপকদের মধ্যে কি পরিমাণ জমি বন্টন করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এইটা কোয়েশ্চেনে নেই, তবুও বলতে পারি বহুবার আলোচনা হয়েছে। ৩৬ হাজার একর জমি বিলি বন্টন হয়েছে ১৭ লক্ষ ৩০ হাজার বেনিফিসিয়ারীর মধ্যে।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, যে সমস্ত খাস জমি বন্টন করা হয়েছে সেই সমস্ত জমি বন্টন করতে যাওয়ার সময়ে যেখানে যেখানে এস. ইউ. সি.-র দল আছে তারা কি বন্টনে বাধা দিয়েছেন, এইরকম কোনও খবর আছে?

**মিঃ স্পিকার :** ছেড়ে দিন। প্রশ্ন হয় না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ১৯৬৭ এবং ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের নেতৃত্বে জমি দখল হয়েছিল। বামফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠিত হল তখন পঞ্চায়েত সমিতির ল্যান্ড কমিটি জমি বিলি বন্টন করতে আরম্ভ করল। এখন ইনজাংটেড ল্যান্ড কিছু কিছু কোর্টে থেকে যাচ্ছে। এখন আমরা যদি আন্দোলনে নেমে দখল করি অর্থাৎ আমি বলতে চাইছি, কোর্টও চলুক, দখলও চলুক — এইরকম নির্দেশ দিতে পারবেন কি?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চোধুরী :** মাননীয় সদস্যকে বলছি, এখানে বসে এর উত্তর দেওয়া যাবে না। 'মাঠের কথা' যেটা বলছিলেন, সেটা মাঠেই হবে।

**মিঃ স্পিকার :** আমি একটি কথা বলি, কোনও আন্দোলন, কোনও মুভমেন্ট কিন্তু কোর্টের অপেক্ষা করে না — এটা মনে রাখবেন। কোর্ট তার নিয়মে চলে এবং সেখানে পুলিশ তার কাজ করবে, কিন্তু যাঁরা আন্দোলন করেন তাঁরা তাঁদের নিয়মে চলবেন। পুলিশকে কোর্টের কথা শুনতে হয়, কিন্তু যাঁরা আন্দোলন করেন — তাঁরা কি কোর্টের কথা শুনে আন্দোলন করেন?

### গোঘাটের 'দলকার জলা' সংস্কার

***১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৫।) শ্রী শিবপ্রসাদ মালিক :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে হুগলি জেলার গোঘাটের অন্তর্গত 'দলকার জলা'কে সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** ঐ এলাকার কয়েক হাজার কৃষকের অবস্থা শোচনীয়। কাজেই ঐসব কৃষকদের কথা বিবেচনা করে 'দলকার জলা'-কে সংস্কার করবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ঐ জলার জন্য ১৯৮৩ সালে একটি বাস্তবমুখি পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, কিন্তু ১৯৮৪-৮৫ সালের বন্যার পরবর্তী কালে দ্বারকেশ্বর নদ ঐ জলার ভেতর ঢুকে গিয়ে জটিল আকার ধারণ করেছে। কাজেই এখন আর যা করতে চেয়েছিলাম সেইভাবে সম্ভব নয়। নূতন করে কিভাবে করা যায় তার প্রসেস করছি, অনুসন্ধান করছি, কাজেই সময় লাগবে।

## Loss of land due to erosion of the Ganga

***121.** (Admitted question No. *18.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) Whether it is a fact that loss of land to Bangladesh due to erosion of the Ganga has reached alarming proportion;

(b) If so,—

(i) What damage has so far been caused by erosion of the right bank of Ganga near Farakka, and

(ii) The steps taken/proposed to be taken to stall erosion of Ganga?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) Yes.

(b) (i) Valubale land including Villages, Orchards etc. estimated as 30,000 hectares since 1931 have been eroded away due to erosion along 94 KM length down of Farakka. The erosion has now threatened

the Farakka Barrage and Jangipur Barrage Complex and Railway line, National Highway and the Dhulian Town apart from several populated villages.

(ii) Anti-erosion measures of palliative nature is being taken every year with available fund. For a permanent measure schemes costing Rs. 198 crores has been prepared and submitted to Govt. of India in '81 for approval and placement of fund from Central Sector which is still awaited.

However, on persistent pressure from the Govt. of West Bengal erosion problem near Farakka Barrage and Jangipur Barrage are being taken care by the Farakka Barrage authority.

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে বাংলাদেশের ইরোশনের প্রশ্ন রয়েছে, কাজেই এই প্রশ্নটা এখানে কি করে হয়? এখানে ইরোশনের ব্যাপারটা, জমি চলে যাবার ব্যাপারটা আছে। এই জমি কি নদীর জলের সঙ্গে ধুয়ে চলে যাচ্ছে?

**মিঃ স্পিকার ঃ** এই ল্যান্ড ইরোশনের ব্যাপারে একটি সময়ে আমি অংশ গ্রহণ করেছিলাম, কারণ সেই সময়ে বিভাগীয় মন্ত্রী অসুস্থ ছিলেন বলে ইরিগেশন ডিপার্টমেন্ট আমাকে দেখতে হয়েছিল। সেই সময়ে আমি দিল্লিতে একটি মিটিং অ্যাটেন্ড করেছিলাম ল্যান্ড ইরোশনের পয়েন্টে এবং সেখানে ইরোশনের ফলে ওখানকার মাটি গিয়ে যে বাংলাদেশে জমা হচ্ছে সেই রিপোর্ট দিয়েছিলাম। যেহেতু স্টেট গভর্নমেন্টকেই ইরোশন সংক্রান্ত রিপোর্ট কেন্দ্রীয় সরকারকে দিতে হয় সেহেতু আমি সেটা দিয়েছিলাম, কারণ তা না হলে সেটা তাঁরা কার কাছ থেকে পাবেন? আমাদের দপ্তরকেই সেই ইনফর্মেশন সেন্ট্রাল গভর্নমেন্টকে দিতে হয়, কারণ তাঁদের এ-ব্যাপারে সেপারেট মেশিনারি কোথায়?

**Shri Saugata Roy :** Sir, the Minister referred to what he called 'Palliative Measures' to check the erosion done by the Ganga down South of Farakka. May I please ask the Hon'ble Minister as to how much money has been spent by the State Government in the last five years for this 'Palliative Measures' to check the erosion of Ganga ?

**Shri Debabrata Bandyopadhyay :** The Government of West Bengal has so far expended eleven crores of rupees in the last five years.

**Shri Saugata Roy :** May I ask the Hon'ble Minister as to how much money the Farakka Barrage Authority has spent to check the erosion of Ganga near the Jangipur Barrage ?

**Shri Debabrata Bandyopadhyay :** They have expended, I think, three crores of rupees.

**শ্রী শীশ মহম্মদ ঃ** আমরা জানি যে ফারাক্কা ব্যারাজটি তৈরি হওয়ার পর — যেটা কিনা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা অনুযায়ী তৈরি হয়েছিল — ভাঙ্গনটা শুরু হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার ঐ ভাঙ্গনের ব্যাপারে এ পর্যন্ত কত টাকা দিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ ব্যাপারে আমার উত্তরের মধ্যেই দেওয়া আছে — ১৯৮০ সালে শ্রী প্রীতম সিংহের নেতৃত্বে সেন্ট্রাল ওয়াটার কমিশন গঠিত হয়েছিল এবং একটি কমিটি তৈরি হয়েছিল। উক্ত কমিটি একটি পরিকল্পনা করেছিল যে এর জন্য ১৯৮ কোটি টাকা খরচ করা প্রয়োজন। কিন্তু ইতিমধ্যে প্রাইস এক্সকালেশন হয়েছে অনেক, সুতরাং বর্তমানে এর জন্য ৪৫০-৫০০ কোটি টাকা খরচ দাঁড়াবে। আমাদের মুখ্যমন্ত্রী বার বার কেন্দ্রীয় সরকারের কাছে — সেই সঙ্গে এই বিভাগের পূর্বতন মন্ত্রী, ননী ভট্টাচার্য মহাশয় এবং পরবর্তীকালে আমি — প্রধানমন্ত্রীর কাছে ২০-২৫ কোটি টাকা বছরে খরচের জন্য চেয়েছি। কিন্তু এখনও পর্যন্ত আমরা এক টাকাও পাই নি। মাননীয় সদস্য যে এলাকার লোক, দুর্গাপুর পরাণপাড়া ও সাঁকোপাড়ার জন্য ১১ কোটি টাকা চেয়েছিলাম। ওখানে এ পর্যন্ত রেল কর্তৃপক্ষ ২ কোটি টাকা খরচ করেছেন। আমরা সাধারণ ভাবে প্যালিয়েটিভ হিসাবে প্রতি বছর ১।-২ কোটি টাকা বছরে খরচ করে যাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন — আপনি বললেন যে, গঙ্গার ভাঙ্গনে প্রতি বছর বেশ কিছু পরিমাণ জমি, ভারতবর্ষের বা পশ্চিমবঙ্গের বাইরে চলে যাচ্ছে — এই জমি হারাবার রাস্তা চিরকালীন বন্ধ করার জন্য ভারত সরকার কোনও উদ্যোগ গ্রহণ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিপূর্বেই আমরা এই বিধানসভা থেকে একটি ডেলিগেশন — পূর্বতন সেচমন্ত্রী, প্রভাস রায় এবং ননী ভট্টাচার্য মহাশয় — দুবার কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে দেখা করে হাইলাইট করবার চেষ্টা করেছিলেন। গত তিনদিন আগে আমাদের প্রধানমন্ত্রী দিল্লিতে একটি মিটিং ডেকেছিলেন সমস্ত মুখ্যমন্ত্রীদের এবং সেচ মন্ত্রীদের নিয়ে। সেখানে আমাদের বর্তমান কেন্দ্রীয় সেচ ও জল-সম্পদ মন্ত্রী দীনেশ সিং'এর সঙ্গে দেখা করার সুযোগ হয়েছিল। তখন আমি বলেছিলাম যে ওখানে বেশ কিছু টাকা খরচ করার দরকার আছে। তিনি উত্তরে জানিয়েছিলেন যে, ঐ ব্যাপারে আমাদেরই — রাজ্য সরকারকেই — খরচটা করতে হবে, তাঁরা কিছু দিতে পারবেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ফারাক্কা ব্যারাজটি তৈরি হওয়ার পর থেকেই দেখা যাচ্ছে ভাঙ্গন প্রচন্ড বেড়ে গেছে। ফারাক্কা ব্যারাজটি যখন তৈরি হয় তখন বিখ্যাত ইঞ্জিনিয়ার কপিল ভট্টাচার্য এবং দেবেশ মুখার্জি এর পদ্ধতির ব্যাপারে আপত্তি জানিয়েছিলেন। ফারাক্কা ব্যারাজ তৈরি হওয়ার পর থেকে হাজার হাজার বিঘা জমি জলমগ্ন হয়ে আছে — এটি কি মুর্শিদাবাদকে বাংলাদেশের কাছে উপঢৌকন দেবার জন্য? আপনি বললেন কেন্দ্রীয় সরকার কোনও সাহায্য দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে আলোচনা হয়েছে, সে বিষয়ে সবিশেষ আমাদের কাছে আলোকপাত করলে ভাল হয়।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য মুর্শিদাবাদ জেলার লোক, তিনি নিশ্চয় জানেন যে ফারাক্কা ব্যারেজ পরিকল্পনা — বিশেষ করে তখনকার মন্ত্রী ছিলেন যিনি ইঞ্জিনিয়ার, আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন কে. এল. রাও মহাশয় তাঁর মতামত নিয়ে সেই ব্যারেজটি তৈরি হয়েছিল। এই ব্যারেজটি তৈরি হবার পরে যে জিনিসটি আমরা লক্ষ্য করলাম তা হল আমরা দেখলাম মুর্শিদাবাদ জেলা বিশেষ করে অ্যাফেকটেড এছাড়া অন্য জায়গাও এর ভাঙ্গন হয়েছে যথা জঙ্গীপুর এলাকা, সুতী এলাকার বিস্তীর্ণ অঞ্চল এবং আহিরীনের বিস্তীর্ণ অঞ্চল অ্যাফেকটেড হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে ফারাক্কা ব্যারেজ অথরিটির কাছে আমরা বারে বারে পারসিসটেন্ট দাবি জানিয়েছি। ফারাক্কা ব্যারেজ অথরিটি ২টি জল নিষ্কাশনী ব্যবস্থার মাধ্যমে জল নিকাশের ব্যবস্থা করেন কিন্তু এদের ক্ষমতা এত লিমিটেড, এত সীমাবদ্ধ যে এখনও পর্যন্ত হাজার হাজার বিঘা জমি জলের তলায় রয়ে গেছে এখনও পর্যন্ত তা পাওয়া যায় নি।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** ফারাক্কা ব্যারেজের নিচের দিকের জমির ৪ বিঘার মধ্যে ৩ বিঘা পর্যন্ত জমি জলের তলায় চলে গেছে, আমরা শুনেছিলাম কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে একটা পাইলট চ্যানেল করার ব্যবস্থা করবেন এই ব্যাপারে রাজ্য সরকার কি কিছু জানেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার কাছে সেই রকম কোনও খবর নেই।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আমি কানেকটেড ছিলাম এবং কিছু দিন কাজও চালিয়েছি। রাও বীরেন্দ্র সিং যখন মন্ত্রী ছিলেন তখন আমি প্রশ্ন করেছিলাম এই যে জমি বাংলাদেশে অ্যাক্রিশান হচ্ছে এর ফলে জমি বাংলাদেশে চলে যাচ্ছে তাতে আমার মনে হয় বাউন্ডারি তো ফিক্সড বাউন্ডারি, এ তো মুভেবেল বাউন্ডারি নয় যে অ্যাক্রিশনের ফলে বাংলাদেশে চলে যেতে পারে এবং যেহেতু ফিক্সড বাউন্ডারি সেইজন্য এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছিল সি. আর. পি. এফ এবং বি. এস. এফ. বসানোর জন্যে। কেন্দ্রীয় সরকার তা কিছু করেছেন কিনা আপনি জানেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাঝে মাঝে তা কেন্দ্রীয় সরকার করেছেন কিন্তু এই ইন্টারন্যাশনাল বাউন্ডারি বারে বারে সিফটেড হচ্ছে ফলে কাজটি প্রায় অকেজো হয়ে যাচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আমরা যখন এই ব্যাপারে তাঁদের প্রশ্ন তুলেছিলাম তারা তখন কস্ট বেনিফিট রেসিওর কথা বলেছিলেন। ওঁদের একটা ফিলোজফি যে জমিকে বাঁচাবার জন্য যা খরচ হয় সেটা যদি তুলনামূলকভাবে জমির মূল্য থেকে বেশি হয় তাহলে সেই জমির জন্য খরচ না করে সেই জমিকে ছেড়ে দিলেই ভাল হয়। আমি তখন বলেছিলাম ডেন্সলি পপুলেটেড ডিস্ট্রিক্ট এলাকায় এরোশনের জন্য যারা উৎখাত হবে তাদের পুনর্বসতির ব্যবস্থা করা খুব কঠিন ব্যাপার এবং এক্ষেত্রে আমি বলেছিলাম কস্ট বেনিফিট রেশিও চলতে পারে না। এই ফিলোজফি বাদ দিয়ে আপনারা মানুষের সুবিধার জন্যে যাতে এরোশন বন্ধ করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** দীনেশ সিংয়ের সঙ্গে যখন আমরা কথা বলেছিলাম তখনও আমরা একই কথা বলেছিলাম যে কস্ট বেনিফিট রেশিও এই কথা বিচার করলে চলবে না। যেখানে হাজার হাজার বিঘা জমি ইন্টারন্যাশনাল বাউন্ডারিতে শিফটেড হয়ে গেছে সেখানে কেন্দ্রীয় সরকারের একটা বিরাট দায়িত্ব রয়েছে। শুধু সিবি রেশিও এটা বিচার করা ঠিক হবে না। আমাদের বামদিকে যাঁরা বসে আছেন, তাদের তো পার্টি, তারা কেন্দ্রীয় সরকারের কাছে ডিমান্ড করুন সমবেতভাবে এই ব্যাপারে, তারা কেন বলছেন না আমি বুঝতে পারছি না।

**মিঃ স্পিকার :** এটা তো কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের ঝগড়ার ব্যাপার নয়, আমি ফ্যাক্টস দিয়েছিলাম কারণ এই ব্যাপার নিয়ে আমি ডিল করেছিলাম। আমি এই ব্যাপারে প্ল্যান এবং ম্যাপ দেখেছি। তখন আমাদের কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন ইরোশন স্কীম করতে গেলে কস্ট বেনিফিটের রেশিও দরকার। তারা বলেছিলেন যদি রেল লাইন থ্রেটেন্ড হয় এবং তারজন্য যদি ধূলিয়ান টাউন থ্রেটেন্ড হয় তাহলে ওই থ্রেটেন্ড রেল লাইন না সারিয়ে আমরা নূতন লাইন বসিয়ে দেব তাতে আমাদের পক্ষে খরচটা কম হবে। এই সব কথা তাঁরা বলেছিলেন। তখন আমি একটা কথা বলেছিলাম যে এটা ঘনবসতির ডিস্ট্রিক্ট, অনেক মানুষ উৎখাত হবে। এখানে যারা উদ্বাস্তু হবে তাদের পুনর্বাসন দেওয়ার জমি নেই, মুর্শিদাবাদ জেলায় সেই রকম জমি পাওয়া যাবে না। সুতরাং একটা বিরাট প্রবলেম হবে। লক্ষ লক্ষ মানুষ বাস্তু হারা হয়ে যাবে। ধূলিয়ান টাউনের জমি চলে যাচ্ছে, এই শহরের এক অংশে তো চলেই গেছে। এই সিরিয়াস প্রবলেমের ব্যাপারে কেন্দ্র এবং রাজ্য দুই সরকারের দায়িত্ব রয়েছে। মানুষের স্বার্থে এটা করা উচিত। কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের ঝগড়া হতে পারে। কিন্তু মানুষ কি করেছেন? মানুষ তো এটা দেখবে না। উভয় পক্ষের এটা দেখে ঠিক করা উচিত।

(গোলমাল)

**(Shri Satya Ranjan Bapuli, Shri Dipak Sen Gupta and several other members demanded for a all party delegation)**

**মিঃ স্পিকার :** অল পার্টি ডেলিগেশন তো আগে হয়েছে। All party delegation is not a solution. এটা একটা সিরিয়াস থিংকিং এখানে ইন দি ইনটারেস্ট অফ দি পিপল এটা করতে হবে। মানুষের প্রতি সহানুভূতি না থাকলে এটা হয় না। মানুষের জন্য চিন্তা করতে হবে। আপনারা ডেলিগেশনে গিয়ে কি করবেন? একবার তো গিয়েছিলেন। শুধু দিল্লি সবাই মিলে যাওয়া এবং কিছু বলে ফিরে আসা।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমি যখন ওই কথা বলেছিলাম তখন প্রিয়রঞ্জন দাসমুন্সী সেখানে ছিলেন। He is not uttering a single word.

**মিঃ স্পিকার :** আমিও অল পার্টি ডেলিগেশনে গিয়েছিলাম, কিন্তু কিছু হয় নি। এই

ব্যাপারে সিরিয়াস থিংকিং করতে হবে ইন দি ইন্টারেস্ট অফ দি পিপল। সুতরাং ডেলিগেশন হয়ে গেল চলে এলাম এটা করলে কিছু হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আমরা যদি সবাই মিলে গিয়ে দরবার করি তাহলে অসুবিধা কি আছে?

**মিঃ স্পিকার :** মিঃ বাপুলি আপনি একটা ডেলিগেশন নিয়ে যান না। যদি কাজ হয় তাহলে তো মানুষের মঙ্গল হবে এবং মানুষ আপনাকে ধন্যবাদ জানাবেন।

**তফসিলি জাতি ও উপজাতি যুবক-যুবতীদের**
**স্ব-বৃত্তিতে প্রশিক্ষণ বাবদ দেয় টাকার পরিমাণ**

***১২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫।) শ্রী নটবর বাগদী :** তফসিলি জাতি ও উপজাতি মঙ্গল বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) তফসিলি জাতি ও উপজাতি যুবক-যুবতীদের স্ব-বৃত্তিতে প্রশিক্ষণ বাবদ মাসিক কত টাকা দেওয়া হয়;

(খ) গত ১৯৮৬-৮৭ বছরে এ বাবদে মোট কত টাকা দেওয়া হয়েছে; এবং

(গ) প্রশিক্ষণের পরে স্ব-বৃত্তিতে ব্যবসার জন্য প্রত্যেককে কত টাকা করে কারিগরি অনুদান দেওয়া হয়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :**

(ক) মাসিক ৭৫ টাকা হারে বৃত্তি দেওয়া হয়।

(খ) উক্ত সময়ে এ বাবদ ৮ লক্ষ ১০ হাজার টাকা দেওয়া হয়েছে।

(গ) এ বাবদ টেলারিং প্রকল্পে ৬২০ টাকা এবং অন্যান্য প্রকল্পে ৫০০ টাকা এককালীন অনুদান দেওয়া হয়।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে যাদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে তাদের পরবর্তীকালে স্ববৃত্তিতে ব্যবসার জন্য ৬২০ টাকা এবং ৫০০ টাকা দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী জানাবেন কি এত কম টাকা দিয়ে তারা যে স্ব-নিযুক্তি প্রকল্প গড়ে তুলবে তাতে তাদের অর্থনৈতিক উন্নয়নের পথ সুগম হবে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** এই যে টাকার রেট কয়েকবার রিভাইজ করে ১৯৮১ সালের শেষ দিকে এই রেটে আনা হয়েছে। এখন পর্যন্ত নূতন রিভিসনের কোনও কথা চিন্তা করা হচ্ছে না।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই এই যে ৬২০ টাকা এবং ৫০০ টাকা দেওয়া হচ্ছে সে ঋণ দিচ্ছেন বা অনুদানই দিচ্ছেন এই টাকা দিয়ে সে কি করবে? সে হয়ত চামড়ার কাজকর্মের ব্যাপারে প্রশিক্ষণ নিয়েছে, এই যে মূলধন সে পাচ্ছে তার পক্ষে সেটা অত্যন্ত কম। এই টাকা বাড়াবার জন্য আপনার দপ্তর কোনও চিন্তা ভাবনা করছে কি?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এখন ট্রেনিংয়ে অর্থাৎ শিক্ষণ প্রাপ্ত যারা থাকে তাদের এই প্রকল্পে কিছু টাকা দেওয়া হয়, এ ছাড়াও বর্তমানে আরও অন্যান্য প্রকল্প চালু আছে, যেমন এই বিভাগের অধীনে ওয়েস্ট বেঙ্গল শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইবস ডেভেলপমেন্ট কর্পোরেশন তাদের মাধ্যমেও বিভিন্ন প্রকল্প নেওয়া যায়। আই. আর. ডি. পি. এবং ডি. আর. ডি. পি. এদের কাছ থেকে এস. সি., এস. টি.-র জন্য কিছু সংখ্যক রিজার্ভেশন থেকে এটাও নেওয়া যায়। এইভাবে শুধু শিক্ষণ শেষে কিছু টাকা দেওয়া হয়। এই পদ্ধতিটা পুরানো। এ ছাড়াও কিছু শিক্ষণ প্রাপ্ত যুবক-যুবতীর বর্তমানে ফিনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে আই. আর. ডি. পি. ও ডি. আর. ডি. এ. তে যেতে কিন্তু কাহারও অসুবিধা নেই।

**শ্রী ধীরেন সেন ঃ** স্যার, জেলা-পরিষদের তফসিলিভুক্ত ব্যক্তিগণের জন্য যে মার্কেট প্লেস বা ঘর-এর প্রকল্প ছিল, সেটা কি তৈরি হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই ব্যাপারে নোটিশ দিলে উত্তর পাওয়া যাবে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** স্যার, আপনার দপ্তর থেকে বিভিন্ন ভাবে যে সমস্ত টাকা, ৬২০ টাকা, ৫০০ টাকা দেওয়া হয়, এই ব্যাপারে মনিটারিংয়ের কোনও ব্যবস্থা আছে কিনা, এবং তা ঠিক মতো প্রফিটাব্লি ইউটিলাইজড হচ্ছে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এইগুলি দেখার জন্য বিভিন্ন জেলা কমিটি আছে, ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি আছে, মনিটারিং সেল আছে; এই ব্যাপারে যিনি ডি. এম. আছেন তাঁকে প্রয়োজনে এই সমস্ত মনিটারিং সেলকে চিঠি লেখা হয়, এবং তাদের দায়িত্বে এইগুলি মনিটারিং করে দেওয়া হয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** ১৯৮৬-৮৭ সালে যে তফসিলিভুক্ত জাতিদের জন্য শিক্ষণ ব্যবস্থা চালু করেছেন, তাতে কতজন যুবক-যুবতী ট্রেনিং পাচ্ছেন, তার সংখ্যা কত?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** সংখ্যাটা বলা যাচ্ছে না, টাকাটা বলা আছে। প্রথম প্রশ্নের মধ্যেই বলা আছে। মাসিক ৭৫ টাকা করে মোট লাগছে ৮ লক্ষ ১০ হাজার টাকা।

**শ্রী উপেন কিস্কু ঃ** স্যার, ৭৫ টাকা যে স্টাইপেন্ড দেওয়া হয় তাতে আজকে দুর্মূল্যের বাজারে এই টাকা কিছুই নয়, এই ট্রেনিং নিতে দূরে গিয়ে তাদের পক্ষে অসুবিধা হয়, এটা বাড়াবার জন্য কি ভাবছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** না, এখনও ভাবা হচ্ছে না।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এইসব কাজ দেখার জন্য ডি. ডব্লু. সি. আছে, মনিটারিং সেল আছে, জনপ্রতিনিধি হিসাবে জেলা সভাধিপতি আছে। এখানে কাজ করতে গিয়ে দেখা যাচ্ছে মনিটারিং সেল যেটা বলছেন সেখানে যদি এম. এল. এ. থাকতেন জনপ্রতিনিধি হিসাবে তাহলে কাজটা আরও ভাল হত। আপনি কি সেইভাবে ভাবছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** প্ল্যানিং এর জন্য মনিটারিং সেল শুধু শিডিউলড কাস্টের ব্যাপারে নয়, সমস্ত ব্যাপারে মনিটারিং করার জন্য ডিস্ট্রিক্টে একটা সেল আছে। সুতরাং যাঁরা কাজের দায়িত্বে থাকেন যেমন সভাধিপতি, পঞ্চায়েত সমিতির সভাপতি এবং বিভিন্ন বিভাগের কর্মকর্তা যাঁরা আছেন তাঁরা কাজটা দেখেন, মাঝে মাঝে মিটিং করেন। এম. পি., এম. এল. এ.-দের নিয়ে যে কমিটি আছে সেটা বড় কমিটি, সেটা বছরে ২/১ বার বসে। তাছাড়া শিডিউল কাস্টের ব্যাপারে সিমিলার কমিটি আছে সেটা হচ্ছে ডি. ডব্লু. সি. কমিটি, এখানে এম. এল. এ. বা অন্যরা থাকেন না।

**শ্রী অনন্ত সরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গে কতজন সাঁওতালী আদিবাসী এবং উপজাতির জনগণকে স্ব-নিযুক্তি প্রকল্পে টাকা দেওয়া হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এখানে ৮ লক্ষ ১০ হাজার যে টাকা দেওয়া হয়েছে বললাম এখানে সঠিক সাঁওতালী বলে কিছু নেই, এর মধ্যে তফসিলি জাতি আছে ৪ লক্ষ ৭ হাজার ৫শো এবং তফসিলি উপজাতি হিসাবে ৩ লক্ষ ৩৭ হাজার ৫শো আছে।

**শ্রী ননী কর ঃ** আমার প্রশ্নটা নির্দিষ্ট। আপনি বলেছেন ৫০০ আর ৬৫০ টাকা দিচ্ছেন, বিভিন্ন ধরনের প্রকল্প আছে। আপনার কাছে জানতে চাই যারা যারা এই ট্রেনিং পাবে স্ট্রেট ওয়েতে স্পেশ্যাল কম্পোনেন্ট স্কীমে, ডি. আর. ডি. এ.-তে তারা টাকা পাবে এই স্পেশ্যাল অর্ডার আপনি করতে পারবেন কিনা? এটা আমার স্ট্রেট কোয়েশ্চেন অ্যান্ড ইউ গিভ স্ট্রেট অ্যানসার।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** ডি. আর. ডি. এ. হোক, স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান হোক এইসব ক্ষেত্রে প্রার্থী বাছাই এর অন্য যে বডি আছে তাঁরা করেন। পঞ্চায়েতের বিভিন্ন স্তরে যে সংস্থা সেই সংস্থার মধ্যে এরাও যেতে পারে। কিন্তু পঞ্চায়েতের যে নির্বাচিত প্রতিনিধি আছে তাঁরা এঁদের অগ্রাধিকার দেবেন কি দেবেন না এর উপর নির্দেশ করে দেওয়া আপাতত বিভাগের কোনও পরিকল্পনা নেই।

**মিঃ স্পিকার ঃ** দীনেশ বাবু, ডি. আর. ডি. এ. স্পেশ্যাল কম্পোনেন্ট স্কীম, এটা কি সেন্ট্রাল গভর্নমেন্ট স্কীম? এটা কি শেয়ারিং স্কীম? সেন্ট্রাল গভর্নমেন্ট স্কীম হলে এই রকম কোনও নির্দেশ আছে কিনা যে যারা ট্রেনিং পাবে তাদের সরাসরি অ্যালটমেন্ট দেবেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** না, এই রকম নেই।

**শ্রী ননী কর ঃ** সভাধিপতির কাছে হোক, পঞ্চায়েত সমিতির কাছে হোক এটা যদি ডিপার্টমেন্ট লেখে যে এটাকে অগ্রাধিকার করা হোক, অন্তত আমি যে অঞ্চল-এ থাকি

সেখানে আমরা অগ্রাধিকার করে থাকি, কিন্তু এই জিনিসটা ডিপার্টমেন্টের পক্ষ থেকে পরিষ্কার করে বলা নেই, সেজন্য অসুবিধা হচ্ছে।

**মিঃ স্পিকার :** আমি সেজন্য স্পেশ্যালি জিজ্ঞাসা করেছি সেন্ট্রাল গভর্নমেন্ট স্কীম কিনা, সেন্ট্রাল গভর্নমেন্ট স্কীম হলে তার গাইড লাইন থাকবে, সেই গাইড লাইনের মধ্যে যদি না পড়ে তাহলে উনি কি নির্দেশ দিতে পারেন?

**শ্রী ননী কর :** স্যার, আপনাকে বলছি, আপনি বলে দিন সেন্ট্রালকে লেখা হোক টু কারেক্ট দি স্কীম।

## Calcutta Thika Tenancy Act, 1981

***123.** (Admitted question No. *75.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) If it is a fact that Special Bench of Calcutta High Court has declared some provisions of Calcutta Thika Tenancy Act, 1981 and some of the Rules framed there under as ultra vires; and

(b) If so, the steps taken/proposed to be taken by the State Government to have the said Act and the Rules framed there under amended in the light of the Judgement ?

[2-00 — 2-10 P.M.]

**Shri Benoy Krishna Chowdhury :**

(a) Yes.

(b) The State Government have preferred an appeal before the Hon'ble Supreme Court of India against the said judgement. The appeal is still pending. The question of amendmenting the Act and Rules does not arise at this stage.

**Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge be pleased to state whether the Special Bench of Calcutta High Court has declared all the clauses of the Acts ultra vires or they have made some clauses of the Act ultra vires ?

**Shri Benoy Krishna Chowdhury :** I have already told you that in this regard we have made an appeal to the Supreme Court. Now it is pending.

**Mr. Speaker :** That is a judgement. You read the judgement which is a public document. How can he answer that ?

**Shri Sultan Ahmed :** Regarding question (a) I want to know what are the rules framed there under which have been declared ultra vires.

**Mr. Speaker :** He has said that he preferred an appeal.

**Shri Benoy Krishna Chowdhury :** I have made an appeal to the Supreme Court. It is lying there. It is still pending and unless it is disposed of nothing can be done.

**Shri Sultan Ahmed :** In the last Act Debottar properties had been included. I want to know whether you again prefer to go to the Supreme Court for inclusion of Debottar properties.

**Shri Benoy Krishna Chowdhury :** I have already told that I have preferred an appeal before the Supreme Court. It is lying there. It is still pending.

### টেলিকম ফ্যাক্টরীর স্থানান্তরণ

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পরিবেশ দূষণের অজুহাতে কলিকাতায় অবস্থিত টেলিকম ফ্যাক্টরীটিকে স্থানান্তরিত করার জন্য কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রীর নিকট রাজ্য সরকারের তরফে কোনও পত্র পেশ করা হইয়াছে কিনা?

**ডাঃ অম্বরীশ মুখার্জি :**

Telecom Factory -এর Galvanising Plant পরিবেশের পক্ষে অত্যন্ত ক্ষতিকর বলিয়া উহাকে কলিকাতার আলিপুর হইতে অন্যত্র সরাইয়া লওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে বলা হইয়াছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** আপনি বললেন অত্যন্ত ক্ষতিকর বলে এটাকে সরাবার জন্য বলা হয়েছে। কেন্দ্রীয় সরকারের পরিবেশ মন্ত্রী এবং যোগাযোগ মন্ত্রী এই সম্পর্কে কি উত্তর দিয়েছেন?

**ডাঃ অম্বরীশ মুখার্জি :** এই ব্যাপারে অনেক দিন ধরেই লেখালেখি হচ্ছিল। ওরা চাইছিলেন এখানে উন্নত ধরনের যন্ত্রপাতি এনে নূতন একটা প্ল্যান্ট বসাবেন। কিন্তু আমরা রাজি হই নি। পুরানো যে প্ল্যান্টটি আছে সেই সম্পর্কে কোনও ক্লিয়ারেন্সও নেওয়া হয় নি। ব্যাপারটি মুখ্যমন্ত্রী নিজেই লেখেন এবং লেখবার পরে ওরা বললেন আমরা অল্টারনেট

সাইটে নিয়ে যাব। নূতন যন্ত্রপাতি ট্রায়াল রানের জন্য আবেদন করেন্। আমরা তাদের বলেছি ৩ মাসের জন্য ট্রায়াল রান নিন, কিন্তু প্রোডাকশন এখানে করতে পারবেন না। আর যে জমি নিয়েছেন সেটা আমাদের ফিরিয়ে দিন। জমি ফেরানোর ব্যাপারে আপত্তি আছে। কিন্তু আমরা চাপ দিয়ে চলেছি। এখন আমরা মনে করি পরিবেশের স্বার্থে জনবসতি এরিয়ায় নূতন করে কারখানা করতে দেওয়াটা জনসাধারণের স্বাস্থ্যের পক্ষে, পরিবেশের পক্ষে অনুকূল হবে না। তাই আমরা মনে করি যত তাড়াতাড়ি সম্ভব এই কারখানাটি ওখান থেকে সরিয়ে নিয়ে যাওয়া উচিত। এই সম্পর্কে আমরা ক্রমাগত চাপ সৃষ্টি করে যাচ্ছি।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### সরবরাহকৃত দুগ্ধে বিভিন্ন উপাদানের পরিমাণ

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭।) শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মিল্ক ডিস্ট্রিবিউশন স্কীম ইন ক্যালকাটা অ্যান্ড এনভায়রন্স কর্তৃক পরিবেশিত গো-দুগ্ধে মিল্ক ফ্যাট, মিল্ক প্রোটিন ও মিল্ক সুগার-এর পরিমাণ কত;

(খ) গত ১৯৮৮ সালের ১লা জানুয়ারি তারিখে পরিবেশিত গো-দুগ্ধে উহাদের পরিমাণ কত ছিল;

(গ) উক্ত তারিখে কি পরিমাণ (১) গো-দুগ্ধ, (২) টোন্ড দুগ্ধ ও (৩) ডাবল-টোন্ড দুগ্ধ উৎপাদিত হয়েছিল;

(ঘ) উক্ত উৎপাদিত দুগ্ধে গুঁড়া দুগ্ধ ব্যবহৃত হয়েছিল কিনা;

(ঙ) হইলে, তাহার পরিমাণ কত;

(চ) সরকারি হাসপাতালসমূহে ডাবল-টোন্ড দুগ্ধ বিতরিত হয় কি; এবং

(ছ) ঐ প্রকার দুগ্ধে ক্যালোরির পরিমাণ কত?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) Milk Distribution Scheme in Calcutta and Environs নামে সরকারের কোনও প্রকল্প নেই। তবে বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প কর্তৃক পরিবেশিত গো-দুগ্ধে উল্লিখিত উপাদানগুলির পরিমাণ পরবর্তী পৃষ্ঠায় উল্লিখিত রূপঃ

প্রতি লিটার গো-দুগ্ধে ঃ

মিল্ক ফ্যাট — শতকরা ৪-০০ ভাগ

মিল্ক প্রোটিন — শতকরা ৩-৪৫ ভাগ

মিল্ক সুগার — শতকরা ৪-৮০ ভাগ।

(খ) প্রতি লিটারে ঃ

মিল্ক ফ্যাট — শতকরা ৪-০০ ভাগ

মিল্ক প্রোটিন — শতকরা ৩-৪৫ ভাগ

মিল্ক সুগার — শতকরা ৪-৮০ ভাগ।

(গ) ১। গো-দুগ্ধ — ১৫,৫৩২ লিটার

২। টোন্ড দুগ্ধ — ১,২৬,৬২৮ লিটার

৩। ডাবল দুগ্ধ — ২৩,৫৭৫ লিটার

(ঘ) গো-দুগ্ধ ব্যবহৃত হয় না। টোন্ড এবং ডাবল টোন্ড — "রিকনস্টিটিউটেড মিল্ক" হৃত হয়।

(ঙ) আনুমানিক ১২ টন ৭৫ কেজি।

(চ) হ্যাঁ।

(ছ) আনুমানিক ৪৮৩ ক্যালরি প্রতি লিটারে।

## ঘাটাল মাস্টার প্ল্যান

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫।) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সেচ ও জলপথ াগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ঘাটাল মাস্টার প্ল্যান বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উক্ত প্ল্যান কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাভ করেছে কি;

(গ) এ পর্যন্ত উক্ত মাস্টার প্ল্যানে কত টাকা খরচ করা হয়েছে; এবং

(ঘ) উক্ত প্ল্যানটি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি অনুমোদনের অপেক্ষায় আছে।

(খ) হ্যাঁ।

(গ) প্রায় ৮০ লক্ষ টাকা।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

**হোসিয়ারী শিল্পের উন্নয়ন**

***১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৮।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৭-৮৮ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) রাজ্যের হোসিয়ারী শিল্পের উন্নতির জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হোসিয়ারী শিল্পের উন্নতির জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ঃ—

(১) হোসিয়ারী শিল্পের কর্মীদের দ্বারা ২টি হোসিয়ারী সমবায় সমিতি গঠন করা হইয়াছে, তন্মধ্যে ১টি সমবায় সমিতিকে উক্ত সময়ে শেয়ার মূলধন বাবদ ১ লক্ষ টাকা দেওয়া হইয়াছে।

(২) উক্ত সময়ে ৬টি হোসিয়ারী শিল্প ইউনিট স্থাপনের প্রস্তাব অনুমোদন করা হইয়াছে এবং আর্থিক প্রতিষ্ঠান সমূহের নিকট অর্থ মঞ্জুরির জন্য পাঠানো হইয়াছে।

**কয়লা বাবদ আদায়কৃত রয়ালটি**

***১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৯।) **শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৭-৮৮ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) কয়লা বাবদ মোট আদায়কৃত রয়ালটির পরিমাণ কত;

(খ) এই পরিমাণ পূর্ববর্তী আর্থিক বৎসরের তুলনায় কম না বেশি;

(গ) কম হলে, তার কারণ কি;

(ঘ) বর্তমানে কেন্দ্রের নিকট রয়ালটি বাবদ কোনও অর্থ অনাদায়ী আছে কি;

(ঙ) থাকলে তার (১) পরিমাণ কত; (২) কারণ কি; এবং

(চ) উক্ত অনাদায়ী অর্থ আদায়ের জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮ কোটি ৪৮ লক্ষ টাকা;

(খ) প্রায় ২৬ লক্ষ টাকা বেশি;

(গ) প্রশ্ন ওঠে না;

(ঘ) হ্যাঁ।

(ঙ) ১। ৪ কোটি ১১ লক্ষ টাকা

২। কেন্দ্রীয় সরকার কোলিয়ারী বয়লারের জন্য ব্যবহৃত কয়লা বাবদ রয়ালটি দেয় না মনে করায় উহা অনাদায়ী আছে।

(চ) উক্ত অনাদায়ী অর্থ সত্বর আদায় দেবার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে এবং সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে আলোচনা চলছে।

**মেদিনীপুর জেলার সবং ও ময়না ব্লকের দেবীখাল সংস্কার**

***১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪১।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার সবং এবং ময়না ব্লকের মধ্য দিয়া প্রবাহিত দেবীখাল সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে উক্ত বাবদ কত টাকা মঞ্জুর করা হইয়াছে; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কাজের অনুমিত ব্যয়ের হিসাব করা হচ্ছে।

(গ) এখনই বলা যাচ্ছে না।

**Forest Security Force**

***130.** (Admitted question No. *491.) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-Charge of the Forest Department be pleased to state —

(a) If it is a fact that the scheme to introduce Forest Security Force is under consideration of the Government; and

(b) If so,—

(i) The details thereof,

(ii) Target of areas to be covered by the scheme, and

(iii) Target of time for its materialisation ?

**Minister-in-Charge for the Forests Department :**

(a) Yes.

(b) (i) The Scheme prepared in consultation with the Home (Police) Deptt. provides for the sanction of 10 units of Special Armed Police Force for protection of forests in West Bengal. This Force will be under the Administrative control of the Director General & Inspector General of Police, West Bengal. Each unit will be divided into two camps. Each camp will be provided with vehicular mobility.

Communication system through mobile and static R. T. sets and Arms and Ammunitions. To start with, accommodation will be provided in Tents.

(ii) 6 of these 10 units will be posted in vulnarable places of 5 territorial Forest Divisions of the Northern part of the State viz. Jalpaiguri, Baikunthapur, Buxa, Cooch Behar and Kurseong falling within the Districts of Jalpaiguri and Darjeeling while the remaining 4 units will be posted in the Southern part of this State in the Forest Divisions of East Midnapore, West Midnapore, Bankura (North), Bankura (South) and Purulia falling within the Districts of Midnapore, Bankura and Purulia.

(iii) 4 of the 6 units for the Northern part of the State have already been sanctioned. There is a proposal for sanction of 2 units this year for the Southern part of the State. The remaining 2 units for the Northern part of the State and 2 units for the Southern part of the State are proposed to be sanctioned within the 7th Five Year Plan period.

## Distribution of Vikash Patrikas

***131.** (Admitted question No. *1288.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-Charge of the Rural Development Department be pleased to state —

(a) Whether it is a fact that Vikash Patrikas have not reached all the beneficiaries of the Integrated Rural Development Programmes in West Bengal; and

(b) If so, the steps taken/proposed to be taken to distribute Vikash Patrikas to all the beneficiaries of IRDP ?

**Minister-in-Charge for the Rural Development Department :**

(a) Yes, it is a fact that Vikash Patrikas have not reached all the beneficiaries under IRDP in West Bengal;

(b) The District Magistrates have been asked to instruct field functioneris in line with this Government's earlier instruction to follow up the projects given to the beneficiaries through the instrument of Vikash Patrika. The District Rural Dev. Agencies have been also requested to see that distribution and updating of Vikash Patrika is made according to the instructions issued from time to time by the Government. The DRDAs have also been asked to review the distribution block wise of the Vikash Patrika and where required reinforcement of the existing staff position may be made by way of engaging additional personnel from the block. The DRDAs have been allowed to grant an intensive at the rate of Re.1/- for the entire deal of the Vikash Patrika. The State Government is reviewing the matter from time to time.

স্বরূপনগর ব্লকের চাকোন্দা বিলে ও কপিলেশ্বরপুরে স্লুইস নির্মাণ

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭।) **শ্রী আনিসুর বিশ্বাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, উত্তর ২৪-পরগনা জেলায় স্বরূপনগর ব্লকের চাকোন্দা বিলে এবং কপিলেশ্বরপুরে স্লুইস নির্মাণের কাজ মাঝপথে বন্ধ আছে;

(খ) থাকিলে, তার কারণ কি; এবং

(গ) এই স্লুইস নির্মাণ কবে নাগাদ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) (১) চাকোন্দা বিলের নিকাশি খালের মুখে স্লুইসটির কাজ মাঝ পথে বন্ধ হবার কারণ ন্যস্ত ঠিকাদারের কাজ সম্পূর্ণ করিতে অক্ষমতা। এ বিষয়ে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য কিছু সময় অতিবাহিত হয়।

(২) কপিলেশ্বরপুরের স্লুইসটি এক ভেন্ট হইতে দুই ভেন্ট করার পরিপ্রেক্ষিতে ডিজাইন এবং নক্সা পরিবর্তনের জন্য কিছু দেরি হয়েছে।

(গ) ১৯৮৮-৮৯ সালের মধ্যে কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**নিম্ন-দামোদর প্রকল্পের কাজ**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৯।) **শ্রী অমর ব্যানার্জি :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বর্তমানে নিম্ন-দামোদর প্রকল্পের কাজ শুরু করার জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) এ বাবদ কেন্দ্রীয় সরকারের নিকট থেকে বর্তমান আর্থিক বছরে কত টাকা পাওয়া গেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৮-৮৯ সালের বাজেটে ৭৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

(খ) কাজ এখনও শুরু হয় নি। কাজেই এ প্রশ্ন ওঠে না।

**ওয়েস্ট ল্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ওয়েস্ট ল্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন কি কি প্রকল্প হাতে নিয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

'ওয়েস্ট বেঙ্গল কর্পোরেশন ফর ওয়েস্ট ল্যান্ড ডেভেলপমেন্ট', এখনও কোনও প্রকল্প হাতে নেয় নি।

**মেদিনীপুর জেলায় বারচৌকা নিকাশি প্রকল্প**

***১৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৭ সালে মেদিনীপুর জেলার পটাশপুর থানার বরচৌকা নিকাশি প্রকল্পটির কি কি কাজ করা হয়েছে;

(খ) উক্ত প্রকল্পের কি কি কাজ এখনও বাকি আছে; এবং

(গ) ১৯৮৮ সালে এই প্রকল্পের কাজ সম্পূর্ণ হবে কিনা?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কয়েকটি খাল খননের কাজ ও কিছু স্ট্রাকচারের কাজ করা হয়েছে।

(খ) এই প্রকল্পে কয়েকটি ব্রিজ, কিছু স্লুইস, ব্রিজ সহ রেগুলেটর ও কয়েকটি খালের পুনর্নির্মাণের কাজ বাকি আছে।

(গ) না।

**হলদি নদীর ভাঙনরোধে ব্যবস্থা**

***১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হলদী নদীর ভাঙনের ফলে নন্দীগ্রাম থানার দীনবন্ধু গ্রামের বৃহদংশ আজ বিপদাপন্ন;

(খ) সত্য হইলে, উক্ত নদীর ভাঙন প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গত বৎসর প্রায় এক লক্ষ টাকা ব্যয়ে আশু প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। দীর্ঘমেয়াদী ব্যবস্থা হিসাবে একটি প্রকল্প তৈরি করা হচ্ছে।

**শব্দ-দূষণরোধে গবেষণা**

***১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮১।) **শ্রী সুভাষ বসু :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) শব্দ-দূষণরোধে কলকাতায় কোনও পরীক্ষা/গবেষণা করা হয়েছে কি; এবং

(খ) হলে, ঐ ব্যাপারে কতটা অগ্রগতি হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) শব্দ-দূষণরোধে এ যাবৎ কোনও আইন ছিল না। সম্প্রতি ENVIRONMENT (Protection) Act, 1986-এর আওতায় শব্দ-দূষণকে আনা হয়েছে। এছাড়া শব্দ-দূষণের সীমা নির্ধারণ করার ব্যাপারে কেন্দ্রীয় সরকার নিযুক্ত একটি বিশেষজ্ঞ কমিটির রিপোর্ট রাজ্য সরকার পরীক্ষা করে দেখছেন।

**ফরাক্কা হতে জলঙ্গী পর্যন্ত পদ্মা নদীর ভাঙনরোধে ব্যবস্থা**

***১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৩।) **শ্রী আতাহার রহমান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সাম্প্রতিককালে ফরাক্কা হতে জলঙ্গী পর্যন্ত পদ্মা নদীর ভাঙন প্রতিরোধের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পরিমাণ সাহায্য পেয়েছে; এবং

(খ) এই ভাঙন প্রতিরোধকল্পে রাজ্য সরকার কি, কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ যাবৎ কোনও সাহায্য পাওয়া যায় নি।

(খ) রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে প্রতি বছর গুরুত্বপূর্ণ স্থানগুলিতে আশু প্রতিরোধ ব্যবস্থা নেওয়া হয় এবং এ বাবদ বছরে গড়ে দুই থেকে তিন কোটি টাকা ব্যয় করা হয়। প্রসঙ্গত উল্লেখ্য যে ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ কেবল ফরাক্কা ও জঙ্গীপুর ব্যারেজ সংলগ্ন এলাকায় প্রয়োজনীয় প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করছে।

উক্ত এলাকাটির ভাঙন প্রতিরোধ কল্পে ১৯৮ কোটি টাকার এসটিমেট কেন্দ্রীয় সরকারের

কাছে ১৯৮১ সালে পাঠানো হয়েছিল। আশানুরূপ সাড়া না পেয়ে পরবর্তিকালে ১১ কোটি ৬৪ লক্ষ টাকার একটি এসটিমেট দুর্গাপুর, বাজিতপুর, সাকোপাড়া, পরাণপাড়া অঞ্চলের ভাঙন প্রতিরোধের জন্য পাঠানো হয়েছে এবং এখনও কেন্দ্রের বিবেচনাধীন আছে।

## গ্রাম পঞ্চায়েত সচিবের শূন্য পদ

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৬।) **শ্রী রামপদ মান্ডি ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের গ্রাম পঞ্চায়েত সচিবের কতগুলি পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি খালি থাকার কারণ কি?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এই রাজ্যে মোট ১৭২টি গ্রাম পঞ্চায়েত সচিবের পদ খালি আছে।

(খ) গ্রাম পঞ্চায়েত সচিব পদের জন্য বর্তমানে যে নিয়োগ নীতি প্রচলিত আছে তদনুযায়ী বিভিন্ন স্তরে করণীয় কাজ করিতে সময় লাগিবার দরুন উক্ত শূন্য পদগুলি পূরণ করিতে বিলম্ব হইতেছে।

## দুর্গাপুর ব্যারেজ

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৫।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) দুর্গাপুর ব্যারেজ নির্মিত হইবার পর উক্ত ব্যারেজে জলধারণ ক্ষমতা কত ছিল;

(খ) বর্তমানে উক্ত ব্যারেজে জলধারণ ক্ষমতা কতটা কমিয়াছে; এবং

(গ) উক্ত ব্যারেজ পলিমাটিমুক্ত করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১৩,০০০ একর ফুট) তেরো হাজার একর ফুট।

ঘটনা। প্রেমচাঁদ জুট মিলটি আজ ১১ থেকে ১১।। মাস হল বন্ধ হয়ে গেছে। ওখানে কাজ করেন একজন শ্রমিক, তাঁর বাড়ি রিষড়াতে, তিনি আমি যেখানে থাকি — উলুবেড়িয়াতে একটি চিঠি লিখে জানিয়েছেন যে, তিনি প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি ও সি. ডি. এস.-এর টাকা পয়সা পাচ্ছেন না। উনি এখনও পর্যন্ত একটি পয়সাও পান নি। এই কারণে উনি প্রভিডেন্ট ফান্ড কমিশনারের অফিসেও গিয়েছিলেন। কিন্তু তাঁরা বলেছেন যে, তাঁরা কিছু জানেন না। উনি এরপর প্রেমচাঁদ জুট মিলের হেড অফিসে গিয়েছিলেন। সেখানে সব ঘটনা জানাবার পর তাঁরা বলেন যে তাঁরা কিছু জানেন না। উনি আমাকে লেখা চিঠিতে আরও জানিয়েছেন যে এই ব্যাপারে উনি চিফ মিনিস্টার এবং শ্রমমন্ত্রী শান্তি ঘটক মহাশয়ের কাছেও আবেদন জানিয়েছিলেন। এক একটি মিলের মালিকরা একতরফা ভাবে মিল বন্ধ করে দিচ্ছে এবং সেখানকার শ্রমিকরা প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি, সি. ডি. এস.-এর টাকা পাচ্ছেন না। এর পরেও একটা সরকার বসে আছেন। এই রকম ঘটনা ঘটার পরও শ্রমমন্ত্রী এখনও রাজনীতি করবেন? কি জন্য বসে আছেন? প্লীজ ভ্যাকেট দি চেয়ার শ্রমিকরা তাদের সঞ্চিত টাকা পাবে না, মালিকরা প্রভিডেন্ট ফান্ডের টাকা দেবে না, আর আপনি এখানে বিবৃতি দেবেন? এই জিনিস কখনও চলতে পারে না। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি। তিনি মিল মালিকদের বাধ্য করুন তারা যাতে শ্রমিকদের ন্যায্য টাকা পয়সা মিটিয়ে দেয়।

**মিঃ স্পিকার ঃ** অমর বাবু, আপনি বললেন এঁদেরকে, ছেড়ে দিন। এঁদের জিজ্ঞাসা করলে এঁরা বলেন, 'আমরা ছেড়ে দিলে আসবে কে'?

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আমাদের জেলা ২৭০ কি. মি. লম্বা। এই জেলার সদর এক প্রান্তে, বালুরঘাটে অবস্থিত। ফলে জনসাধারণের পক্ষে জেলা সদরে যাতায়াত করা কঠিন। আর্থিক ও যোগাযোগ ব্যবস্থা খুবই দুরূহ। জেলার প্রশাসনিক ব্যবস্থা চালু রাখা খুব দুরূহ ব্যাপার। এই কারণে প্রশাসনিক সংস্কার কমিটির সুপারিশ ছিল যে জেলা সদর বালুরঘাটকে রায়গঞ্জের মধ্যে আনা দরকার। কিন্তু এখনও পর্যন্ত কিছু করা হচ্ছে না। এর ফলে রায়গঞ্জ এবং ইসলামপুরের জনসাধারণের মধ্যে জেলা স্থানান্তরের দাবিকে কেন্দ্র করে একটি বিক্ষোভের সঞ্চার হতে আরম্ভ করেছে। শুধু তাই নয়, এর ফলে বালুরঘাট মহকুমার অধিবাসী ও রায়গঞ্জের অধিবাসীদের মধ্যে একটি বিভেদ সৃষ্টি হচ্ছে। বালুরঘাট আজ ৪০ বছর যাবৎ যে ভাবে চলছে এবং তার যেখানে অবস্থান, সেখান থেকে স্থানান্তর করা কখনও সম্ভব নয় এবং উচিতও নয়। সেই কারণে আমি মনে করি এই জেলাকে দু'ভাগে দুটি জেলায় রূপান্তর করা হলে জেলার জনসাধারণের পক্ষে দুরূহ যোগাযোগ ব্যবস্থার হাত থেকে রক্ষা পাওয়া সম্ভব হবে এবং তাঁরা কষ্টকর যোগাযোগ ব্যবস্থার হাত থেকে রেহাই পাবেন। এর ফলে তাঁদের সুরাহা হবে। এই বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪, ১৫, ১৬ তারিখে শিল্প ধর্মঘট ছিল। ইসকো কারখানাকে বাঁচাবার জন্য ইমার্জেন্সি পাস ইস্যু করা হয়েছিল। ৪ হাজার ইমার্জেন্সি পাস ইস্যু হয়েছিল এবং সেই পাস বিলি হয় সিটু নেতা সহ কিছু কর্মচারীদের।

যারা পাস পেয়েছিল তারা যখন কারখানার মধ্যে ঢুকে ইমার্জেন্সি পাস নিয়ে ঢুকতে যান সেই সময়ে সিটুর স্বেচ্ছাসেবকরা তাদের উপর আক্রমণ করে। সবচেয়ে বড় কথা হচ্ছে যে ইসকোর যে সমস্ত সিনিয়ার অফিসারকে কাজ করার জন্যে বলা হয় তারা কাজ করতে এলে তাদের সি. পি. এমে.র গুন্ডাবাহিনী, সিটু সমর্থক দল রিভালবারের বাঁট দিয়ে মেরে মেরে হসপিটালাইজড করেছে। ইসকোর সিনিয়ার অফিসারকে ইমার্জেন্সির সময়ে কাজ করতে দেওয়া হল না, তাঁকে মার্কসবাদী কমিউনিস্ট সমর্থকদের হাতে নিগৃহীত হতে হল। তারা রিভলবারের বাঁট দিয়ে মাথায় মেরে তাঁকে হসপিটালে ভর্তি করেছে। এখানে আমি দাবি করছি আপনারা তো মাঝে মধ্যেই ধর্মঘট করছেন কিন্তু ইচ্ছুক শ্রমিক যদি কাজে যোগ দিতে চান বা সিনিয়র অফিসার যদি কাজে যোগ দেন তাতে আপনারা বাধা দেবেন কেন? সিটুর নেতারা ইমার্জেন্সি পাস থাকা সত্ত্বেও ওই শ্রমিকদের উপর অত্যাচার করেছে। আজকে তারা সি. পি. এমে.-র লোক বলে সিনিয়ার অফিসারকে মারা সত্ত্বেও ছাড়া পেল। পুলিশ সেখানে থেকে কিছু করে নি।

(এই সময়ে মাইক বন্ধ হয়ে গেল)

**শ্রী সুরজিৎস্মরণ বাগচী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলিকাতা তথা মধ্য কলিকাতার অন্যতম কলেজ বঙ্গবাসী সান্ধ্য কলেজের কতগুলি সমস্যা সম্পর্কে। স্যার, আপনি জানেন যে ওই কলেজকে ঘিরে কংগ্রেস (ই) দলের মদত পুষ্ট একদল মাফিয়া চক্র-এর বিরাট অশান্তির সৃষ্টি করেছে। ওই মাফিয়া চক্রের হুমকির ফলে ওই কলেজের ৪ জন অধ্যাপক তাদের কাজে আসতে পারছেন না। ওই দুষ্ট চক্রের নেতা বৈঠকখানা বাজারের জনৈক হাঁড়ি কলসী ব্যবসায়ী। তার নেতৃত্বে একদল ছাত্র অকারণে নৃতত্ত্ব বিভাগের ক্লাশে ঢুকে অধ্যাপক সৌমেন ভৌমিককে অকথ্য ভাষায় গালিগালাজ করে। তখন তিনি তাদের বলেন বার করে দেব তখন ওই ছাত্ররাই তাঁকে মারধোর করে ক্লাশ করতে দেন না। তারা হুমকি দেয় যে তিনি কি করে ক্লাশ করেন এবং কিভাবে কলকাতায় বাস করেন দেখে নেবে ইত্যাদি। এ ছাড়া তারা আরও ৩ জন অধ্যাপককে যথা শ্রী অমলেন্দু চট্টোপাধ্যায় (বোটানি), সর্বশ্রী প্রবীর মুখার্জি (জুলজি), ও সোমনাথ চক্রবর্তী (নৃতত্ত্ব) হুমকি দিচ্ছেন এবং এখনও পর্যন্ত তাদের ফোনে হুমকি দেওয়া হচ্ছে, তারা কলেজে আসতে পারছেন না। তাঁদের দোষ কি — এই কলেজের একটা এক্সকারশন হওয়ার কথা, এডুকেশনাল ট্যুর তাতে ওই কলেজের ছাত্রদের দাবি যে ওদের সঙ্গে কিছু ছাত্র — কংগ্রেস দলের মদতপুষ্ট কিছু ছেলে ওই কলেজের ট্যুরে যাবে। তাতে নৃতত্ত্ব বিভাগের অধ্যাপক বলেন তা হবে না এবং তাই থেকেই ঘটনার সূত্রপাত। সুতরাং এই দোষে আজকে তাদের উপর এই অত্যাচার করা হচ্ছে। শুধু তাই নয় এই কলেজের যা কিছু ক্ষতিপূরণ তা ওই কলেজ ফান্ড থেকে দেওয়া হয়। বিশ্ববিদ্যালয়ের যে পরীক্ষা হয় তার জন্য ছাত্রদের কাছ থেকে যে ফি নেওয়া হয় সেই ফি জমা দেওয়া হয় না। সমস্ত কিছু কলেজ ফান্ড থেকে দেওয়া হয়। এইভাবে কলেজটিকে একটা অশান্ত পরিবেশ সৃষ্টি করেছেন। আমি আপনার মাধ্যমে দাবি করছি যে ওই কলেজটিতে যাতে শান্ত পরিবেশ ফিরে আসে তার আশু ব্যবস্থা করুন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফন্টের পঞ্চায়েত নির্বাচনের পরে দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন, ক্যানিং, গোসাবা, বাসন্তী, বারুইপুর প্রভৃতি জায়গায় প্রত্যেক দিন চুরি, ডাকাতি রাহাজানি ক্রমশ বেড়ে চলেছে। স্যার, আপনি জানেন গতকাল গৌরীদহ পঞ্চায়েত এলাকায় ঘুটিয়ারি শরিফে প্রত্যেক দিন লোকের বাড়িতে বাড়িতে ডাকাতি হচ্ছে। এই সমস্ত ডাকাতরা সি. পি. এমে.-র মদতপুষ্ট এবং এরা মাফিয়া চক্র চালাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় গত পরশু দিন মথুরাপুরের নন্দন মেলায় ওখানকার এস. পি. ৫ জন ডাকাতকে গুলি করে মেরেছেন।

[2-50 — 3-00 P.M.]

খান্নান মোল্লা খুন হয়েছে, সে মথুরাপুর থানার খাঁড়ি গ্রাম পঞ্চায়েতের সি. পি. এম. অঞ্চল প্রধানের ভাই। সে চুরি ডাকাতিতে মদত দিচ্ছে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী নবনী বাউরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখে আমাদের বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি, মেজিয়া, শালতোড়া, বড়জোড়া ও বাঁকুড়া সদর থানা এলাকায় প্রবল শিলা বৃষ্টি এবং ঝড় হাওয়ার ফলে বহু গরিব লোকের ঘর বাড়ি ভেঙ্গে পড়ে গেছে এবং অনেক বাড়ির টালির চাল উড়িয়ে নিয়ে চলে গেছে। এই এলাকার মানুষের প্রচন্ড পরিমাণে ফসলের ক্ষতি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই মুহূর্তে যারা গৃহহীন হয়ে পড়েছে তাদের অর্থ দিয়ে সাহায্য করুন। কারণ তারা অসহায় ভাবে জীবন-যাপন করছে। যাদের ঘর বাড়ি ভেঙ্গে গেছে তাদের অর্থ দিয়ে ঘরগুলি সারানোর জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় গত ২৯ তারিখ থেকে ২৪ ঘন্টা কোনও বিদ্যুৎ নেই। এখানে কোনও বিদ্যুৎ না থাকার ফলে গোটা জেলার মানুষ বিক্ষোভে ফেটে পড়ছে। ইতি পূর্বে এই সভায় '২ জন সদস্য এবং আমাদের সাত্তার সাহেব এই ব্যাপারে বলেছেন, কিন্তু কোনও কাজ হয় নি। এই ব্যাপার নিয়ে দুজন দায়িত্বশীল মন্ত্রী মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেন এবং অতি সত্বর এখানে বিদুৎ সরবরাহের জন্য বলেন। কিন্তু আমরা লক্ষ্য করছি আজ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় বিদ্যুৎ সরবরাহ হল না। এই বিদ্যুৎ সরবরাহ না হওয়ার ফলে গোটা জেলায় যে বোরো ধান চাষ করা হয়েছিল সেইগুলি সব শুকিয়ে যাচ্ছে। স্কুলে ছেলেরা বসতে পারছে না, হাসপাতালে অপারেশন হচ্ছে না। আজকে তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি এই সভায় বিদ্যুৎ মন্ত্রী অবিলম্বে একটা বিবৃতি দেন যে কবে থেকে এখানে বিদ্যুতের স্বাভাবিক অবস্থা ফিরে আসবে। একটা সভ্য দেশের একটা জেলায় ২৪ ঘন্টা বিদ্যুৎ থাকবে না এটা হতে পারে না। অতি সত্বর এখানে যাতে

বিদ্যুৎ সরবরাহ করা হয় সেই দাবি আমি এখানে রাখছি। এই ব্যাপারে অপদার্থতার জন্য বিদ্যুৎ মন্ত্রী যাতে পদত্যাগ করেন তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবুল বাসার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয় এই সভায় রাখছি। বিগত ৪.৩.১৯৮৮ তারিখে কেন্দ্রের মন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সী যিনি প্রদেশ কংগ্রেসের সভাপতি, সুব্রত মুখার্জি এবং কুমুদ ভট্টাচার্য মহাশয় জোকা-মেটিয়াব্রুজ ব্লকের পাঁচুয়া — এখানে কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার হয়েছে তাদের ক্যাডাররা গ্রামে ঢুকতে পারছে না এই সব কথা বলে ভ্রমণ করেছে। এই এলাকা পরিক্রমা করে ৫ তারিখে তাঁরা কাগজে একটা বিবৃতি দিয়েছেন। সেখানে বলা হয়েছে যে মালিপাড়ার দুই নম্বর অঞ্চল পঞ্চায়েতে ওনাদের আড়াই হাজার কর্মী এবং আক্রাফটক এলাকায় তিন হাজার কর্মী ঘর ছাড়া হয়ে গিয়েছে সি. পি. এম.-এর অত্যাচারে। সেখানে আরও বলা হয়েছে পাঁচুড়া, মালিপাড়ায় একজন পুরুষও নেই, মহিলাদের এসে শাঁসানো হচ্ছে। এখানকার সমস্ত লোকেরা বিক্ষুদ্ধ হয়ে গেছে। এই সমস্ত কথা তাঁরা বলেছেন। কিন্তু সেখানে একটাও লোকের উপর কোনও রকম অত্যাচার করা হয় নি। আমি দেখাতে পারি সেখানকার লোক বিক্ষুদ্ধ হয়ে তাদের বিরুদ্ধে ডি. এম.-এর কাছে এবং জেলা পরিষদের কাছে চিঠি লিখেছে সেটা আমি দেখাতে পারি। তাদের অঞ্চল প্রধান সেখান থেকে লিখেছে এটা অত্যন্ত নারকীয়, এর প্রতিবাদ করা উচিত, ঘৃণার সঙ্গে তাঁদের আমরা প্রত্যাখ্যান করি। সুতরাং এই ভাবে ওঁরা সব জায়গায় সকলকে বিভ্রান্ত করার চেষ্টা করছে।

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে একদিন আগে ৫৯ নম্বর ওয়ার্ডে, ৩০ নম্বর মহেন্দ্র রায় লেনে আড়াই কাঠার মতো জমি — সরকারি জমি — মার্কসীয় পাঠচক্রের জন্য জোর করে কব্জা করা হচ্ছে। আমরা শুনলাম যে, পঞ্চায়েতে নাকি গম চুরি হয়, কমরেডরা চুরি করে, টাকা চুরি করে, কিন্তু কলকাতা শহরে মার্কসিস্ট ও লেনিন-র ছবি লাগিয়ে জমি চুরি করে সেখানে পাঠচক্রের নামে মানুষকে ধাপ্পাবাজি দেওয়া হচ্ছে। কলকাতা শহরে জমি চুরি করা নূতন নয়, ইস্টার্ন বাই-পাসে, সল্ট লেকে এর আগেও হয়েছে। জমি হাতানো হয়েছে, টাকা নিয়ে, ঘুষ নিয়ে। আমি আপনাকে অনুরোধ করব এখানে যিনি জমি সংস্কার মন্ত্রী রয়েছেন — এই যে আড়াই কাঠা জমি, যার মূল্য ৩ লক্ষ টাকা সেখানে মার্কসিস্ট বা লেনিনের নামে পাঠচক্রের নামে বাড়ি করা হচ্ছে — তিনি এটা দেখবেন। এই ব্যাপারে কর্পোরেশনের আমলারা গিয়েছিলেন, কিন্তু তাদেরকে কমরেডরা মারধোর করায়, কর্পোরেশনের আমলারা কোনও অ্যাকশন নিতে পারছেন না। আজকে আমি অনুরোধ করব এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে, যে জমি চুরি করা হয়েছে সেইগুলি যেন ফেরত দেওয়া হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কোলাঘাটে যে থার্মাল পাওয়ার ১৯৭৪ সালে তৈরি হয়েছিল ৯ শত একর জমির উপর, তখন সেটা স্টেট ইলেকট্রিসিটি বোর্ড অধিগ্রহণ করেছিলেন। এর ফলে তখন প্রায় ২৬শ পরিবার ক্ষতিগ্রস্থ ও উদ্বাস্তু হয়েছিলেন তখন সেই সময় একটা

কমিটমেন্ট ও লিখিত প্রস্তাব ছিল যে, এই সমস্ত উদ্বাস্তু ও ক্ষতিগ্রস্থ পরিবারকে এমপ্লয়েড করা হবে। এর মধ্যে ৫৯৫টি পরিবারের লোকজন চাকরি পেয়েছেন। এর পরেও ৪০০টি জমি অধিগ্রহণ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই কারণের জন্য — যেহেতু জমি আবার অধিগ্রহণ করছে — যেহেতু ইতি পূর্বে যারা উদ্বাস্তু হয়েছিলেন এবং ক্ষতিগ্রস্থ হয়েছিলেন তাদের পরিবার থেকে এখনও সকলে চাকরি পান নি, এবং তখন একটা প্রস্তাব ছিল যারা স্থায়ী চাকরি পাচ্ছেন না, তারা কনস্ট্রাকশনের চাকরি পাবে। তাই, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে অবিলম্বে এই দাবি পূরণ হয় এবং ক্ষতিগ্রস্থ উদ্বাস্তু পরিবারের লোকেরা চাকরি পান।

**শ্রী পরেশনাথ দাস :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফারাক্কার ফিডার ক্যানেল চালু হওয়ার পরে গঙ্গা ও ভাগিরথী নদীর ভাঙন দেখা দিয়েছে, আবার সাগর দীঘির অধীনে তিনটি ব্লকে গাদী মৌজা, দিয়ারবালাগাছি মৌজা এবং দস্তুর হাট মৌজা ব্যাপক ভাঙনের কবলে পড়েছে। এই ভাঙন প্রতিরোধ করার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাঝে মাঝে ব্যবস্থা নেওয়া হয়। অনুরূপ ভাবে দস্তুরহাট মৌজায় ৮০০ মিটারের মতো ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এর ভাঙনে আরও অত্যন্ত ৪০০ মিটার ভাঙন প্রতিরোধের ব্যবস্থা না করলে অনেক মানুষ বাড়ি ঘর ছাড়া এবং উদ্বাস্তু হবে। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে করে ভাঙন রোধের ব্যবস্থা করা হয় এবং উক্ত মৌজায় যাতে আরও ৪০০ মিটার ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করা হয়।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মিঃ স্পিকার, স্যার, বামফ্রন্ট সরকার বলেছিলেন যে প্রতি গ্রামে বিদ্যুৎ যাবে, আমার বিধানসভা এলাকার মধ্যে অনেক গ্রামে বিদ্যুতের খুঁটি পোঁতা হয় নি। একটা খুঁটি পুঁতলে গ্রামে বিদ্যুৎ হয়ে গেল এই যে নীতি আছে এই নীতির ফলে বহু বাড়িতে বিদ্যুৎ যাওয়া ব্যয় সাধ্য হয়ে পড়েছে। নিম্ন শ্রেণীর শিডিউল কাস্টের লোকেরা লোক দীপ প্রকল্পের সুযোগ পাবে যদি তাদের বাড়ি সেই পিলার থেকে ৮ মিটার দূরে হয়। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করব তাদের বাড়ির কাছে, অন্তত তাদের পাড়ার কাছে একটা পিলার পোঁতা হোক যাতে এই লোক দীপ প্রকল্প চালু হয়। আমার ভরতপুর কেন্দ্রে বহু জায়গায় তার চুরি হয়ে গেছে, তার ফলে বিদ্যুৎ দেওয়া হচ্ছে না। আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করব যেসব তার চুরি হয়ে গেছে সেইসব জায়গায় নূতন তার লাগিয়ে আবার বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করা হোক। কারণ, এর সঙ্গে অনেক আর. এল. আই. স্কীম যুক্ত আছে। যেখানে তার চুরি হয়ে গেছে সেখানে নূতন তার লাগিয়ে বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করার জন্য আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের প্রশাসনের উচ্চ স্তরে একটা দুর্নীতির ঘটনার কথা এখানে উল্লেখ করছি। আপনারা শুনছেন যে লিন্ডসে স্ট্রিট

কলকাতার একটা ব্যস্ত রাস্তা, সেই লিন্ডসে স্ট্রিটে পশ্চিমবঙ্গ পুলিশের একজন ইন্সপেক্টর জেনারেল ১ কোটি টাকা দিয়ে একটা বাড়ি কিনছেন ওখানকার একটা শাড়ির দোকানের মালিকের সঙ্গে যোগসাজসে এবং সেই মালিক যারা ভাড়াটে আছে তাদের তুলে দেবার জন্য গুন্ডাদের ব্যবহার করছে এবং পুলিশ এই ব্যাপারে কোনও ব্যবস্থা এখন পর্যন্ত গ্রহণ করছে না। যেটা বিপজ্জনক ব্যাপার সেটা হচ্ছে এই ১ কোটি টাকা নাকি অস্ট্রেলিয়ায় দেওয়ার কথা হয়েছে এবং আরও আশ্চর্যের ব্যাপার যে এই অফিসারের নাম নাকি উঠেছে যে তিনি এরপরে ডাইরেক্টর জেনারেল, রাজ্য পুলিশের সর্বোচ্চ অধিকর্তা। এর আগে এই অফিসারকে একবার মধ্য কলকাতায় ধরা হয়েছিল যখন উনি মধ্য কলকাতাতে পোস্টেড হয়েছিলেন। পতিতালয় থেকে উৎকোচ গ্রহণের জন্য তাঁকে ধরা হয়েছিল, তিনিই আবার আই. জি. হয়েছেন। এই ধরনের লোকের হাতে আমাদের নিরাপত্তা রয়েছে। আমাদের বিধায়ক সুলতান আমেদ সেখানে গিয়েছিলেন, সেখানকার যারা ভাড়াটিয়া তাদের তিনি বলেছেন আপনাদের উপর যদি অত্যাচার করে তাহলে আমরা তা রুখব। আমি বলছি অবিলম্বে এই ব্যাপারে তদন্ত হওয়া দরকার এবং এই তদন্ত সাপেক্ষে এই আই. জি.-কে সাসপেন্ড করা দরকার। রিটায়ার করার পর সাসপেন্ড করে কোনও লাভ নেই। এই ধরনের লোক বামফন্ট সরকারের উচ্চ স্তরে বসে আছেন। আমি এই দুর্নীতির বিরুদ্ধে তদন্ত করার জন্য সভার কাছে দাবি করছি।

**Shri Mohan Singh Rai :** Mr. Speaker, Sir, I would like to draw the attention of the Minister-in-charge of the Labour Department about a serious problem through you. Sir, it is a known fact that many workers of the tea gardens — those who have been affected with the disruptive movement in the hill areas — have come down to Siliguri. They may lose their job, as tea gardens are managed by the private owners.

In future problem may arise in connection with the reinstatement of their jobs. They have not voluntarily come down to Siliguri. But they have been forced to come down to Siliguri because of the disruptive movement launched by the G. N. L. F. So, again I would like to draw the attention of the Government to take strong steps so that the workers are reinstated in their jobs in the tea gardens when the normalcy is restored in the hill areas.

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এন. এইচ. ৩৪ গোদামারা, ময়না কামদেবপুর, বৈকুন্ঠপুর এই চারটি হাটের পাশ দিয়ে গিয়েছে। এখানে অ্যাক্সিডেন্ট হবার সম্ভাবনা খুবই। গত ৪ঠা মার্চ তারিখে গোদামারায় ৫ জন অ্যাক্সিডেন্টে মারা গেছে। এই রকম ঘটনা ঘটছে। এই হাটগুলি রাস্তার পাশে যাতে হয় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। রাস্তা ক্লিয়ার রাখা

খুবই দরকার। কারণ ঐ রাস্তা দিয়ে লরি, স্টেট বাস, প্রাইভেট বাস, প্রাইভেট কার সি. আর. পি. ট্রাফিক হরদম যাওয়া আসা করে। স্যার, এটা আপনার কনস্টিটিউয়েন্সি। আশা করি এই ব্যাপারে আপনি বিশেষভাবে দৃষ্টি দেবেন।

**মিঃ স্পিকার ঃ** ওটা তো আমার কেন্দ্র।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের অবগতির জন্য রাখছি। গত ২০ শে মার্চ চুঁচুড়ার মহসীন কলেজে লোক আদালত অনুষ্ঠিত হয়। সারা জেলায় দীর্ঘ ৮।১০ বছরের মোটর দুর্ঘটনা জনিত মোকর্দমা ৫৮৩টি কেসের মধ্যে ২০০টি মোকর্দমা ৪টি টেবিলে চার জন মাননীয় হাইকোর্টের অবসরপ্রাপ্ত জজ এবং জেলার বার অ্যাশোসিয়েশনের চার জন আইনজীবীদের নিয়ে কোর্ট গঠিত হয়। ১নং কোর্টে ৫৪টি মোকর্দমার মধ্যে ৩২টি, ২নং কোর্টে ৬২টি মোকর্দমার মধ্যে ৪৫টি, ৩নং কোর্টে ৫০টি মোকর্দমার মধ্যে মাত্র ৭টি, ৫২টি মোকর্দমার ১৫টি মোকর্দমা আপোষে নিষ্পত্তি হয়েছে। ২১৬টি মোকর্দমার মধ্যে ৯৯টি আপোষে মীমাংসা হয়েছে। নিউ ইন্ডিয়া ইন্সিওরেন্স কোম্পানি যদি সহযোগিতা করত তাহলে আরও ভাল ফল হত। কিন্তু তারা নানা প্রকার অজুহাত খাড়া করায় অসুবিধা হয়েছে। তাই আপনার মাধ্যমে আইন মন্ত্রীকে জানাতে চাই যে হুগলির জনগণ বামফ্রন্ট সরকারকে সহযোগিতা করার জন্য আন্তরিক অভিনন্দন জানিয়েছে। তারা কামনা করে সরকার যে ইন্সিওরেন্স কোম্পানিগুলিকে ভাল ভাবে একটু বোঝাবার চেষ্টা করেন যাতে দুর্ঘটনায় ক্ষতিগ্রস্থ পরিবারগুলি রিলিফ পায়।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী তথা জ্যোতি বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হল গত পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালেই আমার নির্বাচনী কেন্দ্র কুলতলীর ঘটি হারানিয়ায় আমাদের দলের পক্ষ থেকে একটা মিছিল সংগঠিত করা হয়েছিল।

[3-10 — 3-20 P.M.]

হঠাৎ দেখা গেল বাইরে থেকে কিছু লোকজন নিয়ে সি. পি. এম. দল হাট কমিটির অনুমতি না নিয়ে আমাদের সেই সংগঠিত মিছিলের উপর আক্রমণ করে। এই আক্রমণের ফলে দু পক্ষেরই অল্প বিস্তর কিছু আহত হয়। এই নিয়ে কুলতলি থানায় দুটি দলের তরফ থেকে অভিযোগ করা হয়। কুলতলি থানার বড় দারোগা যখন তদন্ত করতে এসেছিলেন আমরাও সেখানে গিয়েছিলাম। বড় দারোগা দু পক্ষের প্রতিনিধিদের নিয়েই মীমাংসা করতে চেয়েছিলেন। কিন্তু সি. পি. এম. দলের তরফ থেকে সেই আলোচনায় যায় নি। অনুরূপ ভাবে কুলতলির মইপীট এলাকায় সি. পি. এম. দল সাইকেলে করে একটি মিছিল নিয়ে যাচ্ছিল। সেখানে মেয়েদের উপর কটুক্তি করে এবং তাদের প্রতি অশালীন আচরণ করার ফলে স্থানীয় জনসাধারণ সেখানে তাদের মারধোর করে। অ্যাডিশনাল ডি. এস. পি. দুই দলের প্রতিনিধিদের নিয়ে জয়নগর থানায় আলোচনা সভায় বলেন এবং

মীমাংসাও হয়ে যায়। কিন্তু গত ১৮ তারিখে হঠাৎ ডি. এস. পি. সদর, সি. আই. ক্যানিং ৫০ জন পুলিশ নিয়ে .....

(গোলমাল)

**মিঃ স্পিকার :** আপনি বসুন, সুমন্ত বাবুকে বলার জন্য আমি আহ্বান জানাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর অসুবিধার কথা আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রী এবং রেল দপ্তরের মন্ত্রীর নজরে আনার জন্য হাউসের কাছে উত্থাপন করছি।

**(এই সময়ও মাননীয় সদস্য শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত তাঁর বক্তৃতা চালিয়ে যেতে থাকেন।)**

স্যার, আপনি জানেন কলকাতা এয়ার পোর্টে যেতে গেলে ভি. আই. পি. রোড, সি. আই. টি. রোডকে যুক্ত করে যেখানে, সেখানে যে কনভেন্ট ব্রিজ আছে, সেই ব্রিজের অসুবিধার কথা আপনারা সকলেই জানেন। সেইখানে যদি কোনও লরি, গাড়ি খারাপ হয়ে যায় তাহলে এন্টায়ার এলাকা মুন্সীবাজার, বেলেঘাটা, সি. আই. টি. রোড, মৌলালী পর্যন্ত বিরাট জ্যাম হয়ে যায়। কনভেন্ট ব্রিজটা চওড়া না হওয়ার ফলে দীর্ঘদিন ধরে এই অসুবিধা চলছে। এটাকে চওড়া না করা হলে এই অসুবিধা দূর হবে না। আমি তাই আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি, তিনি যেন রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করে এই ওভার ব্রিজটি চওড়া করে দেবার ব্যবস্থা করেন। এটা করলেই এই সমস্যার সমাধান হয়ে যাবে।

**মিঃ স্পিকার :** মিঃ প্রবোধ পুরকায়েত, ভবিষ্যতে আপনার মেনশন আর ডাকা হবে না।

**শ্রী সূর্য চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে, আমাদের রাজ্যের পানের চাহিদা প্রধানত মেদিনীপুর জেলার তমলুক এবং কাঁথি মহকুমাই মিটিয়ে থাকে। পান চাষীদের স্বার্থে তমলুকে একটি এগ্রিকালচারাল মার্কেট হবার কথা এবং সেই মার্কেটকে কেন্দ্র করে আরও ৭টি সাব-অর্ডিনেট মার্কেট করার কথা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমরা দেখেছি ফড়িয়াদের খপ্পরে পড়ে পান চাষীদের খুবই দুর্গতি হচ্ছে এবং পানের ন্যায্য মূল্য তারা পাচ্ছে না। আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী নীতির ফলে পান চাষীদের যে সব প্রয়োজনীয় জিনিস কিনতে হয় তার দাম বেড়েছে। এই ফড়িয়াদের জন্যই পান চাষীরা তাদের ন্যায্য দাম থেকে বঞ্চিত হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি, অবিলম্বে এই এগ্রিকালচারাল মার্কেট এবং আরও ৭টি সাব-অর্ডিনেট মার্কেট গড়ে তোলার ব্যবস্থা করুন।

**শ্রী [illegible] প্রামানিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় কৃষি মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯শে মার্চ রাত্রি বেলায় আমার কন্সটিটিউয়েন্সি বলাগড় এলাকায় এক অভূতপূর্ব শিলা বৃষ্টি হয়ে গেছে। ওখানকার মানুষ বলছে, এই রকম শিলা বৃষ্টি অতীতে আর কোনও দিনও হয় নি। এর ফলে বহু টালির ঘর ভেঙ্গে গেছে। বোরো ধানের খুব ক্ষতি হয়েছে। বোরো ধান বরফ চাপা পড়ার মতো হয়ে গিয়েছিল। বলাগড় হচ্ছে পশ্চিমবঙ্গের মধ্যে সব্জি চাষের এলাকা। সেখানকার সমস্ত সব্জি নষ্ট হয়ে গেছে। পটল, উচ্ছে, ঝিঙে ইত্যাদি ফসল সব নষ্ট হয়ে গেছে। গাছের পাতা বলতে আর কিছুই নেই। এর মধ্যে ছোট, মাঝারি বর্গা চাষীরা সব চেয়ে বেশি ক্ষতিগ্রস্থ হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি যেন এই সব চাষীদের সর্বতোভাবে সাহায্য করেন।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার হাওড়া জেলার ফুলেশ্বরে হনুমান কটন মিল বলে একটি মিল আছে। সেই মিলটিতে ৩ হাজারের অধিক শ্রমিক কাজ করতেন। এই মিলটি হচ্ছে কানোরিয়া কোম্পানির। তিন বছরের অধিক কাল হয়ে গেল কোম্পানি মিলটিকে লক-আউট করে রেখে দিয়েছেন। স্যার, সেখানে শ্রমিকরা আজ একেবারে নিঃস্ব অবস্থায় এসে পৌঁছেছেন, তাদের অবস্থার কথা আপনি নিশ্চয় বুঝতে পারছেন। কোম্পানিকে কয়েকবার মাননীয় শ্রমমন্ত্রী এবং লেবার ডিপার্টমেন্টের জয়েন্ট লেবার কমিশনার ডেকেছিলেন কিন্তু তারা এসে প্রত্যেক সময়েই বিভিন্ন রকমের অজুহাত সৃষ্টি করেছেন। প্রথমে তারা বললেন, মিলটিকে যদি ভায়াবল করতে হয় তাহলে শ্রমিক ছাঁটাই করতে হবে এবং উৎপাদন বৃদ্ধি করতে হবে। সেখানে ইউনিয়নের সঙ্গে কথাবার্তা শুরু হল কিন্তু তার কিছুদিন পরে আবার যখন তারা বৈঠকে এলেন তখন বললেন যে আমাদের ওয়ার্কিং ক্যাপিটাল নেই, আমরা মিল চালাতে পারব না। এইভাবে তারা তিনটি বছর কাটিয়ে দিলেন। স্যার, মালিকরা এই যে সব কাজ চালিয়ে যাচ্ছেন সে ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলাতে সম্প্রতি চালের দাম খুব বেড়ে গিয়েছে। যে চাল আগে ৩।। টাকা কে. জি. ছিল তা এখন ৪।। টাকা হয়েছে এবং যেটা তার উপরে ছিল সেটা আজ ৫ টাকার উপরে উঠে গিয়েছে। স্যার, এর কারণ হচ্ছে, কিছু চাল আমাদের জেলার বাইরে চলে যাচ্ছে এবং কিছু চাল বাংলাদেশে পাচার হচ্ছে। কিছু কিছু ব্যবসায়ী ইচ্ছা করে এই জিনিস করছে ফলে একটা সঙ্কট দেখা দিয়েছে। কিছুদিন আগে আমাদের জেলায় অতি বৃষ্টি হয়ে গিয়েছে ফলে সেখানে গমের খুব ক্ষতি হয়েছে। এইসব মিলিয়ে সেখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে আমরা দেখছি সেখানে ব্যবসায়ী এবং স্মাগলারদের নিয়ে একটা চক্র গড়ে উঠেছে। কেন্দ্র থেকে খাদ্য সাপ্লাই ঠিকমতো পাওয়া যাচ্ছে না। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় আপনার মাধ্যমে এ বিষয়ে আমি মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় এবং মাননীয় পৌরমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আগামী ২২শে মে অন্যান্য কয়েকটি মিউনিসিপ্যালিটির সঙ্গে আসানসোল মিউনিসিপ্যালিটিতেও নির্বাচন হচ্ছে। দুঃখের কথা স্যার, একজন বিধায়ক হিসাবে অনেকগুলি চিঠি আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানের কাছে আমি লিখেছিলাম ডিলিমিটেশন অব ওয়ার্ডস-এর ম্যাপ চেয়ে কিন্তু আজ পর্যন্ত কোনও ম্যাপ তিনি দেন নি। এ ছাড়া স্যার, মিউনিসিপ্যালিটির নির্বাচন ঘোষণা হয়ে যাবার পরও তিনি ব্যাপকভাবে ডেভেলপমেন্টাল ওয়ার্ক চালিয়ে যাচ্ছেন। স্যার, এই মিউনিসিপ্যালিটি থেকেই গত ১৫ তারিখে সি. পি. এম.-এর গুন্ডারা আমার উপর সংঘবদ্ধ আক্রমণ চালিয়েছিল। এই মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান গৌতম রায়চৌধুরির নেতৃত্বে সি. পি. এম.-এর ক্রিমিনালরা আমার বাড়ির উপর বোমা মারে এবং গুলি করে। চিফ মিনিস্টার, চিফ সেক্রেটারি, হোম সেক্রেটারি সে কথা স্বীকার করেছেন। চিফ মিনিস্টার যখন স্টেটমেন্ট দেবেন তখন দেখবেন কি আছে তাতে। চিফ মিনিস্টার ঠিক স্টেটমেন্ট দেবেন বলেই আমি বিশ্বাস করি। স্যার, পুলিশের রিপোর্টের ফটোস্টেট কপি আমার কাছে চলে এসেছে। এইরকম ভাবে স্যার, একটা মিউনিসিপ্যালিটি থেকে একজন ইলেকটেড মেম্বারের উপর আক্রমণ করা হল কিন্তু কোনও ক্রিমিন্যাল ধরা পড়ল না। যাদের নামে এফ. আই. আর. করা হয়েছে সি. পি. এম.-এর সেই ক্রিমিনালদের মধ্যে একটাও এখনও ধরা পড়ে নি। স্যার, ওঁদের কাছে আমার জিজ্ঞাস্য, এই যদি অবস্থা হয় তাহলে কি ওঁরা এখনও বলবেন এই রাজ্যে আইনের শাসন আছে? এ বিষয়ে আমি সংশ্লিষ্ট সকলের দৃষ্টি আকর্ষণ করলাম।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী মহঃ সেলিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। কয়েক দিন আগে দেখেছি দিল্লির একজন মন্ত্রী বিবৃতি দিয়েছেন যে পশ্চিম বাংলার কলকারখানা খোলার জন্য তিনি তদ্বীর-তদারকি করছেন এবং এখানকার অর্থাৎ পশ্চিমবঙ্গের নির্বাচিত এম. এল. এ., এম. পি.রা তদ্বীর-তদারকি করছেন। কিন্তু অন্য দিকে দেখছি স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া তাদের ফরেন এক্সচেঞ্জ ডিলিং কভার অপারেশন কলকাতা থেকেই শুরু করেছে। কিন্তু কয়েক বছর ধরে কিছু কিছু কাজ বোম্বে নিয়ে যাওয়া হচ্ছে। এই ব্যাপারে অজুহাত দেখানো হয়েছে যে [illegible] করার জন্য বোম্বে নিয়ে যাওয়া হচ্ছে। কিন্তু বোম্বের কাছে কোনও জায়গা নেই। সে জন্য সেখানে থেকে অন্য প্রদেশে নিয়ে যাওয়া হচ্ছে কিন্তু কলকাতায় ফিরিয়ে আনা হচ্ছে না। এই ব্রোকারস ফার্মে ৪০০ জন কর্মচারী কাজ করে এবং বিগত কয়েক বছরের মধ্যে আরও ২০০ জন নূতন রিক্রুট হয়েছে। এই সমস্ত কর্মচারিরা আশঙ্কা করছেন যে এটাও এখান থেকে সরিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা হচ্ছে। এর ফলে কর্মচারিদের ভাগ্য একটা অনিশ্চয়তার মধ্যে চলে যাচ্ছে। এখান থেকে যে অফিসগুলি বোম্বে নিয়ে যাওয়া হয়েছে সেগুলি পুনরায় ফিরিয়ে আনা হোক। পশ্চিমবঙ্গের স্বার্থে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হোক যাতে এগুলি ফিরিয়ে দেওয়া হয়।

## Statement Under Rule 346

**Mr. Speaker :** Hon'ble Minister-in-charge of Food and Supplies will now make a statement.

**শ্রী নির্মলকুমার বসু :**

### কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যের জন্য চাল ও গমের বরাদ্দ হ্রাস, এবং, গমের মূল্যবৃদ্ধির বিরুদ্ধে

পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা বিধির ৩৪৬ ধারা অনুসারে আমি নিম্নলিখিত বিবৃতি বিধানসভায় পেশ করছি।

### কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যের জন্য চাল ও গমের বরাদ্দ হ্রাস

কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় ভান্ডার থেকে গণবন্টন ব্যবস্থার (Public Distribution System) জন্য দেয় চাল ও গমের বরাদ্দ সম্প্রতি দারুণ ভাবে কমিয়ে দিয়েছেন। গণবন্টন ব্যবস্থায় চাল ও গমের সরবরাহ ঠিক রাখার জন্য প্রতি মাসে কেন্দ্রীয় ভান্ডার থেকে এই রাজ্যের জন্য প্রয়োজন ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন চাল ও ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন গম। কিন্তু কেন্দ্রীয় সরকার কখনও এই প্রয়োজনমতো চাল ও গম বরাদ্দ করেন না। তবে, 'ক' বছর ধরে তাঁরা এই রাজ্যের জন্য প্রতি মাসে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন চাল ও ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন গম বরাদ্দ করে আসছেন। কিন্তু, হঠাৎ, ফেব্রুয়ারি, ১৯৮৮ মাসে চালের বরাদ্দ কমিয়ে ১ লক্ষ ১০ হাজার মেট্রিক টনে কমিয়ে দেওয়া হল। অর্থাৎ ১৫ হাজার মেট্রিক টন কমানো হল। মার্চ, ১৯৮৮-এ এই বরাদ্দ আরও কমল। চালের বরাদ্দ হল ১ লক্ষ মেট্রিক টন; অর্থাৎ, ২৫ হাজার মেট্রিক টন কম, এবং, গমের বরাদ্দ হল ১ লক্ষ টন, অর্থাৎ, ২৬ হাজার মেট্রিক টন কমে গেল। আর, এপ্রিল, ১৯৮৮-এর জন্য যে বরাদ্দ-এর বার্তা এসেছে, তাতে দেখা যাচ্ছে, চালের বরাদ্দ ৮৫ হাজার মেট্রিক টন, অর্থাৎ, ৪০ হাজার মেট্রিক টন কম, এবং, গমের বরাদ্দ ৮০ হাজার মেট্রিক টন, অর্থাৎ ৪৬ হাজার মেট্রিক টন কম। এই ভাবে মাসের বরাদ্দ এক-তৃতীয়াংশ কমিয়ে দেবার ফলে গণবন্টন ব্যবস্থা বিপর্যস্ত হবে।

কেন্দ্রীয় সরকার কর্তৃক পশ্চিমবঙ্গের চাল ও গমের বরাদ্দ এইভাবে কমিয়ে দেবার বিরুদ্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে তীব্র প্রতিবাদ করা হয়েছে, এবং, কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর কাছে চিঠি পাঠানো হয়েছে।

## কেন্দ্রীয় সরকার কর্তৃক গণবন্টন ব্যবস্থায় দেয় গমের মূল্যবৃদ্ধি

গত পরশু, ২১শে মার্চ, ১৯৮৮, কেন্দ্রীয় সরকার একটি আদেশ জারি করে গণবন্টন ব্যবস্থায় বিক্রয়যোগ্য গমের দাম (ইস্যু প্রাইস) প্রতি কুইন্টাল ৯ টাকা অর্থাৎ, প্রতি কিলোগ্রামে ৯ পয়সা বাড়িয়ে দেবার সিদ্ধান্ত ঘোষণা করেছেন। এই আদেশ অনুসারে, কৃষকদের কাছ থেকে ক্রয়যোগ্য গমের সংগ্রহ মূল্য ৭ টাকা বাড়ানো হয়েছে, অথচ ক্রেতাসাধারণের কাছে বিক্রয়ের ক্ষেত্রে দাম (ইস্যু প্রাইস) বাড়ছে ৯ টাকা — বাড়তি এই ২ টাকার ব্যাখ্যা দেওয়া হয়েছে "আনুষঙ্গিক অন্যান্য ব্যয়" ও 'খাদ্যে ভরতুকি হ্রাস' এবং, গমের এই মূল্যবৃদ্ধি আই. টি. ডি. পি. এলাকার তফসিলি জাতি উপজাতির ক্ষেত্রেও প্রযোজ্য হবে। মূল্যবৃদ্ধির এই আদেশ ২৫ শে মার্চ, ১৯৮৮ থেকে কার্যকর হবে।

ইতি পূর্বে, ১লা মে, ১৯৮৭ তারিখে কেন্দ্রীয় সরকার গমের দাম (ইস্যু প্রাইস) কুইন্টালে ৫ টাকা বৃদ্ধি করেন এবং, শেষ পর্যন্ত এই দাম কুইন্টালে ৬ টাকা, বা কিলোগ্রামে ৬ পয়সা বাড়ে। এইভাবে এক বছরের মধ্যে রেশনে গমের দাম কেন্দ্রীয় সরকার দু'বার বাড়িয়ে দিলেন। প্রতি কিলোগ্রামে দাম বাড়ল ১৫ পয়সা।

গমের এই মূল্যবৃদ্ধি সাধারণ মূল্যবৃদ্ধিকে আরও বাড়িয়ে দেবে, এবং, ক্রেতাসাধারণ এর দ্বারা ক্ষতিগ্রস্থ হবেন।

রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্তের তীব্র প্রতিবাদ করেছেন, এবং, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর কাছে চিঠি পাঠানো হয়েছে।

## সরষের তেলের দামের উর্ধ্বসীমা বেঁধে দেবার আদেশ প্রত্যাহার প্রসঙ্গে

পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা বিধির ৩৪৬ ধারা অনুসারে আমি নিম্নলিখিত বিবৃতি বিধানসভায় পেশ করছি।

সরষের তেলের দাম বাজারে প্রচন্ড ভাবে বেড়ে যাওয়ায় রাজ্য সরকার পশ্চিমবঙ্গ মুনাফা বিরোধী আইন, ১৯৫৮-এর ৩ নং ধারা অনুসারে গত ২৪শে আগস্ট, ১৯৮৭ তারিখে সরষের তেলের খুচরো ও পাইকারী দামের উর্ধ্বসীমা বেঁধে দিয়ে এক আদেশ জারি করেন। বাজারে সরষের তেল যাতে নির্ধারিত দামের মধ্যে পাওয়া যায় তার জন্য সরকার প্রয়োজনীয় বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেন।

বাজারে সরষের তেলের খুচরো ও পাইকারী দাম এখন উল্লেখযোগ্য ভাবে নেমে যাওয়ায় সরকার ১৬ই মার্চ, ১৯৮৮ তারিখে দামের উর্ধ্বসীমা বেঁধে দেবার এই আদেশ প্রত্যাহার করে নিয়েছেন।

সরকার আশা করেন, সরষের তেলের উৎপাদক, ব্যবসায়ী ও আমদানিকারকগণ এমনভাবে কাজ করবেন যাতে বাজারে ন্যায্য দামে সরষের তেল পাওয়া যায়। সরকার বাজারের ওপর লক্ষ্য রাখবেন, এবং যদি দেখা যায়, আবার বাজারে কৃত্রিম অভাব সৃষ্টির চেষ্টা হচ্ছে এবং দাম বাড়ানো হচ্ছে, তাহলে পুনরায় দামে উর্ধ্বসীমা বেঁধে দিতে সরকার ইতস্তত করবেন না।

(গোলমাল)

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ এই ব্যাপারে হাউসে একটা আলোচনার প্রয়োজন আছে .....

(তুমুল গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ এখানে যে বিবৃতি মন্ত্রী মহাশয় দিলেন, তাতে বোঝা যাচ্ছে পশ্চিমবাংলার রেশন ব্যবস্থাকে বানচাল করার জন্য কেন্দ্রীয় সরকার চেষ্টা করছে .....

(গোলমাল)

**মিঃ স্পিকার** ঃ প্লিজ টেক ইয়োর সিটস।

(সেভারেল মেমবার্স রোজ টু স্পিক)

(গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ কেন্দ্রীয় সরকার যে ভাবে দিনের পর দিন পশ্চিমবঙ্গের খাদ্যের কোটা কমিয়ে দিচ্ছেন, তাতে পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা বানচাল হয়ে যেতে পারে। সুতরাং এই বিষয়ে এখানে আলোচনা করার দরকার আছে।

(গোলমাল)

(সেভারেল মেমবার্স রোজ টু স্পিক)

**মিঃ স্পিকার** ঃ সকলে এক সঙ্গে বলতে আরম্ভ করলে কী করে চলে — নাউ শ্রী নিরঞ্জন মুখার্জি —

**শ্রী নিরঞ্জন মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। পশ্চিমবাংলার মানুষকে তো রেশনের উপর নির্ভর করে চলতে হয়, আমাদের সকলকে রেশন থেকে নিয়েই খেতে হয়, কংগ্রেস, সি. পি. এম. সকলকেই খেতে হয়। এই ভাবে রাজ্যের বরাদ্দ কমিয়ে —

(গোলমাল)

**শ্রী আব্দুস সাত্তার** ঃ আন্ডার রুল — এই বিষয়ে আলোচনা হোক — .....

(সেভারেল মেমবার্স রোজ টু স্পিক)

(গোলমাল)

**Mr. Speaker :** I have not allowed the debate. Please take your seat.

(Several members rose to speak)

... (Noise) ...

[3-30 — 3-40 P.M.]

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** আমার প্রস্তাব হচ্ছে, এই হাউসে এ বিষয়ে একটা ডিবেটের ব্যবস্থা করুন যাতে আমরা সকলে এ বিষয়ে আলোচনা করতে পারি এবং সবাই মিলে একটা রেজলিউশন নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের এই অবস্থার কথা বিস্তারিত ভাবে বলতে পারি। এ বিষয়ে সর্বদলীয় প্রতিনিধি দলও দিল্লিতে পাঠাবার ব্যবস্থা করা যেতে পারে।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রীর বিবৃতির ওপর আলোচনা হয় না। এখন আপনারা যদি মনে করেন আলোচনা হওয়া দরকার, তাহলে আপনারা নন-অফিসিয়াল রেজলিউশন দিন, তাহলে আলোচনা হবে। অথবা যে দিন ফুড বাজেট পেশ হবে সে দিন আপনারা এ বিষয়ে বিস্তারিত ভাবে আলোচনার সুযোগ পাবেন। যদি মনে করেন তা ছাড়াও আলোচনা হওয়া দরকার, তাহলে আপনারা মোশন দেবেন, আমি মোশন দেখব, দেখে সিদ্ধান্ত নেব।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি. পি. এম. তথা বামফ্রন্ট সরকার এ বারের মাধ্যমিক পরীক্ষার বাংলা প্রশ্নে যে রচনা দিয়েছে এবং তার মধ্যে দিয়ে যে কুরুচির পরিচয় দিয়েছে সে সম্বন্ধে আপনার মাধ্যমে আমি এখানে উল্লেখ করছি। বাংলা রচনার মধ্যে দিয়ে ছাত্র ছাত্রীদের মগজে সি. পি. এম.-এর মনোভাব ঢুকিয়ে দেওয়ার চেষ্টা হয়েছে। 'বুর্জোয়া সংবাদপত্র একচেটিয়া পুঁজিপতিদের কাছে মাথা বিকিয়ে দিয়েছে' ইত্যাদি কথার মাধ্যমে সংবাদপত্রের প্রতি কটূক্তি করা হয়েছে। এই ভাবে কোয়েশ্চেন সেট করা হয়েছে, এখানে মন্ত্রী কান্তি বাবু উপস্থিত আছেন, উনিও বলেছেন এই ভাবে প্রশ্ন করা অন্যায় হয়েছে। আমি আপনার কাছে বলছি একটা প্রশ্নের মধ্যে দিয়ে ছাত্র ছাত্রীদের নিজেদের বুদ্ধিকে বিকাশ করবার সুযোগ না দিয়ে সি. পি. এম.-এর চিন্তা ধারার দিকে ঠেলে দেওয়া হচ্ছে। যেটাকে মগজ ধোলাই বলা হয় তাই করা হচ্ছে। মন্ত্রী উপস্থিত আছেন আমি তাঁর কাছে এ বিষয়ে বিবৃতি দাবি করছি। যাঁরা প্রশ্নপত্র তৈরি করেছেন তাঁদের বিরুদ্ধে তিনি ব্যবস্থা গ্রহণ করুন। স্যার, এমন কি প্রশ্নপত্রের মধ্যে দিয়ে দূরদর্শনকেও কটূক্তি করা হয়েছে। সুতরাং অবিলম্বে যাঁরা প্রশ্নপত্র তৈরি করেছেন তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্পিকার মহাশয়, বিধানসভার কার্য পরিচালনবিধি অনুযায়ী

আপনি বলেছিলেন যে, একটি অধিবেশনের মধ্যে একই বিষয় একাধিকবার উত্থাপন করা যাবে না। অথচ আমরা দেখছি মাননীয় সদস্য যে বিষয়টি উল্লেখ করলেন সেটি ইতি পূর্বেই এখানে উঠেছে। কাজেই আপনি ওটা এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** এটা বলতে হচ্ছে যে, এটা আমাদের দুর্ভাগ্যের ব্যাপার। বার বার বলা সত্ত্বেও যদি এটা হয় — ওদিক থেকে এবং রুলিং পার্টি থেকে — তাহলে আমি কি করতে পারি? আমি- অপারগ আপনারা বি. এ. কমিটি থেকে ঠিক করে দিন, আমি সেভাবে ব্যবস্থা গ্রহণ করব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় হৃদরোগে আক্রান্ত রোগীদের নিয়ে একটা সাংঘাতিক জঘন্য চক্রান্ত শুরু হয়েছে। একটা বিশেষ কোম্পানি কিছু সংখ্যক হৃদরোগ বিশেষজ্ঞ ডাক্তারের মাধ্যমে এই চক্রান্ত করছে। আজকের স্টেটসম্যান পত্রিকা ছবি দিয়ে এ বিষয়ে বিস্তারিত ভাবে সংবাদ প্রকাশ করেছে। এ বিষয়ে আমি গত অধিবেশনে আপনার মাধ্যমে উল্লেখ করেছিলোম এবং বিভাগীয় মন্ত্রী (তৎকালীন) অম্বরীশ বাবু ইনভেস্টিগেশনের জন্য একটা কমিটি করেছিলেন। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার তিনি এখন স্বাস্থ্য বিভাগে নেই, তিনি পরিবেশ বিভাগে স্থানান্তরিত হয়েছেন এবং ধাপার মাঠের মন্ত্রী এখন স্বাস্থ্য মন্ত্রী হয়েছেন। আজকে কলকাতা শহরে চক্রান্ত করে ৭ হাজার টাকার পেসমেকার ১৭ হাজার টাকায় বিক্রি হচ্ছে। রোগীরা মারা পড়ছে। তাই আমি এই প্রসঙ্গে আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি যে, সরকার কোম্পানির কাছ থেকে পেসমেকারগুলি কিনে নিয়ে নির্ধারিত মূল্যে রোগীদের সাপ্লাই করার ব্যবস্থা করুন। বিশেষ করে যে কোম্পানি এই জঘন্য কাজ করছে তাদের বিরুদ্ধে তদন্ত করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। যারা এই কাজের সঙ্গে যুক্ত আছে তাদের সকলের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গত আগস্ট মাসে কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের নূতন বেতন হার ঠিক করার জন্য যে মেহেরোত্রা কমিটি তৈরি করা হয়েছিল সেই কমিটির রিপোর্ট কেন্দ্রীয় সরকার মেনে নেবার সিদ্ধান্ত নিয়েছিলেন। এই বিষয়টি নিয়ে ধর্মঘট হয়েছিল এবং সেই ধর্মঘট মিটেও গেছে। এই ধর্মঘট নিয়ে সি. পি. এমে.-র মধ্যে মতভেদ হয়েছিল। একজন প্রাক্তন সংসদ সদস্যকে বার করে দেওয়া হয়েছিল। কিন্তু দুঃখের বিষয়, ৭ মাস অতিবাহিত হয়েছে, পশ্চিমবাংলায় কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে নূতন বেতন হার এখনও চালু করা হয় নি, যদিও বেশির ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেবেন। রাজ্য সরকারের এ ব্যাপারে কিছু মাত্র প্রশাসনিক দায়িত্ব আছে, তাও রাজ্য সরকার এখানে চালু করছেন না, অথচ অন্যান্য রাজ্যে যেমন, পাঞ্জাব এবং গোয়াতে চালু হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তা চালু করছেন না।

**মিঃ স্পিকার ঃ** শ্রী গোবিন্দচন্দ্র নস্করের জিরো আওয়ারের মেনশনটি আউট অফ অর্ডার।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, গতকাল লোকসভায় ৫৯তম সংবিধান

সংশোধনের বিষয়ে আলোচনা শুরু হয়েছে। যে বিষয়টি নিয়ে আলোচনা হচ্ছে সেটি হচ্ছে পাঞ্জাবের বিষয়, আমি সেই সম্পর্কে আলোচনা করছি না, সেটি লোকসভার বিচার্য বিষয়, লোকসভাই সেটা ঠিক করবে। আমি শুধু একটি বিষয় দৃষ্টি আকর্ষণ করতে চাই। যদি ৫৯তম সংবিধান সংশোধন গ্রহণ করা হয় যেটা লোকসভার বিচার্য বিষয় তাহলে অন্তত সংবিধানের ৩টি ধারা বলে ভারতবর্ষের যে কোনও প্রান্তের মানুষের মৌলিক অধিকার কেড়ে নেওয়া যাবে। ৩৮৫ নম্বর ধারা অনুযায়ী অমৃতসরে জরুরি অবস্থা জারি করে কলকাতায় মিটিং-এর অধিকারকে কেড়ে নেওয়া যাবে। ২৫০ নম্বর ধারায় গুরুদাসপুরে জরুরি অবস্থা জারি করে রাজ্য সরকারের বিচার্য বিষয় কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিতে পারেন। এই আইন যদি কায়েম হয় তাহলে ৮৩(২) ধারা অনুযায়ী পার্লামেন্টের মেয়াদ বাড়িয়ে দেওয়া যাবে। এই আইন গ্রহণ করা হবে কিনা সেটা পার্লামেন্টের বিচার্য বিষয়, এই বিষয়ে আমি কিন্তু বলছি না। এই আইন যদি প্রয়োগ করা হয় তাহলে গুরুদাসপুরে এমারজেন্সি জারি করে ভারতবর্ষ তথা পশ্চিমবাংলার যে কোনও প্রান্তের মানুষের ন্যূনতম গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া যাবে। এই ব্যাপারের প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় ৩২৮(৩) ধারাতে রয়েছে — A member while speaking shall not —

(i) Refer to any matter of fact on which a judicial decision is pending;

(ii) Make a personal charge against a member;

(iii) Use offensive expressions about the conduct or preceedings of Parliament or any State Legislature;

(iv) Reflect on any determination of the House except on a motion for rescinding it;

(v) Reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution. etc, etc... এ ব্যাপারে মোশন না এনে আলোচনা করা যায় না।

**Mr. Speaker :** He has referred to some points which according to him have affected infringement on the human right as embodied in the Constitution.

[3-40 — 3-50 P.M.]

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, গত পরশু দিন, ২৯.৩.১৯৮৮ তারিখে ব্যারাকপুর ফেরীঘাটে একটি নৌকাডুবি হয়। কিন্তু সেই

নৌকাতে কতজন যাত্রী ছিলেন সেটা শ্রীরামপুর পুলিশ বা ব্যারাকপুর পুলিশ কেউ কিছু বলতে পারছেন না। সেখানে কতজন মারা গেছে সেই খবরও পাওয়া যাচ্ছে না। জানা যায় যে, নৌকাটি ডুববার সময় গঙ্গায় জোয়ার এসেছিল। কিন্তু স্যার, আপনি জানেন যে, জোয়ার আসার ১০ মিনিট আগে কোনও নৌকা ছাড়তে পারবে না — এটা আইনে আছে, কিন্তু তা সত্ত্বেও ঐ নৌকা ছেড়েছিল যাত্রী নিয়ে। কাজেই এরজন্য পুলিশ মন্ত্রীকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে, কতজনের মৃত্যু হয়েছে সেটা তাঁকে জানতে হবে, এবং মৃতদের পরিবারকে ক্ষতিপূরণ দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে একই বিষয়ে তিনটি জিরো-আওয়ার মেনশন এসেছে এবং সেগুলি দিয়েছেন শ্রী আব্দুস সাত্তার, শ্রী সুলতান আহমেদ এবং শ্রী প্রবুদ্ধ লাহা। কাজেই এঁদের মধ্যে একজন বলবেন। মিঃ সাত্তার, আপনিই বলুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। 'ভারতরত্ন' একটি বই, পশ্চিমবঙ্গ সরকারের মধ্যশিক্ষা পর্ষদ এটাকে অনুমোদন করেছেন পঞ্চম ও ষষ্ঠ শ্রেণীর জন্য। এই যে বইটা — এটা দ্বিতীয় সংস্করণ। এর ছয় এর পাতাতে একটি ছবি ছাপা আছে, নিচে লেখা হজরৎ মহম্মদ।

(গোলমাল)

আমি বলতে চাইছি স্যার, এই ধরনের জিনিস যে কতটা সাংঘাতিক সেটা অন্তত আপনি বুঝবেন, কারণ আপনি কমিউনিস্ট হলেও আপনার বাড়ির যা ট্রাডিশন, যেখান থেকে এসেছেন আপনার পূর্ব-পুরুষ তাতে আপনি নিশ্চয়ই বুঝবেন যে, এটা কতটা সাংঘাতিক ব্যাপার। অর্থাৎ আপনি বুঝবেন যে, সাংঘাতিক আগুন নিয়ে বর্তমান সরকার খেলছেন এবং আগুন নিয়ে খেলছেন বলেই প্রফেটের ফটো বের করেন। এরপর কোথায় তাঁরা যাবেন — জানি না। এর ফলে পশ্চিমবঙ্গের অবস্থা ভয়াবহ হবে, এখানে আগুন জ্বলবে আমি বলছি।

(গোলমাল)

আমি মুখ্যমন্ত্রীর কাছে স্টেটমেন্ট দাবি করছি; ডিমান্ড করছি যে, এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে, বাজেয়াপ্ত করতে হবে বইটি; বলতে হবে — "যেটা করা হয়েছে, সেটা অন্যায় করা হয়েছে"। এটা হল আমাদের দাবি। যতক্ষণ তিনি এই হাউসে এসে স্টেটমেন্ট না দেবেন, আমরা হাউসের কাজ চালাতে দেব না। আমি বলছি, হাউস যদি চালাতে হয় তাহলে মুখ্যমন্ত্রীকে সভায় এসে বিবৃতি দিতে হবে। এটা মুসলিম ধর্মকে আঘাত করেছে। এই আঘাত ওঁরা আগেও হেনেছেন। কাজেই আমাদের দাবি, মুখ্যমন্ত্রীকে এক্ষুণি সভায় এসে স্টেটমেন্ট দিতে হবে। যদি তিনি এসে বিবৃতি না দেন তাহলে স্যার, আপনি হাউস চালাতে পারবেন না। আমি জানতে চাইছি, হোয়েদার হি উইল মেক এ স্টেটমেন্ট টু ডে জাস্ট নাউ অর নট?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** কান্তি বাবু, এ ব্যাপারে আপনার কিছু বলার থাকলে বলুন।

(নয়েজ অ্যান্ড ইনটারাপশন)

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, ওঁরা অসত্য কথা বলেছেন। অনুগ্রহ করে বইটা ওঁর কাছ থেকে জমা নিন। সাত্তার সাহেব এই হাউসকে মিসলিড করেছেন।

(গোলমাল)

(এই সময় কংগ্রেস ও মুসলিম লীগ সদস্যগণ সভা কক্ষ ত্যাগ করেন)

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বইটা সাত্তার সাহেব এখানে উল্লেখ করেছেন, আমি অত্যন্ত উদ্বেগের সাথে বলছি আপনার কাছে আমার প্রথম নিবেদন আপনি অনুগ্রহ করে ওই বইটি আপনার কাছে নিন। যেহেতু উনি হাউসে উল্লেখ করেছেন, সুতরাং বইটির মালিক আপনি। কারণ আপনি এই হাউসের মালিক। সাত্তার সাহেব এই সভাকে বিভ্রান্ত করার জন্য অসত্য কথা বলেছেন। আর বইটির মধ্যে এই কথা লেখা নেই যে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক অনুমোদিত, এই বইটিতে এই কথা লেখা নেই যে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ কর্তৃক অনুমোদিত। এই বইটিতে লেখা আছে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ-এর পাঠ্যক্রম অনুসারে লিখিত। পাঠ্যক্রম অনুসারে লিখিত আর পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ কর্তৃক অনুমোদিত, এক জিনিস নয়। সেই জন্য আপনার কাছে আমার সাবমিশন হচ্ছে সাত্তার সাহেব এই সভাকে বিভ্রান্ত করেছেন অসত্য বিবৃতি দিয়ে। আপনি ওই দলিলটি আপনার হাতে নিন এবং সাত্তার সাহেব কেন এই সভাকে বিভ্রান্ত করেছেন তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিন। আমার দ্বিতীয় সাবমিশন আপনার কাছে যে এই বইটি সম্পর্কে আমাদের নজরে এসেছে এবং আমাদের সরকার সচেতন। মহম্মদ রসুরুল্লাহের কোনও ছবি নেই এবং যদি কেউ ফটো হিসাবে প্রকাশ করে তাহলে সেটা ইসলাম বিরুদ্ধ এই সত্য সম্পর্কে আমাদের সরকার সম্পূর্ণ ভাবে সচেতন। যখন এই বইটি লিখেছেন — "ভারতরত্ন" এই বইটির নাম — যিনি লেখক তাঁর নাম প্রদীপকুমার ব্যানার্জি, বইটির যিনি প্রকাশক — ব্যানার্জি পারলিশার — আমরা ইতি মধ্যে সরকার পক্ষ থেকে বইটিকে নিষিদ্ধ করি এবং লেখক, প্রকাশক এবং মুদ্রাকর তাদের বিরুদ্ধে কি আইনানুগ ব্যবস্থা নেওয়া যেতে পারে তার জন্য আমরা উপযুক্ত ব্যবস্থা নিয়েছি। আমরা আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করে উপযুক্ত ব্যবস্থা নিতে চাচ্ছি। আমার তৃতীয় সাবমিশন আপনার কাছে যে অসত্য কথাকে কেন্দ্র করে পশ্চিমবাংলার শান্তির পরিবেশকে যাঁরা অশান্ত করতে চান, অহেতুক ভাবে এখানে যাঁরা সাম্প্রদায়িকতার আগুনকে প্রজ্বলিত করতে চান তাঁরা আগুন নিয়ে খেলা করছেন। আমার দৃঢ় বিশ্বাস পশ্চিমবাংলার রাজনৈতিক সচেতন গণতন্ত্র প্রিয় মানুষ এবং ধর্ম নিরপেক্ষ মানুষ, ধর্ম সহনশীল মানুষ ওঁদের এই ষড়যন্ত্রকে, তাঁদের এই চক্রান্তকে সম্পূর্ণ ভাবে ব্যর্থ করবেন। আমি সরকার পক্ষ থেকে আপনার কাছে এই বিনীত আবেদন জানাচ্ছি এবং তাঁরা যাতে এই ষড়যন্ত্র থেকে বিরত থাকে তার জন্য আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় উপস্থিত ছিলাম না যখন মাননীয় সদস্য, বিরোধী দলের নেতা আব্দুস সাত্তার সাহেব বইটি তুলে ওই ভাবে

দেখাচ্ছিলেন। আমাদের সহকর্মী শিক্ষা দপ্তরের মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় বইটি দেখেছেন, তিনি বললেন। আমি বইটি দেখি নি, কি আছে জানি না, কি ছবি আছে সেটাও দেখি নি — আমি কিছুই জানি না। আমি জানবার চেষ্টা করব কি আছে বইটাতে। কিন্তু যে ভাবে বিরোধী দলের নেতা আব্দুস সাত্তার সাহেবের নেতৃত্বে সমস্ত কংগ্রেস দল সকলের সম্মুখে যে ভাবে চিৎকার করলেন তা বিষদৃশ ভাবে, অত্যন্ত খারাপ ভাবে এবং অত্যন্ত অসত উদ্দেশ্য নিয়ে করলেন। পশ্চিমবাংলায় একটা শান্তির পরিবেশ বিরাজ করছে। খুব কঠিন অবস্থার মধ্যে দিয়ে সারা ভারতবর্ষ চলছে। ভারতবর্ষে আজকে ঐক্য, সংহতি বিপন্ন হতে চলেছে। সাম্প্রদাতিকতাবাদ, প্রাদেশিকতাবাদ এবং বিচ্ছিন্নতাবাদ বাড়ছে। তার মধ্যে পশ্চিমবঙ্গের অবস্থা একটু ভাল, আমরা এখানে শান্তির পরিবেশ রক্ষা করার চেষ্টা করছি। কি মতলবে এটা ওঁরা করছেন? মতলবটা কি? মতলবটা হচ্ছে এখানে গোলমাল বাড়ানো, গোলমাল বাড়িয়ে এখানকার পরিবেশ নষ্ট করা। এখানে দরিদ্র মানুষ ধর্ম-বর্ণ-ভাষা নির্বিশেষে এগিয়ে যাবার চেষ্টা করছে। তাকে নষ্ট করার চেষ্টাই হল কংগ্রেসের এই সর্বনাশা' খেলা। এর বিরুদ্ধে সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের — শুধু বিধানসভার ভেতর নয় বাইরেও এই কান্ডকারখানার নিন্দা করা উচিত। এর নিন্দা করার কোনও ভাষা নেই যে কান্ড এখানে ওঁরা করলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি জানতে চাইছি, যে বইটা রেফার করেছেন সেটা আপনার সেকেন্ডারি বোর্ড অফ এডুকেশনের সঙ্গে বা কোনও বোর্ডের সঙ্গে কোনও সম্পর্ক আছে কিনা প্রিন্টিং, পাবলিশিং, ডিস্ট্রিবিউশনের বা অন্য কোনও ব্যাপারে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে এই বইটা লিখেছেন তা পঞ্চম এবং ষষ্ঠ শ্রেণীর জন্য। পঞ্চম শ্রেণীতে এই ধরণের বইকে পাঠ্যসূচির মধ্যে অন্তর্ভূক্ত করার কোনও সুযোগ নেই আর ষষ্ঠ শ্রেণীতে আছে। কিন্তু এই বইটি যদি পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদে জমা দেওয়া হয় তাহলে আমাদের নিয়ম আছে সেখানে টেক্সট বুক নাম্বার দেওয়া হয়। যে বইগুলি অনুমোদন করা হয় তার জন্য টি. বি. নং দেওয়া হয় যে এই বইগুলিতে টি. বি. নং আমরা অনুমোদন করলাম। কিন্তু এই বইটিতে টি. বি. নং নেই এবং ওরা দাবিও করে নি পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের কাছ থেকে এই বইটি অনুমোদনের জন্য। আমাদের বিরোধী দলের নেতা অসত্য কথা বলেছেন। বইটিতে লেখা আছে যে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের পাঠ্যসূচি অনুসারে লিখিত। এই ভাবে বইটিতে লেখা আছে। বইটিতে ছবি যেটা আছে হজরত মহম্মদের বলে আসলে সেটা আমার মনে হয় হাজি মহম্মদ মহসিনের ছবি।

[3-50 — 4-30 P.M.]

**(Including Adjournment)**

কিন্তু নিচে লেখা আছে হজরত মহম্মদ এবং যে ঘটনাগুলোর কথা লেখা আছে বইটির মধ্যে তা হজরত মহম্মদের বিষয়েই। যেমন, তিনি আরবে জন্মগ্রহণ করেছিলেন, কখন ইসলাম ধর্মের প্রবর্তন করেছিলেন ইত্যাদি হজরত মহম্মদ সম্বন্ধে লেখা আছে। ছবিটি হাজী মহম্মদ মহসীনের। কিন্তু যাই হোক না কেন, যখন হজরত মহম্মদের নাম উল্লেখ করা হয়েছে, আমি মনে করি, এটি সম্পূর্ণ অন্যায় কাজ করা হয়েছে। ধর্ম পরায়ণ মুসলিম কেন,

যে কোনও মানুষের অন্তরে এই ঘটনা আঘাত দেবে। সেজন্য এর বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য আমরা উদ্যোগ নিয়েছি।

**মিঃ স্পিকার :** একটি কথা হচ্ছে, ওঁরা এখানে বইটি জমা দেন নি। ওঁরা প্রায়ই ডকুমেন্ট রেফার করেন, কিন্তু তা কি কারণে জমা দেন না জানি না। নিয়ম হচ্ছে, কোনও ডকুমেন্ট রেফার করতে গেলে তা টেবল অফ দি হাউস লে করতে হয়। কিন্তু বারবার আমি দেখেছি, লে করতে বললেও ওঁরা কিন্তু লে করেন না। কি উদ্দেশ্যে এটা করেন তা আমি জানি না। বইটি পেলে আমরা ভালো করে দেখতে পেতাম। কি, আছে না আছে দেখতে পেতাম। যাই হোক, আমি সাত্তার সাহেবকে বলব উনি যাতে বইটি টেবল অফ দি হাউস লে করেন এবং গভর্নমেন্ট তদন্ত করতে পারেন। কারণ এ ব্যাপারে কমিউন্যাল সেন্টিমেন্টস আছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আর একটি কথা হচ্ছে, এই যে জিনিস এখানে হয়, তার কারণ হচ্ছে ওঁদের নামটা পাবলিশ হবে খবরের কাগজে। এর জন্যই এখানে ওঁরা হৈচৈ করছিলেন যে খবরের কাগজে নাম ফলাও করে বেরোবে। কিন্তু এর একটা অন্য দিক আছে, আগুন জ্বলবে — কমিউন্যাল ফ্লেয়ার আপ হতে পারে। এই অবস্থাতে ওঁদের অনুরোধ করি, এই রকম জিনিস নিয়ে যেন আর কিছু না হয়। এই রকম অনেক ঘটনা দেশে হয়েছে। এই রকম জিনিসের জন্য ডকুমেন্ট আপনার কাছে জমা দেওয়া উচিত ছিল। স্ট্রিক্টলি নিয়ম না হলে তো এটা অন্য জিনিস হতে পারে। এটা তো প্র্যাকটিকালি এক সময়ে বলা যেতে পারে এমন স্টেজে চলে যেতে পারে যেটাকে মোস্ট ইরেস্পন্সিবল বলা যেতে পারে। এই জিনিস হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহোদয় একটু আগে যে ঘটনা ঘটে গেল, আমাদের শিক্ষা মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় যে বক্তব্য রাখলেন, আমার মনে হয়, তা আমাদের মধ্যে সার্কুলার করা উচিত। কারণ কংগ্রেস পক্ষ যে ভাবে উষ্কানি মূলক বক্তব্য এখানে রেখে গেলেন, আমার মনে হয়, এই বক্তব্য লিখিত ভাবে আমাদের কাছে বিলি করলে ভাল হয়।

**শ্রী মতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা ঐ বইটিকে কেন্দ্র করে হাউসে যে বক্তব্য রেখেছেন আমরা সবাই তা শুনেছি। তাঁর বক্তব্যের মধ্যে একটি বিশেষ দিক হচ্ছে, তিনি পরিষ্কার ভাবে বলেছেন, এই বইটিকে কেন্দ্র করে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা লেগে যেতে পারে এবং আগুন জ্বলতে পারে। আমি আপনার মাধ্যমে রাজ্যের শিক্ষা মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করছি, তাঁদের পক্ষে যদি সম্ভব হয় তবে আজকেই রেডিও থেকে অ্যানাউন্স করে দেওয়ার বন্দোবস্ত করা হোক যে এই বইটিকে রাজ্য সরকার নিষিদ্ধ করেছেন এবং পেপারে বক্স আকারে ইনসারশন করা হোক রাজ্য সরকারের পক্ষ থেকে, আগামীকাল বা পরশু দিন যে, রাজ্য সরকার বইটিকে নিষিদ্ধ করেছেন। এই কথা জনসাধারণকে এই ভাবে জানিয়ে দেবার ব্যবস্থা করা হোক। রাজ্য সরকারের পক্ষ থেকে রেডিও থেকে আরও জানিয়ে দেওয়া হোক যে, বইটি কোনও স্তরেই, কোনও ভাবেই প্রকাশ করা যাবে না। রাজ্য সরকার বিভিন্ন সংবাদপত্র এবং রেডিওর মাধ্যমে সাধারণ মানুষের কাছে যাতে কংগ্রেস পক্ষ এই বইটি সম্বন্ধে যে বক্তব্য রাখবেন তার বিকল্প বক্তব্য রাখতে পারা যায় তার ব্যবস্থা গ্রহণ করা হোক, এই আবেদন আমি আপনার মাধ্যমে রাখছি।

**শ্রী [illegible] চন্দ্র ঃ** স্যার, ওঁরা যে বক্তব্য এখানে রাখছিলেন তা এখানে সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চক্রান্তেই রাখছিলেন। নিয়ম অনুযায়ী যে ডকুমেন্ট ওঁরা প্লেস করছিলেন তা আপনার কাছে সাবমিট করা উচিত। কিন্তু তা যখন সাবমিট করা হল না, তখন নিয়ম বিঘ্নিত হল। আমি আপনার কাছে অনুরোধ করব, যে বিষয়ের উপরে ওঁরা বক্তব্য রেখেছেন, সেটা সম্পূর্ণ ভাবে এক্সপাঞ্জ করা যায় কিনা তা আপনি একটু ভেবে দেখুন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্পিকার স্যার, আমার মনে হয়েছে, যে ভাবে আমাদের বিরোধী দলের নেতা একটি বই নিয়ে দেখাতে আরম্ভ করলেন, নিয়ম অনুযায়ী আপনার সামনে সেই বইটি প্লেস করলেন না। তা না করে তিনি এখানে যে আবহাওয়া সৃষ্টি করলেন, তাতে একটি উদ্দেশ্য আছে। সেই উদ্দেশ্য মহৎ উদ্দেশ্য নয়। পশ্চিমবঙ্গের আবহাওয়াকে অন্য দিকে চালনা করার জন্যই তিনি এই আবহাওয়া সৃষ্টি করলেন। মাননীয় মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন এবং আমাদের হাউসে যে ঘটনা ঘটেছে —

মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় সাংবাদিকদের কাছে আবেদন করেছেন যে এইরকম ঘটনাকে যাতে সঠিক ভাবে পশ্চিমবঙ্গের মানুষের কাছে স্থাপিত হয় তা দেখার জন্যে এবং তা না হলে পরে এটা একটা দুঃখজনক ঘটনা ঘটতে পারে, তাদের উদ্দেশ্যও হচ্ছে তাই। সেইজন্য মাননীয় বিধায়ক শ্রী মতীশ রায় যে বক্তব্য বলেছেন আমি তাকে সমর্থন করছি যে এই নিয়ে আমাদের হাউসের বিশেষ বক্তব্য পাবলিকের কাছে জানানো উচিত এবং আমাদের মন্ত্রী মহাশয় যে এটাকে নিষিদ্ধ করেছেন তা ঘোষণা করতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আমার প্রশ্ন হচ্ছে যে, আমি আগেই বলেছি ওঁনারা ডকুমেন্ট টেবিলে লে করেন না। রেফার করেন, করে চলে যান। অনেক সময়ে বলেন দেব, কিন্তু দেন না। পার্লামেন্টের নিয়ম হচ্ছে কোনও ডকুমেন্ট রেফার করতে গেলে তা টেবিলে দিতে হবে। তার ভেরাসিটি কি আছে, তার জেনুইননেস কি আছে, না আছে তা দেখা দরকার। পরে ওটা দেখার সুযোগ হয় না। কয়েক দিন আগে ফজরুল রহমান সাহেব কয়েকটা ব্যালট পেপার দিলেন-টিলেন, আর বাদবাকি সবই নিয়ে গেলেন। পরে দেবেন বললেন, কিন্তু আজ পর্যন্ত তা পাই নি। এইভাবে করলে ইউজুয়াল কোর্সেই এক্সপাঞ্জ করতাম, কিন্তু ম্যাটারটা খুব ডেলিকেট এবং ম্যাটারটি খুব ইমপর্টেন্ট, গভর্নমেন্টের দেখা উচিত। কারণ যারা করছেন তাঁরা নিশ্চয় কিছু উদ্দেশ্য নিয়েই করছেন এবং এটা জেনে বুঝেই করছেন। কারণ কয়েকটা ব্যাপার আমিও জানি। পার্টিশনের আগে কয়েকটা ঘটনা ঘটেছিল। এখন প্রশ্ন হচ্ছে আমাদের সবাইকে দায়িত্ব নিয়ে কাজ করা উচিত। এই সমস্ত ডেলিকেট ইস্যু নিয়ে এরা পারপাসলি করছেন। হজরৎ মহম্মদের কোনও ছবি নেই। আরও হচ্ছে ইসলাম ধর্মে ছবি নিষিদ্ধ এবং বিশেষ করে হজরৎ মহম্মদের। এটা ধর্ম বিরোধী। কোনও মুসলমানই এটাকে বরদাস্ত করতে পারবেন না। যদি এটা কেউ করে থাকেন তো অন্যায় করেছেন। আশা করি সরকার যতশীঘ্র সম্ভব কঠোর ব্যবস্থা নেবেন। মুখ্যমন্ত্রী আছেন এই ব্যাপারটা দেখবেন। আমার বিশেষ অনুরোধ সকলের কাছে যে, কমিউনাল সেন্টিমেন্টকে প্লে ডাউন করা উচিত নয়, পশ্চিমবঙ্গে এইসব চলে না। যদি কেউ অপরাধ করেন তা হলে তার কঠোর শাস্তির ব্যবস্থা সরকারকে নিতে হবে। কিন্তু সেন্টিমেন্টের উস্কানি দিয়ে কোনও লাভ হবে না, এতে গরিব মানুষের অসুবিধা হবে। [illegible]জন্য

সবার কাছে, বিশেষ করে প্রেসের কাছে আমার অনুরোধ এইসব ব্যাপারে একটু প্লে ডাউন বন্ধ করতে, যাতে অন্যভাবে অযথা গুরুত্ব না পায় সেটা দেখতে হবে। আর এঁদের কি হল বুঝলাম না, রেফার করলেন কিন্তু ডকুমেন্ট দেখালেন না! আমি কিভাবে প্রসিড করব? উনারা অ্যাকশন চান। রেফার করেছেন, ডকুমেন্ট কিন্তু দেন নি। তা হলে কিভাবে আমি অ্যাকশন নেব তা বুঝতে পারছি না! এটা তো খুব বিপদের ব্যাপার! উনি একজন রেসপনসেবেল লিডার অফ দি অপজিশন খুব ডেলিকেট ব্যাপার নিয়ে কথা তুলেছেন, একটা খুব সেন্টিমেন্টের ব্যাপার, উই আর কনসার্ন্ড অ্যাবাউট ইট। আমাদের একটা অ্যাকশন নেওয়া দরকার কিন্তু ডকুমেন্ট নেই, অ্যাকশন নেব কি করে? উনি তো বলে হৈচৈ করে চলে গেলেন — কি হবে এবার? যাক এর উপরে কোনও ডিবেট নেই, There will be no debate on it. এখন বিরতি, আমরা আবার মিলিত হব ৪.৩০ মিঃ।

**(At this stage the House was adjouned till 4.30 P. M.)**

**(After Adjournment)**

[4-30 — 4-40 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** স্যার, আব্দুস সাত্তারের বিরুদ্ধে আমার মোশন মুভ করতে চাই।

**মিঃ স্পিকার ঃ** লিখিত ভাবে দেবেন, তারপরে দেখব।

## LEGISLATION

### The West Bengal Shops and Eastablishments (Amendment) Bill, 1984 as returned by the Governor

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the amendments recommended by the Governor in the Message in regard to the West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984 be taken into consideration.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, আমি যে অ্যামেন্ডমেন্ট মুভ করেছি, সেটা হচ্ছে যে, গভর্নর যে ম্যাসেজ পাঠিয়েছিলেন তাতে '৮৪ অ্যাক্টে যেটা প্রিভিলেজ লীভ-এ ২৮ দিন ছিল সেটা ৫৬ দিন করেছিলাম। সিক-লিভের জন্য ৫৬ দিন ছিল সেটা আমার ১১২ দিন করেছিলাম; ওঁরা বলেছিলেন এটা আইনের বাইরে, সেটা আমি গ্রহণ করেছি। আগে যেটা প্রিভিলেজ লীভ ২৮ দিন ছিল আর সিক লীভ ৫৬ দিন ছিল সেটা আমি অ্যাকুমুলেটেড করেছি। আর একটা হচ্ছে যদি কাউকে সার্ভিস থেকে টার্মিনেট করতে হয় তাহলে এক মাসের নোটিশ দিতে হবে। এই ব্যাপারে আইনে যে প্রভিসন ছিল, সেটার ল্যাঙ্গুয়েজটা পরিষ্কার করেছি। আর অ্যাপিলের একটা প্রিভিলেজ ছিল না, সেটা দুই-তিন হবে। যে কোনও

কারণে সার্ভিস থেকে টার্মিনেট করলেন তারও একটা রিজিন দেখাতে হবে এবং সেই ডিশিসন যদি এমপ্লয়ার না মানেন তাহলে তার অ্যাপীল করার রাইট থাকবে এবং অ্যাপীলেট অথরিটি যে ডিশিসন দেবেন সেটাই ফাইনাল। তারপরে যেটা আগে ছিল অরিজিনাল অ্যাক্টে, তাতেও বিভিন্ন অ্যামেন্ডমেন্ট আমরা করেছিলাম এবং তাতেও বিভিন্ন সেকশন ওয়াইজ পানিশমেন্ট ছিল। সেইজন্য আমরা বলেছি এমপ্লয়ার যদি অ্যাক্টের কোনও প্রভিসন ভায়োলেসন করে তাহলে তার পানিশমেন্ট হবে এবং পানিশমেন্টের অ্যামাউন্ট হবে ফাস্ট অফেন্স-এ ৫০০ টাকা, সেকেন্ড অফেন্স-এ ৩০০ টাকা ও ১ মাস জেল। এটা আমি অ্যাড করেছি। এই হচ্ছে মোটামুটি অ্যামেন্ডমেন্ট, খুব সিম্পল অ্যামেন্ডমেন্ট। আমি আশা করব যে মাননীয় সদস্যরা যে অ্যামেন্ডমেন্ট আমি এনেছি সেই অ্যামেন্ডমেন্টগুলি অনুগ্রহ করে তাঁরা অ্যাক্সেপ্ট করবেন।

**Mr. Speaker :** I call upon Shir Apurbalal Majumder. (Honourable member was not present in the House). Now, I call upon Shri Lakshmi Kanta Dey.

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পিকার, স্যার, কংগ্রেসি সদস্যরা নেই, অতএব কোনও কিছু মুভও তাঁরা করেন নি। বিরোধিতা করারও কিছু নেই, কিন্তু যেভাবে বিষয়গুলি হয়েছিল, যদিও ওঁরা মুভ করেন নি, তাতে কয়েকটি কথা কেবলমাত্র বলতে চাই, তাই বলছি। আমরা ট্রেড ইউনিয়ন আন্দোলন যারা করি প্রত্যেকেই জানি যে কেউ কেউ মালিকের পক্ষ অবলম্বন করে বিপ্লবী কথা বলেন, আবার কেউ কেউ সরাসরি ভাবে মালিকের পক্ষ অবলম্বন করেন। আমাদের কংগ্রেসি বন্ধুরা বিষয়টি যেভাবে বিভিন্ন ভাবে এনেছিলেন, যেগুলি তাঁরা মুভ করেন নি, তাতে আমার কাছে মনে হয়েছে যে বিপ্লবী কথা বলে মালিকের পক্ষ অবলম্বন করার একটা প্রচেষ্টা তাঁরা করেছেন। এখন নেই, তাঁরা সুকৌশলে চলে গেছেন, কিন্তু মূলত বিপ্লবী কথাবার্তা বলার মধ্য দিয়ে তাঁরা শ্রমিকদের বোঝানোর চেষ্টা করেছেন, কিন্তু কার্যত মালিকের পক্ষ অবলম্বন করেছেন। আমার কথা হচ্ছে ১৯৮৪ সালে একটা অ্যামেন্ডমেন্ট হয়েছে, এই বিধানসভা থেকে পাস হয়েছিল, সেখানে শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য কিছু কিছু বিল উপস্থিত করা হয়েছিল, সেটাও আমাদের কাছে আছে, আপনি বিলি করেছেন। সেই যে বিল পাস হল সেই বিল এতদিন পরে আবার ফেরত এল। আমার প্রশ্ন শ্রমিকদের স্বার্থ যে যত সামান্যই হোক তাকে রক্ষা করার জন্য কিছু অ্যামেন্ডমেন্ট করা হয়েছে। যে সমস্ত শ্রমিক কর্মচারী ছোট ছোট দোকানে কাজ করেন, যাদের স্বার্থ অন্য অ্যাক্টে রক্ষিত হয় না কেবলমাত্র শপস অ্যান্ড এসট্যাবলিশমেন্ট অ্যাক্ট ছাড়া, যারা বিভিন্ন ভাবে মালিকের কাছে শোষিত হন, মালিকের আক্রমণ যাদের উপর এসে পড়ে তাদের কাছে কিছু সামান্য সুযোগ সুবিধা করে দেওয়ার জন্য ১৯৮৪ সালে যে অ্যাক্ট পাস হল সেটাকে বাতিল করে না দিয়ে আবার ফেরত করে দেওয়ার যে ব্যবস্থাপনা চালু আছে এটা আমাদের দেশে শ্রমিক এবং পশ্চিমবঙ্গের মানুষের পক্ষে একটা আক্রমণ আঘাত বলা যায়। আমাদের পশ্চিমবঙ্গের বিধানসভায় নির্বাচিত সদস্যরা বহু চিন্তা ভাবনা করে যে বিল উপস্থাপিত করলেন সেই বিলকে আবার ফেরত পাঠানোর বিভিন্ন ভাবে যে প্রচেষ্টা চলছে বিভিন্ন সময়ে সেই প্রচেষ্টাকে নিন্দা করা উচিত। যত কম সুযোগ-সুবিধা থাক না কেন সেই সুযোগ-সুবিধা থাকা উচিত এবং দেওয়া উচিত।

শপস অ্যান্ড এসট্যাবলিশমেন্টের শ্রমিক বলতে নিশ্চয়ই আপনারা বোঝেন, সমস্ত দিক থেকে তারা মালিকদের দ্বারা দারুণ ভাবে শোষিত। খুব কম মাইনেতে তাঁরা কাজ করেন, মালিকরা যে কোনও অবস্থার সময়ে তাঁদের তাড়িয়ে দেয়, অন্যান্য সুযোগ-সুবিধা থেকে তাঁরা বঞ্চিত। এই রকম অবস্থার মধ্যে সেই সমস্ত শ্রমিক কর্মচারিরা কাজ করেন। সেইজন্য ১৯৮৪ সালে একটা অ্যামেন্ডমেন্ট বিল পাস হল, সেই বিল আজ পর্যন্ত পড়ে রইল, শ্রমিকরা এর কিছু বেনিফিট পেতে পারত, কিন্তু সেই সুযোগ-সুবিধা থেকে শ্রমিকদের বঞ্চিত করে আজকে আমাদের কাছে বিলটা ফেরত এল।

[4-40 — 4-50 P.M.]

আমি যে কথা বলছিলাম বিলটি এখান থেকে পাস করার পর বিভিন্ন ভাবে কথাবার্তা বলে বিলটি ফেরত পাঠানো হল এবং সুন্দর ভাবে বলার চেষ্টা করা হয়েছে। শ্রমিক কর্মচারিদের সম্বন্ধে ভাবনা চিন্তার প্রশ্ন দূরে ফেলে দিয়ে তাদের মজুরি, তাদের লিভ একুমুলেন্স সে সম্বন্ধে কিছু চিন্তা করলেন না, যেটা তাদের করা উচিত ছিল। ১৯৮৪ সালে যে আইন করা হয়েছিল এবং তার যা অ্যামেন্ডমেন্ট করা হয়েছিল তাতে শ্রমিক কর্মচারিরা কিছু পেতে পারত তার যে ব্যবস্থা করা সেখানে বিভিন্ন ভাবে কায়দা করে বক্তব্য উপস্থিত করা হয়েছে। এখানে আবার তামিলনাড়ুর আইনের একটা ধারার কথা বলা হয়েছে। সামগ্রিক ভাবে বলা হয়েছে যে পশ্চিমবাংলায় শ্রমিক কর্মচারিদের মালিকপক্ষ যদি ছাঁটাই করতে চায় এক বছরের তাহলে নোটিশ দিতে হবে এবং সেই নোটিশ বিচার করার ব্যবস্থা করতে হবে। বলা হল তামিলনাড়ুতে কি সুন্দর ব্যবস্থা। ছয় মাসের বা ১ মাসের নোটিশ দিতে হবে এবং তার বিচারের ব্যবস্থা করতে হবে। সুন্দর ভাবে লেখা হয়েছে, পড়তে চমৎকার — তারা করে দিয়েছে 'Provided if that such notice shall not be necessary where these services of such person are dispensed with a charge of misconduct supported by the satisfactary evidence recorded at the enquiry held for the purpose. এই মিস কন্ডাক্ট কথাটা এটা কত ভেগ। কেউ ইউনিয়ন করে মালিকের কাছে তাদের দাবি দাওয়া নিয়ে উপস্থিত হলে সেটাও মিস কন্ডাক্ট বলে গণ্য হবে, এবং সে ক্ষেত্রে নোটিশ চাই না। ৫।৬।১০ বছর ধরে কাজ করছে তাকে ছাঁটাই করে দেওয়া হবে। পশ্চিমবাংলায় এই জিনিস হবে? এ তো শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষা করা হচ্ছে না। মালিক পক্ষের স্বার্থ রক্ষা করা হচ্ছে। এই সমস্ত জিনিস আমাদের সামনে হাজির করে বিভিন্ন ভাবে সব বলা হচ্ছে। সব সময় দেখা যাচ্ছে মালিকদের কল্যাণ করার ব্যবস্থা করা হচ্ছে। এটা কি পশ্চিমবাংলার শ্রমিকরা চায়? শ্রমিকদের মজুরি, তাদের খাতাপত্র এই সব ব্যাপারে শ্রমিকদের স্বার্থ রক্ষা বজায় থাকবে না। বে-আইনি ছাঁটাই তাদের প্রতি আক্রমণ হলে তারা তাহলে লড়তে পারবে না। ১৯৮৪ সালের আইন এখনও পাস হল না। আমরা যেটা অ্যামেন্ডমেন্ট করে পাঠিয়েছি যে শ্রমিক কর্মচারিরা কিছু সুযোগ পায় এই প্রভিসন করা হয়েছিল।

সেখানে শ্রমিক স্বার্থ রক্ষা করার জন্য বলা হয়েছে যে, একটি ব্যবস্থা করা হবে। মালিক যে কোনও সময়ে এই দোকান বন্ধ করতে পারতেন। তিনি একটি নোটিশ দিলেন

— শপস অ্যান্ড এসট্যাবলিশমেন্ট অ্যাক্টে তাদের নোটিশ দেওয়া হলে বন্ধ করে দিতে পারবেন — এই ক্ষেত্রে বলা হয়েছে, অন্তত শ্রমিকদের একটা নোটিশ দেওয়া দরকার। যে শ্রমিক কর্মচারী দীর্ঘদিন ধরে কাজ করল সে বন্ধের মুখে পড়ে যাবে। সেই ক্ষেত্রে সে অন্তত পক্ষে একটা সুযোগ পাক, যদিও সে জানাছে যে দোকান বন্ধ হয়ে যাচ্ছে। আমরা যারা শ্রমিক কর্মচারির পক্ষে আন্দোলন করি, তারা অন্তত আন্দোলন করে এই বন্ধকে রোখার চেষ্টা করতে পারি। এই ক্ষেত্রে সেই সুযোগ সুবিধার কথা আইনের মধ্যে আছে। ১৯৮৪ সালের আইনে দৃঢ়তার সঙ্গে শ্রমিক কর্মচারিরা বন্ধের হাত থেকে বাঁচার মতো অবস্থা তৈরি করতে পারবেন। কারখানা বন্ধ হয়ে যাবার কিছুদিন আগে থেকে আন্দোলন করার সুযোগ সুবিধা আসবে। আপনারা জানেন খাতাপত্র থাকে না, আইনের সুযোগ সুবিধা থেকে মালিকরা বিভিন্ন সময়ে শ্রমিক কর্মচারিদের বঞ্চিত করে, যে কোনও সময়ে তাদের তাড়িয়ে দেয় দোকান থেকে এবং বিভিন্ন সময়ে বিভিন্ন রকম অভিযোগ তাদের বিরুদ্ধে তোলা হয়। আইন সুষ্ঠু ভাবে থাকলে, খাতাপত্র রাখার ব্যাপারে যে আইন আছে সেই আইন সঠিক ভাবে প্রয়োগ করা হলে তাদের সুবিধা হবে। এই আইন সঠিক ভাবে প্রয়োগ করা হচ্ছে কিনা — সঠিক ভাবে চালু করার জন্য সরকারের তরফ থেকে যে ব্যবস্থা চালু আছে সেটাকে আরও কঠোরতর করা হোক। এই ক্ষেত্রে এইবারের অ্যামেন্ডমেন্ট অন্তত সেটুকু করা হয়েছে। সেখানে বলা হয়েছে, প্রথম বারের জন্য তাকে ফাইন দিতে হবে এবং ফাইন দেবার পরে তিনি যদি এই আইন কানুন না মেনে নেন, শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষিত আইন যদি না মেনে নেন তাহলে তার বিরুদ্ধে যে অভিযোগ সেই অভিযোগের ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা হিসাবে তার জেল, জরিমানা ইত্যাদি হবে। আমি আশা করি এখন থেকে শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষা করার জন্য খাতাপত্র থাকবে এবং শ্রমিক কর্মচারিরা জানবে যে, সে শ্রমিক কর্মচারী হিসাবে এখানে কাজকর্ম করছে। স্যার, শেষে আমি এই কথা বলতে চাই যে, ফেরত আসার ব্যাপারে কারণ হিসাবে অনেক কিছু বলা হয়েছে। বাধ্যতামূলক ভাবে ৬ ঘন্টা পুরো রেস্ট দিতে হবে। সেই ক্ষেত্রে কমিয়ে করা হয়েছে ৫।। ঘন্টা এবং তার জন্যই ফেরত এসেছে। আসল কথা হচ্ছে, এই যে মালিকের হয়ে রাজ্যপাল তথা কেন্দ্রীয় সরকার কাজ করছেন, যাতে কেবলমাত্র আধ ঘন্টার তফাত করার চেষ্টা হয়েছে। আর দ্বিতীয় প্রশ্ন হচ্ছে ১৯৮৪ সালের আইনে যে সুবিধাটুকু ছিল, এতদিন পর্যন্ত ওভারটাইম রেট যা ছিল, তা বাড়ানোর কথা বলা হয়েছে। ওভারটাইম রেট বাড়ানোর প্রশ্নটুকু আছে বলে এটাকে ফেরত পাঠানোর প্রশ্ন এসেছে। এটাকে আবার পাস করে পাঠিয়ে দেওয়া হোক। এতে শ্রমিক কর্মচারিদের, দোকান কর্মচারিদের মাইনে যেমন বাড়ছে তেমনি ওভারটাইম রেটও বাড়বে। এছাড়া অন্যান্য কিছু কিছু যে সব সুযোগ সুবিধা আছে সেগুলি ছাঁটাই হবে না, বন্ধ হবে না, খাতাপত্র থাকবে। আর এই ব্যবস্থা না করলে কঠোর শাস্তি ভোগ করতে হবে। এই ভাবে শ্রমিক কর্মচারিদের স্বার্থ রক্ষিত হবে। এই কথা বলে আমি আশা করব এখানকার নির্বাচিত প্রতিনিধিদের বক্তব্য মাথায় রেখে আমাদের এই পাস করে দেওয়া বিলটিতে রাজ্যপাল তথা কেন্দ্রীয় সরকার সম্মতি দেবেন। আমি এইটুকু বলে যে নূতন অ্যামেন্ডমেন্ট এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ কান্তি বিশ্বাস একটি ইনফর্মেশন দেবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় বিরোধী দলের সদস্য নেতা সাত্তার সাহেবের একটি বিষয় সম্পর্কে আমি আমার বক্তব্য রেখেছি। তখন আপনার অনুমতি নিয়ে আমি এই সভায় পেশ করেছিলাম যে, ঐ বইটি নিষিদ্ধ করবার জন্য সরকার বিচার বিবেচনা করছেন। বিরোধী দলের পক্ষ থেকে যে ভূমিকা তারা পালন করেছেন তাই দেখে আমরা যারা এই সভায় আছি তারা প্রত্যেকেই সভায় উদ্বেগ প্রকাশ করেছিলাম। তারা এই নিয়ে অহেতুক জনমানসে একটি বিক্ষোভ, একটি সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি করবার চেষ্টা করছেন। এই গুরুত্ব বিবেচনা করে আমি এখনই মহাকরণে গিয়ে স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলি এবং আজকেই সিদ্ধান্ত হয়েছে — মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে সিদ্ধান্ত নিয়েছেন যে, ঐ বইটি নিষিদ্ধ করা হল।

[4-50 — 5-00 P.M.]

সেইজন্য স্যার, এই সভায় আপনার অনুমতি নিয়ে পেশ করছি যে, এই বইটি যদিও সরকারের অনুমোদিত বই ছিল না, সাত্তার সাহেব অসত্য ভাবে বলেছেন, এই বইটি পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ কর্তৃক অনুমোদিত ছিল না যদিও সাত্তার সাহেব সে কথা বলেছেন কিন্তু সেই বইটা যেহেতু বিভিন্ন অংশের মানুষের মধ্যে একটা সংগত ক্ষোভের সৃষ্টি করতে পারে একথা বিচার বিবেচনা করেই সরকার সেই বইটি নিষিদ্ধ ঘোষণা করেছেন। এই সভাকে এই সংবাদটি আমি অবহিত করলাম। এই সঙ্গে সঙ্গে স্যার, আকাশবাণী এবং সংবাদপত্রের কাছে যেমন মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় আবেদন করেছেন তেমনি আপনার মাধ্যমে আমিও তাদের কাছে আবেদন করছি — কারণ, জনমত গঠনের ক্ষেত্রে তাঁদের একটি বিরাট গুরুত্বপূর্ণ ভূমিকা আছে — তারা যেন এ বিষয়ে তাদের যোগ্য ভূমিকা পালন করেন। আপনার মাধ্যমে স্যার, এই অবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** আমি শুধু এই প্রসঙ্গে এই কথাই বলব যে, বইটা আপনারা প্রেসক্রাইব করেছেন ভালোই করেছেন। এখন পুলিশকে আপনারা নির্দেশ দিন যে এই বইটির বাদ বাকি যে কপিগুলি আছে সেগুলি খুঁজে বার করা হোক সিজ করার জন্য। এই প্রসঙ্গে বিরোধী দলের নেতার কাছে আমার অনুরোধ, সরকারকে যেন এ ব্যাপারে তাঁরা সাহায্য করেন। যখন বইটি তাঁদের কাছে এসেছে তখন নিশ্চয় এ সম্পর্কে তাঁদের কাছে কিছু খবরা-খবর আছে। এই খবরা-খবর যেন তাঁরা সরকারকে জানিয়ে দেন যে কোথা থেকে, কি ভাবে বইটি সংগ্রহ করেছেন। এই খবর সরকারকে দিলে সরকার আইনের বাদবাকি কাজগুলি করবেন। আর ও ব্যাপারে দোষী লোক যারা আছে তাদের খুঁজে বার করে যে শাস্তির ব্যবস্থা করার দরকার সরকার তা করবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে নির্দেশ এই সভার অধ্যক্ষ হিসাবে আপনি দিলেন সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে আপনাকে আমি আশ্বস্ত করছি যে সেইভাবে আমরা ব্যবস্থা নেব। যাঁরা এই বইটি দেখিয়েছিলেন তাঁরা যদি তথ্য দিয়ে, সংবাদ দিয়ে সাহায্য করেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হবে। আমাদের পক্ষ থেকে বা পুলিশের পক্ষ থেকে যেখানে এর যা স্টক আছে সেটা উদ্ধার করে তা বাজেয়াপ্ত করার চেষ্টা আমরা নিশ্চয় করব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বিশ্বাস, আপনি বিবৃতি দেবার পর সাত্তার সাহেব এই বইটা এইমাত্র আমার কাছে পাঠিয়েছেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আজ এই সভায় শপস অ্যান্ড এসটাবলিশমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪ এর যে সংশোধন এনেছেন তা আমি পুরোপুরি সমর্থন করছি। স্যার, এই প্রসঙ্গে আমি প্রথমেই বলতে চাই যে এই দোকান কর্মচারিরা হচ্ছেন সমাজের সবচেয়ে উইকার সেকশন। এমন কি অসংগঠিত শ্রমিকদের থেকেও তারা উইকার সেকশন। স্যার, আমাদের বামফ্রন্ট সরকার সমাজের একেবারে নিচের তলার মানুষদের কথা চিন্তা করেন বলেই বা উইকার সেকশনের কথা সবচেয়ে বেশি ভাবেন বলেই এই সরকারের পক্ষে সম্ভব হয়েছে এরকম একটা সুন্দর বিল এনে উইকার সেকশনকে রক্ষা করার ব্যবস্থা করা। এই প্রসঙ্গে স্যার, আমার নিজের জীবনের অভিজ্ঞতা থেকে কয়েকটি কথা বলতে চাই। আমরা যারা শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত বা আমরা যারা ট্রেড ইউনিয়ন করি আমরা জানি যে বিশেষ করে এই দোকান কর্মচারিদের কি ভাবে এক্সপ্লয়েড করা হয়, কি ভাবে তাদের প্রতারিত করা হয়। আইন থাকা সত্ত্বেও আইনের প্রয়োগ হয় না। মাননীয় শ্রম মন্ত্রী মহাশয়ের কাছে তাই অনুরোধ, এই আইনকে রক্ষাকবচ হিসাবে কি ভাবে আরও ভালো ভাবে ব্যবহার করা যায় তা দেখে ভবিষ্যতে যদি আরও কিছু সংযোজন করার দরকার হয় সেটা তিনি যেন করেন। স্যার, এই দোকান কর্মচারিদের সপ্তাহে ১।। দিন ছুটি পাবার কথা। বিভিন্ন মফস্বল শহরে বিশেষ করে আমি হলদিয়া এবং তমলুক ইত্যাদি যে সমস্ত শহর আছে সেই সমস্ত শহরের কথা বলছি, সেখানে এই আইন-কানুন ঠিকমতো প্রয়োগ হচ্ছে কিনা তা দেখার দায় দায়িত্ব এই বিভাগের ইন্সপেক্টারদের।

কিন্তু আমি যতদূর জানি মফস্বল শহরে যে সমস্ত ইন্সপেক্টর আছে তাদের সাধারণত চোখে পড়ে না এবং যার আইন কঠিন ভাবে প্রয়োগ হয় না। এমন কি সপ্তাহে ১।। দিন ছুটির যে ব্যবস্থা আছে সেটাও তারা পায় না। সবচেয়ে বড় কথা হচ্ছে, তাদের যে রেস্ট দরকার, সরকারের আইনে যেটা আছে সেটাও তারা সঠিক ভাবে জানে না। সেখানে যদি ইউনিয়ন থাকে সেই ইউনিয়নের মাধ্যমে তাদের জানানোর ব্যবস্থা করা যায় কিন্তু বেশির ভাগ ক্ষেত্রেই ইউনিয়ন থাকে না। আমি দু'একটা জায়গার কথা জানি। হলদিয়ার মতো জায়গায় কি হয় সেটা আমি জানি। সেখানে তাদের অ্যাপয়েন্টমেন্ট লেটারও দেওয়া হয় না, কোনও অ্যাটেন্ডেন্স রেজিস্টার মেনটেনও করা হয় না। এমন কি তাদের যে পেমেন্ট দেওয়া হয় সেই পেমেন্ট তাদের ওয়েজ বিলের মাধ্যমে দেওয়া হয়। এই রকম বহু জায়গা আছে যেখানে কোনও অ্যাটেন্ডেন্স রেজিস্টার মেনটেন করে না, অ্যাপয়েন্টমেন্ট লেটার দেয় না। এর ফলে তাদের যদি টার্মিনেট করে দেওয়া হয় তাহলে আইন অনুযায়ী কোনও ব্যবস্থা গ্রহণ করা যায় না যদিও আইনে শাস্তির ব্যবস্থা আছে, জেল জরিমানার ব্যবস্থা আছে। আজকে শ্রমিকদের জন্য সরকার ভাবে বলেই এই ধরনের আইন আনা হয়েছে। কিন্তু মালিকরা এই আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে নানা ভাবে তাদের কাজ করে যান। স্যার, আপনি জানেন যে সরকারের আবেদন সত্ত্বেও আজকে কলকাতা এবং বিভিন্ন জায়গায় ছোট এবং বড় মালিকরা তাদের দোকান বন্ধ রেখেছেন। আমি জানি, তমলুকের অনেক বড় মালিক, হলদিয়ায় অনেক বড় বড়

মালিক আছে, সেখানে ২০ থেকে ২৫ জন কর্মচারী কাজ করেন। সেখানে কোনও রেজিস্টার মেনটেন করা হয় না, কোনও অ্যাপয়েন্টমেন্ট লেটার দেওয়া হয় না। সেখানে কোনও কর্মচারীকে ছুটিও দেওয়া হয় না। তারা যদি ছুটি নেয় তাহলে তাদের বেতন কেটে নেওয়া হয়। এই সমস্ত মালিকরা সরকারের যে সব নিয়ম-কানুন আছে সেগুলি মেনটেন করছে কিনা সেটা দেবার জন্য ইন্সপেক্টর আছে। সেই ইন্সপেক্টররা যে অনেস্টলি কাজ করছে সেটাও বলা যায় না। কর্মচারিরা যাতে আইনগত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত না হয় সেটা তারা দেখেন না। মফস্বল শহরে ইন্সপেক্টরের সংখ্যা খুবই কম। ৬ মাসে একবার তাদের পাওয়া যায় কিনা সন্দেহ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। আজকে হোটেল, রেস্তোরায় দেখা যায় মেদিনীপুর থেকে বা ঐসব অঞ্চল থেকে অনেক লোক কাজ করার জন্য আসে এবং তাদের মধ্যে অনেক শিশু শ্রমিকও কাজ করার জন্য আসে। সেই সমস্ত কর্মচারিদের মাইনা দেবার ক্ষেত্রে সরকারের যে বিধি নিষেধ আছে সেগুলি মানা হয় না। তাদের দিয়ে কঠোর ভাবে পরিশ্রম করানো হয়। আমরা যারা রাজনীতি করি বা সাধারণ ভাবে যারা হোটেল রেস্তোরায় গিয়ে খাওয়া দাওয়া করি, আমরা দেখেছি এবং অনেকের অভিজ্ঞতা আছে যে তাদের কি কঠোর ভাবে পরিশ্রম করতে হয়। কাজেই মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, তার পরিপ্রেক্ষিতে আমি তাকে বিনয়ের সঙ্গে বলব যে এদের সম্পর্কেও একটু ভাবা দরকার আছে। এই সমস্ত শিশু শ্রমিক যারা কাজ করে তাদের নাম মাত্র বেতন দেওয়া হয়। তাদের কোনও পোষাক-পরিচ্ছদও দেওয়া হয় না। তাদের রাত ১২টা, ১টা পর্যন্ত কাজ করতে হয় সেই অনুযায়ী তাদের পারিশ্রমিক দেওয়া হয় না। তাছাড়া তাদের অত্যন্ত স্বল্প পরিসর জায়গায় থাকতে দেওয়া হয় এবং তাদের বাড়ির লোকজন এলে সময় মতো তাদের ঠিক মতো বেতন দেওয়া হয় না, অল্প বেতন দেওয়া হয়। স্যার, আমি জানি এই সমস্ত মালিকরা ২টো খাতা মেনটেন করে। আমি দোকানের নাম উল্লেখ করতে পারব না। আমি জানি তমলুকের একজন বড় হোলসেলার আছে, সেই হোলসেলার দুটো খাতা মেনটেন করেন।

[5-00 — 5-10 P.M.]

তাদের দুটি খাতা মেনটেন করা হয়। কর্মচারিদের সঠিক মাইনে দেওয়া হয় একটা খাতায়, আর একটা খাতায় সই করিয়ে নেওয়া হয়। প্রাপ্য মাইনের চেয়ে অনেক বেশি সেখানে সই করিয়ে নেওয়া হয়। এই সব নানা রকম কারবার সেখানে চলে। সেই জন্য আমি মাননীয় শ্রম মন্ত্রীর কাছে বিশেষ ভাবে উল্লেখ করতে চাই যে, যে দৃষ্টিভঙ্গিতে তিনি হ্যাভস অ্যান্ড হ্যাভ নটসদের জন্য আইন আনার চেষ্টা করেছেন তাতে তাদের রক্ষা কবচের ব্যবস্থা করেছেন এবং সেই জন্যই আইন সংশোধনের ব্যবস্থা করেছেন। আমি মনে করি তিনি সঠিক কাজই করেছেন। সাধারণ নিচের তলার খেটে খাওয়া মানুষদের জন্য ভাবনা চিন্তা করেই তিনি এই আইনটা এনেছেন। এতে তাদের মনে উৎসাহ যোগাবে। সেই সঙ্গে এটাও আমাদের ভাবতে হবে যে, আইনের মধ্যে যেন কোনও ফাঁক না থাকে। আইনের এই ফাঁক

দিয়েই ছোট মালিক থেকে আরম্ভ করে ছোট ব্যবসায়ীরাই বেশি করে শোষণ করে। দোকানে থেকে অসুস্থ হয়ে পড়েছে, মেডিক্যাল অ্যালাওয়েন্স, মেডিক্যাল লিভের ব্যবস্থা পর্যন্ত করে দেওয়া যায় নি। সেই জন্য আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর কাছে অত্যন্ত বিনয়ের সঙ্গে এটুকু বলতে চাই যে, কি করে এটাকে আরও সর্বাঙ্গ সুন্দর করা যায় সে বিষয়ে তিনি আগামী দিনে আরও ভাবনা চিন্তা করবেন। শপস অ্যান্ড এস্ট্যাবলিশমেন্টস বিলে একটা সুন্দর ধারা সংযোজন করা হয়েছে এবং আগামী দিনে মফস্বল জেলাগুলির ক্ষেত্রেও এই আইনকে সুন্দর ভাবে প্রয়োগ করার জন্য আমাদের চিন্তা ভাবনা করতে হবে। মফস্বল জেলাগুলির ক্ষেত্রে এই আইন প্রয়োগ করার জন্য শপস অ্যান্ড এস্ট্যাবলিশমেন্ট ইন্সপেক্টর আছে। তারা বোধ হয় সঠিক ভাবে এই আইন প্রয়োগ করে না। তাদের সঙ্গে দোকানদারদের একটা আন্ডারস্ট্যান্ডিং আছে। এটা আপনাকে একটু ভাবতে হবে। এই কথা বলে বিলের যে সংশোধনীগুলি এনেছেন আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, আমি আগেই আমাদের এই সংশোধনীগুলির বিষয় এখানে বলেছি। যেমন ধরুন, আমি এই প্রিভিলেজ, সিক লিভের অ্যাকুমুলেশনের কথা বলেছি। আমি দেখলাম যে, আরও দেরি হবে। ১৯৮৪ সালের অ্যাক্টের অ্যাসেন্ট এখনও পাওয়া যায় নি। অ্যাকসেপ্ট করে নিচ্ছি, আগে যা ছিল, তাই থাকছে। যা হচ্ছে তা হল অ্যাপিলের স্কোপ — সেটা আমরা দেখছি। পানিশমেন্টের ক্ষেত্রে আগে যা ছিল, তা বিভিন্ন সেকশনে ভাগ করা ছিল। এই অ্যাক্টের প্রভিসনে সেখানে পানিশমেন্ট এর আওতায় আনা হয়েছে। প্রথমবারে ৫০০ টাকা। তারপর যদি রিপিট করে তাহলে ৩ মাসের ইমপ্রিজনমেন্ট অথবা ১ হাজার টাকা ফাইন অথবা দুটোই হবে। শক্তি বাবু ঠিকই বলেছেন, শুধু আইন পাশ করলেই হয় না, আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে, অ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারির উইকনেশ আছে। কিছু কিছু ইনফ্রাস্ট্রাকচারে ত্রুটি আছে। এটা ঠিক যে, ইন্সপেক্টর ইত্যাদির প্রয়োজন রয়েছে। কারণ, আজ কাল ভীষণ ভাবে লোড বেড়ে গেছে। সেই অনুপাতে সংখ্যাটা কমই আছে, এইগুলি আমরা দেখছি। নির্দিষ্ট কোনও ঘটনা থাকলে সেগুলিকে আমরা রেকটিফাই করার চেষ্টা করি। আমাদের নিজেদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে, দোকান কর্মচারিরা যদি সংগঠিত না হন তাহলে এই আইনে যেটুকু সুবিধা আছে সেটাও তারা সহজে পাবেন না। তার সঙ্গে আবার যদি অ্যাডমিনিস্ট্রেশন তাদের সাথে থাকে তাহলে তো আর কথাই নেই — সেই জন্য আমার কাছে কেউ এলে আমি তাকে আগেই বলে দিই যে, আপনারা আগে ইউনিয়ন তৈরি করতে থাকুন, তারপরে আসবেন। তবে নিশ্চয় সেটা ন্যাশনাল করতে হবে, ইন্টারন্যাশনাল করলে অসুবিধা হবে। আমরা যে সামাজিক অবস্থার মধ্যে আছি তাতে চাইল্ড লেবার থাকবে, এত আমরা কিছু করতে পারব না। চাইল্ড লেবার অ্যাক্ট নিয়ে দিল্লিতে অনেক কথা হয়েছে। মাঝে ওঁরা একটা আইন করেছিলেন। তারপরে দেখা গেল সেই আইনে বয়স কত হবে সেটা নির্দিষ্ট করে বলতে ভুলে গেছেন। আমরা সেটা ওঁদের কাছে আবার পাঠিয়েছি, ওঁরা সেটা দেখছেন। আমরা দিল্লিতে বলেছিলাম এবং এখানেও বলেছি যে, আমাদের বয়স্ক শ্রমিক [illegible] ট্রেড ইউনিয়ন বা অন্যান্য সংগঠন যেগুলি আছে সেগুলি যদি চাইল্ড লেবারদের এক্সপ্লয়টেশন বন্ধ করার জন্য সাহায্য না করে, উদ্যোগ না নেয় তাহলে এ জিনিস সহজে বন্ধ করা যাবে না। এই হচ্ছে ব্যাপার। আর ফিউচার ইমপ্রুভমেন্ট

কি হয়, সেটা পরে দেখা যাবে, আগে পাস হোক, ওঁরা অ্যাসেন্ট দিন, ওঁদের স্বীকৃতি এখনও পাওয়া যায় নি। আমি আশা করব ওঁরা স্বীকৃতি দেবেন এবং তাহলেই ভবিষ্যতে ইমপ্লিমেনটেশন হবে। এই হচ্ছে আমার বক্তব্য। আমি আশা করব সকলেই এটাকে সমর্থন করবেন। বিরোধীরা এখন এখানে নেই, তাঁরা কিছু কিছ সংশোধনী দিয়েছিলেন। সেগুলি আমি দেখছি, সেগুলির মধ্যে কতগুলি অবান্তর আর কতগুলির মধ্যে দিয়ে খুবই কৌশলে পরোক্ষে মালিকদের সাহায্য করবার চেষ্টা করছেন। তাঁরা বলেছেন, 'ফাইন ৩০০ টাকা করুন, কেন ৫০ টাকা রেখেছেন? ইমপ্রিজনমেন্ট'টা লাইট ইমপ্রিজনমেন্ট করুন'। এই সমস্ত কথা তাঁরা বলেছেন। তাঁদের ঐ সমস্ত সংশোধনীগুলি আমি অ্যাকসেপ্ট করছি না।

**Mr. Speaker :** There are Motions for circulation of Shri Saugata Roy and Shri Apurbalal Majumdar to the Bill, amendments No 4 and 5. Both the Motions are out of order.

The motion of Shri Santi Ranjan Ghatak that the amendments recommended by the Governor in the Message in regard to the West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

### Amendments to Provisions

### Clause — 6

**Mr. Speaker :** There is one amendment to Clause 6 of Shri Apurbalal Majumdar, amendment No. 11. But it is out of order.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that clause 6 be omitted.

### Clause — 8

**Mr. Speaker :** There is one amendment to Clause 8 of Shri Apurbalal Majumdar, amendment No. 12. But as Shri Majumdar is not present in the House, his amendment is not moved.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that for clause 8, the following clause be subsituted namely :—

8. For section 15 of the Principal Act, the following section shall be substituted namely :—

15. (1) The services of a person employed in any shop or estab-

lishment, who has been in continuous service for not less than one year in such shop or establishment, shall not be terminated without giving him one month's notice, in writing, showing the reasons of such termination and until the period of notice has expired or until he has been paid, in lieu of such notice, wages for the period of such notice.

(2) The person as aforesaid shall have the right to appeal to such authority and within such period as may be prescribed, either on the group that there is no reasonable cause for terminating his services or on the ground that he has not been guilty of any misconduct, provided his services have been terminated on such ground.

(3) The decision of the appellate authority on such appeal shall be final.

The motion was then put agreed to.

**Clause — 10**

**Mr. Speaker :** There is 7 amendments to Clause 10 of Shri Apurbalal Majumdar, amendment No. 14 to 20. Out of this amendment No. 14 is out of order. The rest amendments, as Shri Majumdar is not present in the House, are not moved.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that for clause 10, the following clause be substituted :—

10. In section 21 of the principal Act, for sub-section (1), the following sub-sections shall be substituted.

"(1) Who ever contravens any of the provisions of this Act, shall on conviction, be punishable with fine which may extend to five hundred rupees for the first offence.

(1A) Who ever contravenes, after the first offence any of the provisions of this Act, shall be punishable with imprisonment for a term which may extend to three months, or with fine which may extend to one thousand rupees, or with both :

Provided that for the purpose of this sub-section no cognizance shall be taken of any conviction upon complaint of an Inspector appointed under section 19, made more than two years before the date on which the commission of the offence, which is being punished, came

to the knowledge of such Inspector''.

The motion was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak** : Sir, I beg to move that the West Bengal Shops and Establishments (Amendment) Bill, 1984 be passed again as amended.

The motion was then put and agreed to.

[5-10 — 5-20 P.M.]

## The Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to introduce the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988.

**... (Secretary then read the Title of the Bill) ...**

**Shri Abdul Quiom Molla** : Sir, I beg to move that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988 be taken into consideration.

**Mr. Speaker** : There is one Motion for Circulation of Shri Apurbalal Majumdar on this Bill. But as Shri Majumdar is not present, it is not moved.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : এই বিলে এমন কোনও ব্যাপার নেই। ব্যাপারটি হচ্ছে, দৈনন্দিন জমির দাম বেশি হওয়ার জন্য সাধারণ মানুষ যাতে নিম্ন আদালতে কেস করার জন্য সুযোগ পায় সেইজন্য এই অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয়েছে। বিভিন্ন সিভিল কোর্টে বিভিন্ন জমির মূল্যের উপর নির্ভর করে বিভিন্ন কোর্টে বিচার হয়ে থাকে। এখন সেই মূল্য এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে যে নিম্ন আদালতে সাধারণ মানুষ বিচারের সুযোগ পাচ্ছে না, উর্ধ্ব আদালতে যেতে হচ্ছে। নিম্ন আদালতে যাতে বিচারের সুযোগ পেতে পারে সেইজন্য টাকার পরিমাণ বাড়িয়ে দিয়ে আদালতের কিছু ক্ষমতা বাড়িয়ে দেওয়া হচ্ছে। এই হচ্ছে মূল বক্তব্য। এটার মধ্যে এমন কোনও ব্যাপার নেই।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৮৮৭ সালে বেঙ্গল, আগ্রা এবং আসাম সিভিল কোর্টের যে আইনটি পশ্চিমবঙ্গে প্রযোজ্য সেই আইনটি সংশোধনীর উদ্দেশ্যে

যে বিল আনীত হয়েছে আমি তাকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য রাখছি। যে অবস্থায় এই মূল আইনটি তৈরি হয়েছিল সেটা দেখে ধরতে গেলে আমরা প্রায় ১০০ বছরের ইতিহাস পাচ্ছি। এই বিলে বর্তমানে যা বলা হয়েছে নোটিফিকেশন হলে, গেজেট হলে তারপর তার দ্বারা কার্যকর হবে এবং বিলে অন্যান্য ক্ষেত্রে ক্ষতিগ্রস্থ হবে না। মূল আইনের ১৯শের (১) ধারায় মুনসেফ আদালতে ৭ হাজার ৫০০ টাকার যে অর্থনৈতিক ক্ষেত্র আছে সেখানে ১৫ হাজার টাকার অর্থনৈতিক ক্ষেত্র বৃদ্ধি করার প্রস্তাব এসেছে। আর ১৯শের (২) ধারায় সাব-জজ আদালতে যেখানে ১৫ হাজার টাকার অর্থনৈতিক ক্ষেত্র আছে সেখানে ৩০ হাজার টাকার অর্থনৈতিক ক্ষেত্র বৃদ্ধি করবার প্রস্তাব এসেছে। মূল আইনের ২১ ধারার (১) উপধারায় যেখানে অর্থনৈতিক ক্ষেত্র ২৫ হাজার টাকা আছে তার স্থলে ৬০ হাজার টাকার অর্থনৈতিক ক্ষেত্র করার প্রস্তাব এসেছে। জেলা জজ আদালতে এই ক্ষেত্র প্রযোজ্য হবে। এখন কেন আদালতগুলির অর্থনৈতিক ক্ষেত্র বাড়াবার প্রস্তাব এল? আজকে ক্রমান্বয়ে মুদ্রাস্ফীতি বেড়ে চলেছে। দেশে নোট ছাপানো হচ্ছে। এর প্রতিফলন আজকে সমাজ ব্যবস্থায় দেখা দিচ্ছে। আমরা যদি মূল আইনটি দেখি তাহলে দেখব, ১৯ (১) ধারায় (১০০ বছর আগে) মুনসেফ আদালতের ক্ষেত্রে ১০০০ টাকার অর্থনৈতিক ক্ষেত্র, ২ হাজার টাকা সাব-জজগুলির অর্থনৈতিক ক্ষেত্র আর জেলা জজের ক্ষেত্র হল ৫ হাজার টাকা। আজকে সেটা বাড়িয়ে দেওয়া হচ্ছে। আমি বাল্য জীবনের কথা এই প্রসঙ্গে আনতে পারি। আগে ১০ আনায় ১০ হাত কাপড়ের সেনগুপ্তের ধুতি পাওয়া যেত। এবং ভদ্রলোকের মতন সেই কাপড় পরে যাওয়া যেত।

পাঁচসিকে মন ধানের দাম হয়েছিল। গ্রামের কৃষকরা বলেছিলেন যে, এত দাম পাওয়া গেছে, মড়াই ঝেড়ে বিক্রি করতে হবে। তখন ৬ পয়সা সের চাল কিনেছি। কিন্তু এখন এমন অবস্থা হয়েছে যে, দেখতে পাচ্ছি, প্রতি দিন জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। আমাদের দেশ ভারতবর্ষের আজকে ৯৮ হাজার কোটি টাকা দেনা। এই দেনা শোধ করবার জন্য আজকে দেশের যা আয় হচ্ছে, তার ৩৪ ভাগই চলে যাচ্ছে ধার শোধ করতে। এর ফলে সমগ্র সমাজ ব্যবস্থার উপর চাপ বাড়ছে। আমার জেলা হুগলি জেলার শ্রীরামপুর ও চন্দননগর সাব-ডিভিসনে সিভিল কোর্ট এবং মুনসেফ কোর্ট আলাদা আছে। সেখানে আজকে এক কাঠা জমির দাম ৩০।৪০ হাজার টাকা এবং ঐ এক কাঠার উপর যদি কোঠা বাড়ি থাকে এবং তা নিয়ে যদি মামলা হয় তাহলে ভ্যালুয়েশন এখন ১ লক্ষ টাকা দাঁড়িয়ে যায়। ঐ আদালতে মামলা চলার সময় যদি ভ্যালুয়েশনের উপর কোনও অবজেকশন পড়ে তাহলে বর্তমানে মুনসেফ কোর্টে আর সেই মামলা চলে না, জেলা জজ কোর্টে এসে মামলা করতে হয়। এর ফলে ঐসব মামলা প্রায়শই আর মুনসেফ আদালতগুলিতে হচ্ছে না এবং তারজন্য মানুষ রিলিফ পাচ্ছে না। এই নিয়ে আমরা গণতান্ত্রিক আইনজীবী সংঘের মিটিং করেছিলাম। তাঁরা সুপারিশ করেছিলেন যে, কোর্টগুলি অচল হয়ে যাচ্ছে। সরকার অফিসার নিয়োগ করছেন, আদালতের খরচা বাড়ছে, কিন্তু মানুষ রিলিফ পাচ্ছে না, আইনজীবীদেরও নিজেদের কোর্ট ছেড়ে জেলা জজের কোর্টে এসে মামলা লড়তে হচ্ছে, ফলে তাঁদেরও ক্ষতি হচ্ছে; বিচার প্রার্থী বিচার পাচ্ছে না, ফলে তাঁরা ক্ষতিগ্রস্থ হচ্ছেন, হতাশাগ্রস্থ হচ্ছেন। সেইজন্য এই আইনটা সংশোধন করবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যা এনেছেন সেটা যুগপোযোগী এবং এটা মানুষের কাজে লাগবে। সেইজন্য আজকে বলব, সিভিল কোর্টের যেটা প্রসিডিওর —

সেকশন ৬, সিভিল কোর্টের কোডনিয়ারী জুরিসডিকশন যেটা, সেখানে সমতা রেখে আইনটা সংশোধনের জন্য তিনি যা এনেছেন সেটা যথেষ্ট কাজে লাগবে, মানুষের উপকারে লাগবে। এখানে ১৯(১)-এর ৭,৫০০ টাকার জায়গায় ১৫,০০০ টাকা যা করা হয়েছে, সেটা ঠিকই হয়েছে। ১৯(২)-এর ১৫,০০০ টাকার জায়গায় ৩০,০০০ টাকা এবং ২৯(এ)(১)-এর ২৫,০০০ টাকার জায়গায় ৬০,০০০ টাকা যা করা হয়েছে সেটাও ঠিকই হয়েছে। আজকে যেভাবে রেট বেড়ে যাচ্ছে, তাতে কিছু কিছু আইনজীবীরা চাইছেন, এই ৬০,০০০ টাকাটা বাড়িয়ে ১ লক্ষ টাকা করলে ভাল হয়। অবশ্য এটা তাঁদের আবেদন বলা যেতে পারে। ১১৫ সি. পি. সি. ধারায় আমরা দেখতে পাচ্ছি, যদি জজের আদালতেও রিভিসন হয় এবং তার ফলে মানুষ সুবিধা পায়। হাইকোর্টের ক্ষমতা আছে, জেলা জজের ক্ষমতা বর্তমানে নাই, ফলে সেখানে রিভিসন হয় না। কিন্তু এখানে আইন করছেন যে, প্রত্যেক মুনসেফ আদালতে সাব-জজ থাকবে এবং সাব-জজ থাকলে সেখানে ৩০,০০০ টাকার মতো জুরিসডিকশন পাওয়া যাবে। এর ফলে মানুষ বিচার ব্যবস্থার উপর আস্থা রাখবে এবং সেখানে বিচার পেতে অসুবিধা হবে না। আজকে মামলা মোকদ্দমা পেন্ডিং থেকে যাচ্ছে। কাজেই যাতে দ্রুত সেগুলির নিষ্পত্তি হয়, মানুষ যাতে সুযোগ-সুবিধা পায় তার জন্য মাননীয় বিচার মন্ত্রী আইনটা সংশোধন করবার জন্য যে ব্যবস্থা করেছেন তাতে আমার সম্মতি জানিয়ে, সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-36 P.M.]

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর জবাব দেবার এমন কিছুই নেই। তবে মুনসেফ কোর্টে বিচার প্রায় বন্ধ হয়ে এসেছিল। আমাদের জমির মূল্য বৃদ্ধির প্রাপ্ত হয়েছে। জমির মূল্য বৃদ্ধি হওয়ার ফলে মুনসেফ আদালতে বিচার বন্ধ হয়ে আসছিল। মুনসেফ আদালতে প্রথমে যে জুরিসডিকশন ছিল তা হল শুধু ৭ হাজার টাকার উপর বিচার করতে পারবে, তার উর্ধ্বে তারা আর বিচার করতে পারবে না। অতএব ৭ হাজার টাকার মধ্যে যদি জমির মূল্য না হয় তাহলে বিচার হবে না। অতএব বাধ্য হয়ে এখানে টাকার অঙ্ক বাড়াতে হচ্ছে। যে ভাবে জমির দাম বেড়ে যাচ্ছে তাতে আরও বাড়ালে ভাল হত। যাই হোক ভবিষ্যতে যদি বাড়ানোর দরকার হয় তাহলে বাড়াতে হবে। এখানে এটা সাড়ে সাত হাজার ছিল সেটাকে ডবল করে ১৫ হাজার টাকা করার কথা বলা হয়েছে। তেমনি ১৯(২)-তে যেখানে ১৫ হাজার ছিল সেটাকে বাড়িয়ে ৩০ হাজার টাকায় নিয়ে এসেছি। আবার যেখানে আমাদের ২৫ হাজার টাকার মতো সম্পদ অ্যাপিলেতো কোর্টে ডিস্ট্রিক্ট জাজের কাছে অ্যাপিল করা যেত সেটাকে ৬০ হাজার টাকা নিয়ে এসেছি। মাননীয় সদস্য একটু আগে বলেছেন এই টাকার অঙ্ক আরও বাড়াতে এবং এই অঙ্ক ১ লক্ষ টাকা করার কথা বলেছেন। তাঁর সঙ্গে আমি একমত, পরবর্তীকালে এটা করা যায় কিনা সেটা বিবেচনা করা যেতে পারে। এই প্রসঙ্গে আমি এই কথা বলতে চাই সিভিল প্রসিডিয়োর কোর্টের ১১৫ ধারা অ্যামেন্ডমেন্ট করা যেতে পারে। কেন না সেটার কথা আমরা ভাবছি, এই হাউসের শেষ দিকে এটা আনা যেতে পারে। বিভিন্ন সাব-ডিভিসনে এ. ডি. জে.-র কথা বলা হয়েছে সেটা সরকার নীতিগত ভাবে গ্রহণ করেছে। বহু জায়গায় সাব-ডিভিসন হেড কোয়ার্টার্সে এ. ডি.

জে. বসিয়ে দেওয়া হয়েছে। পরবর্তীকালে চেষ্টা করা হচ্ছে যাতে সব জায়গায় এটা দেওয়া যায় কিনা। তবে এই ব্যাপারে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে। বিভিন্ন সাব-ডিভিসনে অ্যাকমডেশনের প্রশ্ন রয়েছে, এবং বিভিন্ন জায়গায় জাজের প্রশ্ন রয়েছে। নানা রকম অসুবিধার জন্য ধীর গতিতে কাজ চলছে। তা ছাড়া এই ব্যাপারে হাইকোর্টের সম্মতি দরকার, তাঁদের বিনা অনুমতি ছাড়া কাজ হবে না। এই অ্যামেন্ডমেন্টের মধ্যে আমি মনে করি দেশের যে লিটিজেন্ট পিপল আছে যাদের সাব-ডিভিসন কোর্টে যেতে হত, জেলা স্তরে যেতে হত সেই ব্যাপারে তাদের কিছুটা কষ্ট লাঘব হবে। আমি মনে করি এই আইনের মাধ্যমে দেশের যে সমস্ত লিটিজেন্ট পিপল আছে তারা কিছুটা উপকৃত হবে। আমি সকলের কাছে আবেদন জানাচ্ছি এই বিল গ্রহণ করার জন্য। আশা করি সকলে এটা গ্রহণ করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 5 and Preamble

The question that Clauses 1 to 5 and preamble, do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 1988 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### Laying of Report

### Eighteenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 18th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber today and recommended the following programme of business for the 30th and 31st March, 1988.

**Monday — 30-3-88**

(i) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1988 (Introdution, Consideration and Passing) — 1/2 hour.

(ii) The West Bengal Appropriation Bill, 1988. (Introduction, Consideration and Passing) — 2 hours.

(iii) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1988 (Introduction, Consideration and Passing) — 1 hour.

| | | |
|---|---|---|
| **Tuesday — 31-3-88** | (i) Demand No. 7<br>(ii) Demand No. 61 | Land and Land Reforms Department — 4 hours. |

Now the Minister-in-charge of Home (Parliamentary Affairs) Departmant may please move the Motion for acceptance.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Eighteenth Report of the Business Advisory Committee presented today be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Latest time for tabling Notices of Cut Motions to the Budget Estimates of 1988-89. Notices of Cut Motion relating to Demand Nos. 7 & 61 will be received up to 1 P. M. on the 28th March, 1988. Notices of Cut Motions to all other Demands will be received upto 1 P.M. on the 31st March, 1988.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.36 P.M. till 1 P.M. on Thursday, the 24th March, 1988 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 24th March, 1988 at 1 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 11 Ministers, 6 Ministers of State and 167 Members.

[1-00—1-10 P.M.]

### Held over Starred question
### (to which Oral Answers were laid on the Table)

### Forced bleeding of Gas by D.P.L

***25.** (Admitted question No. *10.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the commerce and Industries Department be pleased to state—

(a) Whether it is a fact that, of late, the Durgapur Project Ltd. has resorted to forced bleeding of gas in the air; and

(b) If so,—

(i) since when this practice has taken up,

(ii) the amount of loss, if any, sustained by the plant in this process during the last years, and

(iii) the steps taken / proposed to be taken if any, in the matter of using the gas for some other profitable purpose ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১) ১৫-৭-৮৭ তারিখ থেকে।

(২) তিন বছরের ক্ষতির প্রশ্ন ওঠে না, কারণ এই ব্যবস্থা মাত্র ১৫-৭-৮৭ তারিখ থেকে নেওয়া হয়েছে। গ্যাস পুড়িয়ে দেওয়ার ফলে গড়ে দৈনিক ক্ষতির পরিমাণ ৩০,০০০ টাকা।

(৩) এব্যাপারে বেশ কয়েকটি পদক্ষেপের চিন্তা করা হচ্ছে। যার মধ্যে নিম্নোক্ত গুলি প্রধান।

(ক) সমস্ত উদ্বৃত্ত গ্যাস বিক্রি করার ব্যাপারে দুর্গাপুরস্থ অ্যালয় স্টিল প্ল্যান্টের সাথে কথাবার্তা চালানো হচ্ছে।

(খ) দুর্গাপুরে অথবা গ্যাস সরবরাহ লাইন বরাবর অবস্থিত অন্যান্য বেসরকারি শিল্প প্রতিষ্ঠানে ঐ গ্যাস কাজে লাগানোর সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে।

(গ) দুর্গাপুর পাওয়ার প্ল্যান্টে রাত্রিবেলায় জ্বালানী তেল (LDO) ব্যবহার করা হয়, তার বিকল্প হিসাবে গ্যাসকে কাজে লাগানো যায় কিনা চিন্তা করা হচ্ছে।

(ঘ) ওরিয়েন্টাল গ্যাস কোম্পানি যাতে বেশি পরিমাণে গ্যাস নিতে পারে তার জন্য তাদের গ্যাস সরবরাহ লাইনের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী সৌগত রায় :** আমি আগেও প্রশ্ন তুলেছিলাম যে, যেখানে গ্যাস জ্বালানির এতো অভাব সেখানে ৯ লক্ষ গ্যাস বাতাসে উড়িয়ে দেওয়া হচ্ছে, সম্পূর্ণভাবে নষ্ট হচ্ছে সেখানে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এই ব্যাপারে রাজ্যবিদ্যুৎ পর্ষদ থেকে প্রতিশ্রুতি পেয়েছেন কি যাতে দুর্গাপুরে গ্যাস টারবাইন প্রতিষ্ঠিত করার জন্যে এবং কসবার গ্যাস টারবাইনটি দুর্গাপুরে সরিয়ে নিয়ে যাওয়ার জন্যে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এইরকম প্রস্তাব পাইনি।

**শ্রী সৌগত রায় :** যে প্রস্তাবগুলি বিবেচনা করেছেন সেই সমস্তগুলি কতদিনের মধ্যে সিদ্ধান্ত নেবেন যাতে এই লোকসান বন্ধ করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নির্দিষ্ট করে বলা মুশকিল, তবে তাড়াতাড়ি করা হচ্ছে।

## শিল্প এস্টেট

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জেলায় জেলায় নূতন কোনও শিল্প এস্টেট স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি;

(খ) থাকিলে সপ্তম পরিকল্পনায় কোন্ কোন্ জেলায় কয়টি (মাঝারি ও ক্ষুদ্র) শিল্প এস্টেট স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(গ) উক্ত শিল্প এস্টেট স্থাপনে ভারত সরকারের নিকট হইতে কি কি আর্থিক ও অন্যান্য সাহায্য পাওয়া যায়?

**শ্রী জ্যোতি বসু :** (ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের শিল্প ও বাণিজ্য মাঝারি ও বৃহৎ শিল্পের জন্য শিল্প বিকাশকেন্দ্র এবং কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তর ক্ষুদ্র শিল্পের জন্য 'শিল্প এস্টেট' স্থাপন করে। সপ্তম পরিকল্পনায় নিম্নোক্ত জেলাগুলিতে ঐরূপ বিকাশ কেন্দ্র এস্টেট স্থাপন এর পরিকল্পনা আছে।

| জেলা | শিল্প বিকাশ কেন্দ্র | শিল্প এস্টেট |
|---|---|---|
| দক্ষিণ ২৪-পরগনা | ১ | ১ |
| উত্তর ২৪-পরগনা | ১ | ১ |

| | | |
|---|---|---|
| হাওড়া | ১ | ৩ |
| হুগলি | ১ | - |
| মেদিনীপুর | ১ | - |
| নদীয়া | ১ | ১ |
| জলপাইগুড়ি | ২ | - |
| মালদা | ১ | - |
| কুচবিহার | ১ | - |
| দার্জিলিং | ১ | ১ |
| বাঁকুড়া | ১ | ১ |
| পুরুলিয়া | ১ | ১ |
| মুর্শিদাবাদ | - | ১ |
| বর্ধমান | - | ১ |
| কলিকাতা | - | ১ |
| শিল্প বিহীন জেলা | ১২ | |

(গ) ভারত সরকার হইতে কেবলমাত্র শিল্প বিহীন জেলায় শিল্প বিকাশ কেন্দ্রের পরিকাঠামো উন্নয়ন বাবদ মোট প্রকল্প ব্যয়ের এক তৃতীয়াংশ (উর্ধ্বসীমা ২ কোটি টাকা) পাওয়া যাবে। শিল্প এস্টেটের জন্য কিছুই পাওয়া যায় না।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, এই এস্টেটগুলি স্থাপিত হলে কত সংখ্যক বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে এবং উৎপাদনের সম্ভাবনা কত পরিমাণ বৃদ্ধি পাবে?

**শ্রী জ্যোতি বসু :** আমি এখনই কি করে বলব, এস্টেটগুলি তৈরি হল। শিল্প বিকাশ কেন্দ্র, শিল্প এস্টেট তৈরি করার পরে লাইসেন্সের জন্য দরখাস্ত পাওয়া হবে মাঝারি এবং বড় শিল্পের জন্যে। তাছাড়া ছোট ছোট শিল্পগুলি আমাদের কাছে আসবে এবং তার উপরে নির্ভর করবে কত উৎপাদন হবে, কত লোকের কর্মসংস্থান হবে ইত্যাদি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** এই এস্টেটগুলি তৈরি করার সময় যাদের জমিজমা যাবে তাদের ইকনমিক রিহ্যাবিলিটেশন করার কোনও ব্যবস্থা আছে কিনা বা চাকরির ব্যবস্থা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** এইটা সরকারি নিয়মে আছে, এই নিয়ম অনুযায়ী তাদের ক্ষতিপূরণ দিতে হয় এবং তাদের চাকরির ব্যাপারে কোনও কথা নেই, তবে একটা ব্যাপার আছে যে

সবাইকে চাকরি দেওয়া যাবে না—তাই আমরা যখন প্রকল্প করি তখন তাদের আমরা বলি। এই ব্যাপারে আমাদের একটা লিস্ট থাকে, সেই অনুযায়ী চাকরি দেওয়া হয় কেন্দ্রীয় সরকারের এবং আমাদেরও, এটাই নিয়ম। যাদের চাকরি দেওয়া যাবে না তাদের লিস্ট থাকবে, এবং সেই অনুযায়ী তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়।

**শ্রী সৌগত রায় :** স্যার, বর্তমানে রাজ্য সরকারের যে এস্টেটগুলি স্থাপন করেছেন তাতে গত ৫ বছরের মধ্যে কত পারসেন্ট ক্যাপাসিটি ইউটিলাইজড হচ্ছে?

**মিঃ স্পিকার :** এটা নোটিশ দিলে বলতে পারবেন।

**শ্রী আবুল হাসনাৎ খান :** এই শিল্প বিকাশ কেন্দ্র আমাদের মুর্শিদাবাদ জেলার ফারাক্কায় হবার কথা শুনেছিলাম, এই সম্পর্কে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** ফারাক্কার ব্যাপারে আমার কাছে লেখা নেই। কিন্তু আমি জানি ওখানে কেন্দ্রীয় সংস্থাকে বলা হয়েছে আমাদের জায়গা দেবার জন্য, যাতে ওখানে একটা এস্টেট তৈরি করতে পারি। এই ব্যাপারে ওদের সঙ্গে আলোচনা হয়েছে এবং ওরা রাজি হয়েছেন একটা জায়গা দেবার জন্য। এই ব্যাপারে পুরোপুরি কাগজপত্র না দেখলে বলতে পারব না।

## Starred Questions

(to which oral answers were given)

### Forms for acknowledgement of documents impounded in connection with Transport offences

***144.** (Admitted question No. *92.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Home (police) Department be pleased to State—

(a) whether some books containing printed forms for acknowledging receipts of documents under Section 129 of the Motor Vehicles Act, 1939, have been supplied to police officers in Howrah, Hooghly, North 24-Parganas and south 24-Parganas districts;

(b) if so, the number of such forms supplied during 1987-88;

(c) if it is a fact that some of these forms bear no serial number; and

(d) if so,—

(i) the number of such forms,

(ii) the number of such forms which have actually been used so far?

**Shri Joyti Basu :** (a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

(d) (i) (ii) (iii)

Does not aries.

**Shri Saugata Roy :** Against the answer given by the Chief-Minister, whether it is true that new police officers in the rank of Inspector and above are allowed to seize documents from cars of Howrah, Hoogly, North 24 Parganas Cars and from trucks in south 24-Parganas. Now the question is whether any complaint has been lodged before the Chief-Minister.

**Shri Jyoti Basu :** I have received no complaint, what I have heard is that this document has not been given to the police officers. But some time I inform the Police officer to make use of the forms.

**Shri Saugata Roy :** Whether Chief-Minister will kindly introduce proper forms so that the police officers seize the documents of cars and trucks and give proper receipt to the truck and car owners.

**Shri Jyoti Basu :** The forms are already over. Section 129 of the Motor Vehicles Act empowers a police officers or any authorised officer to seize licence, registration certificate, insurance certificate and any document in respect of motor vehicles and of licences etc. of the driver of any vehicle. When there is a reasonable doubt that the document are false or the driver of the vehicles has committed any crime, in such cases, after seizure, it shall be the duty of the police officer or the authorised officer to give a temporary acknowledgement to the person from whom the licence etc. have been seized. There is no specified form of the receipt of acknowledgement of the licence etc. to be given, M.V. Act does not prescribe any such form or receipt. Usually, the police officers seize them as per the siezure list prepared by them in terms of the criminal procedure.

**Shri Saugata Roy :** May I put another question regarding a complaint which has been made for some obvious reasons. I have got a paper here which I would like to submit before you where on a blank paper a constable has used a receipt of seizure document and this is causing great harassment to the truck drivers and car owners of the area, Sir. I would like the Chief Minister to look into the matter.

**মাকড়া ও নস্করপুর গ্রামপঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণ**

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৪।) **শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার তারকেশ্বরে মাকড়া এবং নস্করপুর গ্রামপঞ্চায়েত এলাকায়

বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে তা কবে নাগাত কার্যকর হবে বলে আশা করা যায়?

**প্রবীর সেনগুপ্ত :** (ক) গ্রামীণ বৈদ্যুতিকরণের বিষয়ে থানা ভিত্তিক তথ্য রাখা হয়, গ্রাম পঞ্চায়েত ভিত্তিক কোনও পরিসংখ্যান তথ্যাদি রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-10—1-20 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যদিও সরাসরি প্রশ্নের সঙ্গে এর যোগাযোগ নেই তবুও বলছি আজকে সংবাদপত্রে গুরুতর অভিযোগ বেরিয়েছে যে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন বিদ্যুৎ দপ্তরের কাছে চিঠি পাঠিয়েছে যে তাদের অব্যবহৃত টাকা ফেরত দেওয়া হয়, এই সম্বন্ধে যদি একটু আলোকপাত করেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার :** দি কোয়েশ্চন ইজ নট অ্যালাউড।

**ঝাড়খন্ড আন্দোলন**

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮।) **শ্রী নটবর বাগদী :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সম্প্রতিকালে (১) পুরুলিয়া, (২) বাঁকুড়া ও (৩) মেদিনীপুর ঝাড়খন্ড আন্দোলনের কারণে কোনও ক্ষয় ক্ষতি হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু :** হ্যাঁ। এর একটা লম্বা লিস্ট আছে, এটা কি টেবিলে করে দেব?

**মিঃ স্পিকার :** হ্যাঁ, ওটা টেবিলে করে দেবেন।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় মোট ক্ষয়ক্ষতির পরিমাণটা যদি একটু বলেন তাহলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু :** ওভাবে তো বলা যায় না আমি সার্কুলেট করে দেব। ১৯৮৭ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৮ সালের ১৫ই মার্চ পর্যন্ত মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় ঝাড়খন্ড আন্দোলনের কারণে মোট ৪৪টি বিক্ষিপ্ত ঘটনা ঘটেছে। এই ঘটনাগুলিতে ঝাড়খন্ডী সমর্থকদের আক্রমণে মানুষের জীবনহানি, আঘাত, বাড়ি চড়াও, ফসল লুটপাট, গবাদি পশু লুট দোকান ও বাসের ক্ষতিসাধন করা হয়। তারপর জেলাওয়ারী কতকগুলি আছে।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ঐ সব এলাকায় সরলমতি অনুন্নত জাতি ও উপজাতিদের মধ্যে কিছু বিদেশি সংস্থা কাজ করছে রিলিফের নাম করে। ঐ সংস্থাগুলি বামফ্রন্টের বিরুদ্ধে ঝাড়খণ্ড আন্দোলনকে উস্কানি দিচ্ছে। ঐসব সংস্থাগুলিকে নিয়ন্ত্রণ করার কোনও ব্যবস্থা বামফ্রন্ট সরকার নেবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** নিয়ন্ত্রণ তাদের উপর আছে। কেন্দ্রীয় সরকারের একটা সার্কুলার

অনুযায়ী এই রকম যারা বিশেষ করে আদিবাসীদের মধ্যে কাজ করেন তাদের একটা লিস্ট আছে, আমরা সেটা মোটামুটি মেনে নিয়েছি যে ঐসব অঞ্চলে তারা কাজ করবে না। কিন্তু আমার কাছে খবর এসেছে পুরুলিয়ায় এই রকম একটা সংস্থা কাজ করছে যাদের কাজ করার কথা নয়।

**শ্রী নটবর বাগদী ঃ** এই ঝাড়খন্ড আন্দোলনের ব্যাপারে বিহারের মুখ্যমন্ত্রী যেমন ঝাড়খন্ড আন্দোলনের নেতাদের সঙ্গে আলোচনায় বসেছিলেন সেই রকম তাদের সঙ্গে আলোচনায় বসার সিদ্ধান্ত আপনার আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার এই রকম কোনও সিদ্ধান্ত নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি, যে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর জেলায় এই ক্রমবর্ধমান ঝাড়খন্ড আন্দোলনের পরিপ্রেক্ষিতে ঐ সমস্ত এলাকায় যেসব আদিবাসী এবং তফসিলি জাতি আছে তাদের স্বায়ত্ব শাসন দেবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রত্যেকটি বাড়িকে তো স্বায়ত্বশাসন দেওয়া যায় না। এবং ওরা বাস করে কোনও জায়গায় দু জন, কোনও জায়গায় তিন জন, কোনও জায়গায় ছয় জন—এই ভাবে স্বায়ত্বশাসন দেওয়া যায় না, যেটা দার্জিলিংয়ে হতে পারে। কারণ তারা এক এক জায়গায় শতকরা ৮০ ভাগ, শতকরা ৯০ ভাগ বাস করে যারা নেপালী ভাষাভাষি। তারা সংখ্যায় গরিষ্ঠ। ২-৪-৩ জনের জন্য এই সব প্রশ্ন উঠে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পরিষ্কার করে বললেন যে এদের স্বায়ত্বশাসন দেবার প্রশ্ন ওঠে না—আমিও আপনার সঙ্গে একমত। কিন্তু যারা আন্দোলন করছে তাদের কথা বিবেচনা করার জন্য এদের সঙ্গে আলোচনা করার অসুবিধা কোথায়। তা না হলে দার্জিলিংয়ে যে অবস্থা হয়েছে সেই রকম অবস্থা এখানেও তো হতে পারে?

**Mr. Speaker :** Question disallowed.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমি মাননীয় মুখ্যমন্ত্রী কাছে জানতে চাইছি, আমার সাপ্লিমেন্টারী হল এই যে বিভিন্ন বিদেশি সংস্থা ইত্যাদি সম্পর্কে যে কথাগুলি বললেন—সেখানে আমার প্রশ্ন হচ্ছে এই যে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনের প্রাক্কালে কোনও রাজনৈতিক দল এই ঝাড়খন্ড দলের সঙ্গে অ্যালায়েন্স করেছিল এবং এর ফলে এই আন্দোলনকে কি মদত দেওয়া হচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ব্যাপারে আপনি যা সিদ্ধান্ত নেবার নেবেন। কোনও রাজনৈতিক দল কোনও দলের সঙ্গে অ্যালায়েন্স করছে আপনি বোঝেন।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** এদের স্বায়ত্বশাসন দেবার প্রশ্ন ছাড়া এই ঝাড়খন্ডদের অন্যান্য যে ন্যায্য দাবি আছে সে সম্পর্কে চিন্তা ভাবনা করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের একটা কর্মসূচি আছে, তফসিলি ও আদিবাসীদের জন্য আমাদের যে কর্মসূচি আছে সেই অনুযায়ী আমরা চিন্তা ভাবনা করছি যাতে তাদের উন্নত

করা যায়। বিশেষ করে তারা যখন সংখ্যালঘিষ্ঠ তাদের কথা সকলেরই ভাবা উচিত সমস্ত রাজনৈতিক দলেরই করা উচিত। এই সব পিছিয়ে পড়া লোকদের জন্য সকলের চিন্তা ভাবনা করা উচিত।

*[1-20—1-30 P.M.]*

**Shri Mohan Singh Rai :** Sir, it is heard that the leaders of the Jharkhanda Movement and the leaders of the GNLF are keeping relations with each other. Will the Hon'ble Chief Minister be pleased to state whether it is a fact or not ?

**Shri Jyoti Basu :** There was such a report, but it is not very important at the moment.

**শ্রী উপেন কিস্কু ঃ** ঝাড়খন্ড আন্দোলনের নাম করে কিছু সমাজবিরোধী শক্তি বিভিন্ন শান্তিপ্রিয় মানুষের ঘরবাড়ি লুঠপাট করছে এবং সম্পত্তি নষ্ট করছে, এমন কি আমাদের গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত সদস্যরা পর্যন্ত থাকতে পারছে না। এই সম্পর্কে বিশেষ পুলিশি ব্যবস্থা নেবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর সঙ্গে এটার কি সম্পর্কে আছে, আমি বুঝলাম না। আমি তো বলেছি বিক্ষিপ্ত কিছু কিছু ঘটনা হয়েছে। এই ৩টি জেলার পূর্ণ বিবরণ আমি আপনাদের কাছে পেশ করে দেব, সেটায় আপনারা সব দেখতে পাবেন। আর যখন এইগুলি হয় তখন পুলিশি ব্যবস্থা নিশ্চয় হয়।

### জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় ইংরাজী

***১৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে মেডিক্যাল ও ইঞ্জিনিয়ারিং পাঠক্রমে ভর্তির জন্য জয়েন্ট এন্ট্রান্স এগজামিনেশন পরীক্ষায় ইংরাজিকে রাখা বা বাদ দেওয়ার ব্যাপারে সংশ্লিষ্ট বোর্ডের কাছ থেকে কোনও প্রস্তাব রাজ্য সরকারের কাছে এসেছে কি; এবং

(খ) এসে থাকলে,—

(১) ঐ প্রস্তাবের মূল বক্তব্য কি, এবং

(২) এই সম্পর্কে রাজ্য সরকার কি সিদ্ধান্ত নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) ও (খ) (১) হ্যাঁ, সংশ্লিষ্ট বোর্ডের কাছ থেকে একটি প্রস্তাব রাজ্য সরকারের নিকট এসেছে। ঐ প্রস্তাবের মূল বক্তব্য এই যে ১৯৮৮ সাল থেকে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় গৃহীত বিষয়গুলি থেকে ইংরাজীকে বাদ দেওয়া হোক।

(খ) (২) বিষয়টি খুবই সুদূর প্রসারী ও গুরুত্বপূর্ণ। তাই রাজ্য সরকার প্রস্তাবটি বিভিন্ন দিক ভালোভাবে খতিয়ে দেখে তবেই সিদ্ধান্ত নেওয়ার পক্ষপাতি। বর্তমানে স্থিতাবস্থা অবস্থায়

থাকছে। বর্তমান মানে এই বছর।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা সত্য কি না যে, যাদবপুর বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ তারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা থেকে ইংরাজী বাদ দিয়েছে এবং যদি সত্য হয় তাহলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তাদের সুপারিশ ছিল। আমরা এবারে এটা গ্রহণ করতে পারিনি। আমি বলেছি সমস্ত ভাইস-চ্যান্সেলরের সঙ্গে আলোচনা করে আগামী বছরে আমরা সিদ্ধান্ত নেব এবং দিল্লির সঙ্গেও যোগাযোগ করেছি। এই রকম একটা আলোচনা সেখানেও হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং বিষয় সংক্রান্ত পাঠ্য পুস্তকগুলি মূলত ইংরাজী ভাষাতেই লেখা কাজেই এই রকম একটা অবস্থায় জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা থেকে ইংরাজীকে তুলে দিলে সেখানে ইংরাজী ভাষা দখলের অভাবে সেই শিক্ষা জ্ঞানার্জনে বাধা সৃষ্টি করবে। এমতাবস্থায় এই রকম অবস্থা বিবেচনা করে আউটরাইট রিজেক্ট করার বিষয়টি আপনি চিন্তা করে দেখবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার তো অতো জ্ঞান নেই, মাননীয় সদস্যের মতো, সেই জন্যই এটা বিবেচনা করতে হবে বলে আমরা স্থির করেছি। যারা এই সব বিষয়ে বিশেষজ্ঞ আমাদের এখানে আছেন, দিল্লিতে আছেন—দিল্লিতেও ঠিক এই রকম একটি আলোচনা হচ্ছে—বিবেচনার বিষয় বলেই তো আলোচনা হচ্ছে। কাজেই এটা আমাদের দেখতে হবে যে, এর কোন দিকটা আমরা গ্রহণ করছি, সেটা আগামী বছর ঠিক হবে। আপনি যেটা ইঞ্জিনিয়ারিং থেকে বললেন, সেটায় আমি এখনই কোনও সিদ্ধান্তে আসতে পারি না, আলোচনা না করে। ওরা বলেছিলেন এটায় অসুবিধা হয় না। যাদবপুর থেকে যারা বলেছিলেন, ওদের মতে ইঞ্জিনিয়ারিং পড়াশুনায় অসুবিধা হয় না, যদিও বইগুলি ইংরাজীতে থাকে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি জ্ঞানের কথা বলছি না। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী কি মনে করেন যে, জয়েন্ট এন্ট্রান্স থেকে ইংরাজী বাদ দিলে যে ছেলে মেডিক্যাল বা ইঞ্জিনিয়ারিং-এ ঢুকবে তারা সর্বভারতীয় প্রতিযোগিতায় মূলত পশ্চিমবাংলার ছেলেরা পিছিয়ে যাবে কিনা—এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর মত কী, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি যে, সবার সঙ্গে আলোচনা করব। কারণ আমাদের কাছে এতদিন গ্রহণযোগ্য ছিল না, সেটা ঠিক আছে, সিদ্ধান্ত আছে। কিন্তু সম্প্রতিকালে আমাদের কাছে এই বিষয়ে একটা রিপ্রেজেনটেশন দেওয়া হয়েছে। শুধু এটা নয়, মেডিক্যালের ব্যাপারেও আমি দিল্লিতে খোঁজ খবর নিই। ওখান থেকে মেডিক্যাল কাউন্সিল তারাও এই রকম একটা সিদ্ধান্ত নিতে চলেছেন বা নিয়েছেন যে, ইংরাজী তুলে দেওয়া যায় এই একজামিনেশনে। কাজেই সঠিক বুঝতে পারছি না। তাই আমরা সবার সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত নেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বইগুলি তো ইংরাজীতে, ফলে সেখানে যদি ছাত্রদের ইংরাজী ভাষায় জ্ঞান না থাকে বা দখল না থাকে তাহলে তারা পড়াশুনা করবে কি করে? মাননীয়

*মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, এই অবস্থায় প্রস্তাব গ্রহণ করলে তা কি ডেনজারাস হবে না?*

**শ্রী জ্যোতি বসু :** ইললিটারেট ছেলেমেয়েরা তো এতে আসে না, জয়েন্ট এন্ট্রান্স-এ বসে কোয়ালিফায়েড ছেলেমেয়েরা। তারা আগে অনেক বছর ইংরাজী পড়েছে, একথাটা মনে রাখবেন, একথা বলে এরা এটা রেখেছিলেন। যাইহোক, এটা বিবেচনার বিষয়, আমরা বিবেচনা করব।

**Shri Mohan Singh Rai :** Will the Hon'ble Chief Minister be pleased to state as to whether the Nepali Students will be allowed to give the answers in Nepali Language in the Joint Entrance Examination ?

**Mr. Speaker :** You give separate notice for that.

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে জয়েন্ট এন্ট্রান্সে ইংরাজী সম্পর্কে বলেছেন। যারা এই পরীক্ষা দেয় তারা হয় উচ্চমাধ্যমিক পরীক্ষার্থী অথবা পরীক্ষায় পাশ করেছে। পরীক্ষা বন্ধ করে মেরিটের উপর ভর্তির কোনও বন্দোবস্ত করা যায় কিনা সে ব্যাপারে সরকারের কোনও চিন্তা ভাবনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** না, এটা আমাদের বিবেচনার মধ্যে নেই, এই বন্ধ করাটা।

**মিঃ স্পিকার :** মেরিটের ব্যাপারে তো অনেক অসুবিধা আছে।

### পুলিশের হেফাজত থেকে রাইফেল ও রিভলবারের বুলেট চুরি

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৮৭ সালে হাওড়া জেলার বিভিন্ন থানা এবং ব্যারাকপুর পুলিশ লাইন থেকে রাইফেলের ও রিভলবারের বুলেট চুরি গেছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে ঐ বিষয়ে কোনও অনুসন্ধান করা হয়েছে কিনা;

(গ) উক্ত ঘটনায় জড়িত সন্দেহে এ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে; এবং

(ঘ) ঐ ব্যক্তিদের বিরুদ্ধে কী ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) না।

(খ), (গ) ও(ঘ)—প্রশ্ন ওঠে না।

**শ্রী অরুন কুমার গোস্বামী :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, পুলিশের কর্মচারী, যারা এর সঙ্গে জড়িত তাদের সাসপেন্ড করা হয়েছে কিনা?

**Shri Jyoti Basu :** The accused, Pran Gopal Adhikari was arrested. Uptil now, 154 bullets of .410 bore were recovered from his possesion from H.I.T. Building, Howrah. 995 rounds of .303 bullets were also recovered from Howrah GRP.

**শ্রী অরুনকুমার গোস্বামী :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এটা কি সত্য যে এই পুলিশ কর্মচারিরা, যারা এই অন্যায়ের সঙ্গে জড়িত, গুলি চুরি করেছে এরা আপনার পৃষ্ঠপোষকতায় গঠিত নন-গেজেটেড পুলিশ অ্যাশোসিয়েশনের সক্রিয় সদস্য?

**Mr. Speaker: This Question is rejected.**

**Missing of ammunition from Howrah GRP armoury**

***151.** (Admitted question No. *309.) **Shri Gyan Singh Sohanpal:** Will the Minister-in-Charge of the Home (police) Department be pleased to state—

(a) whether it is a fact that a huge quantity of ammunition was found missing from the Howrah GRP in November last;

(b) if so,—

(i) the actual date of detection,

(ii) the details of the ammunition found missing,

(iii) the name of the constable on duty at the time of detection, and

(iv) the name and designation of the officer who detected the case;

(c) the date on which the armoury was last inspected before this detection; and

(d) the name and designation of the officer who conducted the last inspection?

**Shri Jyoti Basu :** (a) Yes. (b) (i) 10.11.87, (ii), .303 bullets-15174 rounds, .410 bulletes-154 rounds., .38 bullets-96 rounds., (iii) constable No.-1836 Shri Pran Gopal Adhikary. (iv) Sk. Md. Hossain, Platform Inspector. (I) Howrah G.R.P. (c) 2.11.1987 (d) Sk. Md. Hossain, Platform Inspector (I), Howrah G.R.P.

[1-30—1-40 P.M.]

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Chief Minister be pleased to state whether it is a fact that the constable on duty referred to in the question had a bad record of service and was considered not suitable for armed force. If that be the case how the constable managed his posting there ?

**Shri Jyoti Basu :** I do not have any such information. If you want to know, I shall reply later on.

**Shri Gyan Singh Sohanpal :** According to the police Manual an Armed Police Inspector is the authority to hold regular inspection of the

armoury. But from the reply of the Chief Minister it appears that the Howrah G.R.P. armoury was inspected by a constable who was not a competent person. So, will the Hon'ble Chief Minister be pleased to state since when the Howrah G.R.P. armoury was inspected by the said constable ?

**Shri Jyoty Basu** : I have already given my reply.

**Shri Gyan Singh Sohanpal :** Under the police Manual an Armed police Inspector is the competent authority to inspect the armoury regularly. But it appears that a constable was entrusted to do that job who was not the competent person. May I know since when the practice of inspection of the armoury by an Inspector was stopped ?

**Shri Jyoti Basu** : I have already given my reply. I do not have any further information with me right now.

**Shri Saugata Roy** : Sir, it is a very serious matter. According to the police Manual an Inspector is the competent authority to inspect the armoury. But here the case is......

**Mr. Speaker** : Mr. Roy, you are referring to the police Manual. Have you got it? Let me see it.

**Shri Saugata Roy** : No. Sir, I have not got it with me now.

**Mr. Speaker** : So the question is disallowed.

### জি এন এল এফ-এর ডাকা বন্ধ মোকাবিলায় পি এফ

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪।) **শ্রী শচীন সেন** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি জি এন এল এফ-এর ডাকা ৪০ দিন ব্যাপী দার্জিলিং বন্ধের পরিপ্রেক্ষিতে আইনশৃঙ্খলা রক্ষার জন্য জরুরি ভিত্তিতে রাজ্য সরকার কেন্দ্রের নিকট কতজন সি আর পি এফ বা অনুরূপ কর্মচারী পাঠাতে অনুরোধ করেছিলেন; এবং

(খ) এই অনুরোধে কেন্দ্রের কাছ থেকে কি সাহায্য এসেছে?

**শ্রী জ্যোতি বসু** : (ক) অতিরিক্ত পাঁচ কোম্পানি আধাসামরিক বাহিনী চাওয়া হয়েছিল।

(খ) না।

**শ্রী শচীন সেন** : জি.এন.এল.এফ. এর ডাকা ৪০ দিন ব্যাপী বন্ধ এক অদ্ভুত ব্যাপার, আমরা কোনওদিন শুনিনি, ৪০ দিন ধরে বন্ধ। লোক শুনেছে ৪০ ঘন্টা, ৪৮ ঘন্টা, ৭২ ঘন্টার বন্ধ। জি.এন.এল.এফ এর বন্ধ মানে হচ্ছে হিংসাত্মক কার্যকলাপ করা, মানুষের উপর অত্যাচার করা, তাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য পাওয়া গেল না, এতে কি মনে করা যায়

যে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর দার্জিলিং এ জি.এন.এল.এফ.-এর হিংসাত্মক কার্যকলাপ সম্পর্কে তারা যথেষ্ট ওয়াকিবহাল নয় বা এই সম্পর্কে ওরা সিরিয়াস নয়?

**শ্রী জ্যোতি বসু :** কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই ওয়াকিবহাল আছেন, ওদের আলোচনা হয়েছে, চিঠিপত্র লেখালিখি হয়েছে এবং সি.আর.পি. বর্ডার সিকিউরিটি ফোর্স তারা দিয়েছিলেন। কিন্তু সি.আর.পি.র ছয়টা কোম্পানিকে তারা নিয়ে গেলেন শ্রীলঙ্কাতে। তাদের ছেড়ে দিতে হল, তারপর দিল্লিতে যখন বাঙালি হত্যা হল, তখন তারা আরও তিনটে কোম্পানিকে নিয়ে গেলেন। তার মধ্যে দুটো ফিরিয়ে দিয়েছেন, বাকিগুলো তারা বললেন তাদের কাছে ফোর্স নেই, তারা আর দিতে পারবেন না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, আমরা খবরের কাগজে প্রতিদিন দেখছি যে জি.এন.এল.এফ.-এর সন্ত্রাসবাদী বাহিনী, তারা আমাদের সশস্ত্র বাহিনীর অত্যাধুনিক আট কেজি. ওজনের ল্যান্ড মাইন, যেগুলো আধুনিক অস্ত্র সেই সব নিয়ে সি.আর.পি, বর্ডার সিকিউরিটি ফোর্সের সঙ্গে লড়ছে, খুন করছে, পুলিশকে খুন করছে, এই যে অত্যাধুনিক অস্ত্র শস্ত্র এদের কাছে যাচ্ছে, এই অস্ত্র শস্ত্র কি কোনও বিদেশি রাষ্ট্র থেকে আসছে, না, আমাদের দেশের সামরিক বাহিনীর চিহ্ন সেখানে পাওয়া গেছে?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম প্রমাণ আমাদের কাছে নেই। ওরা যে রাইফেল ব্যবহার করছে, বোমা ইত্যাদি ব্যবহার করছে, কোথা থেকে জোগাড় করছে, আলাদা কথা, অন্য রাষ্ট্রের কথা বলা যায় না। কিন্তু আমাদের রাষ্ট্রের কোনও অস্ত্র ওদের হাতে নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই, আমাদের যে আর্মড পুলিশ, যারা আছে তারা কি একটু ওদের জব্দ করতে পারছে না? আমাদের যারা পুলিশ, আর্মড পুলিশ তাদের এমপ্লয় করে কেন ওদের ঠান্ডা করতে পারছেন না, কেন দেরি হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** আমাদের ওখানে দশ কোম্পানি আর্মড ফোর্স আছে, তাছাড়া সি.আর.পি. এবং বি.এস.এফ.ও আছে, এর জন্য কেন্দ্রীয় সরকারকে আমাদের টাকা দিতে হয়।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যে সি.আর.পি.এফ. চেয়েছিলাম, তা না দেবার জন্য এটা কি পরোক্ষ ভাবে কেন্দ্রীয় সরকারের জি.এন.এল.এফ. এর হিংসাত্মক কার্যকলাপকে সাহায্য করা নয়? এবং এর জন্য দার্জিলিং-এ রাজ্য সরকারের ক্ষতির পরিমাণ রাজ্য সরকারের যে সমস্ত সম্পত্তি বা বেসরকারি সম্পত্তির ক্ষতির পরিমাণ কত, সেটা জানতে চাইছি।

**মিঃ স্পিকার :** প্রশ্নের ফার্স্ট পার্টটা ডিসঅ্যালাউ করছি, মুখ্যমন্ত্রী সেকেন্ড পার্টের উত্তর দিন।

**শ্রী জ্যোতি বসু :** আমাদের যা হিসাব, তাতে ১৫/২০ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে।

[1-40—1-50 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের উত্তর থেকে একটা বিষয়ে বোঝা যাচ্ছে যে, আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যত কোম্পানি সি আর পি চাইছেন যে কোনও কারণেই হোক কেন্দ্রীয় সরকার তা দিতে পারছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন যে, এর থেকে কি এটাই বোঝা যাচ্ছে যে, দার্জিলিং পরিস্থিতি বিশ্লেষণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মধ্যে একটা ফাঁক রয়েছে বলেই তাঁরা বেশি সংখ্যক সি আর পি দিতে চাইছেন না?

**মিঃ স্পিকার :** না, প্রশ্ন হল না।

**শ্রী অরুন কুমার গোস্বামী :** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে বলবেন কি, বর্তমানে দার্জিলিং-এ আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য কত কোম্পানি সি আর পি নিযুক্ত আছে?

**শ্রী জ্যোতি বসু :** এখন ওখানে ১০ কোম্পানি বি এস এফ আছে, ১৪ কোম্পানি সি আর পি আছে আর আমাদের স্টেট গভর্ণমেন্টের ১৪ কোম্পানি আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, আসাম ও পার্শ্ববর্তী অন্যান্য রাজ্য গুলি থেকে যেসমস্ত নেপালীরা বিতাড়িত হয়ে পশ্চিমবাংলায় ঢুকে পড়েছে তাদের এই ঢুকে পড়ার জন্য কি দার্জিলিং-এ আরও বেশি করে উত্তেজনা সৃষ্টি হচ্ছে এবং এর ফলে জি এন এল এফ পন্থীরা কি বেশি সুযোগ পাচ্ছে? এটা যদি সত্য হয় তাহলে এ বিষয়ে দিল্লির দৃষ্টি আকর্ষণ করে ঐ সমস্ত রাজ্য থেকে নেপালীদের বিতাড়ন বন্ধ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হবে কি?

**মিঃ স্পিকার :** না, প্রশ্ন হল না।

### Increase in power tariff by CESC

***153.** (Admitted question No. *903.) **Shri Sultan Ahmed and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the power Department be pleased to state, the number of occasions, since 1977, when increase in the power tariff had been allowed to CESC ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১৯৭৭ থেকে এ পর্যন্ত সি.ই.এস.সিকে ছয়বার বিদ্যুতের মূল্যবৃদ্ধির অনুমতি দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় বিদ্যুৎমন্ত্রী ঠিকই বলেছেন যে, বামফ্রন্ট সরকার আসার পর গত ১০বছরে কলকাতা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন সাধারণের ওপর বিদ্যুতের হার ৬-বার বাড়িয়েছে। আমরা দেখছি রাজ্য বিদ্যুৎ পর্যদের আবার বিদ্যুতের হার বাড়াবার একটা প্রস্তাব রাজ্য সরকার অনুমোদন করেছে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সি.ই.এস.সি আবার বিদ্যুতের হার বাড়াবার ব্যাপারে কোনও প্রস্তাব পাঠিয়েছে কিনা? যদি পাঠিয়ে থাকে তাহলে সে ব্যাপারে তাঁর কি প্রতিক্রিয়া?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** প্রস্তাব এসেছে এবং বিবেচনা করা হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী জানাবেন কি, এই যে বার বার বিদ্যুতের দাম বাড়ানো হল, এই বিদ্যুতের দাম বাড়ানোর জন্য সি.ই.এস.সি কি যুক্তি, কি তর্ক মাননীয় মন্ত্রীর কাছে রাখছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ইতিপূর্বে যে ৬ বার বিদ্যুতের দাম বাড়াবার অনুমতি দেওয়া হয়েছে তার প্রধান কারণ হচ্ছে প্রতিবারই প্রয়োজনীয় কয়লা, লোহা এবং সিমেন্টের দাম অনেক বেশি বেড়েছে। সুতরাং তাদের অনুমতি দিতে হয়েছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় বিদ্যুৎমন্ত্রী জানেন যে, থার্মাল পাওয়ার স্টেশনগুলিতে যে কয়লার ব্যবহার হয় সেই নন-বুকিং কোল-এর ব্যাপক অংশ পশ্চিমবঙ্গের রাণীগঞ্জ কয়লাখনি থেকে আনা যায়। রাজ্য সরকার পর পর দুবার কয়লার ওপর যে সেস বাজেটে বাড়ালেন তার প্রভাব কি বিদ্যুতের ওপর পড়ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** পশ্চিমবাংলার রাণীগঞ্জের কয়লা খুবই ভালো, কিন্তু সেটা আমাদের দেওয়া যায় না। আমাদের বিহারের খারাপ কয়লা দেওয়া হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহোদয় জানাবেন কি, আমাদের রাণীগঞ্জের উন্নতমানের কয়লা আমাদের না দিয়ে অন্য কোনও রাজ্যকে বিদ্যুৎ উৎপাদনের জন্য হলদিয়া বন্দর থেকে জাহাজে করে পাঠানো হয়?

**মিঃ স্পিকার :** না, এটা হয় না। এ প্রশ্ন ডিসঅ্যালাউড।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৭ সালের ২৩ ডিসেম্বর কুইন্টাল প্রতি ২৯ টাকা দাম বাড়ানো হয়েছে কয়লার ক্ষেত্রে। এরজন্য রাজ্য সরকার এবং সি.ই.এস.সির পার ইউনিট প্রডাকশন কস্ট কত বেড়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নোটিশ দিতে হবে।

### উর্দ্দু অ্যাকাডেমী

***১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৮।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে কোন সালে উর্দ্দু অ্যাকাডেমী গঠিত হয়;

(খ) ইতিমধ্যে উক্ত অ্যাকাডেমী (১) কতগুলি বই প্রকাশ করতে সাহায্য করেছে এবং (২) কতজনকে উর্দ্দু টাইপ শিক্ষা দিয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** ক) ১৯৭৮ সালের ১লা এপ্রিল (১.৪.৭৮)

(খ) (১) ২৫টি

(২) ৫১ জনকে

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই বই প্রকাশের ব্যাপারে কোন সাহিত্যিক বা লেখককে সাহায্য করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে হিসাব নেই, প্রশ্ন করলে বলতে পারব।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাইবেন কি, আগে রাজ্যের মুখ্যমন্ত্রী উর্দু অ্যাকাডেমির সভাপতি ছিলেন। বর্তমানে সভাপতি না থাকার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু :** দরকার নেই বলে।

**গুন্ডা দমন আইনে আটক**

***১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৬।) **শ্রী সুমন্তকুমার হীরা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গুন্ডা দমন আইনে বিগত তিন বছরে কতজন ব্যক্তিকে গ্রেপ্তার/আটক করা হয়েছে;

(খ) আটক ব্যক্তিদের মধ্যে কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে;

(গ) তন্মধ্যে কত জনের শাস্তি হয়েছে; এবং

(ঘ) শাস্তিপ্রাপ্ত বা আটক ব্যক্তিদের মধ্যে কতজন কলকাতার বহিরাগত এমন তথ্য আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** (ক) গুন্ডা দমন আইন পশ্চিমবঙ্গে বলবৎ নেই।

(খ), (গ) ও (ঘ) - প্রশ্ন ওঠে না।

**মিঃ স্পিকার :** অ্যাকচুয়ালি এই প্রশ্নটা অ্যাডমিটেড হওয়ার কথা নয়। যেটার আইন নেই সেটা অ্যাডমিটেড হল কি করে আমি বুঝলাম না। ডিপার্টমেন্টকে এটা দেখতে হবে।

**A new unit of Bata India Pvt. Ltd. in West Bengal**

***156.** (Admitted question No. *716.) **Shri Suhrid Basu Mallik and Shri Saugata Roy :** With reference to the reply to question No.*617 (Admitted question No.*1718) dated the 25th June, 1987, will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether Bata India Pvt. Ltd. have applied for obtained any Letter of Intent or Industrial Licence for setting up new unit in west Bengal; and

(b) what was the production and capacity utilisation of Batanagar factory during the last three years?

**Shri Jyoti Basu :** (a) Yes, they have applied to the Government of India for shifting a part of their capacity from Batanagar to Jalpaiguri. Approval of Government of India is awaited.

(b) The production and capacity utilisation of Batanagar in respect

of footwears during 1985, 1986 and 1987 are shown in the table below:

| Name of Item | | 1985 | 1986 | 1987 |
|---|---|---|---|---|
| 1. Rubber Canvas Footwear | Production (min.pair) | 14.15 | 13.59 | 15.88 |
| | Capacity Utilisation | 47.17% | 45.30% | 52.93% |
| | (Sanctioned capacity-30 million pairs, out of which a part capacity of million pairs have been approved to be shifted to Karnataka in 1987) | | | |
| 2. Leather Footwear | Production (min.pair) | 6.06 | 6.53 | 7.31 |
| | Capacity Utilisation | 72.83% | 78.48% | 87.86% |
| | (Sanctioned capacity 8.32 million pairs). | | | |

**Shri Saugata Roy :** Whether the Hon'ble Chief Minister has any information that Bata India Pvt Ltd. has shifted a part of their production capacity to Bangalore. If so, whether this was done with the state Government's consent.

**Shri Jyoti basu :** Yes, a part has been shifted to Bangalore with the consent of the Union Government and ourselves also.

**Shri Sadhan Pande :** Will the Hon'ble Chief Minister be pleased to state that a part of Bata India Pvt Ltd. is being shifted to Jalpaiguri because it is running at a loss at Batanagar? I want to know so whether the workers will also be shifted there.

**Shri Jyoti Basu :** The proposal was discussed with the Union Minister of State for Industries for shifting part one of the capacity in North Bengal and the part town in Bangalore without shifting a single worker from Batanagar itself. New employment will be given. I think it may be about eight hundred in North Bengal and for that they have made an application to MRTP on the 24th March, 1987 and the state Government recomended the case on 14th March, 1987. I also wrote a letter to the Union Industries Minister which is awaiting sanction.

### পুরুলিয়া জেলার চেপড়া মৌজায় বৈদ্যুতীকরণ

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬০। **শ্রী নটবর বাগদী :** বিদ্যুত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ২নং পঞ্চায়েত সমিতির অধীন চেপড়া মৌজাতে বৈদ্যুতিকরণ কত সালে করা হয়েছিল; এবং

(খ) ঐ মৌজাতে বৈদ্যুতীকরণের জন্য কত টাকা খরচ হয়েছিল?

[1-50—2-00 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) গ্রাম-পঞ্চায়েত ভিত্তিক কোনও পরিসংখ্যান তথ্যাদি রাখা হয় না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী নটবর বাগদী :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি—এটা গ্রাম পঞ্চায়েত ভিত্তিতে কোনও হিসাব নয়, কয়েকটা গ্রামপঞ্চায়েতের অন্তর্গত গ্রামে ১০/১২ বছর আগে বৈদ্যুতিকরণ করা হয়েছিল। কিন্তু এখন নূতন করে যে স্কীমটা করা হয়েছে এবং তার যা নিয়ম আছে সেই নিয়মের মধ্যে থাকা সত্ত্বেও এখানে কোনও কাজকর্ম হচ্ছে না। বিদ্যুৎ জ্বলছে না। আমি এখানে আপনাকে বলতে চাইছি যে, বিষয়টি গ্রাম পঞ্চায়েত ভিত্তিতে ১৯৭৫ সালে হয়েছিল। জেলায় যেখানে বৈদ্যুতিকরণ কমিটি আছে সেখানে পাঠানো হয়েছিল, ওনারা বলছেন বিদ্যুৎ জ্বলছে কিন্তু ওখানে বিদ্যুতের কোনও খুঁটি নেই। গ্রামটি হচ্ছে আদিবাসী অধ্যুষিত গ্রাম। বিষয়টি পরবর্তীকালে আপনি একটু দেখবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমি যে হিসাবটা দেখছি ঐ চেপড়া মৌজায় ১৯৮৩ সালে বৈদ্যুতিকরণ করতে ৪০ হাজার টাকা খরচ হয়েছে। ওখানে আবার বৈদ্যুতিকরণ করতে গেলে, মাননীয় বিধায়ক মহাশয় যে কমিটির সদস্য সেই কমিটিতে বসে কাজের অগ্রাধিকারের ভিত্তিতে করা হবে।

**শ্রী নটবর বাগদী :** আমি যে কমিটির সদস্য সেই কমিটি থেকেই বিষয়টি পাঠানো হয়েছে। বিষয়টি ১৯৮৩ সালের নয়, আপনি যে রিপোর্টটি পেয়েছেন সেটি সঠিক নয়। এটা ১৯৭৪-৭৫ সালে ইলেকট্রিফায়েড হয়েছিল, কংগ্রেস আমলে। এখন ওখানে কল সেন্টার আছে, কিন্তু কোনও লোক নেই, কাজ হচ্ছে না অথচ বেতন দেওয়া হচ্ছে। আপনি এসম্বন্ধে অনুসন্ধান করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** কমিটিতে আলোচনা হলে জিনিসটি করা হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** আমার প্রশ্নটি এর সঙ্গে রিলেটেড নয়। বিষয়টি হল রুর‍্যাল ইলেকট্রিকফিকেশন। বিভিন্ন জায়গাতে পোল এবং পোস্ট আছে তারও লাগানো হয়েছে। পারসুয়েট করা হচ্ছে না। এগুলি করার কোনও পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এ সম্বন্ধে অনেকবার আলোচনা হয়েছে। বৈদ্যুতিকরণের নামে কাজ করা হয়েছে। আমাদের তরফ থেকে প্রতিবছর কিছু কিছু করা হচ্ছে এবং আবার যাতে বিদ্যুৎ পায় তার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি একটু বলবেন—ঐ ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত বিভিন্ন মৌজাতে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন হয়েছে বলে প্রচার করা হয়েছিল। কোথাও গ্রামে একটি বাড়িতে বিদ্যুৎ দিয়ে গোটা গ্রাম ইলেকট্রিফায়েড বলে প্রচার করা হয়েছে বিশেষ করে সুন্দরবন অঞ্চলে ভীষণভাবে ক্যামপেন করা হয়েছে। এইসব এলাকাগুলিতে নূতন ভাবে গ্রামগুলিতে সার্ভে করে এই আওতায় আনবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা ঘটনা যে, অনেক জায়গায় কোনও রকমে বিদ্যুৎ ঢোকানো হয়েছে কিন্তু সেখানে কোনও সময়েই আলো জ্বলেনি। সেখানে পোল টানা হয়েছে কিন্তু, ইলেকট্রিফায়েড হয়নি। এখন আমরা সেইসব নির্দিষ্ট করছি। এবং সেইসব মৌজাকে আবার বৈদ্যুতিকরণের ব্যবস্থা হচ্ছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** বর্তমান নিয়ম অনুযায়ী কোনও একটি মৌজায় একটি শ্যালো টিউবওয়েলয়ে বিদ্যুতের কানেকশন হয়ে গেলেই ঐ মৌজাকে ইলেকট্রিফায়েড হয়েছে ধরে নেওয়া হয়। কিন্তু একটি মৌজায় একাধিক গ্রাম আছে। কাজেই এই ইলেকট্রিফিকেশনের ব্যাপারটা মৌজাভিত্তিকের পরিবর্তে গ্রামভিত্তিক করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কার্যকর ব্যবস্থা নেবেন কি না এবং অ্যাকচুয়ালি রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের ব্যাপারটা সফল হবার ক্ষেত্রে এই বাধা দূর করবার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন কিনা সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কর্পোরেশনের নিয়ম অনুযায়ী গ্রাম্য বৈদ্যুতিকরণের ক্ষেত্রে গ্রাম নয়, একটি মৌজায় একটি শ্যালো টিউবওয়েলে বিদ্যুৎ সংযোগ করা হলে সেই মৌজা বৈদ্যুতিকরণ হয়েছে ধরে নিতে হবে। এই নিয়ে বিভিন্ন রাজ্যের বিদ্যুৎমন্ত্রীদের যে মিটিং হয়েছিল সেখানে সবাই এই ব্যবস্থার প্রতিবাদ করেছেন। সেই কারণে এটা নিয়ে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন অন্যভাবে ভাবছে এবং তার মধ্যে দিয়ে আমাদের লাভ হবার সম্ভাবনা আছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** আমি জানতে চাইছিলাম, আর.ই.সিকে ইমপ্রেস করে বৈদ্যুতিকরণের ক্ষেত্রে ঐ মৌজাভিত্তিক এর পরিবর্তে সেটা গ্রামভিত্তিক করবার ব্যাপারে কোনও স্টেপ নেবেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ব্যাপারে অনেকবার কথা হয়েছে যে, আমাদের পশ্চিমবঙ্গে একটি মৌজাতে তিন চারটি গ্রাম আছে এবং আলোচনার সময় সেটা ওঁরা স্বীকারও করেছেন, কিন্তু লেখাপড়া করে সেক্ষেত্রে কিছুই করছেন না।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** এক্ষেত্রে মৌজা বলে যেটা আছে সেটাই রেকর্ডেড, সেখানে গ্রামের কোনও হিসাবপত্র ল্যান্ড অ্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট রাখে না। সেখানে তারা গ্রামের অস্তিত্ব স্বীকার করেন না, মৌজার অস্তিত্বই স্বীকার করেন। সেখানে মৌজাকেই গ্রাম বলে স্বীকৃতি দেওয়া হয়। সেইজন্য মৌজা ছাড়া কোনও গ্রামের নাম কোনও পর্চাতে থাকে না। এক্ষেত্রে মৌজাই হল একমাত্র রেকর্ডেড জিনিস। কিন্তু ক্রমাগত গ্রামের লোকসংখ্যা বেড়ে যাচ্ছে। এখানে আমার জিজ্ঞাস্য হচ্ছে, মৌজাগুলিকে পপুলেশনের ভিত্তিতে ডিমার্কেশন করে সেটাকে রেকর্ড করানো—এইরকম কোনও চেঞ্জ আনার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিমবঙ্গে যেমন মৌজার রেকর্ড আছে, তেমনি গ্রামেরও রেকর্ড আছে, কিন্তু সেই রেকর্ড তাঁরা স্বীকার করেন না। আমাদের কোন জেলায় কত মৌজা আছে, কোন মৌজায় কত গ্রাম আছে—সেটার রেকর্ড আছে, কিন্তু তাঁরা সেটা স্বীকার করেন না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion

The first is from Shri Asok Ghosh on the subject of devastating fire at Mongla Hat, Howrah on 23.3.88 and the second is from Shri A.K.M. Hassan Uzzaman on the subject of reported conspiracy for spreading communalism in West Bengal. But since it is unsigned, it is out of order.

The member will get opportunity to raise the subject matter of the first motion during general discussion on Budget which is commencing from to-day. Moreover, the member may call the attention of the Minister concerned through calling Attention, Mention, Question etc. I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতি একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গতকাল ২৩/৩/৮৮ তারিখে হাওড়া মঙ্গলা হাটে অগ্নিকাণ্ডে ছোট ছোট গরিব ব্যবসায়ীদের অনেক স্টল পুড়ে ভস্মীভূত হয়ে গেছে। ঐ আগুনের শিখাতে পাশে রেল কোয়াটারগুলিতে আগুন লেগে যায়। ফলে সেখানেও ক্ষয়ক্ষতির পরিমাণ ব্যাপক।

### Calling Attention To Matters of Urgent Public Importannce

**Mr. Spraker :** I have received 5 notice of calling Attention, namely:-

| | | |
|---|---|---|
| 1.Devastating fire at Ganesh Mongla Hat, Howrah on 23.3.88 | : | Shri Gyan Singh Sohanpal, Shri Asok Ghosh, Shri Ambica Banerjee, Dr. Manas Bhunia, Shri Lakshman Chandra Seth and Shri A.K.M. Hassan Uzzaman |
| 2.Reported chaos in the evening Section of Bangabasi College, Calcutta. | : | Shri Kamakhya Charan Ghosh Shri Kamakhyanandan Das Mahapatra, Shri Swadesh Chaki, Shri Sukhendu Maity, |

Shri Shakti Prasad Bal and
Shri Surajit Saran Bagchi,

3.Acute power crisis in Malda district since February, 88, : Shri Birendra Kumar Maitra

4.Loss of lives and properties due to clashes between the political parties just after Panchayat Election in Murshidabad district. : Shri Jayanta Kumar Biswas

5.Non-utilisation of funds allotted by REC for rural electrification work in the districts of West Bengal. : Shri Sultan Ahmed.

I have selected the notice of Sarbasri Kamakhya Charan Ghosh, Kamakhyanandan Das Mahapatra, Swadesh Chaki, Sukhendu Maity, Sakti Prasad Bal and Surajit Saran Bagchi on the subject of 'Reported chaos in the evening section of Bangabasi College, Calcutta.'

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 11th.

**Mr. Speaker :** The Minister-in-Charge of Home (police) Department to make a statement on the subject of alleged attack on the Union Minister of state for commerce on the 14th March, 1988 at Shibpur, Howrah.

(Attention called by Dr. Tarun Adhikary, Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shri Asit Kumar Mal, Shri Asok Ghosh and Shri Lakshman Seth on the 17th March, 1988)

[2-00—2-10 P.M.]

**Shri Jyoti Basu :**

Mr. Speaker,

I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Saugata Roy, Asit Kumar Mal, Asok Ghosh, Lakshman Sett, Dr. Tarun Adhikary and Dr. Manas Bhunia,

regarding the alleged attack on Shri Priya Ranjan Das Munsi, Union Minister of state for commerce on the 14th March, 1988 at Howrah.

It is reported that Shri Priya Ranjan Das Munsi made a written complaint at the Sibpur police Station, Howrah, stating that at about 7-15 p.m., while he was addressing a meeting at Bataitala in protest against Bharat Bundh programme, some of the CPM supporters belonging to Badal Bose's Group led a procession to disrupt the meeting and that the police did not prevent them. According to him, he completed the meeting and then left for Calcutta. He has further stated that when his car came near Santa Singh petrol pump on the G.T. Road, some group of CPM supporters attacked his car No.WMF-9232, and tried to drag him out of the car. His security guard who resisted them was beaten up by the processionists. He has alleged that while the policemen did not come to the rescue of the Minister, he was saved by his driver and his security guard. Shri Das Munsi said that one Bablu tried to assault him and drag him out of the car.

On the complaint of Shri Das Munsi, Sibpur P.S. Case No.7 dated 14.3.88, under sections 143/341/323 IPC. was started. It appears on enquiry that Das Munsi addressed a meeting at the crossing of G.T. Road and Circular Road, P.S. Sibpur in protest against the Bharat Bundh. Simultaneously, a procession of CPM supporters was moving in the area shouting slogans in favour of the bundh. The meeting was not disrupted by the processions and Shri Das Munsi completed his address and moved towards Calcutta.

As Shri Das Munsi's car was passing along the G.T. Road escorted by the police vehicle with I.B. staff, his car slowed down near Santa Singh petrol pump as road was very narrow, and the CPM procession was passing along the road. The processionists required the driver of the car to move by the side of the procession. Shri Das Munsi's car, however, moved along in between the two lines of the procession. Some persons in the procession appear to have protested and asked Shri Das Munsi to get down from the car. His security guard, however, got down and prevented the Minister from getting down. The security guard was reported to have been hit with a lathi causing bruises. The police on duty at Bataitala rushed to the spot, and with the help of the people in the procession made the road clear and Shri Das Munsi proceeded to Sibpur P.S. No. damage was caused to the car, Investigation is proceeding and three persons were arrested. The police could not trace out any one by the name Bablu.

**Mr. Speaker :** The Minister-in-charge of power Department to

make a statement on the subject of reported failure of power supply in the district of Murshidabad and adjacent part of Birbhum district.

(Attention called by Dr. Motahar Hossain and Shri Mannan Hossain on the 18th March, 1988)

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মুর্শিদাবাদ জেলার বিভিন্ন স্থানে বিগত ২২শে ফেব্রুয়ারি থেকে ১লা মার্চ, ১৯৮৮ সালের মধ্যে ৩১টি পরে আরও ৩টি ট্রান্সমিশন টাওয়ার (পরিবহন স্তম্ভ) ঝড় বৃষ্টির সময়ে ভেঙ্গে পড়ে। ২২শে ফেব্রুয়ারি বেলডাঙ্গা- বহরমপুর ৬৬ কে.ভি লাইনের চারটি, ২৩শে ফেব্রুয়ারি বেলডাঙ্গা—গোকর্ণ ১৩২ কে.ভি লাইনের তিনটি স্তম্ভ ভেঙ্গে পড়ে। আবার ঐ দিনই (২৩ শে ফেব্রুয়ারি) গোকর্ণ সাইথিয়া ১৩২ কে.ভি. লাইনের ১১টি স্তম্ভ ভেঙ্গে পড়ে। ফলে, ব্যান্ডেল এবং সাঁওতালদি বিদ্যুৎ কেন্দ্রের সরবরাহ ব্যবস্থার থেকে মুর্শিদাবাদ জেলা বিচ্ছিন্ন হয়ে পড়ে। এই সময়ে মালদহ রঘুনাথগঞ্জ ১৩২ কে.ভি লাইন মারফত বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা চালু ছিল। এরপরে ১লা মার্চ, ফারাক্কা ও রঘুনাথগঞ্জের মাঝখানে তেরটি ও পরে ২টি স্তম্ভ আবার ঝড়ে বৃষ্টিতে ভেঙ্গে পড়ে। ফলে, মালদহ থেকে যে বিদ্যুৎ আসছিল—তাও বন্ধ হয়ে যায়। অনুসন্ধানে জানা গেছে যে, এই স্তম্ভগুলির অংশবিশেষ (মেম্বারস) চুরি হওয়ার ফলে স্তম্ভগুলি কমজোরি ছিল এবং ঝড়ের সময়ে তা ভেঙ্গে যায়। কারণ অনুসন্ধান করে রিপোর্ট দিতে পর্ষদকে বলা হয়েছে। এই পরিস্থিতিতে ২-৩ দিনের মধ্যে বিকল্প ব্যবস্থা হিসাবে কাঠের পোলের লাইন করে রাণাঘাট সাবস্টেশন থেকে বহরমপুর সাবস্টেশন মারফত মুর্শিদাবাদ জেলায় গড়ে ৮ ঘন্টা বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়। এই ব্যবস্থা করার জন্য নদীয়া জেলাতেও বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা আংশিকভাবে নিয়ন্ত্রণ করা হয়েছে। বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থায় সীমাবদ্ধতার জন্য নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার প্রয়োজন একই সঙ্গে মেটানো সম্ভব নয়। ফলে নদীয়া এবং বিশেষ করে মুর্শিদাবাদ জেলায় সেচ, পানীয় জল এবং অন্যান্য ব্যাপারে জনসাধারণকে অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে।

জরুরি ভিত্তিতে পুনর্নির্মাণের কাজ শুরু হয়েছে। ঠিকাদার এবং বিদ্যুৎ পর্ষদের কর্মীগণ যৌথভাবে মেরামতির কাজ করছেন। আশা করা যায় ১লা এপ্রিল সাঁওতালদি থেকে এবং ১৫ই এপ্রিল এর মধ্যে দুই দিক থেকে নিয়মিত বিদ্যুৎ সরবরাহ মুর্শিদাবাদ জেলায় চালু করা সম্ভব হবে।

চুরির ঘটনার সাথে যুক্ত সন্দেহে ৬৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে এর মধ্যে ৫ জনের কাছ থেকে চুরি যাওয়া মাল পাওয়া গিয়েছে।.

**শ্রী মান্নান হোসেন ঃ** আপনি বললেন প্রতিদিন বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে কিন্তু কিছুই হয়নি।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মান্নান সাহেব এই রকম করলে আপনার কোনও

ভবিষ্যতে অ্যাডমিট করব না।

মিঃ মোল্লা, সেটার কি হল? The Chief Minister was to make a statement in connection with a matter raised by Shri Probuddha Laha.

**শ্রী আব্দুল কায়তম মোল্লা ঃ** মুখ্যমন্ত্রীরটা ৩১ তারিখে দেব। ঐ একই দিনে, ৩১ তারিখে, মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহারটাও দেওয়া হবে।

## LAYING OF REPORTS

### The Eleventh Annual Report and Accounts of the Dinajpur Spinning Mills Limited for the year 1985-86

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, with your permission, I beg to lay the Eleventh Annual Report and accounts of the West Dinajpur Spinning Mills Limited for the year 1985-86.

### The Twentieth Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation for the year 1986-87

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, with your permission I beg to lay the Twentieth Annual Report and accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1986-87.

**Twenty-Second Annual Report on the working and Affairs of the Electro—Medical and allied Industries Limited for the year 1982-83**.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, with your permission I beg to lay the twenty-Second Annual Report on the working and Affairs of the Electro Medical and Allied Industries Limited for the year 1982-83.

## MENTION CASES

[2-10—2-20 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি। কয়েকদিন আগে খবরের কাগজে বেরিয়েছে যে বায়ুদুত সার্ভিস ধানবাদ অবধি যাচ্ছে। পশ্চিমবঙ্গ একটি ইন্ডাস্ট্রিয়ালাইজড টাউন এবং দুর্গাপুরে সমস্ত ব্যবস্থা রয়েছে। সুতরাং দুর্গাপুরের কাছে যদি এয়ার স্টপের ব্যবস্থা করেন তাহলে ভালো হয়। দুর্গাপুরে যদি হপিং সার্ভিসের ব্যবস্থা করেন অর্থাৎ ধানবাদ যেতে গিয়ে বায়ুদুতটি দুর্গাপুর হয়ে যাবে এবং ধানবাদ থেকে কলিকাতা আসবার সময়ে দুর্গাপুর হয়ে আসবে তাহলে খুব সুবিধা হয়। পশ্চিমবঙ্গের অনেক ইন্ডাস্ট্রিয়ালাইজড কমিউনিকেশনের অভাবে ইন্ডাস্ট্রিগুলি দেখাশুনো করতে পারছেন না। আপনি অন্তত একটি সার্ভিসের ব্যবস্থা করুন। যদি ডাইরেক্ট সার্ভিস না হয় তাহলে অন্তত হোপিং সার্ভিস চালু করার ব্যবস্থা করুন যাতে ধানবাদ যেতে গিয়ে অন্তত দুর্গাপুর নেমে তবে ধানবাদ যায় এবং ফেরার সময়েও ঠিক

সেইভাবে দুর্গাপুরে থেমে তবে কলিকাতা আসে, তাহলে শিল্পপতিদের খুব উপকার হবে।

**মিঃ স্পিকার ঃ** অম্বিকা বাবু, এটাতো সেন্ট্রাল সাবজেক্ট, এটা যদি কেন্দ্রীয় মন্ত্রীর কাছে আবেদন রাখেন তাহলে অনেক বেশি এফেক্টিভ হবে।

**শ্রী এ.কে.এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সামনে সবেবরাত, সুতরাং ছোলা এবং চিনি যাতে পর্যাপ্ত পরিমাণে পাওয়া যায় তার জন্য আবেদন করছি। [***]

**মিঃ স্পিকার ঃ** মিঃ জামান আপনি যে মেনশন দিলেন তার উল্টোটা বললেন। সবেবরাতের চিনি থেকে আগুন ধরলেন। সকালে সবেবরাতের চিনির মেনশন বলার সময় মনে ছিল না, আগুনটা দুপুরে মনে পড়ল। এটা পুরো এক্সপাঞ্জ হবে, আপনারা সব গোলমাল করেন, লিখবেন একটা আর বলবেন আর একটা দি হোল থিং উইল বি এক্সপাঞ্জ।

**শ্রী অশোক ঘোষ ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনা এই সভায় উল্লেখ করছি। সেটা হচ্ছে এই গোবরডাঙ্গা পৌরসভা পিকোলা বলে একটা ক্লাব আছে। গত ১৫ই মার্চ তথাকথিত ভারত বন্ধের দিন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু গুন্ডা এই ক্লাবের উপর যে ধরনের অকথ্য অত্যাচার করেছে, ক্লাবের সভ্যদের মেরেছে, এটা ইতিহাসের নজীর হয়ে থাকবে। স্যার, বন্ধের দিন স্থানীয় ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার ম্যানেজার এবং তার অফিসাররা আসছিলেন অফিসে, তাদের উপর সি.পি.এম. গুন্ডারা ঝাঁপিয়ে ব্যাঙ্ক বন্ধ করে দেয়। স্থানীয় ক্লাবের ছেলেরা যখন তার প্রতিবাদ করতে যায় তখন সেই ক্লাবের বাবলু ঘোষকে তারা মারধর করেই ক্ষান্ত হয়নি—এই ব্যাপারে হাওড়া থানায় ডায়রি করা হয়েছে যার কেস নম্বর হল ২৮, এবং ডায়রির তারিখ ১৬.৩.৮৮—তারা ক্লাব ভাঙচোর করে এবং জাতীয় পতাকা যেটা ক্লাবের মধ্যে ছিল সেটায় তারা আগুন ধরিয়ে দেয়। এই জাতীয় পতাকার সম্মান সি.পি.এম. জানেনা, তাদের সাঙ্গপাঙ্গরাও জানেনা, মুখ্যমন্ত্রী যিনি ১১ বছর ধরে বসে আছেন তিনি ১৫ই আগস্টে আজ পর্যন্ত জাতীয় পতাকা উত্তোলন করেনি। তাই এই ব্যাপারটা দেখার জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার আবেদন রাখছি।

(Shri Ghosh shown a burnt National Flag in the House and later handed it over to Mr. Speaker)

**শ্রী পরেশনাথ দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাগরদিঘি ব্লকে প্রায় ১ লক্ষ ৬৮ হাজার মানুষ বাস করে। এখন ওখানে একটি পি.এইচ.ই. সেন্টার এবং তিনটি সাবসেন্টার আছে। এইসব বিবেচনা করে বামফ্রন্ট সরকার সেখানে রুর‍্যাল হাসপাতাল স্থাপন করার প্রস্তাব নিয়েছেন। সাবসেন্টারগুলিতে কোনও ডাক্তার নেই। তার জন্য সাগরদিঘি রুর‍্যাল হাসপাতালে রুগীদের প্রচন্ড চাপ হচ্ছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে যাতে সাবসেন্টারগুলিতে ডাক্তার পাঠানো হয় এবং সাগরদিঘি রুর‍্যাল হাসপাতালের বহির্বিভাগ যাতে অবিলম্বে চালু করা হয় তার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায়মন্ত্রী এবং আমাদের বামফ্রন্ট সরকারের কাছে একটি গুরুত্বপূর্ণ কথার উল্লেখ করছি। আপনি

Note : ***Expunged as order by the chair.

জানেন আমাদের কৃষকেরা প্রতি বছর প্রায় ৬ হাজার কোটি টাকার ক্ষতিগ্রস্ত হয়। কৃষি ফসলের অলাভজনক দাম এবং শিল্পজাত পণ্যের লাগামহীন মূল্যবৃদ্ধির ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছে, এছাড়া ক্ষরা এবং বন্যার ক্ষয়ক্ষতির ফলে এর অনিবার্য ফল হিসাবে ক্ষুদ্র প্রান্তিক রায়ত চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছে। স্যার, আপনি দেখেছেন সর্বভারতীয় পটভূমিতে ক্ষুদ্র কৃষকের সংখ্যা কমছে এবং রায়ত কৃষকের সংখ্যা বাড়ছে। এই অবস্থাতে ভারতবর্ষের কৃষকের সামনে একটা বড় সমস্যা হচ্ছে কৃষি ঋণ, আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই ৪টি বামপন্থী কৃষকসভা সিদ্ধান্ত নিয়েছে সেচসেবিত এলাকায় এক একর পর্যন্ত এবং অসেচ এলাকায় এক হেক্টর পর্যন্ত জমিতে চাষীদের সর্বপ্রকার ঋণ মুকুব করতে হবে। তাই আমি সরকারের কাছে দাবি করছি যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আদায় স্থগিত রাখা হোক। এবং ঋণ মুকুবের প্রশ্নটা রাজ্য সরকারের পক্ষে যতখানি সম্ভব তারা যেন করেন। এবং কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করে ঋণ মুকুবের ব্যবস্থা করা হোক। স্যার, আমি আশা করব সংগ্রামী হাতিয়ার হিসাবে বামফ্রন্ট সরকার ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের পাশে এসে দাঁড়াবেন।

[2-20—2-30 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওনার মেমো নাম্বার ২৭৩৬ এস সি পি, ডেটেড এপ্রিল, ১৯৭৮ এই সার্কুলারে প্রাইমারি স্কুলের শিক্ষকদের চাকরি দেবার জন্য ইন্টারভিউ নেওয়া হয়েছিল ৩ লক্ষ ২৮ হাজার ছেলে ও মেয়ের ইন্টারভিউ নেবার পর একটা প্যানেল তৈরি করা হয়। এই প্যানেল তৈরি করার পর ১৯৮১ সাল থেকে ১৯৮৩ সালে এই প্যানেল থেকে ২ হাজার ৫ শো জনকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। প্রায়োরিটি লিস্টের যে প্যানেল করা হয়েছিল সেটাকে ব্রেক করে সিপিএম-এর ক্যাডারদের লোকাল কমিটির চিঠি দিয়ে চাকরি দেওয়া হয়েছে। বাকি যারা থাকে তারা মিঃ জাস্টিস অমরেশ অ্যান্ড অনন্তকুমার চক্রবর্তীর কাছে হাইকোর্টে কেস করেছে। অনারেবল জাস্টিস পি সি রায় অর্ডার দিয়েছেন যে এই প্যানেল যতদিন জীবিত থাকবে ততদিন এই প্যানেল থেকে সমস্ত এগজস্ট করার পর তারপর নতুন করে ইন্টারভিউ নেওয়া যাবে এবং চাকরি দেওয়া যাবে। হাইকোর্টের অর্ডার হবার পর ৩ বছর হয়ে গেল এই সমস্ত প্যানেলে যেসমস্ত ছেলেরা রয়েছে এই প্যানেল থেকে তাদের চাকরি দেওয়া হয়নি। তারপর গভর্নমেন্ট একটা রিভিসন করেছে, তাতে গভর্নমেন্ট হেরে গেছে, তাতে বলেছে প্যানেল এগজস্ট না করে নতুন কাউকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যাবে না। ২৪-পরগনা স্কুল বোর্ডের কাছে একথা বললে তারা বললেন হাইকোর্টে যখন গেছ তখন হাইকোর্টে চাকরি দেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টের অর্ডার তারা মানবে না। এই বিধানসভার সদস্য হয়ে আইন প্রণয়নের কেন্দ্রে বসে আছেন যেখানে আইন তৈরি হচ্ছে অথচ হাইকোর্টের আদেশ মানা হচ্ছে না। স্যার, আপনি অবিলম্বে হাউস থেকে বলুন হাইকোর্টের অর্ডার পালন করার জন্য। আপনারা যদি বিচারের প্রতি শ্রদ্ধা না করেন তাহলে মানুষ বিচারের প্রতি শ্রদ্ধা করতে কি করে শিখবে। স্যার, আপনাকে এটা দিচ্ছি, হাইকোর্টের অর্ডার দেওয়া আছে, কিন্তু বারবার বলা সত্ত্বেও হাইকোর্টের অর্ডার কমপ্লাই করা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এলাকার কিছু ছেলে এর মধ্যে থাকতে পারে। কাজেই হাইকোর্টের স্পেসিফিক অর্ডার ২৪-পরগনার স্কুল বোর্ডে কমপ্লাই করছে না। লেটেস্ট যে

অর্ডার হয়েছিল—আর্টিকেল ২২৬ অব দি কনস্টিটিউশন অব ইন্ডিয়া, সি আর কেস নাম্বার ৩৪৬৮, এখানে বলে দিয়েছে যে Respondents are given fresh interview for proper and fresh panel without exhausting the existing panel. এগজিস্টিং প্যানেল এগজস্ট না করে কাউকে চাকরি দেবেন না এটা বলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি আইলজ্ঞ লোক, আপনাকে এটা দিচ্ছি, আপনি এটা মন্ত্রী মহাশয়কে পাঠিয়ে দেবেন এবং এরা যাতে চাকরি পায় তার ব্যবস্থা করবেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর ভয়াবহ বন্যায় গোটা রাজ্যের সাথে সাথে আমাদের এলাকায় ব্যাপক ফসলের ক্ষয়ক্ষতি হয়েছে। সেই ক্ষয়ক্ষতি পূরণের জন্য এই বছরে গোটা রাজ্যের সাথে আমাদের এলাকাতেও ব্যাপকভাবে বোরো চাষ করা হয়েছে। কিন্তু বোরো চাষে জল দেওয়ার জন্য যেসমস্ত ক্ষুদ্র সেচ প্রকল্প আছে, যেমন আর এল আই, ডিপ টিউবওয়েল, অন্যান্য। স্মল ইরিগেশন স্কীম রয়েছে সেগুলি দপ্তরের গাফিলতির জন্য সব সময় বিদ্যুতের অভাবে, ফুয়েলের অভাবে চালু থাকছে না। বার বার দপ্তরে জানিয়েও এই ব্যাপারে কোনও ব্যবস্থা হয়নি। সেইজন্য বলছি গোটা বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই এই ব্যাপারে ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে বোরো ধান বাঁচানো যায় তার জন্য ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিকে চালু রাখতে ক্ষুদ্র সেচ দপ্তর যাতে উদ্যোগ গ্রহণ করেন সেইভাবে তিনি ক্ষুদ্র সেচ দপ্তরকে নির্দেশ দেন।

**শ্রী সুদীপ্ত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটি বিষয়ের প্রতি পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বারাকপুর ট্রাঙ্ক রোডটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। শহরতলীর কয়েক লক্ষ মানুষ এবং কয়েক হাজার টন পন্য কলকাতায় যাতায়াত করে। এই রাস্তার অবস্থা খুবই খারাপ। দুর্ঘটনা নিত্যই লেগে আছে এবং রাস্তার দুপাশে মজা দুর্গন্ধময় যে ড্রেন রয়েছে তার জন্য পারিপার্শ্বিক মানুষদের বাঁচা দুর্বিসহ হয়ে দাঁড়িয়েছে। বর্তমানে রথতলা থেকে টালা ব্রিজ পর্যন্ত একটি রাস্তা তৈরি হওয়ায় এই রাস্তা পার্টিশন হয়ে সংকীর্ণ হয়ে গেছে—যানবাহন চলাচল মন্থর হয়ে যাচ্ছে। এই রাস্তা চওড়া করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এবং ঐ দু পাশে যে নর্দমা আছে সেগুলি আন্ডারগ্রাউন্ড করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মিঃ স্পিকার স্যার, গতকাল ভারতবর্ষের ৫৯তম সংবিধান সংশোধন হওয়ায় কেন্দ্র পাঞ্জাবের সঙ্গে এবং আরও কোনও ক্ষেত্রে ঐ আইন প্রয়োগ করতে পারবেন। ঐ আইন প্রয়োগ হলে পাঞ্জাব রাজ্যের মানুষের কোনও মৌলিক অধিকার থাকবে না। সংবাদপত্রে পাঞ্জাব সম্পর্কে কোনও সংবাদ বেরুতে পারবে না। এই ভয়াবহ অবস্থায় সংবিধানের ৮৩ অনুচ্ছেদ প্রয়োগ করে লোকসভার মেয়াদ বছরের পর বছর বাড়াতে পারবেন। যদিও সংবিধানে লিখিত ১৫০ নম্বর অনুচ্ছেদ প্রয়োগ করে যে কোনও রাজ্যের যে কোনও বিষয়ের উপর কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করতে পারবেন। এবং রাজ্যের যে কোনও বিধানসভার উপর হস্তক্ষেপ করতে পারবেন। সংবিধানের ৩৫৮ নম্বর অনুচ্ছেদ প্রয়োগ করে যে কোনও রাজ্যের মানুষের মৌলিক অধিকার কেড়ে নিতে পারবেন। এইভাবে আজকে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের মানুষের মৌলিক অধিকারগুলি একের পর এক কেড়ে নিচ্ছেন। মানুষের অধিকার

বলে কিছু থাকবে না। এই অবস্থায় দাঁড়িয়ে সমস্ত মানুষের আজকে প্রতিবাদ করা উচিত এবং এর প্রতিবাদ সর্বসম্মতিক্রমে এখানে একটা প্রস্তাব পাস করা উচিত বলে মনে করি। এই কালা কানুনগুলি প্রয়োগ করে মানুষের অধিকার কেড়ে নেবার চেষ্টা কেন্দ্রীয় সরকার চালাচ্ছেন। সংবিধানের ধারা উপধারাগুলি তারা এইভাবে সংশোধন করে চলেছেন। তারা ৪০ বছর ধরে মিল মালিকদের পদলেহন করে চলেছেন। এবং তার জন্য আজকে গণআন্দোলন সৃষ্টি হচ্ছে। ইন্দিরা গান্ধী এই রকম কালা কানুন করেছিলেন এবং ভারতবর্ষের ৭০/৭২ কোটি মানুষের ইতিহাসের চাকা ঘুরিয়ে দেবার চেষ্টা করেছিলেন। কিন্তু এইভাবে জরুরি অবস্থার সৃষ্টি করে ভারতবর্ষকে শ্মশানে পরিণত করা যাবে না। এর জন্য ইন্দিরা গান্ধীকে পরাজয় বরণ করতে হয়েছিল। জনগণ এই অত্যাচার কোনও দিনই সহ্য করবে না এবং আপনাদের পরাজয় চিরকালই ঘটবে।

[2-30—2-40 P.M.]

জর্জরিত মানুষ প্রতিবাদ করবে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। তাই এই ধরনের সংশোধনী গতকাল লোকসভায় তারা ব্রুট মেজরিটির সাহায্যে পাস করলেন। তারা এই যে আইন পাস করলেন আমরা এর তীব্র প্রতিবাদ করছি। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়, জনগণের প্রতিনিধিত্বকারী সমস্ত রাজনৈতিক দলের ঐক্যবদ্ধ প্রতিবাদ এই আইনের বিরুদ্ধে করা দরকার।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার অন্যান্য মন্ত্রিগণের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার পাতাল রেলের কাজ ১৯৯০ সালের মধ্যে কমপ্লিট করার কথা উত্তরাঞ্চলে কাজ চলেছে এবং এই বছর ৮৯ কোটি টাকা এই প্রোজেক্ট স্যাংশান্ড হয়েছে। এই পাতাল রেলের কাজ যদি ১৯৯০ সালের মধ্যে শেষ করতে হয় তাহলে এখনও যে ১২টি প্লট পাতাল রেল অথরিটি হাতে পায়নি, সেগুলি তাদের হাতে তুলে দেওয়া দরকার। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় বিনয়বাবুকে অনুরোধ করছি যে, এই ১২টি প্লট যাতে পাতাল রেল অথরিটির হাতে তুলে দেওয়া যায় সেটা আপনারা একটু দেখুন। এই প্লটগুলি না পাওয়ায় কাজ আটকে গেছে। এই টাকা খরচ না হলে ১৯৯০ সালের মধ্যে পাতাল রেলের কাজ কমপ্লিট হবে না। এই ১২টি প্লটের আইডেনটিফিকেশন হয়ে গেছে। কয়েকটিতে ইনজাংশন হয়েছে পশ্চিমবঙ্গ সরকার এবং আমরা সকলে মিলে চেষ্টা করলে এই ১২টি প্লট পাতাল রেল কর্তৃপক্ষের হাতে তুলে দেওয়া সম্ভব। এটা করা হলেই ১৯৯০ সালের মধ্যে কলকাতার পাতাল রেল সম্পূর্ণভাবে চালু হয়ে যাবে। আমি তাই অনুরোধ করছি, আপনারা এটা একটু দেখুন।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গ্রাম থানায় পুরুলিয়া গ্রামে একটি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। সেই স্বাস্থ্যকেন্দ্র আগে আউটডোর ইন্ডোর দুটোই চালু ছিল। মাঝে বাড়িটি ধ্বংস হয়ে যাবার পরে আউটডোর ইন্ডোর দুটোই বন্ধ হয়ে যায়। বামফ্রন্ট সরকার নতুন করে বাড়িটি তৈরি করার পরে এখন আউট ডোর চলছে, ডাক্তার, নার্স সবই আসছে। কিন্তু ইন্ডোরটি এখনও পর্যন্ত চালু করা যায় নি। এই ইন্ডোরটি চালু না করার ফলে মানুষের খুব অসুবিধা হচ্ছে। ২/৩ টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে এই একটি মাত্র হসপিটাল। আমি তাই

অবিলম্বে এই হাসপাতালে ইন্ডোরটি চালু করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার বিশেষ করে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা হুগলি জেলার খানাকুল থানায় ১৯৮৭ সালের প্রবল বন্যায় মুন্ডেশ্বরী, রূপনারায়ণ, হরিণখালি নদীর উভয় পার্শ্বে ব্যাপক ভাঙন হয়েছে। এখনও পর্যন্ত ঐ নদীগুলির ভাঙন মেরামত করা হয়নি। মুন্ডেশ্বরী নদীর ভাঙনে দফরচক, জাকবড়ী কুড়কুড়ি, কেদারপুর, হরিশচক, পূর্ব ও পশ্চিম শশাপোতা, রূপনারায়ণের ধান্যঘোরী, ঘোড়াদহ, হরিণখালির রাধানগর, পাব-হরিশপুর সর্বাধিক উল্লেখযোগ্য। আবার সামনেই বর্ষা আসছে। অবিলম্বে এই বাঁধগুলি যদি মেরামত করা না হয় তাহলে আবার বন্যায় ডুবে যাবে। আর সেই সঙ্গে কৃষিযোগ্য যেসমস্ত জমি আছে সেখানে প্রচুর পরিমাণে বালি পড়বে। সেখানে আর ফসল ফলানো যাবে না। অতএব বন্যার আগেই যাতে বাঁধগুলির মেরামতের ব্যাবস্থা করা হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের মধ্যশিক্ষা পর্ষদ আজকে লক্ষ লক্ষ ছেলের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলায় মেতে উঠেছে। স্যার, আপনি নিশ্চয় জানেন যে, আজকে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের সভাপতি, রঞ্জুগোপাল মুখার্জি তিনি তার দায়িত্ব ও কর্তব্য থেকে রেহাই পেতে পারেন না। এবারে বাংলা বাদে ৭ টি পরীক্ষার প্রত্যেকটি প্রশ্নপত্রই ভুলে ভরা। আপনি নিশ্চয় শুনেছেন যে, ভূগোল পরীক্ষায় সেখানে দ্রাঘিমাংশের ইংরাজী লঙ্গিচিউড না লিখে ল্যাটিচিউড লেখা হয়েছে। ভারতবর্ষের যে লঙ্গিচিউড সেটা এলাহাবাদের লঙ্গিচিউডই ঠিক করে। কিন্তু সেখানে কলকাতার লঙ্গিচিউড দিয়ে ভারতবর্ষের লঙ্গিচিউড প্রমাণ করতে বলা হয়েছে।

আপনি শুনেছেন স্যার, জীবন বিজ্ঞান প্রশ্নে ৫ জায়গায় বানান ভুল। সেখানে উদ্ভিদ না লিখে লেখা হয়েছে উনভিদ। ভুল বানানে সেটা পরিপূর্ণ হয়ে রয়েছে। তারপর ইতিহাসের প্রশ্ন করা হয়েছে, মহম্মদ আলি জিন্না, স্বাধীনতা আন্দোলনের ইতিহাসে তার অবদান কী? এটা সম্পূর্ণ সিলেবাস বহির্ভূত প্রশ্ন করা হয়েছে। গণিতের প্রশ্নে একটা সরলের অংকের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অংশে দুটি জায়গায় যোগ চিহ্নের বদলে বিয়োগ চিহ্ন দেখানো হয়েছে। স্যার, এইরকম প্রশ্নপত্র নিয়ে আজ পশ্চিমবাংলার ৪ লক্ষ ৪৩ হাজার ছাত্রছাত্রীর জীবন বিপর্যস্ত হয়ে গিয়েছে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় স্টেটমেন্ট করেছেন যে, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের কুকার্যের ফলে আমার মাথা হেঁট হল। আপনার মাধ্যমে স্যার, শিক্ষামন্ত্রী মহাশয়কে বলব, এখনই এই বোর্ড ভেঙ্গে দেওয়া হোক। যদিও এটা অটোনমাস তবুও বলব একে অধিগ্রণ করা হোক। শ্রীরঞ্জুগোপাল মুখার্জির মতন একজন কম শিক্ষিত ব্যক্তি কম দায়িত্বের ব্যক্তি যিনি ওখানে আছেন আমি তাঁর পদত্যাগ দাবি করছি অন্যথায় তাঁকে ওখান থেকে সরিয়ে দেওয়া হোক। স্যার, আজকে পশ্চিবাংলার শিক্ষা ক্ষেত্রে যে চরম অত্যাচার এবং নৈরাজ্য চলছে সেদিকে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী, শ্রমমন্ত্রী তথা সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার,

পশ্চিমবাংলায় আপনি জানেন ইতিমধ্যে দুটি নিউজ এজেন্সী সংবাদ সংস্থা কয়েকটি দৈনিক পত্রিকা, সাপ্তাহিক পত্রিকা, পাক্ষিক পত্রিকা বন্ধ হয়ে গিয়েছে। এর ফলে স্যার, বেশ কয়েকজন সাংবাদিক ও সংবাদপত্রের সঙ্গে যুক্ত বেশ কয়েকশত কর্মী কর্মহীন হয়ে পড়েছেন। এই সমস্ত সংবাদপত্র ও পত্রিকার যারা গ্রাহক তারাও এর ফলে সংবাদ সংগ্রহ থেকে বঞ্চিত হচ্ছেন। বন্ধ হয়ে যাওয়া সংবাদ সংস্থা ও পত্রিকাগুলি হচ্ছে, (১) সমাচার ভারতী সংবাদ সংস্থায় কলকাতা শাখা, ১৯৮৪ সাল থেকে বন্ধ এবং ২০ জন কর্মহীন। (২) হিন্দুস্থান সমাচার, সংবাদ সংস্থা, এটা ১৯৮৫/৮৬ সাল থেকে বন্ধ এবং ৩৫ জন কর্মহীন। (৩) সত্যযুগে পত্রিকা দৈনিক, গত কয়েক বছর বন্ধ এবং কয়েক শত কর্মী কর্মহীন। (৪) লোকসেবক, দৈনিক বেশ কয়েক বছর বন্ধ কয়েক শত কর্মী কর্মহীন। (৫) ভারত কথা, দৈনিক, বন্ধ হওয়ার মুখে, কর্মীরা মাহিনা পাচ্ছেন না। (৬) ইত্যাদি প্রকাশনির 'পরিবর্তন' ও 'খেলার আসর' প্রভৃতি পাক্ষিক দীর্ঘ দিন বন্ধ থাকার পর যদিও গত কয়েক মাস প্রকাশিত হয়েছে কিন্তু কর্মীরা নিয়মিত মাহিনা পাচ্ছেন না। (৭) দৈনিক বসুমতীর প্রচার সংখ্যাও হ্রাস পাচ্ছে। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, এ বিষয়ে সরকার তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিড়ি শ্রমিকদের নানান সংগ্রামের মধ্যে দিয়ে চলতে হয় তা আপনি জানেন। এই বিড়ি শ্রমিকদের একটি বড় অংশ হচ্ছেন মহিলারা। তারা বামফ্রন্ট সরকারের সহায়তায় কেন্দ্রীয় সরকারের অনিচ্ছুক হাত থেকে সামান্য কিছু কিছু সুযোগ সুবিধা আদায় করেছেন। কিন্তু স্যার, এই সুযোগসুবিধা পেতে হলে সেখানে যে নথীভুক্তকরণের ব্যবস্থাটা আছে তাতে বিড়ি কারখানার মালিকদের সম্মতি স্বাক্ষরের প্রয়োজন হয়। কিন্তু যেহেতু তারা কম শ্রমিক দেখায় সেইজন্য তারা স্বাক্ষর দিতে রাজি হয় না। এর ফলে স্যার, শ্রমিকরা বঞ্চিত হচ্ছেন। বিভিন্ন ব্লকে বিশেষ করে আমি নদীয়া জেলার কথা বলছি, সেখানে যে শ্রম আধিকারিকরা ব্লকের সঙ্গে যুক্ত তারা এ ব্যাপারে উদাসীন, কোনও উদ্যোগ তারা নিচ্ছেন না। এমন কি বামফ্রন্ট সরকার পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির কমিশনারদের এব্যাপারে যে স্বাক্ষর বা সুপারিশের সুযোগ দিয়েছেন ঐ আধিকারিকরা তারও কোনও উদ্যোগ নিচ্ছেন না ফলে শ্রমিকরা বঞ্চিত হচ্ছেন। তারা অফিসে গিয়ে হয়রান হচ্ছে এবং এটা নিয়ে একটা বিক্ষোভের সৃষ্টি হচ্ছে। সেইজন্য আমি বিষয়টির প্রতিকারের জন্য শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40—2-50 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিগত বছরে বৃষ্টিপাতের পরিমাণ কম হওয়ার জন্য এখন থেকে জলের স্তর নিচে নেমে গেছে। আমার মনে হয় পশ্চিমবঙ্গের সব জেলাতেই এই রকম ঘটনা ঘটেছে। ইতিমধ্যেই জলের স্তর নেমে গিয়েছে এবং তার ফলে নলকূপগুলিতে জল পাওয়া যাচ্ছে না, কুয়োগুলি শুকিয়ে যাচ্ছে, ওয়াটার ওয়ার্কস পাইপে জল সরবরাহ করা যাচ্ছে না। এই অবস্থায় আশংকা হচ্ছে যে গরমের মরশুমে ব্যাপক জলের সংকট দেখা দেবে। কাজেই পশ্চিম বঙ্গে এখন থেকে পানীয়

জলের সরবরাহ ব্যবস্থা অক্ষুন্ন রাখার জন্য নতুন কুয়ো টিউবওয়েল, ডিপটিউবওয়েলের ব্যবস্থা করা হোক। এই আবেদন আপনার মাধ্যমে রেখে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গত ১৫ই মার্চ তথাকথিত ভারত বন্ধের দিনে মেদিনীপুর জেলার বিভিন্ন প্রান্তে যে সব দুর্ঘটনা মার্কসবাদীরা ঘটিয়েছিল তার দৃষ্টান্ত তুলে ধরতে চাই। ময়না ব্লকের বাকচা গ্রাম পঞ্চায়েতের শঙ্কর মাঝি নামে কংগ্রেসের পক্ষ থেকে পঞ্চায়েতে জয়ী হয়েছে। কিন্তু সেই অঞ্চলের প্রধান মার্কসবাদী নেতা তার বাড়ির সামনে বিরাট মিছিল নিয়ে গিয়ে শ্রী শঙ্কর মাঝির বাড়ি সম্পূর্ণ ভাঙ্গচুর করে। এমন কি তার ঠাকুরের শিব মন্দির ভাঙ্গচুর করে, গোয়ালঘর ভাঙ্গচুর করে, তার গরুকে সাইকেলের চেন দিয়ে মারে। তারপরে তার শ্যালো টিউবওয়েল পাম্প সেট সব কিছু ভেঙ্গে দেয়। এই রকম ঘটনা প্রতিটি ব্লকে ঘটেছে। ৪ নং অঞ্চল, বসন্তপুর গ্রাম পঞ্চায়েতে ফতোয়া জারি করে বলে দেওয়া হয়েছে যে কোনও কংগ্রেসের লোককে পানীয় জল দেওয়া হবে না, মোরাম রাস্তায় হাটতে দেওয়া হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, মেদিনীপুরের শেষ প্রান্তে বঙ্গোপসাগরের কাছে দীঘায় ব্লুভিউ হোটেল আছে। সেখানে বাইরে থেকে একজন মানুষ গিয়ে উঠেছে তার বাচ্চাদের দুধ পর্যন্ত বন্ধ করে দেওয়া হয়েছে। (স্পিকার মহাশয় পরবর্তী বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী সুরজিতস্মরণ বাগচী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার উদ্বাস্তু এবং উদ্বাস্তু ত্রাণ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন কলকাতার সার্বিক স্বার্থে যখন গত এপ্রিল মাসে পূর্ব কলকাতার পামার বাজারের ময়লা খাল সংস্কারের জন্য কয়েক শত পরিবার বাস্তুচ্যুত হয়েছিল। এর মধ্যে বেশ কয়েক শত পূর্ববঙ্গ থেকে আগত, আর কয়েক শত ছিল পশ্চিমবাংলা থেকে উদ্বাস্তু হয়েছে নানা ঘটনার মধ্যে দিয়ে। মাননীয় মুখ্যমন্ত্রী গত ১১ই জানুয়ারি এদের প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং বাস্তুচ্যুত ব্যক্তিদের বলেছিলেন যে প্রয়োজনে বাস্তুচ্যুত করলেও বিকল্প ব্যবস্থা হবে। এরপরে উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের একটা দৃষ্টিভঙ্গি দেখলাম। তারা পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তুদের সরাসরি নিয়ে তদন্ত করেছেন, কিন্তু পশ্চিমবঙ্গের যে সমস্ত অধিবাসী উদ্বাস্তু হয়েছে, তাদের মধ্যে হিন্দু আছে, মুসলমানও আছে, তাদের জন্য কোনও তদন্ত তারা করছেন না। পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তু যাদের সম্পর্কে তদন্ত করছেন, তাদের মধ্যে থেকে ২/৪ জনকে বিকল্প ব্যবস্থা করে দিয়েছেন। কিন্তু ঠিকমতো কোনও বিকল্প ব্যবস্থা করেন নি। এর ফলে এই উদ্বাস্তুদের মধ্যে একটা ভয়ানক বিক্ষোভ দেখা দিয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা শুনেছি যে পে কমিশনের রিপোর্ট আগামী জুন মাসের মধ্যে বের হতে পারে এবং অর্থমন্ত্রী বাজেট বিবৃতির মধ্যে পশ্চিমবাংলার শিক্ষক সমাজ, সরকারি কর্মচারী সমহারে বেতনক্রমে এবং অন্যান্য সুযোগসুবিধা পাবেন বলে আশ্বাস দিয়েছেন। আমরা এর জন্য আনন্দিত। কিন্তু সঙ্গে সঙ্গে আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে সরকারি কর্মচারী বলে গণ্য হয় চৌকিদার, দফাদাররাও। যেমন ঐ রাজ্য সরকারের হাজার হাজার চৌকিদার দফাদার এবং মিউনিসিপ্যালিটির কর্মচারী, যারা অধস্তন কর্মচারী, সেই সমস্ত কর্মচারী, তারা কোনও সময়েই পে কমিশনের আওতাভুক্ত হচ্ছেন না। যদিও চৌকিদার দফাদাররা বামফ্রন্ট সরকারের আমলে,

তাদের অনেক সুযোগ সুবিধা বৃদ্ধি হয়েছে, বেতন বেড়েছে একথা ঠিক, কিন্তু এদের পে কমিশনের আওতাভুক্ত করে তাদের ন্যায্যমূল্য দেবার জন্য, আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা বিষয় যারা সমাজের পশ্চাদপদ মানুষ, তারা যখন কাজ করতে করতে মারা যাচ্ছে অর্থাৎ ডাই-ইন হারনেস, মারা গেলে এদের ক্ষেত্রে তা প্রযোজ্য হচ্ছে না। বামফ্রন্ট সরকার গরিব জনগণের সরকার, মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, এদের ক্ষেত্রে ডাই ইন হারনেস, এটা প্রযোজ্য হচ্ছে না, অথচ মধ্যবিত্ত যে সরকারি কর্মচারী, শিক্ষক, অশিক্ষক কর্মচারী তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আজকে এই সব দরিদ্র হাজার হাজার যে চৌকিদার দফাদার আছে, তাদের পে কমিশনের আওতাভুক্ত করতে হবে এবং দু নং হচ্ছে যে সমস্ত চৌকিদার দফাদার কর্তব্যরত অবস্থায় মারা যাচ্ছে, সেই সমস্ত সমাজের অনুন্নত শ্রেনীর মানুষদের সরকারি কর্মচারিদের মতো ডাই-ইন হারনেস, এই নীতি প্রয়োগ করতে হবে। এই আবেদন আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি।

**Shri Saugata Roy :** Sir, I beg to draw the attention of the house through you to a very serious matter. Sir, Chief Minister was present here. Flight of capital is taking place from West Bengal to other States @ Rs.30 crores per month. Business Standard of Calcutta in its issue of 19th March, 1988 has published details of Letters of Intents obtained in December, 1987 by different Companies for Setting up industries in different parts of India. Out of 174 Letters of Intents issued during December, 1987, only 7 Letters of Intents have been obtained by Companies based in West Bengal. And out of that 7 Companies of West Bengal, 6 Companies have obtained Letters of intents for setting up new industries in other state by investing more than Rs. 30 crores in new projects in Maharashtra, Tamil Nadu, Karnataka and Goa. But no company of other States has come forward to obtain Letter of Intent for investment in West Bengal. Even, the Goenkas who are the blue eyed boys of the Government, have obtained a Letter of Intent for setting up a new unit of Dunlop India Ltd., in Goa. In order to reduce its manpower requirements, Dunlops are under-utilising their production capacity in their shahagunj unit in West Bengal. They are diverting profits earned by them in West Bengal to other States. I had raised in this house a problem regarding Philips. While replying to a recent Assembly Question regarding the industrial disputes at Philip's Salt Lake unit, the Chief Minister had denied any knowledge of the proposal of Philips. PIECO Units to shift and set up industries in other States. In December, 1987, PIECO of Philips had obtained an industrial licence for setting up a new unit at Pune in Maharashtra. PIECO had also obtained an industrial licence for setting up a new unit in Goa. Sir, the flight of capital from West Bengal is a very serious* So I request the chief Minister to give his immediate attention to it, instead of claiming

that West Bengal is witnessing industrial renaissance.

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঁশকুড়ায় বিদ্যুৎ সরবরাহের অব্যবস্থা একটা দীর্ঘকালের সমস্যা হিসাবে দেখা দিয়েছে। এই সমস্যা সমাধানের জন্য মেচোগ্রামে একটি সাবস্টেশন করা হচ্ছে, কিন্তু তা এখনও শেষ হয়নি। বলা হয়েছিল যে যত দেরি হোক না কেন ১৯৮৭ সালের ডিসেম্বরের মধ্যে পুরোপুরি ভাবে ঐ সাব স্টেশনটি চালু হবে, কিন্তু তা হয়নি। কয়েকদিন আগে আংশিক ভাবে সেটি চালু হয়েছে, তার দ্বারা সমস্যার সমাধান হচ্ছে না, সমস্যা থেকেই যাচ্ছে। আর একটা দিক হল, বিদ্যুৎ চুরি। প্রথম থেকে এটার দিকে নজর না দেবার ফলে আজকে বিদ্যুৎ চুরি গণ চুরিতে দাঁড়িয়েছে।

[2-50—3-00 P.M.]

কোনও আলো জ্বালানো দূরের কথা বহু লোক এখন বিদ্যুৎ চুরি করে শ্যালো টিউবওয়েল, হাস্কিং এবং কলকারখানা চালাচ্ছেন। অপর দিকে বিদ্যুতের কানেকশন চেয়ে বছরের পর বছর বহু মানুষকে অপেক্ষা করতে হচ্ছে, কানেকশন পাওয়া যাচ্ছে না। যাতে ঐ সাবস্টেশনটি পুরোপুরি চালু হয়, বিদ্যুৎ চুরি বন্ধ হয় এবং বিদ্যুতের কানেকশন দ্রুত পাওয়া যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ত মি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট মন্ত্রী মহাশয়ের দৃ ষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি গত বছর পানীয় জলের সংকট সম্বন্ধে এই সভায় আলে চনা রেছিলাম। এবারে আবার বিষয়টি এখানে উল্লেখ করছি। এ বছর ইতিমধ্যেই আমাদের পুরে জল কষ্ট দেখা দিয়েছে। ইতিপূর্বে আমরা বার্ণপুরের বিভিন্ন এলাকার—বিশেষ করে সংখ্যালঘু সম্প্রদায় অধ্যুষিত এলাকায়—মানুষদের জন্য জল সরবরাহের ব্যাপারে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু বিগত এক বছর ধরে ওখানে কোনও রকম পানীয় জল সরবরাহ করার ব্যবস্থা করা হয় নি। সামনেই 'রমজান' আসছে। আমরা জানি মুসলিম ধর্মের 'রমজান' একটি পবিত্র অনুষ্ঠান। ফলে ঐ সমস্ত এলাকার মানুষ বারবার আমাকে বলছে, "জলের ব্যবস্থা করে দিন।" আমি তো ব্যবস্থা করব না, করবে সরকার। সেই জন্য আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়কে বলছি যে, তিনি অবিলম্বে ওখানে জলের ব্যবস্থা করুন এবং "রমজান"র সময়ে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষেরা যাতে অসুবিধায় না পড়ে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ ঘটনার অবতারণা করতে চাই এবং আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী ও পশ্চিমবাংলার ইনস্পেক্টর জেনারেল অফ পুলিশের কাছে প্রতিকার দাবি করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাসের ৩ তারিখ হোলি ছিল, ঠিক তার দু'দিন আগে, গত ১ তারিখ আমার এলাকার বাজিতপুর বি.এস.এফ ক্যাম্পের কিছু জোয়ান ও একজন নায়েক আমার এলাকার একটি ভি.ডি.ও শো রুমে ভিজিটর হয়ে ভিডিও দেখতে গিয়ে ভি.ডি.ও শো-এর পরিচালকদের সঙ্গে একটা সাইকেল রাখার বিষয়কে কেন্দ্র করে গন্ডগোল করে এবং ভি.ডি.ওর কর্ড ছিঁড়ে দিতে যায়।

ঘটনার পরের দিন ওরা নাকি কার মুখ থেকে শুনেছে এম.এল.এ সাহেব ওদের আই.জি. বা ডি.আই.জি.কে ফোন করবে। অথচ আমি ঐ সমস্ত কিছুই জানতাম না। হঠাৎ ২ তারিখে ওরা রিভালভার নিয়ে আমার বাড়িতে এসে বলে যায়, "এম.এল.এ. সাহেব যদি আই.জি. বা ডি.আই.জি.কে ফোন করেছেন জানতে পারি তাহলে আমাদের হাতে রিভলভার আছে, আমরা তাঁকে গুলি করব।" স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, আমরা পশ্চিমবাংলার বর্ডার এলাকায় বাস করি। ইতিপূর্বে আমাদের ঐ এলাকার দু'জন মানুষকে ওরা মেরে ফেলেছে। এখন যদি ওরা আমাকে খুন করতে চায় তাহলে আমার মনে হয় উদ্দেশ্য প্রণোদিতভাবে ভারত সরকার আমাদের বর্ডার এলাকা থেকে সরাবার পরিকল্পনা নিচ্ছেন। কাজেই আপনার মাধ্যমে এ-বিষয়ে আমি মুখ্যমন্ত্রীর কাছে আশু প্রতিকার দাবি করছি।

**Shri Mohan Singh Rai :** Hon'ble Speaker, Sir, through you I want to draw the attention of the Hon'ble Minister of Commerce & Industries Department. In the hill areas it is a known fact that so many jobless youths are being misguided in the name of political movement. The jobless youths are destroying huge properties of the Government. To divert their attention, there is a need for one employment plan. In hill area there is scope for cinchona plantation. But there is no scope of other industries there, and in Kalimpong there is feasibility to have a new cinchona plantation in addition to whatever cinchona plants are already in establishment there. There are many jobless youths and to divert their attention to the development, I do demand for a new cinchona plantation in Kalimpong.

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় স্পিকার স্যার, আজকে খবরের কাগজে দেখলাম গতকাল এই হাউসে আমাদের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় স্পেশ্যাল আই.জির ব্যাপারে বলেছিলেন। কাল সন্ধ্যার সময়ে লিন্ডসে স্ট্রিটের বাড়িতে তিনি পোষাক পরে, গাড়ি নিয়ে, সিকিউরিটি ফোর্স নিয়ে যায় এবং সেখানে গিয়ে টেনান্টদের টেরোরাইজ করেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে ঐ স্পেশ্যাল আই.জিকে সাসপেন্ড করা হোক। এখানে জুনিয়র অফিসারদের দিয়ে যে এনকোয়ারীর দায়িত্ব দেওয়া হয়েছে তাঁরা এনকোয়ারী করে কি তথ্য বার করবেন? এঁদের দায়িত্ব না দিয়ে সি.বি.আই বা রাজ্য সরকারের ভিজিলেন্স দেওয়া হোক। ঐ স্পেশ্যাল আই.জিকে যদি সাসপেন্ড না করা হয় তাহলে টেনান্টরা থাকতে পারবে না। স্পেশ্যাল আই.জি নিজের পোষাক পরে সিকিউরিটি ফোর্স সঙ্গে নিয়ে সরকারি গাড়ি চেপে সেখানে যাচ্ছেন।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলার কালিয়াগঞ্জের একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। সেখানে দীর্ঘদিন ধরে এক্সরে মেশিন এসে পড়ে আছে এবং তারজন্য টেকনিসিয়ান এসে গেছে। মেশিনটি ঘরের অভাবে জল বৃষ্টিতে নষ্ট হতে বসেছে। ঘরের অভাবে মেশিনটিকে বসানো হয়নি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় একবার এই হাসপাতাল পরিদর্শন করতে গিয়েছিলেন। তিনি সেই অবস্থা দেখে এসেছেন। এরফলে রোগীদের বহু দূরে এক্সরে করার জন্য যেতে

হচ্ছে। বিহারের কাটিয়ার, মালদা এবং রায়গঞ্জে যেতে হচ্ছে। এই সমস্ত জায়গায় রোগীদের নিয়ে যাওয়া দুরুহ এবং ব্যয়-সাধ্য। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে যাতে মেশিনটি বসে এবং চিকিৎসার সুব্যবস্থা হয় তারজন্য তিনি যেন প্রয়োজনীয় নির্দেশ দেন।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় ইংরাজ আমল থেকে ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেট ফান্ড সংস্থা গঠিত হয়েছে। এই সংস্থার হাতে সমস্ত হাটগুলির পরিচালন ব্যবস্থা এবং রক্ষণাবেক্ষণের দায়িত্ব ছিল। এই ফান্ডের প্রধান কর্তা ছিলেন জলপাইগুড়ি জেলার ডেপুটি কমিশনার দীর্ঘদিন ধরে কুমার গ্রাম থেকে শুরু করে মালবাজার পর্যন্ত যতগুলি হাট আছে সেই সমস্ত হাটগুলির রক্ষণাবেক্ষণ তারা করেনি এবং হাটের যে জমি ছিল সেইসব জমিগুলি জবরদখল হচ্ছে। এরসঙ্গে এক শ্রেনীর অসাধু কর্মচারী যুক্ত আছে। আমি দাবি করেছিলাম অবিলম্বে এই ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেট ফান্ডকে জলপাইগুড়ি জেলা পরিষদের হাতে হস্তান্তরিত করা হোক এবং হাটের জমিগুলিকে প্লট করে গৃহহীনদের লিজ দেওয়া হলে পশ্চিমবঙ্গ সরকারের লক্ষ লক্ষ টাকা রেভেনিউ আদায় হত। হাটগুলি জীর্ণদশা থেকে মুক্তি পেত। তাই আমি দাবি জানাচ্ছি অবিলম্বে ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেট ফান্ডকে জেলা পরিষদের হাতে হস্তান্তরিত করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯ ফেব্রয়ারি থেকে মালদা জেলা শহরাঞ্চলে বিশেষ করে গ্রামাঞ্চলে বিদ্যুতের কোনও সংযোগ নেই। চুখা থেকে যথেষ্ট বিদ্যুৎ আসছিল কিন্তু ওখানকার ইলেকট্রিসিটি বোর্ড সেই বিদ্যুৎ নিতে পারছে না, ফলে গ্রামাঞ্চলে সরবরাহ করছে না। আমার নির্বাচনী এলাকায় ৫ হাজার একর জমিতে জয়ার চাষ করেছে, কিন্তু বিদ্যুতের অভাবে শুকিয়ে যাচ্ছে।

[3-00—3-10 P.M.]

এখান থেকে কোনও লোক এমন কি ডিভিসনাল ইঞ্জিনিয়ার গিয়ে ওখানে দেখেন নি। মেদিনীপুর বা মুর্শিদাবাদ হলে মন্ত্রী যান, চিফ ইঞ্জিনিয়ার যান কিন্তু উত্তরবঙ্গের মালদাতে হলে ইঞ্জিনিয়ার কখনও আসেন না। আমরা অতীতেও দেখেছি এই রকম অবস্থা হয়। চাষীরা গত বারের বন্যার পর সমস্ত বিক্রি করে এবারে চাষ করেছে, তারা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। তাই আমি অবিলম্বে চিফ ইঞ্জিনিয়ারকে পাঠাবার জন্য বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মাননীয় বিধায়ক শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় এই বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করেছিলেন এবং আজকেও কয়েকজন মাননীয় বিধায়ক এই বিষয়ে আলোচনা করে গেলেন। গতকাল গণেশ মঙ্গলাহাট সমস্ত পুড়ে ছাই হয়ে গেছে। হাজার হাজার বস্ত্র ব্যবসায়ী সর্বস্বান্ত হয়ে গেছেন। আপনার নিশ্চয় স্মরণ আছে গত ২১ শে মার্চ হাওড়ার এই হাট চক্রান্ত করে জ্বালিয়ে দেওয়া হয়েছে। সেখানেও

হাজার হাজার বস্ত্র ব্যবসায়ী সর্বস্বান্ত হয়ে গেছেন। সরকার সেই হাটকে অধিগ্রহণ করে এখন পর্যন্ত কোনও বিকল্প ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। আমার এলাকা গার্ডেনরিচের—এই সমস্ত হাট জ্বলে যাওয়ায়—অনেক ব্যবসায়ী সর্বস্বান্ত হয়ে গেছেন। তাঁরা তাঁদের পরিবারবর্গ প্রায় ৩০ হাজার মানুষ পথে বসবার অবস্থা হয়েছে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে এইসব সর্বহারা মানুষদের জন্য বিকল্প ব্যবস্থা করা হয় এবং যারা চক্রান্ত করে এই সব হাট জ্বালিয়ে দিয়েছে তাদের গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হয়। এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী শশাংকশেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিগত খরাতে আমাদের বীরভূমের মারাত্মক ক্ষতি হয়েছে। তারপর কিছু কিছু জায়গাতে বন্যাতেও ক্ষতি হয়েছে। তারই প্রতিফলন হিসাবে আমাদের বীরভূমে এবারে ধানের ফলন খুব কম হয়েছে। চাষীরা খরাতে জল পাবে না জেনেও চোখের জল এবং পুকুর ও খাল, ডোবার জলে চাষ করেছিল। সেই জলে কিছু কিছু চাষ করেছে। আমরা আমাদের অভিজ্ঞতা থেকে দেখে আসছি এপ্রিলের শেষের দিকে সেচ দপ্তরের কর্তারা আমাদের ওখানে যে ড্যাম জলাধারগুলি থেকে জল নদীতে ছেড়ে দেন। আমি বলছি নদীতে জল ছেড়ে—তিলপাড়া, ব্রহ্মাণী, দ্বারকা—নদীতে জল না ছেড়ে যদি ক্যানেলের মধ্যে দিয়ে জলটা ছেড়ে দেন তাহলে ঐ সমস্ত জায়গায় কিছু কিছু ধানগাছ বাঁচবে এবং বীরভূমের লোক উপকৃত হবে। আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের কাছে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শীত শেষ হবার সাথে সাথে আসানসোলে প্রচন্ড জলাভাব দেখা দিয়েছে। সমস্ত আসানসোল মহকুমা জুড়ে জলের সঙ্গে সঙ্গে প্রচন্ড লোড শেডিং শুরু হয়ে গেছে। বিদ্যুৎ এবং জল সেখানকার সাধারণ মানুষের কাছে পৌঁছচ্ছে না। রমজান এগিয়ে আসছে, মুসলমানদের ঝিকড়ি এবং কসাই মহল্লায় জল এবং বিদ্যুতের কোনও ব্যবস্থাই হচ্ছে না। কিন্তু আসানসোলের ধনী সম্প্রদায়ের বাড়িতে নিয়ম ভেঙ্গে এবং আইনকে ফাঁকি দিয়ে জল পৌঁছে দেওয়া হচ্ছে। এর সাথে সাথে চলছে প্রবল বিদ্যুৎ সংকট। এই চরম লোডশেডিংয়ের ফলে আসানসোলের স্মলস্কেল এবং অ্যানসিলিয়ারী ইন্ডাস্ট্রিগুলিও বন্ধ হয়ে যাবার মুখে। এই কথা বার বার স্মরণ করিয়ে দেওয়া সত্ত্বেও সংশ্লিষ্ট মন্ত্রী কোনও ব্যবস্থা নিচ্ছেন না, আমি তাঁর কাছে আবেদন রাখছি তিনি যেন আসানসোলের মানুষদের জন্য একটু ব্যবস্থা করেন।

**মিঃ স্পিকার ঃ** সাত্তার সাহেব, আপনি কি বলবেন বলেছিলেন, বলুন।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল একটি বই 'ভারতরত্ন' এর ব্যাপার নিয়ে আমি উল্লেখ করেছিলাম হজরৎ মহম্মদের একটি ফটো ঐ বইয়ে ছাপা হয়েছে বলে। এই ব্যাপারটা উল্লেখ করবার আগে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সঙ্গে ব্যাপারটা নিয়ে প্রথমে কথা বলেছিলাম এবং তারপর উল্লেখ করেছিলাম। কিন্তু ব্যাপারটা নিয়ে ভুল বোঝাবুঝি হয়েছে। আমি অ্যাটেনশন ড্র করেছিলাম যে, একটি উর্দু পত্রিকায় এটা বেরিয়েছে যার ফলে সিচুয়েশন খারাপ হতে পারে। সেই জন্য গভর্নমেন্টের অ্যাটেনশন ড্র

করেছিলাম যে, এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার আছে। আমি চেয়েছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী সভায় এসে ঘোষণা করুন যে, এটা এখনই বাজেয়াপ্ত করা হবে, যাঁরা এসেছেন এবং যাঁরা পাবলিশ করেছেন, তাঁদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হবে এবং বইগুলি উঠিয়ে নেওয়া হবে। আমি চেয়েছিলাম, যাতে এটা আর স্প্রেড না করে, কারণ উর্দু পত্রিকায় এটা বেরিয়েছে বলে অবস্থা খারাপ হতে পারে, সাম্প্রদায়িক শক্তি অ্যাডভান্টেজ নিতে পারে। সেইজন্যই আমি ইমিডিয়েট অ্যাকশন নিতে বলেছিলাম। কিন্তু সেটা নিয়ে ভুল বোঝাবুঝি হয়েছে। পরবর্তী কালে কপি আপনার ঘরেও পাঠিয়ে দিয়েছিলাম। আমি উল্লেখ করবার পর, অ্যাটেনশন ড্র করবার পর মাননীয় মুখ্যমন্ত্রী ব্যবস্থা নিয়েছেন, এটাকে বাজেয়াপ্ত করেছেন; যাঁরা পাবলিশ করেছেন, ছেপেছেন—তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার নির্দেশ দিয়েছেন। আমি যখন বলছিলাম যে, খবরের কাগজে এটা লিখেছে, তখন কান্তিবাবু সঙ্গে সঙ্গে সেটা নিয়েছিলেন এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করে এসে বলেছেন যে, মুখ্যমন্ত্রী বইটা বাজেয়াপ্ত করেছেন। এই অ্যাকশন নেবার ফলে আমি আমাদের দলের তরফ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

আর একটা জিনিস, যেটা ভুল বোঝাবুঝি হয়েছে—সেক্ষেত্রে বলতে চাই, পশ্চিমবাংলায় যদি গন্ডগোল হয় তাতে যে কেবল বামফ্রন্ট সরকারই ক্ষতিগ্রস্ত হবেন তাই নয়, সমস্ত মানুষ—হিন্দু মুসলমান ক্ষতিগ্রস্ত হবেন, দলমত নির্বিশেষে সবাই ক্ষতিগ্রস্ত হবেন। আজকে দলেরই দায়িত্ব পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখা। আমি অ্যাটেনশন ড্র এইজন্যই করেছিলাম যাতে সেটা স্প্রেড না করে এবং তারজন্যই ইমিডিয়েট অ্যাকশন নিতে বলেছিলাম। এই ব্যাপারে তিনি অ্যাকশন নিয়েছেন বলে আমি আবার মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরের কাগজে দেখছিলাম, আপনি কিছু বলেছেন বলে। আপনি সেটা বলেছেন কিনা জানি না, তবে সেখানে লিখেছে—আমি এই ব্যাপারে বলবার আগে আপনার সঙ্গে আলোচনা করিনি। তবে আমার মনে হয়, সেখানে শ্রী কৃপাসিন্ধু সাহা ছিলেন সেই সময়ে এবং তখন আমরা গিয়েছিলাম এবং আপনি আমাদের সেখানে বলতে বলেন ব্যাপারটা। তখন হজরৎ মহম্মদের ছবির ব্যাপারটা নিয়ে আলোচনা হয়েছিল। কিন্তু আপনি নাকি বলেছেন যে, এই ব্যাপারে আপনার সঙ্গে আলোচনা হয়নি। আমি জানি না—কোনটা সত্য, কোনটা ঠিক। তবে আমি অ্যাটেনশন ড্র করেছিলাম এবং সেই অ্যাটেনশন ড্র করার ফলে অ্যাকশন নেওয়া হয়েছে, সেইজন্য ধন্যবাদ।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি মনে করি, কোনও সেনসেটিভ বা কোনও ডেলিকেট ইস্যু হাউসে বলবার আগে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলা যায়, আমার ঘরে মিটিং-এর ব্যবস্থা করা যায়, নানা রকম আলোচনা করা যায়; কিন্তু এই রকম কোনও ব্যবস্থা আপনারা করেন নি। আপনি আমার ঘরে এসে জিরো আওয়ারে বলবেন বলেন। আপনার নিশ্চয়ই জিরো আওয়ারে বলবার অধিকার আছে, এক্ষেত্রে তো না করতে পারি না।

[3-10—3-20 P.M.]

আপনার আগে সুলতান আহমেদ এবং প্রবুদ্ধ লাহা মহাশয় একই ইস্যুতে দিয়েছেন

মেনশন করবেন বলে। আমি বলেছি আপনারা তিন জন যখন দিয়েছেন তখন আপনিই বলবেন। সেই সময় আপনি তো বলেন নি যে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করতে চাই, আপনি একটা মিটিং ডাকুন আমরা আলোচনা করব। এই কথা তো আপনি আগে বলেন নি। আমি কি আপনাকে নির্দেশ দেব? আপনার অধিকার আছে বলার আপনি বলবেন। আপনার অধিকারের উপর আমি কি নির্দেশ দেব?

I am not the Leader of the Opposition. Don't make a mistake. I am the Speaker of the House and not the Leader of the Opposition. The role of the Leader of the Opposition is different and it is more responsible. No debate on it.

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জিরো আওয়ারে হাওড়া হাট পুড়ে যাওয়ার ব্যাপারে পুনরায় তুলতে বাধ্য হচ্ছি। আমি সকালে হাওড়া হাট যে পুড়ে গেছে সেটা দেখতে গিয়েছিলাম। সেখানে প্রায় ২ হাজার স্টল পুড়ে গিয়েছে। মেটিয়াব্রুজ এবং মহেশতলা থেকে যে সমস্ত লোকেরা এখানে এসে বিক্রি করে তারা সকলে সর্বশান্ত হয়ে গেছে। আমি এটা বুঝতে পারি না হাওড়া হাটে কেন এতো আগুন লাগে। এর মধ্যে কি গুরুতর রহস্য আছে সেটা খুঁজে বার করার দায়িত্ব সরকারের। তা ছাড়া আমার স্পেসিফিক দাবি যারা ক্ষতিগ্রস্ত হয়েছে হাওড়া হাট পুড়ে যাবার জন্য তাদের সবাইকে পূর্ণ ক্ষতিপুরণ দিতে হবে। আমি লক্ষ্য করেছি ঠিক হাওড়া হাট পুড়ে যাবার পরই এই নিয়ে রাজনীতি আরম্ভ হয়ে যায়। আমি নিজে গিয়ে সেখানে দেখলাম দুটো জায়গায় দুটো ক্যাম্প বসে গেছে এবং সেখানে নাম লেখা হচ্ছে কারা ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি নিজে হাওড়ার মঙ্গলা হাটের স্টল হোল্ডারদের সঙ্গে কথা বলেছি। তারা বলেছে আমরা আর অন্য কিছু চাই না, আগামী মঙ্গলবার যাতে আবার হাওড়া হাটে বসে দোকান করতে পারি তার ব্যবস্থা করে দিন। তাই আমি আপনার মাধ্যমে দাবি জানাতে চাই যাতে এখানে অবিলম্বে দোকানদাররা দোকান খুলে বসতে পারে তার ব্যবস্থা করা হোক। এই হাওড়া মঙ্গলা হাট ডি.এম-এর অফিস থেকে এক ফারলং দূরে অবস্থিত। কি করে যে এখানে এই ধরনের অগ্নিকান্ড সংগঠিত হয় সেটা বুঝতে পারি না। তাই এই বিষয়ে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল মধ্যশিক্ষা পর্ষদের অন্য একটা ব্যাপার নিয়ে আলোচনা হয়েছিল, সৌভাগ্যের বিষয় সেটা মিটে গেছে। কিন্তু মধ্যশিক্ষা পর্ষদের বই জাল হয়ে ব্যপকভাবে বিক্রি হচ্ছে এবং তাদের সেই বই আমি কিনেছি। স্যার, আমি লক্ষ্য করে দেখলাম এই ছাত্র সহায়ক যে পাঠানো হচ্ছে বোর্ডের বই এবং এই যে জাল বই—আপনার দপ্তরের পাঠ সংকলন জাল বিক্রি হচ্ছে—দুটোর মধ্যে তফাত বোঝা মুশকিল। আবার লারশিং ইংলিশ স্টেপ(৪) এটা জাল বিক্রি হচ্ছে। স্যার, আমার মনে হচ্ছে যে এর সঙ্গে কোথাও পর্ষদ কর্তৃপক্ষের যোগাযোগ আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি জাল বই-এর কথা বলছেন? আমার কাছে খবর আছে জাল এম.এল.এ বার হয়েছে। হাবিবুর রহমান সেটা ভাল করে জানেন। অন্য একটা লোক হাবিবুর রহমান হিসাবে নিজেকে পরিচয় দিয়ে অন্য রাজ্যে এম.এল.এ-এর সুযোগ সুবিধা নিচ্ছে। আপনি তো শুধু বই-এর কথা বলেছেন।

**শ্রী সৌগত রায় :** আপনি এই হাউসের, এই সরকারের এবং এই রাজ্যের কাসটোডিয়ান, সেই জন্য কি জাল হচ্ছে আপনি লক্ষ্য করছেন। স্যার, আমি মনে করি বোর্ডের মধ্যে একটা গুরুতর অব্যবস্থা চলছে। এর আগে ৬ লক্ষ টাকার বই চুরি হয়েছে সল্টলেক গুদাম থেকে। আবার এই জাল বই বিক্রি হবার ফলে বোর্ডের বই-এর বিক্রি কমে যাচ্ছে। এই যে বইগুলো জাল হল, তার মূল কারণ হল সেল বোর্ডের দিতে দেরি করা হয়েছে এবং রাজ্য সরকার যে ৬০ লক্ষ টাকা বোর্ডকে দিয়েছেন সেই টাকার কোনও হিসাব মধ্যশিক্ষা পর্ষদ দেননি। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি এবং বইটি আপনার কাছে দিচ্ছি যাতে এটা পুলিশের মাধ্যমে বন্ধ হয় তার ব্যবস্থা গ্রহণের জন্য।

**Mr. Speaker :** Mr. Sultan Ahmed, in your letter-head the emblem of the Assembly is printed in golden colour. Under the rule, this colour can only be used by the president and the Governors, neither M.Ps nor M.L.As.

**Shri Sultan Ahmed :** Yes Sir, I will change my letter head. I will get it printed either in red or in black colour.

**Mr. Speaker :** You must change this immediately.

**শ্রী সুলতান আহমেদ :** স্পিকার স্যার, আমি ট্রান্সপোর্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। রুট নং ২০২ এর বাস যেটি তপসিয়া—নাগের বাজার অবধি চলত, সেটি আজ একমাস অবধি ঐ রুটে চলাচল বন্ধ রয়েছে। ইউনিয়ন এবং মালিক পক্ষ এখন বাসটি বেগবাগান থেকে নাগের বাজার অবধি চালাচ্ছে। এর ফলে তপসিয়া অঞ্চলের ছেলেপুলে, লোকজন এবং নিত্য যাতায়াতকারী অফিস যাত্রীদের দারুণ অসুবিধা হচ্ছে। আমরা অনেকবার আর টি এ কে এই ব্যাপারে জানিয়েছি কিন্তু তাঁরা শোনেন নি। এই ব্যাপারে আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তপসিয়া থেকে ঐ ২০২নং বাসটি চালানো হয় তার ব্যবস্থা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহোদয়, একটি খবরের কাগজে দেখলাম যে এবারে সর্বভারতীয় ব্যাঙ্ক ফুটবল প্রতিযোগিতা চলতে থাকার কারণে পশ্চিমবঙ্গ এর সন্তোষ ট্রফিতে অংশ গ্রহণ করার সম্ভাবনা কমে গিয়েছে। কারণ তারকা ফুটবলাররা ব্যাঙ্কফুটবলে অংশ গ্রহণ করছে। এই কারণে আই.এফ.এ. এই রকম একটা সিদ্ধান্ত নিতে চলেছে যে এবারে পশ্চিমবঙ্গ সন্তোষ ট্রফিতে অংশ গ্রহণ করবে না। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। এ.আই.এফ.এ. একটি স্বশাসিত সংস্থা, রাজ্য সরকার যদিও এই সংস্থার কোনও ব্যাপারে হস্তক্ষেপ করতে পারে না, তবুও ফুটবলের সর্বভারতীয় প্রতিযোগিতার ক্ষেত্রে যেহেতু বাংলার একটা ঐতিহ্য এবং গরিমা আছে, সেই জন্য আই.এফ.এ. তাদের খেয়াল খুশিমতো চলবে, এটা কখনই হতে পারে না। আর নানা কারণে পশ্চিমবঙ্গ তার এই প্রিয় খেলাটির ক্ষেত্রে ক্রমশ পিছিয়ে পড়ছে, তবুও এই ক্ষেত্রে যেটি ঘটতে চলেছে তা হচ্ছে পশ্চিমবঙ্গ সর্ব ভারতীয় প্রতিযোগিতায় যদি অংশ গ্রহণ না করে তাহলে তা আরও দুঃখজনক ব্যাপার হয়ে দাঁড়ায়। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তারকা ফুটবলাররা ব্যাঙ্কের খেলাতে অংশ গ্রহণ করতে না পারেন এবং পশ্চিমবঙ্গ যাতে

এই ট্রফিতে অংশ গ্রহণ করতে পারে সেদিকে আই.এফ.এ. কর্তৃপক্ষের সাথে কথা বলুন এবং সেই মতো ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় টেলিগ্রাফ পত্রিকাতে একটি নিউজ বেরিয়েছে—ওয়েস্ট বেঙ্গল ইলেকট্রিসিটি বোর্ড (ইং)..

এই রিপোর্টের মাধ্যমে আমরা জানতে পেরেছি যে ১৯৭৭-৮১ সালের মধ্যে ৩৮টি রুর‍্যাল ইলেকট্রিফিকেশন স্কীম ইমপ্লিমেন্ট করার জন্য এবং পাম্পসেট কে এনার্জাইজ করার জন্য রুর‍্যাল ইলেকট্রিপিফেশন কর্পোরেশন পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পর্ষদকে ১৪ কোটি ৮৫ লক্ষ টাকা দিয়েছিল। ঐ টাকা ঐ বাবদ খরচ না হয়ে অন্য খাতে খরচ হয়ে গিয়েছে। অর্থাৎ গ্রামীণ বৈদ্যুতিকরণের যে কর্মসূচি, সেই খাতে খরচ না হয়ে অন্য জায়গায় খরচ হয়ে গিয়েছে। এখন রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন দাবি করছে যে তাদের ঐ টাকা ফেরত দেওয়া হোক। ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড ইতিমধ্যে এক কোটি টাকা ফেরত দিয়েছে। কিন্তু অর্থমন্ত্রী এর মধ্যে অবজেকশন জানিয়েছেন যে, কেন তারা সময়ের মধ্যে টাকা খরচ করেনি নির্দ্দিষ্ট খাতে। আমরা জানি, পশ্চিমবঙ্গ সরকারের কোনও কর্মসূচি টাকার অভাবে ব্যাহত হয় না।

(এই সময়ে মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে শুরু করেন)

[3-20—4-00 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, কলিকাতা মহানগরীর ভবানীপুর এবং পদ্মপুকুর অঞ্চলের মানুষ এক বিশেষ গুন্ডার ঘোরাফেরায় অতিষ্ট হয়ে উঠেছেন। সেখানে যে এম.এল.এ. বাস করেন তিনি খুবই ভদ্রলোক এবং প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী। তাঁর পক্ষে সম্ভব নয় ওই ক্রিমিনালটির সঙ্গে লড়ার। ওই ক্রিমিনালটি দিনের পর দিন স্ট্যাব করে যাচ্ছে। অথচ ওই খুনি ব্যক্তিটিকে পুলিশ অ্যারেস্ট করছে না। ওই ক্রিমিনালটির নাম হচ্ছে বাদশা আলম (গন্ডগোল) এবং তার সঙ্গে সিপি এমের একটা যোগাযোগ আছে। ওই ক্রিমিনালটি ওখানকার এম.এল.কে বারবার ভয় দেখাচ্ছেন। কিন্তু পুলিশ সব জেনেও অ্যারেস্ট করছে না। আসানসোল যেরূপ আমার উপরে আক্রমণ হয়েছিল ঠিক সেইরূপ ঘটনা ঘটেছে (গন্ডগোল) আমার ওখানে মিউনিসিপ্যালিটি চেয়ারম্যান সব জেনেও সি পি এমের লোক বলে কিছু করেন নি (গন্ডগোল) ....

(এমন সময়ে স্পিকার মহাশয় বিকাল ৪টে পর্যন্ত বিরতি ঘোষণা করলেন।)

**(After Adjournment)**

[4-00—4-10 P.M.]

## Laying of Report

## Presentation of First Report of the Committee on Privileges.

**Shri Anil Mukherjee :** Mr. Speaker, Sir I beg to present the first report of the committee on privileges, 1987-88.

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে আমি আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী প্রখ্যাত অর্থনীতিবিদ ডঃ অসীমকুমার দাশগুপ্তের দ্বারা প্রস্তাবিত বাজেটের উপর বিরোধিতা করে আমি কিছু মন্তব্য এই কক্ষে রাখব। তবে আমি প্রথমেই বলতে চাই এই বাজেটের কিছু অংশ ভাল এবং সমর্থনযোগ্য যাদের মধ্যে উল্লেখযোগ্য ভূমিসংস্কার দ্বারা দরিদ্র চাষীদের মধ্যে জমি বন্টন, কৃষি কর্মীদের মজুরি বৃদ্ধি, সরকারি কর্মচারিদের বোনাস, অবশ্য যদি এটা কাজের সঙ্গে সমানুপাতিক হত তাহলে আরও ভাল হত। সরকারি কর্মচারিদের অবসরকালীন সুযোগ-সুবিধা বৃদ্ধি নিরাপত্তা সাপেক্ষে কর ফাঁকি রোধের জন্য ইনসেন্টিভ প্রকল্প আর শীততাপ নিয়ন্ত্রিত হোটেল বার, রেস্তোরা প্রভৃতির উপর কর বৃদ্ধি এইগুলিকে আমি স্বাগত জানাই। কিন্তু বাকি অনেকগুলি দিক আছে যেগুলি ভালর দিক নয়; সেইগুলির বিরোধিতা করার জন্য আকর্ষণ করি। সামগ্রিকভাবে বলতে গেলে এই মন্তব্যই বলতে হয় যে বাজেট যতটা অর্থনৈতিক তার চেয়ে বেশি রাজনৈতিক। বিকেন্দ্রীকরণের নামে প্রায় সব অর্থ ব্যবস্থা রাজনৈতিক দলের ক্যাডারদের হাতে, একদলীয় শাসনের হাতে তুলে দেওয়ার প্রস্তাব হয়েছে। সাধারণভাবে বাজেটের দুটো দিক আছে—একটা রাজস্বের দিক, আর একটা আদায়কৃত রাজস্বের ব্যয়ের দিক। মোটামুটিভাবে গণতন্ত্রে সরকারের নীতি ইমপ্লিমেন্ট করে সরকারের যে পার্মানেন্ট উইং আছে অর্থাৎ সরকারি অফিসিয়ালস উপর থেকে নিচু স্তর পর্যন্ত, কিন্তু পলিসি নির্ধারণ করেন রাজনৈতিক দল গণতন্ত্রে যাঁরা ক্ষমতায় আসেন এবং বিভিন্ন ব্যয়ের প্রায়োরিটি বিশেষ করে পরিকল্পিত অর্থনীতিতে পরিকল্পনা খাতে বিভিন্ন অগ্রাধিকার এঁরাই ঠিক করেন এবং ঠিকমতো সেই প্রকল্পগুলি কার্যে রূপায়িত হচ্ছে কিনা তার উপর তদারকি করেন রাজনৈতিক উইং বা মন্ত্রী মহোদয়গণ এবং তাদের দলীয়, এখানে এক দলীয় বলা যেতে পারে, সদস্যগণ এবং আরও তাদের যারা সাঙ্গো-পাঙ্গো আছে তারা। কিন্তু গণতন্ত্রে এটাই নিয়ম সরকারি অর্থ ব্যয় করবেন সরকারের পার্মানেন্ট উইং সোকল্ড সিভিল সার্ভিসেস অ্যান্ড আদার অফিসিয়্যালস। এবারে এই বাজেটে প্রস্তাব করা হয়েছে যে অধিকাংশ ব্যয় গ্রামে পঞ্চায়েত জেলা পরিষদ, অন্যান্য শহরে মিউনিসিপ্যালিটি, বড় বড় শহরে কর্পোরেশন এদের মাধ্যমে এই ব্যয় করা হবে। স্যার, বাজেটের রাজস্ব আদায় এখনও এই ব্যবস্থা ওরা বোধহয় বলবত রেখেছেন যে সেগুলি সরকারের অফিসিয়াল মেশিনারি দিয়ে আদায় হবে। হয়ত এদের পরবর্তী পদক্ষেপ হবে রাজস্ব আদায়ও এইসব জনগণের প্রতিনিধিদের দ্বারা করা হোক। সেটা যদি হয় তাহলে এক দিক থেকে সুবিধা হবে। কারণ, আই এ এস, আই পি এস, ডব্লু বি সি এস, ইউ ডি, এল ডি, এইসব যারা আছে যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় অন্য পদ্ধতিতে একটা সায়েনটিফিক সিলেকশন প্রোসিডিওর তাদের আর দরকার হবে না। তাদের জন্য এখন যে ব্যয় হয় সেটা বেঁচে যাবে, সেটা বোধ হয় এইসব জনপ্রতিনিধি দলীয় শাসন যাঁরা করছেন এবং দলের সঙ্গে যাঁরা যুক্ত আছেন তাঁদের মারফত সেটাই হবে। এটা প্রকৃতপক্ষে উইদারিং অ্যাওয়ে অব দি স্টেট তারই কাছাকাছি এসে যাবে। যাইহোক, সেটা পরবর্তীকালের ব্যাপার, এখন যেটা আছে সেটা বলি। স্যার, আপনি জানেন লর্ড অ্যাক্টনের একটা কথা আছে—পাওয়ার করাপ্ট, বাট অ্যাবসলিউট পাওয়ার করাপ্টস অ্যাবসলিউটলি। আপত্তি ছিল না যদি গত ১০ বছরে আমাদের রাজ্যে আমাদের সরকারের পক্ষ থেকে অনেকজন প্রতিনিধি নির্বাচিত হয়েছেন, অনেক টাকা পয়সা ঘেঁটেছেন,

অনেক সরকারি প্রকল্প তাঁরা রূপায়ণ করবার চেষ্টা করেছেন, কিন্তু দুঃখের বিষয় এঁদের মধ্যে দুর্নীতি এত বেশি ছড়িয়ে পড়েছে যে সেই বিষয়ে যদি কোনও হাই পাওয়ার কমিশন আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু করেন, তিনি যখন বিরোধী দলে ছিলেন তখন জুডিশিয়াল কমিশনের কথা প্রায়ই বলতেন, সেই রকম একটা কমিশন যদি করা যায়, এমনকি সেই কমিশনের সদস্য যদি অকংগ্রেসি রাজ্যের হাইকোর্ট থেকে দেওয়া হয় তাহলে যেসব তথ্য প্রকাশিত হবে তা বোধ হয় সাম্প্রতিককালে দুর্নীতির দৃষ্টান্তকে ছাপিয়ে যাবে। মাননীয় অর্থমন্ত্রী অনেক রেকর্ডের কথা বলেছেন, তথাকথিত জন প্রতিনিধি মারফত খরচের মাত্রা বাড়ালে দুর্নীতির মাত্রা কতদূর যেতে পারে সেটাও সারা ভারতবর্ষে একটা রেকর্ড হবে। আমি বলছি না যে আগে যে সমস্ত সরকার ছিল তাদের আমলে দুর্নীতি ছিল না। কিন্তু এখন যে দুর্নীতির মাত্রা আমাদের বন্ধুরা ওখানে বসে আছেন, তাঁরা যদি খোঁজ খবর রাখেন তাহলে বোধ হয় আমার এই মন্তব্যের সঙ্গে একমত না হলেও এর অসমর্থন করতে পারবেন না।

[4-10—4-20 P.M.]

বাজেটে মোটামুটি ৫টি প্রধান অংশ রয়েছে, অর্থ মন্ত্রী, তাঁর বাজেটকে মোটামুটি ৫ ভাগে ভাগ করেছেন। তার মধ্যে প্রধান হচ্ছে খরা এবং বন্যার মোকাবিলা, নিজস্ব সম্পদ সৃষ্টি বিভিন্ন রকম নূতন করের প্রস্তাব নূতন কল্যাণ মুখ্যমন্ত্রী যোজনাখাতে বার্ষিক বরাদ্দ বাজেটটি মূলত বাট টু অল ইনটেন্টস অ্যান্ড পারপাসেস অর্থাৎ এটা একটা ব্যালেন্স বাজেট। অর্থ আয় এবং ব্যয় এর একটা সমতা রাখা হয়েছে। কিন্তু পাবলিক ফিন্যান্স-এর বাজেট এই রকম হওয়ার কোনও কৃতিত্ব নেই। অঙ্কের পরীক্ষা দিলে ঠিক ঠিক উত্তর হলে ১০০ নম্বর আসবে। পাবলিক ফিন্যান্সের বাজেট কতকগুলি লক্ষ্য সামনে রেখে তৈরি হবে। ডেফিসিটে আপত্তি নাই যদি সেই ডেফিসিট ফিন্যান্স গঠনমূলক পারপাসে লাগে। ডেফিসিট ফাইন্যান্স মেনে নিতে যখন যে টাকাটা আসবে তা ঠিকমতো খরচ হচ্ছে কি না। এইটাই সবচেয়ে বড় কথা। এই বাজেটে কতকগুলি উন্নয়নের বিকাশের দিকে বিশেষভাবে অবহেলা করা হয়েছে। যেমন পশ্চিমবাংলায় বেকারত্ব খুবই ভয়াবহ। এই বেকারত্ব সমাধান করা খুবই শক্ত এটা আমরা জানি। কিন্তু এই বেকারত্ব দূরীকরণ করতে গেলে বড় বড় পরিকল্পনা দরকার এবং সেখানে ঘাটতি বাজেট করা যায়। তাতে সাধারণ মানুষের অর্থনৈতিক উন্নতি হত শিল্পের বিকাশ হত সাধারণ মানুষের মধ্যে ক্ষমতা বাড়ত মানুষের সুখ স্বাচ্ছন্দ বিধান করা যেত। এই বাজেটে যদি পশ্চিমবাংলায় স্মল ইন্ডাস্ট্রি মিডিয়াম ইন্ডাস্ট্রি লার্জ ইন্ডাস্ট্রি যেগুলি বেকারত্ব দূরীকরণের আশু প্রয়োজন করা যেত সেখানে ঘাটতি বাজেট হত তাদের ভালই হত। এই দিকে পরিকল্পনা নেওয়া উচিত ছিল। গঠনমূলক কাজ করতে হবে এবং তাতে উৎপাদন বৃদ্ধি পাবে জিনিসপত্রের সরবরাহ বাড়বে এবং স্বাচ্ছন্দ বিধান হবে। যদি ক্লোজড ইন্ডাস্ট্রিগুলিকে ভালভাবে চালাতে পারতেন তাহলে দেশে উৎপাদন বাড়ত এবং বেকারত্ব অনেকাংশে দূর হত। যদি সিক ইন্ডাস্ট্রিগুলিকে ভালভাবে চালাতে পারতেন তাহলে আজকে দেশের শ্রমিক শ্রেণী কষ্ট পাচ্ছেন সেটা অনেকাংশে দূর হত। আর একটা দিক আছে আজকে শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে বহু জিনিসের অভাবে ক্যাপিটাল ইকুইপমেন্ট অভাবে ঘর বাড়ির খুব অভাব।

পশ্চিমবঙ্গে যেমন ভাল শিক্ষকের অভাব আছে, দায়িত্বশীল শিক্ষকের সংখ্যা যেমন

ক্রমশ কমে যাচ্ছে, তেমনি বহু বিদ্যালয়, প্রাথমিক বিদ্যালয়, মাধ্যমিক বিদ্যালয় এমন কি অনেক কলেজেও তাদের পঠন পাঠন, শিক্ষাদান ঠিকমতো করতে হলে যেসব সাজ সরঞ্জাম দরকার, যেসব ফিজিক্যাল ফেসিলিটিজ দরকার, যেসব লেবরেটরি দরকার, কতকগুলি স্কুল ও কলেজে বিজ্ঞান ভিত্তিক যেসব সাজসরঞ্জাম দরকার সেগুলির অভাব আছে। এইগুলি পূরণের জন্য যদি অর্থ ব্যয় হত এবং তাতে যদি ঘাটতি হত তাহলে তাতে কোনও দোষ ছিল না। এই সব ঘাটতি অবিলম্বে পূরণ করা দরকার, তবেই পশ্চিমবঙ্গের অবস্থা আমরা আসতে আসতে ঘোরাতে পারব। এইবারে আমি কতকগুলি পরিসংখ্যান ভিত্তিক সমালোচনা রাখব। আমি প্রথমেই ধরব, তাঁর প্রথম অংশের বিষয়টি। খরা ও বন্যার ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী ১৪.১০.৮৭ তারিখে এই বিধানসভায় একটি বক্তব্য রেখেছিলেন। সেখানে তিনি বলেছিলেন খুব বড় রকমের খরা দেখা দিয়েছে এবং খরার পরেই এসেছে প্রবল বন্যা তাতে তিনি একটি হিসাব দিয়েছিলেন যে, ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ হচ্ছে ৬ লক্ষ ৭০ হাজার হেক্টর এবং ক্ষতিগ্রস্ত শস্যের মূল্য ২৪৪ কোটি টাকা বোধ হয় কেন্দ্রের কাছে সাহায্য চাওয়ার জন্যই এই রকম একটা অঙ্ক লেখা হয়েছিল, সবটা হয়ত নাও ঠিক হতে পারে, কিছু বাড়ানো হতে পারে, কিছু কমানো হতে পারে। যাই হোক এই রকম একটা পরিস্থিতি ছিল। বাজেট পেশ করার সময় তিনি বলেছেন এত খরা, এত বন্যা সত্ত্বেও ঐ সময় পশ্চিমবঙ্গ আমন ধানের উৎপাদন গত বছরের তুলনায় ৫ লক্ষ টন বেড়েছে। আমি জানি না এটা কি ফিগার আছে বা এর ভিত্তি কি—তবে আমি দেখেছি যে, এইবারে আপনারা যে আর্থিক সমীক্ষা দিয়েছেন সেখানে আমন ধানের ফলনের কোনও পরিসংখ্যান নেই। বরং এই রকম একটা পরিসংখ্যান আছে যেটাতে ইনডেক্স নং ভিত্তিতে ১৯৭১/৭২ সালকে ১০০ বলা আছে। আমনের ব্যাপারে সেখানে বলা আছে, চাষ করা জমির সুযোগ ১৯৮৫/৮৬ সালে ১০২.৩০, আর ১৯৮৬/৮৭ সালে হয় ১০১.৬৯ এবং উৎপাদনের সুযোগ ১৯৮৫/৮৬ সালে ছিল ১২৫.৫৫, সেটা ১৯৮৬/৮৭ সালে হয় ১১৮.৬৯, অর্থাৎ ১৯৮৫/৮৭ সালে আমনের চাষ কমে গেছে, হয়ত ১৯৮৭/৮৮ সালে বেড়ে থাকতে পারে। এটা সম্বন্ধে পরে নিশ্চয় তিনি ব্যাখ্যা দেবেন এই আশা তার কাছে করব। আমি এই প্রসঙ্গে আর একটা জিনিস করতে চাই, তিনি বলেছেন পশ্চিমবঙ্গে হেক্টর প্রতি ফলনের একটা রেকর্ড হয়েছে। তিনি বলেছেন পশ্চিমবঙ্গে খাদ্য শস্যের ফলন হেক্টর প্রতি ১৫৩০ কেজি হয়েছে, আর হেক্টর প্রতি ধানের উৎপাদন হয়েছে ১৫৭৪ কেজি। এই অবস্থায় পশ্চিমবঙ্গ পৌঁছেছে। অর্থাৎ প্রোডাকটিভিটি অব এগ্রিকালচারাল গুডস এখানকার তুলনায় ভারতবর্ষে নাকি কম। ভারতবর্ষের খাদ্য শস্যের উৎপাদন হার ছিল ১১৪২ কেজি পার হেক্টর, আর ধানের উৎপাদন ১৪৮২ কেজি পার হেক্টর। এটা ঠিক, এর ভিতর কোনও কারচুপি নেই, এটা স্পষ্ট। তবে ব্যাপারটা হচ্ছে স্যার, ভারতবর্ষ তো বুড়ো, পশ্চিমবঙ্গ নতুন রাজ্য—এই ব্যাপারে তুলনা যদি করতেই হয় তাহলে পাঞ্জাব, হরিয়ানা, অন্ধ্রপ্রদেশ ইত্যাদি এই সব রাজ্যে কি হচ্ছে, তাদের ফলন কি, সেই তুলনায় পশ্চিমবঙ্গে কি অবস্থা, সেটা তুলে ধরতে হবে। এটা আমি তুলে ধরব সমীক্ষা ১৯৮৮/৮৯, পৃষ্ঠা ২১২ থেকে। এতে বলা হচ্ছে স্টেটওয়াইজ (ইন কুইন্টাল) পার হেক্টর।

[4-20—4-30 P.M.]

চাল—অন্ধ্র ২২.১, হরিয়ানা ২৮.০, পাঞ্জাব ৩২.০, তামিলনাড়ু ২৫.১, পশ্চিমবঙ্গ ১৫.০।

এই পরিসংখ্যানগুলি আমি সমীক্ষা ৮৭/৮৮-র ২১২ পাতা থেকে উদ্ধৃত করছি। এবারে বলি গমের কথা। গম—হরিয়ানা ৩০.৯, পাঞ্জাব ৩৫.৩, রাজস্থান ২২.১, পশ্চিমবঙ্গ ১৮.৯। এক ভাই ওদিক থেকে বলছিলেন ফিগারগুলি বলুন। তিনি নিশ্চয় ফিগারগুলি শুনে বিস্মিত হতে পারেন। এইজন্য প্ল্যানিং কমিশন যারা সর্বভারতীয় ক্ষেত্রের পরিকল্পনা রচনা করেন তারা এই ইস্টার্ন রিজিয়ন বা পূর্বাঞ্চলের কৃষির অবস্থার জন্য বিশেষ চিন্তিত এবং তারা এরজন্য কতকগুলি বিশেষ বিশেষ প্রকল্প রচনা করেছেন। এবারে আসছি ক্ষুদ্র শিল্পের কথায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্পে বিশেষ করে ইঞ্জিনিয়ারিং এককালে ভারতের শীর্ষ স্থানে ছিল। গত কয়েক বছর ধরে—আমি এরজন্য সরকারকে দোষ দিচ্ছি না—সাধারণভাবে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্পের অবস্থা খারাপ থেকে আরও খারাপ, আরও খারাপ হয়ে এসেছে। এর অনেকগুলি দোষ আছে, এর অনেকগুলি দুর্বলতা আছে, অসুবিধা আছে। এগুলির দিকে আগেও বিশেষ কেউ নজর দেন নি, এরাও দেন নি যদিও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত বাজেটে বলেছিলেন, ১৪ হাজার নতুন ইউনিটে ৮০ হাজার লোকের চাকরি হবে। জানি না হয়েছে কি না? এবারে আবার বলেছেন, ১৫ হাজার ইউনিটে ৮০ হাজার লোকের চাকরি হবে। গতবারে ১৪ হাজার বলেছিলেন, এবারে ১৫ হাজার বলেছেন, হয়ত ইনফ্লেশন হয়েছে তাই, এইভাবে বাড়িয়ে বাড়িয়ে আগামীবার বলবেন ১৬ হাজার, ৪র্থ বার বলবেন ১৭ হাজার, তারপর বলবেন ১৮ হাজার, এইভাবে মোট প্রায় ৮০ হাজার ক্ষুদ্রশিল্প ইউনিট তৈরি হবে এবং পাঁচ ইনটু আট মোট প্রায় ৪ লক্ষ লোকের চাকরির সংস্থান হবে। এটা শুনতে কিন্তু—কার্যত কি হবে আমাদের খুব সন্দেহ আছে। এবারে আমি আই আর ডি পি, এন আর ই পি, আর এল ই জি পি, স্কীমের কথায় আসি। আপনি জানেন স্যার, এগুলি কেন্দ্রীয় সরকারের প্রকল্প এবং ২০ দফা সূচির মাধ্যমে এগুলি এসেছে। এই প্রথম পভার্টি অ্যালিগেশন বা দারিদ্র মোচনের ক্ষেত্রে সরাসরি আক্রমণ যাকে বলে—ডাইরেক্ট অ্যাটাক অন পভার্টি—এই কয়েকটি প্রকল্পের মাধ্যমে তা করার চেষ্টা করা হয়েছে। এ রাজ্যে নিশ্চয় এঁরা প্রথম পুরস্কার পাবার যোগ্য, কাগজে বেরিয়েছিল এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সে বিষয়ে উল্লেখ করেছেন, তাঁকে এরজন্য অভিনন্দন জানাচ্ছি, তবে এই প্রকল্পগুলি যদি রাজনৈতিক দোষে দুষ্ট হয় তাহলে এর আসল উদ্দেশ্য ব্যর্থ হবে। আমার মনে হয় সেই রকম বেশ কিছু ঘটেছে জায়গায় জায়গায়। আর মোটামুটি এই আই.আর.ডি, এন আর ই পি, ও আর এল ই জি পি'র সামগ্রিক সরকারের প্রতিক্রিয়ার প্রভাব পশ্চিমবঙ্গে যা হয়েছে সেই ব্যাপারে ৩ জন বিশেষজ্ঞ—শ্রী নিখিলেশ ভট্টাচার্য, শ্রী মানবেন্দ্র চ্যাটার্জি, ও শ্রী অশোক রুদ্র, এই ৩ জন নামকরা অর্থনীতিবিদ সেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন—ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি, জুলাই ১১, ১৯৮৭, পেজ ১১৫০, তাতে তারা বর্ধমান, বীরভূম ও পুরুলিয়া এই ৩ টি জেলাকে ২৭ নম্বর রাউন্ডের যে জাতীয় নমুনা ভিত্তিক সমীক্ষা, সেই ২৭ নম্বর রাউন্ডের সমীক্ষায় যে ফলাফল পেয়েছিলেন সেকথা বলেছেন। এই তিনটি রাজ্যে ১৯৮৫-৮৬ সালে তারা নিজেরা সমীক্ষা করেছিলেন এবং তুলনা মূলকভাবে যা পেয়েছেন তাতে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমি সেই কথাগুলি আপনার সামনে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে সমীক্ষা সম্পর্কে তারা যে কথা বলেছেন সেটা এখানে উল্লেখ করছি। তারা বলেছেন, No perceptible improvement in the con-
standard of living of the common people as a result of this

poverty Alleviation Scheme. অর্থাৎ জনসাধারণের যে ভোগ্যবস্তু ব্যবহারের হার, স্ট্যান্ডার্ড অব লিভিং সেটা আই আর ডি পি, এন আর ই পি, ও আর এল ই জি পি এই সব প্রকল্পের ফলে পশ্চিমবাংলার সাধারণ মানুষের খাওয়া দাওয়ার স্ট্যান্ডার্ড, তাদের জীবন যাত্রার মানের উপরে কোনও প্রতিফলন হয়নি। আসল কথা যেটা সেটা আমি আমাদের সেশনের শিল্প সংক্রান্ত দফার আলোচনার সময়ে বলেছিলাম যে আমরা যত বেশি মানুষকে কৃষির উপরে নির্ভরশীল করছি তত বেশি ভাবে দারিদ্রতাকে তাড়িয়ে দেবার চেষ্টা করতে পারছি না। যে সমস্ত উন্নত দেশ আছে সেখানে কিন্তু কৃষির উপরে নির্ভরশীল মানুষের আনুপাতিক সংখ্যা কম—কোথাও ১০, কোথাও ১১, কোথাও ১২ ভাগ। আমাদের পশ্চিমবাংলায় শতকরা ৭০ ভাগ মানুষ কৃষির উপরে নির্ভরশীল। সেই কারণে দারিদ্রতা আমাদের এখানে প্রখর।

এবারে আমি অন্য একটি বক্তব্য সম্পর্কে আসছি। আমাদের সরকার পক্ষের নেতৃবৃন্দরা অনেক সময়ে বলেছেন এবং এখনও বলেন যে ভারতবর্ষে দরিদ্র মানুষ আরও দরিদ্র হচ্ছে, আর ধনী ব্যক্তিরা আরও ধনী হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একথা বলব না যে দরিদ্র মানুষ আরও দরিদ্র হচ্ছে। কিন্তু দরিদ্রের উপশম ঠিকমতো হয়নি যেটা বামফ্রন্ট সরকার আসার পরে আশা করেছিলাম এবং ধনীরা অনেক বেশি সুযোগ সুবিধা লাভ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন অর্থনীতিবিদ শ্রী অমর্ত্য সেন, তিনি ইউনাইটেড ন্যাশনের তাদের দ্বারা চালু করা একটা পরিকল্পনাকে পরিচালনা করেছেন বলা যেতে পারে—সেটা হচ্ছে ওয়ার্ল্ড ইনস্টিটিউট অব ডেভেলপমেন্ট ইকনমিক রিসার্চ, এটা বিশ্বভারতীতে হয়েছে—সেখানে তার সহকর্মী কিছু আছেন, তারা কাজ আরম্ভ করেছেন। এই মর্মে তিনি একটি বিবৃতি দিয়েছেন এবং সেটা কাগজেও বেরিয়েছে। তিনি বলেছেন, আমি এই পশ্চিমবঙ্গকে বেছে নিয়েছি কারণ পশ্চিমবঙ্গ হচ্ছে ভারতবর্ষের মধ্যে দরিদ্রতম রাজ্য। স্টেটসম্যান কাগজে ২৯/১২/৮৭ তারিখে তার যে বক্তব্য ছিল আমি আপনার অনুমতি নিয়ে এখানে উত্থাপন করতে চাই। West Bengal is the poorest State in the Country as far as rural population is concerned closely followed by Bihar and Orissa. West Bengal Government is popular.

[4-30—4-40 P.M.]

জানি না এটা প্রিন্টিং মিসটেক হয়েছে কি না, পপুলিস্ট হবে কি না। because of the policy pursued by it. ইট মানে ওয়েস্ট বেঙ্গল বা গভর্নমেন্ট। According to the standard criteria of vote getting. এখানেও বোধ হয় প্রিন্টিং মিসটেক হয়েছে, ম্যাচিং হতে পারে হয়ত, অ্যাট ইলেকশনস। অর্থাৎ পশ্চিমবাংলার গ্রামীণ জনসাধারণের অবস্থার কথা বিবেচনা করে দরিদ্রতম রাজ্য, এর পরে অবশ্য বিহার আছে, উড়িষ্যা আছে, যদিও এঁরা অনেকগুলো জনপ্রিয় প্রকল্প অনুসরণ করেছেন, তাতে বোধ হয় ভোট পাবার সুবিধা হয়েছে। এটা তিনি মন্তব্য করেছেন, তাঁর যে ইনস্টিটিউট আছে সেখান থেকে। তাঁর ফাইন্ডিংস তিনি পরে বার করবেন। দারিদ্রসীমার নিচে যেটা আমি বললাম, তার সমর্থনে দু একটি পরিসংখ্যান রাখব। আমার বক্তব্য হচ্ছে পশ্চিমবাংলায় দারিদ্রসীমার নিচের মানুষ যে সংখ্যায় ছিল, তার থেকে কমেছে, কিন্তু অন্যান্য রাজ্যে যা কমেছে তার থেকে আমাদের রাজ্যে কম কমেছে। এই রকম লোকের সংখ্যা সেই পরিমাণে বেশি নয়, যেটা অন্যান্য রাজ্যে

আমরা দেখেছি। এর অনেক স্ট্যাটিসটিক্স আমি দেখাতে পারি, সব দেখানো সম্ভব নয়, তবে আমি একটা তালিকা আপনার কাছে রাখছি পার্টি লাইন স্ট্যাটিসটিক্স সম্পর্কে, এটা ইকনমিক অ্যান্ড পলিটিক্যাল উইকলি, সেপ্টেম্বর, ১৯৮৬, রুর‍্যাল পপুলেশন বিলো পভার্টি লাইন, সেখানে ওঁরা বলছেন, কেরালায় ১৯৭৭-৭৮ সালে ৪৭.৩, আর ১৯৮৩-৮৪ সালে ২৬.০৬ এটা অবশ্য ভুল হতে পারে, এটা অবশ্য ছাপার ভুল হতে পারে। গুজরাট ১৯৭৭-৭৮ সালে—এটা গ্রামীণ জনসংখ্যার মধ্যে দারিদ্রসীমার নিচে ১৯৭৭-৭৮ সালে ৪৩০.১০ এবং ১৯৮৩-৮৪ সালে ২৭.৬২, হরিয়ানায় ১৯৭৭-৭৮ সালে ২৩.২১, ১৯৮৩-৮৪ সালে ১৫.১৯। মহারাষ্ট্র ১৯৭৭-৭৮ সালে ৬০.৩৬, ১৯৮৩-৮৪ সালে ৪১.৫৪, তামিলনাড়ু ১৯৭৭-৭৮ সালে ৫৬.২৬, ১৯৮৩-৮৪ সালে ৪৪.০৮ আর পশ্চিমবঙ্গে ১৯৭৭-৭৮ সালে ৫৮.৩১, ১৯৮৩-৮৪ সালে ৪৩.৮৪। এখনও বহু মানুষ দারিদ্র সীমার নিচে আছে। আমি গতবারও বলেছিলাম, এবারও বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের এবং সব রাজ্য সরকারের একটা এক নজরে বাজেট থাকে, বাজেট অ্যাট এ গ্ল্যান্স থাকে, এটা তার মূল সূচনা, Where rupee comes from and where the rupee goes. অর্থাৎ মোটামুটি ভাবে আয়ের একটা সংক্ষিপ্ত বিবরণ বা একটা জিস্ট এবং ব্যয়ের একটা সংক্ষিপ্ত বিবরণ বা জিস্ট ছিল। গত বার দুটো দিকই ছিল এবং আমরা বলেছিলাম যে, পশ্চিমবঙ্গ সরকারের আয়ের শতকরা ৫১ ভাগ আসছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। এ-বারে সেই আয়ের দিকটা নেই, ব্যয়ের দিকটা আছে। জানি না কি ব্যাপার। নিশ্চয় মাননীয় অর্থমন্ত্রী পরে এ বিষয়ে সময় মতো বক্তব্য রাখতে পারবেন। এর পরে যেটা আছে, Sector wise outlay of plan expenditure of West Bengal. কিন্তু আমরা চেষ্টা করেছি এর মধ্যে যে সব ফিগার আছে তার মাধ্যমে দেখাবার যে, আয়ের দিকটা—শতকরা হিসাবে রেভিনিউ সাইড ব্রেক আপটা ১ টাকা দিয়ে ভাগ করলে কত পয়সা হবে বা ১০০ টাকা দিয়ে ভাগ করলে কত টাকা হবে। এখানে দুটো অ্যাকাউন্ট আছে, রেভিনিউ অ্যাকাউন্ট এবং ক্যাপিটাল অ্যাকাউন্ট। রেভিনিউ অ্যাকাউন্ট হচ্ছে চলতি এবং ক্যাপিটাল অ্যাকাউন্ট হচ্ছে মূলধনী যেটার প্রতিফলন অনেক দিন ধরে চলে। তা রেভিনিউ অ্যাকাউন্ট ১৯৮৮-৮৯ সালে হচ্ছে—শেয়ার রেভিনিউ অ্যাকাউন্ট, অর্থাৎ রেভিনিউ নিয়ে থাকে দেখছি ১৯৮৮-৮৯ সালে শেয়ার অফ ইউনিয়ন ট্যাক্সেস অ্যান্ড ডিডস, কেন্দ্র থেকে যা পাওনা তার অংশ হচ্ছে ৭৫৪.৯৬ কোটি টাকা। তার গ্রান্ট ইন এইড ফ্রম সেন্ট্রাল থেকে সরাসরি আনলেন যেটা, সেটা হচ্ছে, ৬২৯.৭৭ কোটি টাকা। দুটো যোগ করলে হয় মোট রেভিনিউ—৩২৬৮.৪৭ কোটি টাকার মধ্যে ১৩৮৪.৭৩ কোটি টাকা। অর্থাৎ ৩২ এর মধ্যে ১৩, প্রায় অর্ধেকের কিছু কম। আর লোনস অ্যাডভান্স ফ্রম সেন্টার ৬০৬.৩২ কোটি টাকা। আর লোনস ফ্রম আর বি আই অ্যান্ড আদার সোর্সেস—যেগুলি কেন্দ্রীয় প্রতিষ্ঠান—২৪.৩৮ কোটি টাকা। অর্থাৎ ক্যাপিটাল অ্যাকাউন্টের মোট আয়ের ১০০৭.৩১ কোটি টাকার মধ্যে ৬৩০.৭০ কোটি টাকাই আসছে কেন্দ্র থেকে এবং এটা অর্ধেকের বেশি। আর এই দুটো যোগ করলে দেখা যায় যে, এই রাজ্যের মোট আয়ের—৪৩২৮.৭৬ কোটি টাকার মধ্যে কেন্দ্র থেকে আসছে ২০১৫.৯৩ কোটি টাকা। অর্থাৎ এটা শতকরা ৪৮ থেকে ৪৯ ভাগ। সুতরাং আমরা দেখছি ওঁরা নিজস্ব সম্পদ সৃষ্টি কতটা করেছেন। গত বছর করেছিলেন শতকরা ৫১ ভাগ, আর এবারে শতকরা ৪৮, কি ৪৯ ভাগ। মাননীয় অর্থমন্ত্রীর কাছে যদি ঐ রকম ব্রেক-আপ থাকে তাহলে তিনি এটা স্পষ্টভাবে

বোঝাতে পারবেন এবং আমাদেরও বুঝতে সুবিধা হবে। যাই হোক আমি হিসাব পত্র করে যা বলছি তা ঠিক হতে পারে, আবার নাও হতে পারে। এবারে আমি তুলনামূলকভাবে বলব। অন্যান্য রাজ্যগুলির কেন্দ্রর কাছ থেকে যে-সব ট্যাক্স অ্যান্ড ডিডস পাওনা পাচ্ছে সেগুলির সাথে পশ্চিমবঙ্গের পাওনার একটু তুলনা করতে চাই। সেন্ট্রাল ট্যাক্সেস আপ গ্রান্টস এই দুটো আলাদা। এটা অবশ্য রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার লাস্ট রিপোর্ট, রিপোর্ট অন কারেন্সি অ্যান্ড ফিনান্স ঃ ১৯৮৬-৮৭, ভলুম।।,-তে আছে। ১৯৮৭-৮৮ সালের বিভিন্ন রাজ্যের বাজেট এস্টিমেটস থেকে এটা বের করেছে এবং তাতে বলছে, শেয়ার অফ ডিফারেন্ট স্টেটস ইন সেন্ট্রাল ট্যাক্সেস, তার কতটা শেয়ার অন্ধ্রপ্রদেশ পায়, না ১৯৮৭-৮৮ সালের বাজেট এস্টিমেটস থেকে দেখা যাচ্ছে অন্ধ্রপ্রদেশ ৭১৩.৬ কোটি টাকার শেয়ার সেন্ট্রাল ট্যাক্সেস থেকে পেয়েছে।

[4-40—4-50 P.M.]

শেয়ার অফ সেন্ট্রাল ট্যাক্সেস, গুজরাট ৩৬৩.৩, মহারাষ্ট্র ৬৫২.৭, তামিলনাড়ু ৬৩৬.৮ আর পশ্চিমবঙ্গ ৭১২.৪। এবারে গ্রান্টস, একেবারে সরাসরি অনুদান, অন্ধ্রপ্রদেশ পেয়েছে, ৪০৯.৩ কোটি, গুজরাট পেয়েছে ২৬৭.৫ কোটি, মহারাষ্ট্র পেয়েছে ৪১৭.২ কোটি, তামিলনাড়ু পেয়েছে ২৮৬.৪ কোটি আর পশ্চিমবঙ্গ পেয়েছে ৫৫২.৯ কোটি। এত পেয়েও পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের অবিচার, অবিচার স্লোগান উঠছে, পোস্টার পড়ছে, এটা খুবই দুর্ভাগ্যজনক। আমাদের রাজ্য ঋণের উপর নির্ভরশীল হয়ে পড়ছে ভয়ঙ্করভাবে। কেন্দ্রের কাছে এদের ঋণ-এর পরিমাণ অ্যাজ অ্যাট এন্ড মার্চ ১৯৮৭, টোটাল ডেট, বিভিন্ন রাজ্যের টোটাল ডেট, গুজরাটের টোটাল ডেট, মোট ঋণের পরিমাণ ৩ হাজার ৮৮২ কোটি টাকা, তারমধ্যে কেন্দ্রের কাছে ঋণ ২ হাজার ৯৩৩ অর্থাৎ সেই রাজ্যের মোট ঋণের মধ্যে কেন্দ্রের কাছে ঋণ হচ্ছে শতকরা ৭৫.৬ ভাগ। কেরালার মোট ঋণ ২ হাজার ৭৯, তারমধ্যে কেন্দ্রের কাছে ঋণ ১৫৯৭ কোটি টাকা অর্থাৎ ৫৭.২ ভাগ। মহারাষ্ট্রে ৬ হাজার ৫৯৭, এরমধ্যে ঋণের পরিমাণ সবচেয়ে বেশি অর্থাৎ ৫২৪০ কোটি টাকা অর্থাৎ ৭৯.৪ ভাগ হচ্ছে কেন্দ্রের কাছে ঋণ। তামিলনাড়ু ৩ হাজার ২৮৮ কোটি টাকা আর কেন্দ্রের কাছে ঋণ ২ হাজার ২৬৫ কোটি টাকা অর্থাৎ কেন্দ্রের কাছে ঋণ হচ্ছে শতকরা ৬৮.৯ ভাগ। আর ঐ পিরিওডে পশ্চিমবঙ্গে মোট ঋণ ছিল ৫ হাজার ২৮৮ কোটি টাকা। তারমধ্যে কেন্দ্রের কাছে ঋণ ৪ হাজার ২১৮ কোটি টাকা, অর্থাৎ শতকরা ৮০.৪ ভাগ কেন্দ্রের কাছে ঋণ।

আর একটা জিনিস বলছি। প্রায় এটা থেকেই আরম্ভ করেছিলাম। সেটা হচ্ছে যে, বিভিন্ন কাজে বিশেষ করে গ্রামাঞ্চলে সাধারণ মানুষকে জড়িয়ে নেওয়ার ফলে অনেক দিক থেকে আমাদের সুসার হয়েছে। সাধারণ বলতে তার মধ্যে একটা ইনভারটেড কমা থাকছে। আমি বলছি, কয়েক জায়গায় উল্লেখ আছে। এই প্যারাগ্রাফগুলি উল্লেখ করে কথাগুলি বলছি। বাজেট বক্তব্য বাংলা। অনুচ্ছেদ ১.২, এখানে বলা হয়েছে শেষের দিকে এই সমন্বয়ের ভিত্তিতে উদ্যোগ নেওয়া এবং সাধারণ মানুষকে সমস্ত কর্মকান্ডের সাথে যুক্ত করার ফলে, এত বিধ্বংসী বন্যার পরেও এ বছরে আমন ধানের উৎপাদন গত বছরের উৎপাদনের চেয়ে ৫ লক্ষ টন বৃদ্ধি করা সম্ভব হয়েছে। আসল বক্তব্য হচ্ছে—সাধারণ মানুষকে সমস্ত কর্মকান্ডের সাথে যুক্ত করার ফলে। অনুচ্ছেদ ১.৩ গ্রামাঞ্চলে একটি বস্তুগত অবস্থার সৃষ্টি করা হয়েছে,

যার ভিত্তিতে সাধারণ মানুষ গুরুত্বপূর্ণভাবে উৎপাদন প্রক্রিয়ার সাথে যুক্ত হওয়ার তাগিদ অনুভব করেছেন। আবার অনুচ্ছেদ ১.৪, এতে লিখেছেন আজকে সারা দেশে আমাদের স্থান সবার প্রথমে। পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে যুক্ত করার ফলে এবং প্রয়োজনীয় প্রশাসনিক কাজকর্মের সহায়তায়, আবার আছে ঐ অনুচ্ছেদের শেষের দিকে বস্তুগত অবস্থার সৃষ্টি হয়েছে, সেখানে দাঁড়িয়ে খেটে খাওয়া দরিদ্র কৃষক আগের চেয়ে অনেক বেশি উৎপাদন প্রক্রিয়ার সঙ্গে সরাসরি যুক্ত হওয়ার ভিত্তি পাচ্ছেন। তারপরে অনুচ্ছেদে আবার আছে ১.৫, এতে আছে (যার মধ্যে মূলত আছেন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক) প্রকল্পগুলির দৈনন্দিন পরিচালনার দায়িত্বে আরও সরাসরি যুক্ত করা উচিত। আরও আছে, আরও নেওয়া হবে। তারপরে ১.৮ অনুচ্ছেদে আরও ইত্যাদি ইত্যাদি অনেক আছে। এটা আমি আগে বলেছিলাম, সাধারণ মানুষকে যদি প্রশাসনের কাজটা দেওয়া হয় তাহলে তাতে তাদের ঝুঁকি এবং বিপদ অনেক বেশি। এখন সেটার উপর বেশি জোর দেওয়া হয়েছে। সেটাই করা হয়েছে। আপনি জানেন স্যার, রাজনৈতিক সুযোগসুবিধা দিয়ে সব মানুষকে কিছুদিনের জন্য চুপ চাপ রাখা যায়, কিছু মানুষকে অনেকদিনের জন্য চুপ চাপ রাখা যায়, কিন্তু সব মানুষের সব দিনের জন্য চুপচাপ রাখা যায় না। অর্থাৎ আমরা অর্থনীতিকে রাজনৈতিক ধাঁচে কলুষিত করে সাধারণ মানুষকে কিছুটা ভাঁওতা দিচ্ছি। তাদের প্রকৃত অবস্থার উন্নতি করার কোনও সুযোগসুবিধা হয়নি। তাদের স্বল্পকালীন স্বার্থ দেখি, দীর্ঘকালীন স্বার্থ দেখিনা। এই কথাটি বর্তমান সরকারের মনে রাখা উচিত। আমরাও বিশেষ করে চাই গ্রামাঞ্চলের মানুষের দারিদ্র দূর হোক। গঠনমূলক পরিকল্পনা চাই। তা না হলে অগ্রগতি ব্যাহত। রাজনৈতিক নিরপেক্ষতায় সেগুলি কার্যকর করতে হবে। তা না হলে অগ্রগতি ব্যাহত হবে, যেমন স্কুল কলেজে হয়েছে। এই কথা বলে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে প্রস্তাবিত বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৮-৮৯ সালের জন্য যে বাজেট প্রস্তাব পেশ করেছেন সেই প্রস্তাব আমি পড়েছি। শ্রদ্ধেয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয়ের বক্তব্য আমি শুনেছি। যদিও উনি মাস্টার মহাশয় হিসাবে যে ফ্যাকালটির মাস্টার মহাশয়, আমিও সেই ফ্যাকালটির ছাত্র। একবারের জন্য হলেও ওঁর বিরোধিতা করে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বক্তব্য সমর্থন করে দু-একটি কথা হাজির করতে চাই। ঠিকই, এবারের বাজেটে অনেক চাকচিক্য নাই, অনেক জয়োল্লাস নাই। কেন্দ্রীয় বাজেটের সঙ্গে যদি তুলনা করা যায় তাহলে বলা যায় কেন্দ্রীয় বাজেট হচ্ছে ক্ষয়িষ্ণু জমিদার পরিবারের ছেলে যখন ধার করে বাজি ধরে, ঝাড়লন্ঠন জ্বালায় তার প্রতিফলন হচ্ছে আমাদের কেন্দ্রীয় বাজেট। আর আমাদের রাজ্যের বাজেট হচ্ছে, মেহনতি মানুষের সারাদিনের পরিশ্রমের ফসল যেমন তার পরিবারের মধ্যে ভাগ করে দেয় ঠিক তেমনি তার প্রতিফলন তাই আমি অর্থমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। এই বাজেটের প্রত্যেকটি পৃষ্ঠায় পশ্চিমের ঘামের গন্ধ আছে। এই রাজ্যের মানুষ তাদের জীবনটা যেভাবে কাটাচ্ছেন, অন্তত জীবন সম্পর্কে সেই দর্শনকে তুলে ধরে অর্থমন্ত্রী তাঁর বাজেট পেশ করেছেন। এরজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এ-বিষয়ে তো মৃত্যুঞ্জয়বাবু একমত হবেন যে, পশ্চিম বাংলা একটা বিচ্ছিন্ন দ্বীপ নয় ভারতবর্ষের চার দেওয়ালের মধ্যে দাঁড়িয়েই আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট তৈরি করতে হয়েছে? চার দেয়ালের রং কেমন ছিল? এই মুহূর্তে অ্যাসেট থেকে লায়াবিলিটি ৪০৩৭৯ কোটি টাকারও বেশি। কর্মচারিরা প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা রাখেন, কিন্তু আজকে যদি ভারতবর্ষের সব

মানুষ যদি কেন্দ্রীয় সরকারের কাছে টাকা ফেরত চায়, সেক্ষেত্রে এক টাকা চাইলে ৮২ পয়সা দেবারও ক্ষমতা নেই। একটা ডুবন্ত জাহাজের একটি কেবিনের কোণে বসে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে ডুবন্ত জাহাজে প্রতিফলন থাকবেই। এই মুহূর্তে দেশি ও বিদেশি ধারের পরিমাণ আলাদা করছি না, তবে সেটা ২৭৬৮৯ কোটি টাকা। মৃত্যুঞ্জয়বাবু, ঠিকই বলেছেন যে, ৫০০০ কোটি টাকা যদি ধার থাকে রাজ্যের, কাজটা ঠিক নয়। তাদের কাজটা যদি ঠিক না হয়, আমি আপনাকে বলব, দোহাই—আপনার কণ্ঠস্বরটা আর একটু সোচ্চার হোক একথা বলবার জন্য যে, আমাদের কেন্দ্রীয় সরকারের মোট ধারের পরিমাণ ২ লক্ষ কোটি টাকারও বেশি। এটা বোধ হয় অপরাধ হিসাবে আরও বড় অপরাধ। আজকে ভারতবর্ষের প্রতিটি মানুষ মাথাপিছু ২৮০০ টাকায় বিকিয়ে আছে দেশি ও বিদেশি মানুষের কাছে—এই কথা বোধ হয় বলা দরকার। যে চার দেয়ালের মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বাজেট হয়েছে, সেক্ষেত্রে একটি কথা মাননীয় প্রধানমন্ত্রী নিজেই বলেছেন এন.ডি.সির মিটিংয়ে যে, ডবল ডিজিট ইনফ্রেশন অর্থাৎ দুই সংখ্যার ইনফ্রেশন চলছে দেশে। হোলসেল প্রাইস ইনডেক্স সম্পর্কে অনেক অঙ্ক কষে দেখেছি আজকে ৯.৮ পারসেন্ট ইনফ্রেশন। মৃত্যুঞ্জয়বাবু নিশ্চয়ই জানেন যে, আমেরিকা বা ইউরোপের ইনফ্রেশন রেটটা হোলসেল প্রাইসের উপর করা হয় না, রিটেল প্রাইসের উপর করা হয়। এক্ষেত্রে অঙ্ক কষেই বলছি, আজকে অ্যাকচুয়াল ইনফ্রেশন রেট ১৯০ থেকে বেশি। তর্কের খাতিরে সেটা না হয় ১৯০ই ধরে নিচ্ছি। মৃত্যুঞ্জয়বাবু বলছিলেন যে, সম্পদ সংগ্রহের ক্ষেত্রে এই রাজ্য ব্যর্থ হয়েছে। বাজেটের...

(নয়েজ অ্যান্ড ইনটারাপশন)

**মিঃ স্পিকার ঃ** (কংগ্রেস সদস্যগণের প্রতি) আপনাদের যেখানে বিরোধিতা আছে সেখানে আপনারা বলবেন, যেখানে ওঁদের বিরোধিতা রয়েছে সেখানে ওঁরা বলবেন। মানববাবু আপনি বলুন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কেন্দ্রীয় বাজেট থেকে বলছি না। উনি সম্পদ সংগ্রহের ক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা সম্পর্কে বলেছেন। আমি অঙ্ক কষে দেখেছি, এটা ১৫.৭ পারসেন্ট বেড়েছে গত বছরের রিভাইজড এস্টিমেটের তুলনায়।

[4-50—5-00 P.M.]

তবে আপনি যে এটাকে খারাপ বললেন সে সম্পর্কে আমি একমত যে এটা ১৫.৭ পারসেন্ট থেকে বেড়ে ২৫.৭ পারসেন্ট বা আরও বেড়ে সেটা ৩৫.৭ পারসেন্ট হল না কেন? মোটামুটিভাবে আমাদের হওয়া উচিত লিড বাজেট। সেন্ট্রাল বাজেটে এবারে ট্যাক্স রেভিনিউ বাড়ার রেট গত রিভাইজড এস্টিমেটের তুলনায় বাজেট এস্টিমেট মাত্র ১০.৫ পারসেন্ট। সেই তুলনায় আমাদের ১৫.৭ পারসেন্ট। দেখা যাচ্ছে, রাজীব গান্ধীর বাজেটের তুলনায় আমাদের বাজেটের পারফরমেন্স অনেক ভাল। আশা করেছিলাম, এই কথা তিনি উল্লেখ করবেন। উনি কেন্দ্রীয় অর্থের উপর নির্ভরশীলতার কথা বললেন। এতে আমার সুবিধা হল। এটা বলে তর্কের সুযোগটা উনিই করে দিলেন, কাজেই মন্তব্যটা আমাকে করতে হচ্ছে। গত বছর আমাদের যে আয় ছিল, তার ৫১ পারসেন্ট এসেছিল সেন্ট্রাল গভর্নমন্ট থেকে। এবারে ৪৮ থেকে ৪৯ পারসেন্ট এর মধ্যে কেন্দ্রীয় সরকারের উপর আমরা আমাদের নির্ভরতা কমাতে

বাধ্য হয়েছি। আমাদের নিজস্ব ট্যাক্স বাবদ ইনকাম ১৫.৭ পারসেন্ট বেড়েছে। এক্ষেত্রে সেন্ট্রাল ট্যাক্স ডিউটি থেকে আমরা শেয়ার যা পাই তা বেড়েছে মাত্র ৩.৬ পারসেন্ট। গ্র্যান্ট-ইন এইড বেড়েছে মাত্র ৫.০৫ পারসেন্ট। এই রকম ভাববার কোনও কারণ নেই যে কেন্দ্রীয় সরকার এবারে ট্যাক্স কম কালেক্ট করেছে। না, কেন্দ্রীয় সরকার নিজেই ট্যাক্স বাড়িয়েছে ৮.৫ পারসেন্ট এবং ট্যাক্সটা এমন ভাবে বাড়িয়েছে যাতে রাজ্য সরকারকে শেয়ার কম দিতে হয়। কাজেই ট্যাক্সের পারসেন্টেজ ১০ পারসেন্ট বাড়লেও রাজ্যকে দেয় টাকার পরিমাণ বেড়েছে মাত্র ৩ পারসেন্ট। আপনি নিশ্চয় আমাদের সাথে একমত হবেন যে কেন্দ্রর ট্যাক্স এবং ডিউটির যে অংশটা আমরা পাই সেই সম্পর্কে আমাদের কিছু বক্তব্য থাকতে পারে। ১৯৮৪-৮৫ সালে লং টার্মে ফিসক্যাল পলিসিতে ঘোষণা করে দিলেন যে ইনকাম ট্যাক্স আপনারা বাড়াবেন। কোনও ট্যাক্সটা আপনারা বাড়াবেন? না বলছেন যার ৮৫ পারসেন্ট রাজ্যগুলি পায়। কাজেই ইনকাম ট্যাক্স ফ্রিজ করে দিয়ে টাকা কার কমে? রাজ্যের। সৌগতবাবু বলেছেন কেন্দ্রীয় সরকারের বাজেট নিয়ে এখানে বেশি কথা হচ্ছে কেন? আমাদের কিছু করার নেই। আমাদের সমালোচনা করেছেন অমুকটা কেন হচ্ছে না, ওটা কেন ভাল ভাবে হচ্ছে না। এই ব্যাপারে আমি একমত আপনাদের সঙ্গে। বেকারিদের জন্য আরও টাকা বাড়াতে পারলে ভাল হত, এটাতে আমাদের কোনও আপত্তি নেই। কোনও একটা বাজেট অ্যানালিসিস করতে গিয়ে তার রিসিট সাইডটা অ্যানালিসিস না করে এক্সপেন্ডিচার পাবেন? ৪৯ পারসেন্ট টাকা কেন্দ্রের কাছ থেকে পেতে হয়। কাজেই কেন্দ্রের বাজেট সম্পর্কে আমাদের না বলে কোনও উপায় নেই। ইনকাম ট্যাক্স ফ্রিজ করে দিলেন যাতে রাজ্যগুলি টাকা কম পায়। গত তিন বছর ধরে বাজেট করছেন ইনকাম ট্যাক্স ছাড় দিয়ে। তাতে কি ঘটনা ঘটছে? রাজ্যগুলি যে শেয়ার পেত সেই শেয়ার কমেছে। মাঝখানে খরার নাম করে একবার ইনকাম ট্যাক্স বাড়িয়েছেন ঠিকই, সেটা কিন্তু যথেষ্ট চাতুরীর সাহায্য নিয়ে বাড়িয়েছেন। সারচার্জ—যার একটা আধলা পয়সা রাজ্যগুলিকে দিতে না হয়। এমনিতে বাইরে দাঁড়িয়ে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের কথা বলে, ইনভেস্টমেন্ট এনকারেজের কথা বলে ইনকাম ট্যাক্স ফ্রিজ করে দিচ্ছেন। আসল উদ্দেশ্য হচ্ছে রাজ্যের পাওনাগুলি আপনারা কমাতে চান। যেমন ধরুন এবার যে সারচার্জ আপনারা বসাবেন, খরার সময় আপনারা ৫ পারসেন্ট সারচার্জ বসালেন ৫০ হাজার টাকার উপর ইনকাম যাদের তাদের উপর শুধু ৮২ কোটি টাকা আপনারা আয় করেছেন। যদি হিসাব করে দেখেন, অষ্টম ফিনান্স কমিশনের ফরমুলা অনুযায়ী ৩ কোটি ২৫ লক্ষ টাকা আমাদের পাওনা হত। কাজেই মৃত্যুঞ্জয়বাবু যখন বললেন তখন আমি আশা করেছিলাম এবং পরে হতাশ হয়েছি এই সম্পর্কে তিনি কোনও প্রশ্ন রাখলেন না। এক একটা নূতন স্কীম বাজারে ছাড়ছেন—টাকা জমা দাও ইনকাম ট্যাক্সে ছাড় দিয়ে দেব। টাকা জমা পড়ছে কেন্দ্রের ভান্ডারে। মার খাচ্ছে কারা? মার খাচ্ছে রাজ্য। আমাদের যে শেয়ারটা ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে পেতাম সেটা পাচ্ছি না। কালো টাকা সাদা করার জন্য স্পেশ্যাল বেয়ারার বন্ড চালু করার সিদ্ধান্ত নিয়েছেন। তার ফলটা কি? ফলটা হচ্ছে রাজ্যের যে পাওনাটা ছিল তার থেকে ৯৬৪ কোটি টাকা সরিয়ে নিয়ে গেলেন, যে টাকা ইনকাম ট্যাক্স হলে তাদের দিতে হত। এই করে কেন্দ্রের ভান্ডারে ৯৬৪ কোটি টাকা বাড়ল, রাজ্যকে এর কোনও পারসেন্টজ দিলেন না। আমি এই বিষয়ে যেটা বলতে চাই তা হল আপনাদের কেন্দ্রীয় সরকার কি সিরিয়াস ইনকাম ট্যাক্স কালেক্ট করার ব্যাপারে? ৮০ হাজার কোটি টাকা ব্লাক মানি বাজারে মুভ করছে, তার মানেটা কি?

প্যারালাল ইকনমি। এই টাকার উপর কেন কেন্দ্রীয় সরকার ইনকাম ট্যাক্স বসাতে পারলেন না? আমি একটা রিপোর্ট কোট করব। সেটা হল কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল রিপোর্ট যেটা ১৯৮৩-৮৪ সালে পারলামেন্টে রাখা হয়েছে। তাতে বলছে যে ৫ লক্ষ টাকার বেশি ইনকাম এই রকম মাত্র ৬০০ জন মানুষ ভারতবর্ষে আছে যাঁরা ইনকাম ট্যাক্স দেন। ভাবতে পারেন এটা কত খানি হাস্যকর? মাত্র ৬০০ জন মানুষ ভারতবর্ষে আছেন ৫ লক্ষ টাকার উপর যাঁদের ইনকাম এবং তাঁরা তার উপর ইনকাম ট্যাক্স দেন। বড়লোকদের ছাড় দিয়ে দিয়ে রাজ্যের নিজস্ব পাওনা সেটা ক্রমাগত আটকাচ্ছেন এবং ক্রমাগত দুর্নীতিকে এনকারেজ করছেন। ১৯৫৯ সালের আগে ইনকাম ট্যাক্সের মধ্যে কর্পোরেশন ট্যাক্স ইনক্লুডেড ছিল। কর্পোরেশন ট্যাক্স তুলে দিলেন ১৯৫৯ সালের পর থেকে। সেখানে আমাদের কর্পোরেশন ট্যাক্সের শেয়ারটা আমাদের দিচ্ছেন না। এইটথ ফিনান্সে কমিশন আমাদের বলেছিলেন যে কর্পোরেশন ট্যাক্সের ডিভিসিবিল পুলের মধ্যে আনুন। আপনারা সেটা করেন নি। সংবিধান সংশোধনের উপযুক্ত ব্যবস্থার ব্যাপারে কথা হয়েছে। সেটা আপনারা করেন নি। সেন্ট্রাল বাজেটের কথা আমি বলতে চাই। ৪০৫০ কোটি টাকা কর্পোরেশন ট্যাক্স হিসাবে আদায় করছে এবং এইটথ ফিনান্স কমিশনের ফরমুলা অনুযায়ী যদি দেখেন তাহলে দেখা যাবে তাতে ওয়েস্ট বেঙ্গলের শেয়ার আছে ২৬৮ কোটি টাকা।

[5-00—5-10 P.M.]

ন্যায্য ভাবে যদি কেন্দ্র আমাদের ট্যাক্স এর শেয়ার দিত, শুধু আমাদের কর্পোরেশন ট্যাক্স এর শেয়ার দিত, তাহলে আমরা বাড়তি ২৬৮ কোটি টাকা পেতাম। এগুলো না বলে রাজ্য সরকারের সমালোচনা করা যায় না। এস্টেট ডিউটি আপনারা অ্যাবোলিশ করে দিলেন, যার গোটা টাকাটা রাজ্যের হাতে আসত। ২০ কোটি টাকা থেকে কমিয়ে ১৮ লক্ষ টাকা ডিভিজিবল পুল এ আপনারা আনলেন এস্টেট ডিউটি তুলে দিয়ে। আর ওয়েলথ ট্যাক্সএর ব্যাপারে নতুন করে স্ট্রাকচার আপনারা করলেন—এটা যাবে কেন্দ্রের হাতে। এস্টেট ডিউটি, যা রাজ্যের পাওনা তা রাজ্য পাবে না। কাজেই আমি আপনাদের বলছি, সমালোচনা করার আগে আপনারা এই জায়গাগুলোতে আসুন। রাজ্যের ইনকাম ট্যাক্স এর জায়গাগুলোতে আসুন। একটা রাজ্যের পক্ষে যতটা নিজস্ব সম্পদ সংগ্রহ করা সম্ভব, তাতে কি করা হয়েছে? সম্পদ সংগ্রহের ক্ষেত্রে ৬০ পারসেন্ট করে দিয়েছেন। এই রেটটা কি উড়িয়ে দেবার মতো রেট? না, উড়িয়ে দেবার মতো রেট না । কিন্তু অন্যান্য যতটা নিজস্ব পাওনা, সংবিধান আমাদের দিয়েছে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকারগুলো পেতে পারে, সেই টাকাটা যদি কেন্দ্রীয় সরকার বাদ দিয়ে দেন, তাহলে রাজ্যের হাতে বাড়তি টাকা আসবে কোথা থেকে? শুধু কি তাই এক্সাইস ডিউটি ছেড়ে দিয়েছেন বলে—কেন্দ্র যেটা করেছেন—এখানে বক্তৃতা করলেন। একদিকে ছেড়ে দিলেন ঠিকই, কিন্তু কিছু স্পেশ্যাল আইটেম বসিয়ে দিলেন। এই এক্সাইস ডিউটি ছাড়ের ফলটা কি দাঁড়াল? ছাড় দেবার ফলটা এই দাঁড়াল যে, আমাদের রাজ্যের ১৩ কোটি ৮৭ লক্ষ টাকা কম আয় হবে। আপনারা রাজ্যগুলোর কাছ থেকে মোট ১৭৯ কোটি টাকা কেড়ে নিলেন এক্সাইজ ডিউটি ছাড় দিয়ে। আর এরমধ্যে পশ্চিমবাংলার ছিল ১৩ কোটি ৮৭ লক্ষ টাকা। কাজেই বেকারির বিষয়ে আরও কেন টাকা দেওয়া হচ্ছে না, এই কথাটা বলার আগে একবার দয়া করে শুধু উচ্চারণ করুন এই কথাটা। রাজ্যের

নিজস্ব পাওনা টাকা, যেটা কেন্দ্রের কাছ থেকে পেলে কিছু টাকা দেওয়া যেত। এই কথাটা বলে তারপর সমালোচনা করুন। তার উপর এক্সাইস ডিউটির বিষয় আর গোটা বাজেট প্রোপোজালটাকে কি রকম এক হাস্যকর অবস্থায় কেন্দ্র নিয়ে এসেছেন সেটা একবার ভাবুন? বাজেটের আগে একটা সরকারি ফতোয়া জারি জিনিসপত্রের দাম কেন্দ্রীয় সরকার বাড়াচ্ছেন এবং তারফলে জিনিসপত্রের দামটা কোনও জায়গায় নিয়ে আসছেন তা একবার ভাবুন। গত ১৯৮৭-৮৮ সালের বাজেট ও ১৯৮৮-৮৯ সালের বাজেটের মাঝখানে জিনিসপত্রের উপরে সরকারি ফতোয়া জারি করে দাম বাড়িয়ে ১৯৬৯ কোটি টাকা আপনারা, কেন্দ্র নিয়েছেন, অথচ এটা বাজেট প্রস্তাবের মধ্যে আসলে আমাদের পশ্চিমবাংলা ৫৩ কোটি টাকা পেত। ঘটনা হচ্ছে এই যে, সিমেন্ট, কয়লা, স্টিল এর মতো জিনিস, যেগুলোর দাম আপনারা বাড়িয়েছেন। আমাদের পশ্চিমবাংলার ভৌগোলিক এলাকার মধ্যে সিমেন্ট বা কোল এর সবচেয়ে বড় ক্রেতা হচ্ছে আমাদের রাজ্য সরকার। এগুলোর দাম বেড়ে যাচ্ছে, স্বভাবতই আমাদের রাজ্য সরকারের খরচ যা ধরা হয়েছিল, সেই খরচের টাকা বাড়ছে। এই সঙ্গে রাজ্য সরকারের এই যে বাড়তি টাকাটা যাচ্ছে, তার নিজস্ব শেয়ারের যে টাকা সেটা পাচ্ছে না—দয়া করে এ সম্বন্ধে একবার বলুন? দুদিন আগে, ফেব্রুয়ারি মাসের শেষ দিন বাজেট পেশ করলেন। তাতে অনেক ছাড়ের কথা বললেন। কৃষকমুখি, জনমুখি বাজেট, এই সব কথা বললেন। আর এক মাসও পার হল না গমের দামটা বাড়িয়েছেন। অথচ এটা যদি বাজেট প্রস্তাবের মধ্যে বাড়াতেন, তাহলে আমাদের পশ্চিমবাংলাকে বাড়তি ৫৩ কোটি টাকা আপনাদের দিতে হত। এটা কখনও ভালো হতে পারে না, কখনই ভালো হতে পারে না। তার কারণ হচ্ছে এই যে, আপনারা ৭ পয়সা দিচ্ছেন কৃষককে, ৯ পয়সা আপনারা রাখছেন—অর্থাৎ কেন্দ্রীয় সরকার ২ পয়সা মারছেন। এমপ্লয়মেন্টের কথা আপনারা বললেন। মৃত্যুঞ্জয়বাবু অনেক কথা বললেন, এন আর ই পি, আর এল ই জি পি, র কথা বললেন। কিন্তু তিনি একবারও একথা বললেন না যে গতবারের কেন্দ্রীয় বাজেটের থেকে আর এল ই জি পি এবং এন আর ই পি'র টাকাটা কমেছে। ১৪ পারসেন্ট আপনারা কম করেছেন। রাজীব গান্ধী বলেছেন ডবল ডিজিটের কথা, ১৪ পারসেন্ট ইনফ্লেশন হবে। কাজেই এই সমস্ত কথাবার্তা এখানে বলে কোনও লাভ হবে না। মৃত্যুঞ্জয়বাবু বললেন যে, এন আর ই পি, আর এল ই জি পি'র টাকা কেন্দ্রীয় সরকারের টাকা। এটাকে বলতে পারেন অন্ধের হাতি দর্শনের মতো। ধরুন অপূর্ববাবু বসে আছেন, উনি ইনকাম ট্যাক্স দেন। ইনকাম ট্যাক্স এর যে টাকা উনি জমা দেন, সেটা কার টাকা? কেন্দ্রের টাকা? রাজ্যের টাকা, না, অপূর্ববাবুর টাকা? এটা কেন্দ্রের টাকা নয়, বা রাজ্যের টাকা নয়। অপূর্ববাবুর টাকা হচ্ছে সাধারণ মানুষের টাকা। কেন্দ্রের কোনও নিজস্ব টাকা নেই, সবই জনসাধারণের যারা রাজ্যগুলিতেই থাকে। কাজেই ঐ টাকা রাজ্যগুলিকে কেন্দ্র দিতে বাধ্য।

কাজেই কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রাজ্যগুলিকে টাকা দিচ্ছেন, ভারি দয়া দাক্ষিণ্য করছেন এই কথাটা বলবেন না। এই কথাতে অর্থনীতির এ বি সি সম্বন্ধে কোনও জ্ঞান নেই তাই প্রতিফলিত হচ্ছে। তারপরে-ধরুন আপনারা বেকারির ব্যাপারে কথা বলেছেন যে পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থা খুব খারাপ। আমি একমত আপনাদের সঙ্গে যে শিল্পের অবস্থা খারাপ কিন্তু দয়া করে ও তো একটি কথাও বললেন না যে লেটার অফ ইনটেন্ট যে দেওয়া হয় তারমধ্যে কত পারসেন্ট পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স কানভার্টেড হয়? শিল্পপতিরা

পশ্চিমবঙ্গে শিল্পে ইচ্ছা প্রকাশ করেছেন এটা হচ্ছে লেটার অফ ইনটেন্ট কেন্দ্রীয় সরকার অনুমতি দেন সেটা হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স। শিল্পের ক্ষেত্রে ফলো করা হয় যেটা সেটা পশ্চিমবঙ্গে ১৫ পারসেন্টের হয় অথচ পাঞ্জাবে ৭৮ পারসেন্ট, গুজরাটে ৮২ পারসেন্ট এবং হরিয়ানায় ৬০ পারসেন্ট। কাজেই সমালোচনা করলেই হল না। এই রাজ্যে বেকার আছে এই ব্যাপারে আপনাদের সঙ্গে কোনও দ্বিমত নেই, আমরা এই ব্যাপারে উৎকণ্ঠিত হয়ে একমত হতে পারি। কিন্তু এই উৎকণ্ঠার অর্থ দাঁড়ায় যে পঞ্চায়েতে আপনাদের দলের একটা অসত রাজনৈতিক উদ্দেশ্য কাজ করছে। আমাদের দেশে যে শিডিউল কমার্শিয়াল ব্যাঙ্ক আছে তাতে আমাদের গোটা দেশের টাকা জমা হয় তাতে ১০ পারসেন্ট বেশি আসে ওয়েস্ট বেঙ্গল থেকে। কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কগুলিতে ডিপোজিট দেয় পশ্চিমবঙ্গ ১০.৪ পারসেন্ট এবং সেই টাকাটা যখন এই রাজ্যকে তারা ইনভেস্ট করার জন্যে দিচ্ছে তখন অ্যাডভান্স হিসাবে ৮.২ পারসেন্ট দিচ্ছে। এখন দয়া করে বলুন পশ্চিমবঙ্গের প্রতি কি অপরাধ করা হচ্ছে না? ক্রেডিট ডিপোজিট রেশিও তে তামিলনাড়ু ৯৯ পারসেন্ট পাচ্ছে অর্থাৎ তামিলনাড়ু ব্যাঙ্কে ১০০ টাকা জমা দিলে তার ৯৯ টাকা খরচ করতে পারে, সেখানে আমরা কি অপরাধ করেছি যে ১০০ টাকা জমা দিলে ৫১ পারসেন্ট রাখা হবে এবং ৪৯ পারসেন্ট চলে যাবে পশ্চিমবঙ্গের বাইরে। কাজেই সমালোচনা করলেই হয় না। আপনারা বেকারির সমালোচনা করেছেন তথ্য আপনাদের সামনে তুলে ধরছি—আপনাদেরই কেন্দ্রীয় সরকারের প্রোজেক্ট সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম ফর রুর‍্যাল এমপ্লয়মেন্ট তাতে রাজ্য সরকার স্ক্রুটিনি করে ব্যাঙ্কগুলিকে দিয়েছিল ৬ হাজার ৫৭৫টি অ্যাপলিকেশন। ব্যাঙ্কগুলি তার থেকে টাকা মঞ্জুর করে দিলেন মাত্র ২ হাজার ৯৬০ টাকা। অর্থাৎ ৪৫ পারসেন্ট। টাকাটা কাদের—পশ্চিমবঙ্গের মানুষের। পশ্চিমবঙ্গের মানুষ পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের টাকা জমা রাখছে অথচ বেকার কোথাকার? না পশ্চিমবঙ্গের। সরকারের সেইটা আটকে দিচ্ছেন কারা? বোর্ড অফ ডিরেক্টরস। সেন্ট্রাল কমার্শিয়াল ব্যাঙ্কগুলির একটা প্রবণতা হচ্ছে রাজ্য সরকারের টাকা আটকে রাখার। সুতরাং এই প্রবণতা রেখে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি এবং এই ইনস্টিটিউশনগুলির সমালোচনা না করে পারছি না। তারপরে আপনারা অনেকেই সেসের ব্যাপারে বক্তব্য রেখেছেন। সেস বেড়েছে তা আমাদের অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন আমি তা রিপিট করব না। এই সেস বাড়ার জন্যে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের ক্ষেত্রে অসুবিধা হবে না কয়লার দাম বাড়ছে না। আমি শুধু আপনাকে জিজ্ঞাসা করি—সাত্তার সাহেব প্রেস কনফারেন্স করলেন হেডলাইন হয়ে থাকার জন্যে সেসের ব্যাপারে, কিন্তু তিনি কোথায় ছিলেন যখন ডিসেম্বর রাজীব গান্ধী যখন পারটন ২৯ টাকা করে দাম বাড়ালেন তখন একবারও কি তাঁর প্রতিবাদ কণ্ঠস্বর শুনতে পেরেছিলাম না কি রাজীব গান্ধী বাড়ালে জনগণের পক্ষে বাড়ে আর এখানে সেটা যদি সামান্য বাড়লে জনগণের বিপক্ষে বাড়ে? আপনারা সমালোচনা করুন কিন্তু সেই সমালোচনাতে একটু সত্ উদ্দেশ্য থাকলে ভালো হত। অসততা নিয়ে সমালোচনা করবেন না। সর্বশেষে আমি একটা হিসাবে আসি—তাতে দেখবেন কেন্দ্রীয় সরকার কি রকম ব্যবস্থা করছেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের আই ডি এ থেকে বিভিন্ন টাকা বিভিন্ন স্কীমে দেওয়া হয়। এই টাকাগুলি আমাদের রাজ্য সরকারের বিভিন্ন প্রকল্পে খাটানো হয়। কিন্তু আইনগত অবস্থা এই যে, সেন্ট্রাল গভর্নমেন্ট মারফত ওই টাকাটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের আই ডি এর কাছ থেকে নিতে হয়। আই ডি এর কাছ থেকে রাজ্য সরকারগুলি সরাসরি ওই টাকা নিতে পারে না। আমি একটা

প্রোজেক্ট একজাম্পেল দেব, সি. ইউ. টি. পি. অর্থাৎ ক্যালকাটা আরবান ট্রান্সপোর্ট প্রোজেক্ট যার টোটাল প্রোজেক্ট কস্ট হচ্ছে ১০৬ কোটি টাকার, এর নিয়ম হচ্ছে ৫০ পারসেন্ট রাজ্য সরকারকে যোগাড় করতে হবে অর্থাৎ ৫০ কোটি টাকা রাজ্য সরকারকে যোগাড় করতে হয়।

[5-10—5-20 P.M.]

বাকি ৫৩ কোটি টাকা আই ডি এ অর্থাৎ ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট অথরিটি দেবে এবং ৫৩ কোটি টাকা যেটা আদায় হল কেন্দ্রীয় সরকার তার মধ্যে ৩০ পারসেন্ট কেটে রেখে ৭০ পারসেন্ট দেবেন এবং যে টাকা দিল সেই টাকার আবার প্ল্যান অ্যাসিস্টেন্স হিসাবে দেয় ৩০ পারসেন্ট গ্র্যান্ট হিসাবে, ৭০ পারসেন্ট নিয়ে চলে যায়। মজার ব্যাপারটা হল এই আই ডি এ থেকে টাকা ধার নেয় কেন্দ্রীয় সরকার, তার জন্য যা দিতে হয় তাকে ইন্টারেস্ট বলে না, বলে সার্ভিসিং চার্জ। ০.৭৫ পারসেন্ট হচ্ছে সার্ভিসিং চার্জ এবং তার কন্ডিশন হচ্ছে ৫০ বছর পরে রিপেমেন্ট করল আর আমাদের কেন্দ্রীয় সরকার সেই টাকা যখন আমাদের রাজ্য সরকারকে দেয় তখন তার চুক্তি হচ্ছে ৫.২৫ পারসেন্ট ইন্টারেস্ট দিতে হবে। আই ডি এ থেকে টাকা পায় ০.৭৫ পারসেন্ট ইন্টারেস্ট, আর রাজ্যকে যখন সেই টাকা ধার দেয় তখন সেটা হয় ৫.২৫ পারসেন্ট। আর ১৫ বছরে সেটা ৫০ বছরে আই ডি এ ফেরত দিতে পারে। সেই টাকা রাজ্য সরকারকে ১৫ বছর দেয়। কাজেই আই ডি এ থেকে নিলে সেটা ৩ বার ৩টি রাজ্যকে দেওয়া যায়। টাকা গেল, সেই টাকা ফেরত এল, আবার গেল, আবার ফেরত এল, আবার সেই টাকাটা দিল। আমি বিস্তারিত অঙ্ক এখানে বক্তৃতা করে বলব না, এই অঙ্ক হিসাব করে দেখানো যায় যে ৫৩ কোটি টাকা সি ইউ টি পি খাতে আই ডি এ থেকে নিয়েছেন কেন্দ্রীয় সরকার। সেই সমস্ত ধার শোধ করে দেবার পর কেন্দ্রীয় সরকারের হাতে প্রফিট হিসাবে থাকবে ৪৩ কোটি টাকা, যার একটি আধলা পয়সা কেন্দ্রীয় সরকারের নয়। আই ডি এ থেকে টাকা নিয়ে সেটা রাজ্যকে এমন কন্ডিশনে দেয় যে রাজ্যকে বাড়তি টাকা দিতে বাধ্য হতে হয়। আই ডি এ র টাকায় রাজ্য কাজ করল অথচ প্রফিট নেবে কেন্দ্রীয় সরকার। এমনিতে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই.ডি.এ. কাবুলিওয়ালা এমন গলায় দড়ি দিয়ে আপনাদের কাছ থেকে টাকা আদায় করবে—কেন্দ্রীয় সরকার নিজেরা কাবুলিওয়ালা না হয়ে কাবুলিওয়ালার দালাল হয়ে ৮২ পারসেন্ট কমিশন খাচ্ছে। ৫৩ কোটি টাকা আই ডি এ থেকে এনে প্রফিট করছে ৪৩ কোটি টাকা—নিজেদের ১টা টাকাও নয়। গত ১০ বছরে মোট এই রকম আই ডি এ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক খাতে মোট ১১০ কোটি টাকা এসেছে পশ্চিমবাংলা খাতে এবং সেই হিসাবে কেন্দ্রীয় সরকার ৫০ বছর পরে টাকাটা যখন ফেরত দেবে তার প্রফিট থাকবে ৯০ কোটি টাকা। এই টাকা আমাদের পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে যাবে এবং—তা আই ডি এ কে দিয়ে দেওয়া হবে—তার পরেও কেন্দ্রীয় সরকারের কাছে যেহেতু তাদের কন্ডিশন হচ্ছে আরও বাড়তি ৯০ কোটি টাকা—কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। সেইজন্য কাবুলিওয়ালার ভূমিকায় না নেমে ওরা সাব কাবুলিওয়ালার ভূমিকায় নেমে যাই করে থাক কেন্দ্রীয় সরকার চালানো যায় না। আর কিছু কথা বললেন মৃত্যুঞ্জয়বাবু ডেফিসিট ফিনান্সিং বাজেট,—উনি ছাড়া আর কে বলবেন এই কথা—ডেফিসিট ফিনান্সিং কনস্ট্রাকটিভ হতে পারে? এ ছাড়া ওনাদের তো আর কোনও বক্তব্য থাকতে পারে না। এবারে কেন্দ্রীয় সরকারের বাজেটে ডেফিসিট ৮,৪০০ কোটি টাকা এবং ধার যদি বাদ দেন,

যে টাকা ধার নেবে—এখন হাতে আসেনি, ধার নেবে বলে মনস্থ করেছে—এই টাকা যদি বাদ দেন তাহলে আসল ঘাটতির পরিমাণ ১৮ হাজার কোটি টাকা। তাহলে তারা তো এক্ষেত্রে বলবেই ডেফিসিট ফিনান্সিং বাজেটের মতো কনস্ট্রাকটিভ আর কিছু নেই। তারা বাজেটের সঙ্গে তুলনা করছে, কোন অধিকারে করে। তিস্তা প্রকল্পে একটা টাকাও না দিয়ে ভাক্‌রা নাঙাল প্রকল্পে টাকা দিয়ে পাঞ্জাবের সাথে আপনি আইল্ড নিয়ে তুলনা করেন। কোনও সততা থাকলে এই কাজ হয় না, দয়া করে এই কথা বলবার আগে অন্তত নিজেদের কেন্দ্রীয় সরকারের ইকনমিক রিভিউটা পড়ুন। গত বছরের ইকনমিক রিভিউয়ের মধ্যে রাইসের পরিমাণ বেড়েছে মাত্র দুটি রাজ্যে—একটা হচ্ছে পাঞ্জাব, আর একটা হচ্ছে পশ্চিমবঙ্গ। কাজেই অন্য রাজ্যের আইল্ড নিয়ে তুলনা করে লাভ নেই। সেচের জন্য টাকা দিন, অন্যান্য উপযুক্ত ব্যবস্থা করুন, তারপর আর ৫টি রাজ্যের সঙ্গে তুলনা করতে যাবেন। কাজেই সমালোচনা করতে গেলে করতে হবে, এটা কোনও কথা নয়। মৃত্যুঞ্জয়বাবু তো তাদের কেন্দ্রীয় সরকারের চিরকালীন পলিসির কথা ফেলেছেন। কেন্দ্রীয় সরকার বললেন হবে না ছোট করে দেখা হয়—বলতে হবে আমাদের কেন্দ্রীয় শাসকগোষ্ঠী, কৃষির উপর নির্ভলশীলতা বাড়লে অর্থনীতির ক্ষেত্রে সমস্যা হয় কি করবেন? ৪১ বছর ধরে তো সমস্যা দেখলেন যে পুঁজিবাদ গড়ে তুলবেন কৃষির উপর নির্ভরশীলতা বাড়বে আর ৪১ বছর ধরে ধাক্কা খেতে খেতে এখন এই জায়গাতে এসেছে যে অনেক ঢাকঢোল পিটিয়ে মিক্সড ইকনমি করে পোশালিজিরে যাচ্ছি বলে যে পাবলিক সেকশনগুলো তৈরি করেছেন প্রধানমন্ত্রী সেগুলো তুলে দিতে চলেছেন। কৃষির উপর নির্ভলশীলতা কমানো যায় না। যদি গ্রামীণ মানুষের হাতে আপনি ক্রয় ক্ষমতা তুলে দিতে না পারেন তাহলে শিল্পের বিকাশ হবে না। গোটা দেশে ভূমি বন্টন না করে আপনি গ্রামাঞ্চলের মানুষের ক্রয়ক্ষমতা বাড়াতে পারবেন না এবং সেই ক্রয় ক্ষমতা বাড়াতে না পারলে শিল্পের বিকাশ হবে না। সুতরাং কৃষির উপর নির্ভরশীলতা থাকবে। আমি প্রশংসা করব মৃত্যুঞ্জয়বাবুর যে একটা বিষয়ে তিনি সততার পরিচয় দিয়েছেন, ভূমি সংস্কারের ব্যাপারে তিনি রাজ্য সরকারের প্রশংসা করেছেন। আমি সৌগত বাবুকে বলি একজন নেতার বিরুদ্ধে আর একজন নেতা নালিশ করতে মাসে চারবার দিল্লিতে যান, উনি ভূমি বণ্টন বাকি রাজ্যগুলিতে হোক এই ব্যাপারে দিল্লিতে একটু বলুন না? কেন সুব্রতবাবুর অপকার করতে বার বার দিল্লিতে যান? তার চেয়ে দেশের উপকার করবার জন্য দিল্লিতে চেষ্টা করুন না? মৃত্যুঞ্জয় বাবু আর একটা কথা বললেন যে দুর্নীতির কেন্দ্রীভবন বিকেন্দ্রীকরণ হচ্ছে, পঞ্চায়েতগুলিতে টাকা দিয়ে যে বিকেন্দ্রীকরণ হচ্ছে তার ফলে দুর্নীতি বিকেন্দ্রীকৃত হচ্ছে। আমি একমত ওঁর সাথে। কংগ্রেস তো একথা বলবে যে দুর্নীতিকে কেন বিকেন্দ্রীকরণ করছ, দুর্নীতিকে কেন্দ্রীভবন কর, বোফোর্সের টাকা যেন একজন পায়, এইচ জি ডব্লুর টাকা যেন একজন পায়, সুইস ব্যাঙ্কে যেন একজনের নামে টাকা জমা হয়। যদি একজনের হাতে ক্ষমতা থাকে তাতে যদি কামান কেনা হয় তাহলে একজনের হাতে টাকা আসবে। তাই বিকেন্দ্রীকরণের ব্যাপারে আপনাদের আপত্তি তো থাকবেই। কেন্দ্রীভূত দুর্নীতি আপনাদের দলেতেই আছে। প্রেসে দেখলাম এবং গতদিন বাজেট পেশ করার সময় বললেন যখন আমাদের স্বাধীনতা সংগ্রামী এবং গণতান্ত্রিক আন্দোলনের বিভিন্ন মানুষকে পেনশন দেবার প্রশ্ন উঠল তখন চিৎকার করছেন ক্যাডার ভাতা বলে। আমাদের রাজ্য সরকারের, আমাদের দুর্ভাগ্য যে সেই সুযোগ নেই, জয়প্রকাশ নারায়ণকে কিছু টাকা দিতে গেলে বলতেন ক্যাডার

ভাতা, কারণ স্বাধীনতা আন্দোলনের পরে ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনে তিনি নেতৃত্ব দিয়েছেন। আচার্য কৃপালনীকে দিলেও এই কথা বলতেন। একথা সৌগত বাবু জেনে রাখুন আমরা টাকা দেব, তেভাগা আন্দোলনে যে লোকগুলি খেয়েছে তাকে টাকা দেব, ১৯৫৯ সালে খাদ্য মুভমেন্টে যে জেলে গিয়েছে গুলি খেয়েছে তাকে টাকা দেব এবং বেশি ক্ষমতা থাকলে বেশি টাকা দিতাম কিন্তু আমরা সামান্যই দিতে পেরেছি, মাত্র ৩০০ টাকা। আপনাদের ক্যাডার মুপানরকে কয়েক হাজার বিঘা জমি দিয়েছেন, তার তুলনায় ৩০০ টাকা সামান্য। অর্জুন সিংকে একটা মার্বেল প্যালেস উপহার দিয়েছেন, তার তুলনায় ৩০০ টাকা সামান্য। আপনাদের প্রাইম মিনিস্টারের ব্যক্তিগত ক্যাডার অমিতাভ বচ্চনকে ৭৫ লক্ষ টাকার সম্পত্তি সুইস ব্যাঙ্কে দিয়েছেন, তার তুলনায় আমাদের ক্যাডারকে মাত্র ৩০০ টাকা দিচ্ছি। পশ্চিমবঙ্গের ইতিহাসটা এখন আপনাদের দিকে নয়, আমাদের দিকে। স্বাধীনতা আন্দোলনে দেশের ইতিহাস শেষ হয়ে যায়নি, দেশের ইতিহাস স্বাধীনতা আন্দোলনের পরে চালু আছে, সেই ইতিহাস যারা চালাচ্ছে তারা ঝান্ডা হাতে নিয়ে চালাচ্ছে, তাদের আমরা মর্যাদা দেব। কাজেই এই বাজেটকে সমর্থন করছি, এই বাজেট আমাদের রাজ্যের সামগ্রিক বিকাশের ক্ষেত্রে, শিল্প বিকাশের ক্ষেত্রে সহায়তা করবে। এই বাজেটে পরিকল্পনা খাতে ব্যয় ২৬ পারসেন্ট বাড়ানো হয়েছে যেখানে সেন্ট্রাল বাজেটের অ্যালটমেন্ট বেড়েছে মাত্র ৬ পারসেন্ট। কাজেই শিল্প বিকাশের ক্ষেত্রে আমাদের গোটা রাজ্যের অর্থনীতি বিকাশের ক্ষেত্রে এই সরকারের সদিচ্ছা এই বাজেটের প্রতিটি ছত্রে প্রতিফলিত হয়েছে। সেদিক থেকে এই বাজেট আমাদের বাজেট আমাদের রাজ্যের মানুষকে সাহায্য করবে এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং কংগ্রেস পক্ষ থেকে বিরোধিতা করে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৮-৮৯ সালের জন্য যে বাজেট বক্তৃতা দিয়েছে এবং যে ব্যয় বরাদ্দ দাবি এখানে পেশ করেছেন আমি সেই রবাদ্দের দাবিকে সম্পূর্ণ বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে এই বাজেট একটা ভারসাম্যমূলক বাজেট—এই বাজেট বিরোধিতা করছি এই কারণে যে ক্যাডারদের বড় করার বাজেট এবং এই রাজ্যকে দেউলে করে দেবার বাজেট। এই বাজেট বক্তৃতাটি আমি ১/২/৩ বার পড়েছি। পড়ে কোনও কিছু বুঝতে পারলাম না। এই বাজেট পড়ার সময় রবীন্দ্রনাথের একটি গানের কথা আমার কানে এল।

অনেক কথা যাও যে বলে কোনও কথা না বলি।

তোমার ভাষা বোঝার আশা দিয়েছি জলাঞ্জলি।।

তিনি অনেককে খুশি করতে চেষ্টা করেছেন। কিন্তু কাউকে খুশি করতে পারেন নি। দু দু বার বাজেট পেশ করলেন ঐ সেই একই জিনিস ভারসাম্যমূলক বাজেট। এই সরকার দেশকে সম্পূর্ণভাবে দেউলিয়া করে দিয়েছে। আর্থিক উন্নয়নের দিকে মোটেই গুরুত্ব দেননি। উপসংহারে তিনি সেই সম্পদের সীমাবদ্ধতার কথা বলেছেন এবং ভারসাম্যের উপর গুরুত্ব দিতে গিয়ে কর্মসূচি সীমিত রাখতে হয়, এই কথা বলেছেন। রাজ্যের আর্থিক উন্নয়নের কোনও কথাই নেই। শিল্পে বাণিজ্যে, কৃষিক্ষেত্রে কোনও উন্নতি করতে পারেন নি। তিনি এক

জায়গায় দাঁড়িয়ে ছোটার চেষ্টা করছেন ভালভাবে ছুটতেও পারছেন না। হাল খোলা পাল ছেঁড়া নৌকায় বসে দেশকে ত্বরান্বিত করার চেষ্টা করছেন। বাজেটে শিল্পের উন্নয়নের কোনও ব্যবস্থা করতে পারেন নি। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে উনি কতকগুলি লিস্ট দিয়েছেন—কিন্তু তার মনিটারিংয়ের ব্যবস্থা। যদি মনিটারিংয়ের জোর না দিলে উনি যতই বক্তব্য রাখুন না কেন ফল হবে না। এবং তাঁর বক্তব্যের কাজের কোনও মিলই থাকবে না। স্থায়ী গঠনমূলক সম্পদ সৃষ্টি করতে না পারেন এবং কর্মসংস্থানের স্থায়ী ব্যবস্থা যদি করতে না পারেন তাহলে এই রাজ্যের উন্নয়ন কি করে হবে? কি করে দেশকে এগিয়ে নিয়ে যেতে পারা যাবে? একটু আগে মানববাবু বললেন যে কেন্দ্র থেকে শিল্পের অনুমোদন আসছে না অন্যান্য রাজ্যের মতো। মাননীয় অর্থমন্ত্রী বলবেন আমি ঠিক বলছি কি না। ১৯৭৭ থেকে ১৯৮১ সালের মধ্যে কেন্দ্র শিল্পের অনুমোদন দিয়েছেন এবং ১৯৮২ সালের ৮৬৮ টি শিল্পের অনুমোদন দিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে তিনি বিভিন্ন ক্ষেত্রে রাজস্ব ছাড়ের কথা বলেছে। কিন্তু সুস্থ কড়িকাঠামো না থাকলে উন্নতি হবে কি করে? শিল্পোন্নয়নের প্রাথমিক শর্ত হচ্ছে সুস্থ সংগঠন, পরিকাঠামো এই রাজ্যে আছে? নির্মাণের জন্য দক্ষ রূপায়ণ ব্যবস্থা চাই। এই রাজ্যে আছে? আরও জরুরি হচ্ছে যথেষ্ট সম্পদ—মাননীয় অর্থমন্ত্রী সেটা তার বাজেট বক্তৃতায় রাখতে পারেন নি। আমি শুধু একটি কথা বলব যে, বিদ্যুতে রাজ্য যোজনায় এক চতুর্থাংশ খরচ হচ্ছে, সম্পদের অভাব হলেও। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় আছে যে, বিদ্যুতের জন্য এক চতুর্থাংশ খরচ হচ্ছে অথচ ট্রান্সমিশনে গোলমাল দেখা দিচ্ছে ব্যাপক ত্রুটি দেখা দিচ্ছে। সম্পদের দিকে নজর না দিলে বাজেট ভাষণে যা আছে তাতে কাজ হবে না। নগর উন্নয়ন প্রকল্পের কথা মাননীয় অর্থমন্ত্রী বলেছেন। গ্রামীণ এন আর ই পি যে প্রকল্প আছে ঠিক সেই রকমই নগর উন্নয়নের কর্মসংস্থান সৃষ্টি প্রকল্প করতে যাচ্ছেন। আসল কথা কি, তাতে কি আছে? পৌরসভার মাধ্যমে ওরা একটা অ্যাডহক স্বনিযুক্তি প্রকল্পের জন্য কিছু টাকার ব্যবস্থা রেখেছেন। আমরা দেখেছি বেকার ভাতায় হরির লুঠ হয়েছে। এখানেও তাই হবে। রাজ্যে স্বনির্ভরশীল কর্মসংস্থান প্রকল্প হচ্ছে। অ্যাড-হক প্রকল্প হচ্ছে। সেখানে ক্যাডার পোষা হবে, এছাড়া অন্য কোনও কাজ হবে না। অর্থমন্ত্রী ভোটের রাজনীতি করছেন, পৌরসভাকে দিয়ে, নিজেদের ক্যাডারকে দিয়ে সেই ভাবেই তারা কাজ করাবেন। আসল কাজ কিন্তু সম্পূর্ণ হবে না। সেই কারণে কেন্দ্র টাকা দেয়নি বলছেন। এই যে টাকাটা ঠিক করলেন, এতে কি উৎপাদন করবে? এই টাকা সম্পূর্ণ অনুৎপাদন প্রকল্পে ব্যয় হবে। ক্যাডার পোষা ছাড়া এই টাকার কোনও রূপরেখা আমি দেখতে পাচ্ছি না। গৃহ নির্মাণ প্রকল্পের কথা ৪.৭-এ বলেছেন। শহরাঞ্চলে আর্থিক প্রতিষ্ঠানের সহায়তায় নিম্ন ও মধ্যবিত্তের জন্য গৃহনির্মাণের গোষ্ঠী প্রকল্পের কথা বলেছেন। আমি পাশেই হাওড়া শহরের কথা বলছি—সেখানে কোথায় জায়গা আছে? আপনাদের দুর্দন্ড ক্যাডার বাহিনী জায়গা রেখেছে? যেখানে একটু জায়গা ছিল সেখানে সমস্ত বেআইনি বাড়ি তৈরি করতে দিয়ে পৌরসভা, কর্পোরেশন সব শেষ করে দিচ্ছে। সেখানে বহুতল বাড়ি তৈরি করার লাইসেন্স দিয়ে দেওয়া হচ্ছে। নিম্ন ও মধ্যবিত্ত মানুষদের পায়ের তলায় পিষে মারছে এই সমস্ত বেআইনি বড় বড় বাড়ির মালিকরা তারা বেআইনি লাইসেন্স নিয়ে বহুতল বাড়ি তৈরি করছে। আপনাকে বেশি দূর যেতে হবে না, হাওড়া স্টেশন এলাকা বেলুড় পর্যন্ত গেলেই দেখতে পাবেন রাস্তার দুধারে বহু বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। সেখানে কর্পোরেশন প্ল্যানের দরকার হয় না। টাকা জমা দিচ্ছে, তারপর বাড়ি উঠছে। আসল কথা

তা নয়, আপনি যেটা করতে চাইছেন—বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়ারা নিম্ন মধ্যবিত্ত মানুষদের পিষে মারছে। জায়গা পাবেন? তাদের জন্য জায়গা রাখেন নি। প্রকল্প অনুযায়ী আপনি কাজ করতে পারবেন? মানববাবু কয়লার কথা বললেন। অর্থমন্ত্রীকে দূরদর্শনে বলতে দেখলাম কয়লার বিষয়ে গরিবদের উপর নাকি কোনও রকম প্রভাব পড়বে না। আমরা দেখছি। বাজেটে খনি মুখে উত্তোলিত কয়লার উপর ৩০ থেকে বাড়িয়ে ৪০ পারসেন্ট করে দিলেন। এতে ৫০ কোটি টাকা আসবে। কয়লার দাম বাড়ার ফলে নিম্ন, মধ্যবিত্ত মানুষ ক্ষতিগ্রস্ত হওয়ার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ শিল্প ক্ষেত্রেও এর প্রভাব পড়তে বাধ্য। অর্থমন্ত্রী বলবেন নিম্ন, মধ্যবিত্তদের উপর কিছু প্রভাব পড়ছে না, কিন্তু বিদ্যুৎ শিল্প ক্ষেত্রে এর প্রভাব পড়তে বাধ্য। বাজেটে উনি ভি ডি ও ক্যাসেট লাইব্রেরির উপর ট্যাক্স বসিয়েছেন। ভাল কথা এতে আমি সাধুবাদ জানাচ্ছি। কিন্তু ভি ডি ও পার্লার, ভিডিও গেমস দেশি মদ, এইগুলিকে ছাড় দেওয়া হল কেন? আজকে সমাজের চারিদিকে ভিডিও গেমস, ভি ডি ও পার্লার ছেয়ে গেছে। অর্থমন্ত্রীর সেদিকে দৃষ্টি নেই কেন? কেন তিনি এড়িয়ে গেলেন? দেশি মদ আজকে কুটির শিল্প হয়ে গেছে প্রত্যেকটি জেলায়। আপনি তার উপর ট্যাক্স বসাননি কেন, নিশ্চয় তার উত্তর দেবেন। আপনি ভিডিও ক্যাসেট লাইব্রেরির উপর ট্যাক্স ধরেছেন বলেই তার পরিপ্রেক্ষিতে আমি এটা বললাম। রাজ্য সরকারি কর্মচারিদের জন্য আপনি কিছু ঘোষণা করেছেন, সাধু প্রস্তাব। রাজ্য সরকারি কর্মচারী কিছু পাবেন, নিশ্চয় তাদের পাওয়া উচিত। কিন্তু যেভাবে আপনি তাদের কিছু উপঢৌকন দিলেন সেই অনুযায়ী তারা ঠিকমতো কাজ করছে কিনা, দশটা—পাঁচটা, সাড়ে দশটা—সাড়ে পাঁচটা, ডিউটি করছে কিনা সেটা দেখার দায়িত্বও রাজ্য সরকারকে নিতে হবে।

[5-30—5-40 P.M.]

আপনি তাদের বোনাস দেবার কথা বলেছেন এবং বাজেট ভাষণে পড়লাম, আপনি বলেছেন, পেনশনের ক্ষেত্রে যত তাড়াতাড়ি সম্ভব প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করবেন। আমি জানি যে, কর্মচারী যারা অবসর গ্রহণ করবেন আপনার লালফিতার বাঁধনের ফলে সেদিন তারা পেনশন অর্ডার পাবেন না, এরিয়ার ডি.এ-এর টাকা, গ্র্যাচুইটির টাকা, প্রভিডেন্ট ফান্ডের টাকা পাবেন না। আপনি কর্মচারিদের স্বার্থের কথা বলেছেন এবং তাদের জন্য কিছু কিছু ঘোষণা করেছেন তখন আপনার কাছে অনুরোধ, এরকম কিছু করা যায় কি না দেখুন যে, যেদিন তিনি রিটায়ার হচ্ছেন সেদিন যদি তার পেনশনের অর্ডার, গ্র্যাচুইটির টাকা, প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির টাকা না আসে তাহলে তাকে একটা অ্যাডহক টাকা দিয়ে যতদিন না তিনি পাচ্ছেন ততদিন তাকে রেখে দেওয়া যায় কিনা। আমরা দেখেছি, কর্মচারিদের এইসব জিনিসগুলো আদায় করতে জুতোর শুকতলা খয়ে যায়, কাজেই এটা করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহাশয় ভেবে দেখবেন। তারপর বাজেটে দেখলাম, মানববাবুও বললেন যে গণতান্ত্রিক আন্দোলনে যারা অংশ গ্রহণ করেছেন তাদের পেনশন দেওয়া হবে। স্যার, স্বাধীনতার আগে যাঁরা আন্দোলন করেছেন তাঁদের আন্দোলনের একটা মানে বুঝি তাঁরা ব্রিটিশকে তাড়িয়েছেন। সেদিন ভারতবর্ষের জাতীয় পতাকা তুলতে অনেক রক্ত এই ত্রিবর্ণরঞ্জিত পতাকায় লেগেছিল এবং ভারতবর্ষের মাটি সেদিন রক্তে লাল হয়ে গিয়েছিল কিন্তু স্বাধীনতা আন্দোলনের পরে এই গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণকারীদের পেনশনের কথা যেটা ঘোষণা করেছেন তার

একটু বিশদ বিশ্লেষণের প্রয়োজন আছে। তিনশো টাকা করে তাঁদের পেনশন দেবেন বলেছেন। এরা কারা? যারা ট্রাম পুড়িয়েছে তাদের তিনশো টাকা করে দেবেন, যারা বাস পুড়িয়েছে তাদের ২০০ টাকা করে দেবেন, না, যারা জোর করে গ্রামে লাল ঝান্ডা নিয়ে জমি দখল করেছে তাদের দেবেন? কাদের দেবেন সেটা আশা করি পরিষ্কার করে বলবেন। আপনারা একদিকে কেন্দ্র টাকা দিচ্ছেন না বলে চিৎকার করছেন আবার অপর দিকে দেখছি এইসব অনুৎপাদন খাতে অন্যায়ভাবে টাকা খরচ করছেন। তারপর গ্রাম উন্নয়ন ও স্বনিযুক্তি প্রকল্প ১৯৮৮/৮৯ সালে অতিরিক্ত ৬৫ হাজার বেকারকে এর আওতায় আনছেন বলেছেন। আপনি বলেছেন, পঞ্চায়েতের মাধ্যমে যোজনা খাতের ৪০ পারসেন্ট টাকা খরচ করবেন এবং আশা প্রকাশ করেছেন ৫০ পারসেন্ট খরচ করার। স্যার, আমরা জানি, গান্ধীজি স্বপ্ন দেখেছিলেন গ্রামোন্নয়নের জন্য পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠা করার। এঁদের আমলে স্যার, সেই পঞ্চায়েতরাজ এক একটি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। সেখানে কোনও নিয়ন্ত্রণ এঁরা রাখতে পারেন নি। ওঁরা এখান থেকে জেলা পরিষদকে টাকা দিচ্ছেন আর হিসাব চাইছেন গ্রামসভার কাছ থেকে এবং তাদের বলছেন মিটিং করে জনসাধারণের সামনে হিসাব টাঙিয়ে দাও। স্যার, ওঁরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামে অনেক গালভরা কথা বলছেন যা শুনতে ভালো লাগে কিন্তু আসলে ক্ষমতার বিকেন্দ্রীকরণ না করে রাইটার্স থেকে পঞ্চায়েতের গ্রাসরুট লেভেল পর্যন্ত দুর্নীতির বিকেন্দ্রীকরণ করে দিয়েছেন। গ্রামের সম্বন্ধে অনেক গালভরা কথা ওঁরা বলেন কিন্তু বাজেটের মধ্যে দেখছি কর্মসংস্থান প্রকল্পের ক্ষেত্রে গ্রামের জন্য ওঁরা ৮ কোটি এবং শহরের জন্য ১০ কোটি টাকা রেখেছেন। গ্রাম ও শহরের মধ্যে এই বৈষম্য কেন? পশ্চিমবাংলার মানচিত্রটা নিশ্চয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন, কাজেই তাঁর কাছে আমার জিজ্ঞাস্য, এটা জনসংখ্যার ভিত্তিতে করলেন, না কিসের ভিত্তিতে করলেন আশা করি সেটা জবাবি ভাষণের সময় বলবেন। স্যার, ওরা বারবার বলেন, কেন্দ্র টাকা দিচ্ছেন না তাই কাজ করতে পারছি না, আমি শুধু এখানে একটি প্রকল্পের কথা উল্লেখ করব। এই প্রকল্পের আমি দেখছি, আগের বছরের তুলনায় দ্বিগুণ টাকা দেওয়া হয়েছে এবং খাদ্যশস্য ৬ গুণেরও বেশি দেওয়া হয়েছে। যেমন আর এল ই জি পি স্কীম এটা পুরোপুরি কেন্দ্রীয় সাহায্যের স্কীম। ১৯৮৫-৮৬ সালে ২১ কোটি ৩০ লক্ষ টাকা দিয়েছে। ১৯৮৬-৮৭ সালে ৪৬ কোটি ৩৭ লক্ষ টাকা দিয়েছে। আর এল ই জি পি তো পুরোপুরি কেন্দ্রের টাকা। খাদ্যশস্য দেবার সময়ে বলেন যে আমরা দিচ্ছি, সি পি এম দিচ্ছে, বামফ্রন্ট সরকার দিচ্ছে। কিন্তু এটাও কেন্দ্রের টাকা, এটা কেন্দ্র দিচ্ছে। আজকে ৭৯ মেট্রিক টনের জায়গায় ৪৫৬ মেট্রিক টন দেওয়া হয়েছে। এন আর ই পিতে শতকরা ৫০ ভাগ রাজ্যের আর ৫০ ভাগ কেন্দ্রের। তার ক্ষেত্রে আমরা কি দেখছি? ১৯৮৫-৮৬ সালে ১৪ কোটি টাকা, আর ১৯৮৬-৮৭ সালে ২২ কোটি টাকা। আজকে ফিগারে যা দেখছি তাতে দেখা যাচ্ছে যে ৪ গুণ, ৬ গুণ টাকা কেন্দ্র বাড়িয়েছে। আর আপনারা গ্রামে গিয়ে বলছেন যে কেন্দ্র টাকা দিচ্ছে না, রাইটার্স বিল্ডিংয়ে গিয়ে বলছেন কেন্দ্র টাকা দিচ্ছে না, বিধানসভায় বলছেন যে টাকা দিচ্ছে না। স্যার, একটা প্রবাদের কথা মনে পড়ে গেল। সেটা হচ্ছে, তোর শিল তোর নোড়া, ভাঙবো তোর দাঁতের গোঁড়া। এদের অবস্থাও সেই রকম হয়েছে। এরা টাকা নিয়ে দুর্নীতি করছে, নয়ছয় করছে, আর গ্রামে গিয়ে মানুষকে ভুল বোঝাচ্ছে যে কেন্দ্র দিচ্ছে না। এই আর্থিক সমীক্ষায় কি বলছে সেটা আমি আপনাকে দেখাচ্ছি। স্যার, কমিউনিস্ট শাসনে জাতীয়করণের কথা বলা হয়। আমি জানি না

*মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই ফিগারের সঙ্গে একমত হবেন কি না। এটা সংবাদ পত্রে বেরিয়েছে কিন্তু কোনও প্রতিবাদ করতে দেখিনি। স্যার, ট্রাম বাসের জন্য একজন পরিবহন মন্ত্রী আছেন। আজকে তাকে ঘাটতি চক্রবর্ত্তী বলে। সবচেয়ে বেশি লোকসান তার সি এস টি সিতে। এক বছরে ৩১ কোটি টাকা লোকসান। উত্তরবঙ্গে ৮ কোটি ৩০ লক্ষ টাকা লোকসান, দুর্গাপুরে ৩ কোটি ৭৯ লক্ষ টাকা লোকসান, ট্রাম কোম্পানিতে ১৪ কোটি ৩৩ লক্ষ টাকা লোকসান।*

তারপরে বসুমতী কাগজ যেটা জাতীয়করণ করা হয়েছে, সেই বসুমতী কাগজে ৩৪ লক্ষ ৫০ হাজার টাকা, চিনি উন্নয়ন কর্পোরেশনে ১ কোটি ১০ লক্ষ টাকা, চা উন্নয়ন কর্পোরেশন ৯০ লক্ষ টাকা লোকসান। শালিমার ওয়ার্কস-এ যেটা জাতীয়করণ করা হয়েছে, সেখানে ১৯৮১ সাল থেকে এই কয়বছরে ৫ কোটি ৪৭ লক্ষ টাকা লোকসান। বার্ষিক লোকসানের পরিমাণ ১ কোটি টাকা। কতজন লোক সেখানে কাজ করে? ৫৭৬ জন লোক সেখানে কাজ করে। আপনাকে কী বলব? অর্থনীতিবীদ অর্থ মন্ত্রী আপনি কোথায় নিয়ে যাচ্ছেন? দিনের পর দিন পশ্চিমবঙ্গকে আরও দেউলিয়া করে দিচ্ছেন। কাজেই আপনার এই ব্যয়বরাদ্দের দাবি আমি সম্পূর্ণ ভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট প্রসঙ্গে পৃথিবীর একজন বিখ্যাত ইকনমিস্টের একটা কথা মনে পড়েছে। সেটা হচ্ছে, ..Budget has two important functions; one, that to serve as a report on finance; second, it will submit some plans and programmes for the future. কাজেই আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সম্বন্ধে প্রফেসর বার্ক-এর কথা মনে পড়ে যাচ্ছে। আমার মনে হয় এই বাজেট অত্যন্ত সুপরিকল্পিত, সুসংহত এবং সুন্দর হয়েছে। একটা বাজেটের সাফল্য, বাজেট সত্যিকারের ভাল হয়েছে কি মন্দ হয়েছে সেটা বাজেট ব্যালেন্স বা আনব্যালেন্স তার উপরে নির্ভর করে না।

[5-40—5-50 P.M.]

সেখানে নির্ভর করছে যেটা লারকিং বলেছেন পাবলিক ফাইন্যান্স বইতে ব্যাখ্যা করতে গিয়ে, হাউ টু অ্যালোকেট দি রিসোর্সেস। কি ভাবে সম্পদগুলো বন্টন হচ্ছে, দ্বিতীয় হচ্ছে যে বাজেটের মধ্যে এক্সপেন্ডিচার এবং রেভিনিউ, তার যে সামঞ্জস্য বিধান করা হয়েছে বা ডিস্ট্রিবিউশন হয়েছে, সেইগুলো ইকয়্যালাইজ করা হচ্ছে কি না। তৃতীয়ত হচ্ছে দেশের ইকনমি, সেই ইকনমিকে খর্ব করার চেষ্টা হচ্ছে কি না। কারণ দেশের যে ইকনমি, তা যদি স্টেবিলাইজার না হয়, তাহলে বাজেট স্বার্থক হতে পারে না। এদিক থেকে যদি আমরা বাজেটকে বিচার করি তাহলে আমরা দেখতে পাব, এই যে অ্যালোকেশন অব রিসোর্সেস, যেটা মূল কথা, এই বাজেটের মধ্যে সেটা প্রতিফলিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে আপনি জানেন যে রাজ্যের উন্নয়ন, এটা রাজ্যের উপর ন্যাস্ত, কিন্তু প্রধান হচ্ছে যে এই কল্যাণটা হবে কি করে যদি অর্থ না থাকে এবং সম্পদ বন্টন বা সম্পদ সংগ্রহ যদি রাজ্য সরকার না করতে পারে তাহলে মানুষের কল্যাণ কি করে হবে? দুর্ভাগ্যের বিষয় আমাদের কেন্দ্রীয় সরকার সমস্ত রাজ্যের সম্পদকে তারা কেন্দ্রীভূত করছেন এবং রাজ্যের যতটুকু পাওনা সেই পাওনা থেকে কি করে বঞ্চিত করা যায় তার জন্য বিভিন্ন

রকম প্ল্যানিং, তার বিভিন্ন রকম ডেফিনেশন তারা বার করবার চেষ্টা করছেন। আমাদের নবম অর্থ কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্টের টার্মস অব রেফারেন্স যদি আমরা লক্ষ্য করি তাহলে তা পাওয়া যাবে। কি ভাবে আমাদের কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গকে এবং শুধু পশ্চিমবঙ্গ নয়, অপরাপর সমস্ত রাজ্যকে বঞ্চিত করছেন। এই প্রসঙ্গে মনে পড়ে যাচ্ছে, যেমন দেহের কোনও প্রত্যঙ্গ পরিচর্যা করে সেই প্রত্যঙ্গের বিকাশ ঘটাবার চেষ্টা করি, হেলদি করার চেষ্টা করি, তাহলে সমস্ত দেহ শক্তিশালী হতে পারে না। কাজেই সমস্ত দেহকে শক্তিশালী করতে গেলে সমস্ত প্রত্যঙ্গের দিকে লক্ষ্য দিতে হবে। তেমনি কেন্দ্রীয় সরকার যদি মনে করেন রাজ্য সরকারগুলোকে দুর্বল করে, বঞ্চিত করে তারা শক্তিশালী হবেন, তাহলে এই পরিকল্পনা অত্যন্ত অবাস্তব। সেই জন্যই বারবার স্টেট, সেন্টার রিলেশন যাতে সামঞ্জস্য হয়, ভাল হয় তার জন্য বিভিন্ন ভাবে চেষ্টা করা হচ্ছে। যে ভাবে কেন্দ্র আজকে রাজ্যকে বঞ্চিত করার চেষ্টা করছে, তার একটা ছবি আপনাদের কাছে তুলে ধরছি, যে কি টাকা প্রত্যক্ষ কর বা পরোক্ষ কর হিসাবে কেন্দ্র পশ্চিমবঙ্গ থেকে নিচ্ছে এবং কি টাকা আমরা পাচ্ছি। প্রত্যক্ষ করের ক্ষেত্রে আয়কর থেকে তারা নিচ্ছে—৫৫৩.২৪ কোটি টাকা, কর্পোরেট আয়কর থেকে—১৯১৭.৯৯ কোটি টাকা, আয়কর বাবদ সুদ—২৪৪.৮৪ কোটি টাকা, সম্পদ কর—৩৯.৮২ কোটি টাকা, দান কর—৩.৭৩ কোটি টাকা, এস্টেট বাবদ কর—৮.১৪ কোটি টাকা। আর পরোক্ষ কর থেকে নিচ্ছে, বহিঃশুল্ক বাবদ—৩৮৬০.২১ কোটি টাকা, অন্তঃশুল্ক বাবদ—৩৫২৩.৫৩ কোটি টাকা। তারা পশ্চিমবঙ্গ থেকে মোট ১০,১৫১ কোটি ৫০ লক্ষ টাকা এক বছরে নিচ্ছে। আর পশ্চিমবঙ্গকে তার রিটার্ন কি দিচ্ছে? রিটার্ন করছে—১৯৪৩ কোটি ৫৬ লক্ষ টাকা। কাজেই আমরা পশ্চিমবঙ্গ থেকে যা দিচ্ছি তার একের পাঁচ অংশ আমরা পশ্চিমবঙ্গে পাচ্ছি। কাজেই আমাদের বিরোধী বক্তারা, বিশেষ করে মৃত্যুঞ্জয়-বাবু যা বললেন—সমস্ত রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গে দারিদ্রসীমার নিচে সব চেয়ে বেশি মানুষ নেমে যাচ্ছে ইত্যাদি—তা তো হবেই যদি পশ্চিমবঙ্গ রাজ্যকে এইভাবে বঞ্চিত করা যায়। স্টেটের যা প্রাপ্য সেই প্রাপ্য যদি স্টেটকে দেওয়া না হয় তাহলে স্টেটের কি করে উন্নতি হবে? রাজ্যের মানুষের বিভিন্ন অভাব অভিযোগ যেগুলি রয়েছে সেগুলি কি করে দূর হবে? দ্বিতীয় ব্যাপার হচ্ছে, কৃষি এবং কৃষি সংক্রান্ত খাতে আমরা দেখতে পাচ্ছি যে, গত বছর খরা এবং বন্যা হওয়া সত্ত্বেও পশ্চিমবঙ্গ ফলনে রেকর্ড করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কোনও দেশকে আজকে ইকনমিক্যালি ডেভেলপড করতে গেলে প্রথমেই সেদেশে ভূমি সংস্কার করা প্রয়োজন। ভূমি সংস্কার যদি না করা যায় এবং জনসাধারণের মধ্যে যদি অর্থের বন্টন না হয় তাহলে দেশের উন্নতি হতে পারে না। সেই কারণে কৃষির সাথে সাথে ভূমি সংস্কারের দিকে জোর দিতে হয়। আমাদের পশ্চিমবঙ্গ সরকার সেদিক থেকে কৃষি ক্ষেত্রে অনেক এগিয়ে গেছেন। শুধু তাই নয়, আজকে এন আর ই পি, আই আর ডি পি প্রভৃতি প্ল্যানিংগুলির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য পশ্চিমবঙ্গ, যেখানে অত্যন্ত দরিদ্র সাধারণ মানুষদের মধ্যে অর্থ বিতরণ করা হচ্ছে। এটা আমাদের কথা নয়, ন্যাবার্ডের সমীক্ষা রিপোর্টেই এই কথা বলা হয়েছে। তাঁরা বলছেন, একমাত্র পশ্চিমবঙ্গে ৯৯ পারসেন্ট ক্ষেত্রে সাধারণ মানুষ, অত্যন্ত কমন পিপল, যারা একদম নিচের তলায় আছে তারা উপকৃত হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, আজকে শিল্প ক্ষেত্র সম্বন্ধে অশোক-বাবু এবং শ্রদ্ধেয় মৃত্যুঞ্জয়বাবু একটা কথা বললেন যে, পশ্চিমবঙ্গ শিল্প ক্ষেত্রে মার খাচ্ছে। এই

প্রসঙ্গে একটা পুরাতন প্রশ্ন এসে যাচ্ছে, আজও হলদিয়া পেট্রো-কেমিক্যালস কেন হল না? ১৯৭৭ সাল থেকে প্রতি বছর দেখছি রাজ্য সরকারের পক্ষ থেকে আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। প্রথমে রাজ্য সরকার চেয়েছিলেন যে, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথ উদ্যোগে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স গড়ে তুলুক। কিন্তু তাতে তাঁরা রাজি হন নি। তার পরে রাজ্য সরকার বে-সরকারি উদ্যোগীদের নিয়ে এটা গড়ে তোলবার জন্য আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের অবহেলার ফলে আজ পর্যন্ত হলদিয়া পেট্রো-কেমিক্যালসের কোনও চিহ্ন দেখা যাচ্ছে না। এইভাবে যদি কেন্দ্র ইচ্ছে করে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করে তাহলে পশ্চিমবঙ্গের শিল্প ক্ষেত্রে কি ভাবে অগ্রগতি হবে, সেটার অপর পক্ষের বিধায়করা কি একটু জবাব দেবেন? আমরা দেখছি বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র করার জন্য পশ্চিমবঙ্গ সরকার রাশিয়ার সঙ্গে একটা চুক্তি করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই বিদ্যুৎ কেন্দ্র যাতে নির্মিত হয় তার জন্য আজ পর্যন্ত কোনও স্যাংশন দিলেন না। উপরন্তু গত তিন দিন আগে এন ডি তেওয়ারী বলেছেন, ঐ রকম কোনও রেফারেন্স নেই, আগের যদি কোনও রেফারেন্স থাকত তাহলে আমরা ভেবে দেখতাম। কিন্তু আমরা জানি ইতিপূর্বে বিভিন্ন স্টেটে বাইরের দেশের সাহায্য নিয়ে বিভিন্ন শিল্প স্থাপিত হয়েছে। এ রকম অনেক রেফারেন্স আছে।

[5-50—6-0 P.M.]

এবারে আমি আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার কয়েকটি উল্লেখযোগ্য দিকের কথা বলব। আমাদের দেশে যে সমস্ত লাইফ সেভিংস মেডিসিনগুলি আছে তার মধ্যে ১০টি মেডিসিনের উপর থেকে সেলস ট্যাক্স তুলে নিয়েছেন, অর্থাৎ সেলস ট্যাক্স থেকে মুক্ত করা হয়েছে। তারপর হচ্ছে পরিবেশ দূষণ, আপনি জানেন, শুধু পশ্চিমবাংলা নয় সারা ভারতবর্ষের ক্ষেত্রে এনভায়রনমেন্ট পলিউশন একটা ইমপর্টান্ট ব্যাপার। আজকে এইদিকে যদি লক্ষ্য না দেওয়া হয় তাহলে আমরা অত্যন্ত শোচনীয়ভাবে মৃত্যুর দিকে এগিয়ে যাব, একথা আমরা সকলেই স্বীকার করি। এইজন্য আমাদের অর্থমন্ত্রী মহাশয় তাঁর এই বাজেটের মধ্যে রেখেছেন, পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত যন্ত্রপাতি কেনা হবে তা থেকে সেলস ট্যাক্স ফ্রি রেখেছেন। কাজেই এইদিক থেকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে স্বাগত জানাচ্ছি যে তিনি এইরকম একটা নতুন দিকের কথা উল্লেখ করেছেন। তারপর তিনি মার্কেটিং এর কথা উল্লেখ করেছেন। দেশে কুটির শিল্পের যে বিকাশ ঘটবে তার সবচেয়ে বড় সমস্যা হচ্ছে কোনও মার্কেট নেই। জিনিসপত্র তৈরি করার পর যদি তার মার্কেট না থাকে তাহলে জিনিসপত্র বিক্রি হতে পারে না। তারজন্য এবারে এই বাজেটের মধ্যে তার বায়নার টাকা এবং কোটেশন ইত্যাদি যাতে জমা দিতে না হয় তার ব্যবস্থা রেখেছেন। এখানে একটু আগে মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয় বললেন টি.ভি., ভি.সি.আর এবং ভি.সি.পি থেকে যে কর মুক্ত করা হচ্ছে তার কারণ কি? আমি বলছি, তার কারণ অত্যন্ত সোজা। দেশে ইলেকট্রনিক্সের ডেভেলপমেন্ট করবার জন্য ইলেকট্রনিক্সের বিসনেস যাতে ভাল হয় তার ব্যবস্থা করবার জন্য ছাড়ের ব্যবস্থা করা হয়েছে। কাজেই এইদিক থেকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে লক্ষ্য রেখেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর সরষের তেলের ব্যাপার নিয়ে গত বছর বিরোধী দলের সদস্যরা এই বিধানসভায় এবং বিধানসভার বাইরে শোরগোল তুলেছিলেন। তাঁরা এমন কথাও বলেছিলেন যে আমাদের সরবরাহ মন্ত্রী

তিনি পশ্চিমবাংলার ব্যবসায়ীদের সঙ্গে যোগাযোগ করে জিনিসপত্রের দাম, তেলের দাম বাড়িয়ে দিয়েছেন। আজকে এই বাজেটে আমরা দেখছি সরষের তেল, রেপসিড তেলের ক্ষেত্রে ২ পারসেন্ট থেকে ১ পারসেন্ট করা হয়েছে এবং সবচেয়ে উল্লেখযোগ্য ব্যাপার, আমাদের দেশে শুধু ট্যাক্স বসালেই হবে না, ট্যাক্সের যে ফাঁক, সেই ফাঁক রদ করবার ব্যবস্থা আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বাজেটের মধ্যে রেখেছেন। যারা এই কর ফাঁকি ধরে দেবেন তাদের জন্য তিনি ইনসেনটিভের ব্যবস্থা করেছেন। আমার মনে হয় এই রকম একটা প্রগতিমূলক এবং উল্লেখযোগ্য বাজেট ইতিপূর্বে হয়েছে কি না আমার সন্দেহ আছে। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, স্কুল এবং কলেজের ক্ষেত্রে তিনি একটি সুন্দর কথা বলেছেন। তিনি বলেছেন, ইন্সপেকশন টিম তৈরি করবেন। এ ব্যাপারে আমার বিনীত সাজেশন হচ্ছে, আজকে শুধু ইন্সপেক্টর বা সাব-অ্যাসিস্টান্ট ইন্সপেক্টর দিয়ে ইন্সপেকশন করানো অসম্ভব। কারণ তাঁদের হাতে প্রচুর কাজ থাকে। এ ব্যাপারে শিক্ষিত মানুষদের নিয়ে, বাইরের লোক হলেও কোয়ালিফায়েড পারসনদের নিয়ে একটা ইন্সপেকশন টিম তৈরি করতে হবে। কলেজের ক্ষেত্রে আমরা দেখতে পেলাম যে আরও ৬টি কলেজের ব্যবস্থা করেছেন এ বছর। ইতিপূর্বে ১৯৮৩ সাল থেকে ৩৮ টি কলেজ হয়েছে। কিন্তু অনেকক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি এখন প্রিন্সিপ্যাল নিয়োগ হয়নি।

যদিও এটা কলেজ সার্ভিস কমিশনের কাজ, তবুও আমি অনুরোধ করব এ ব্যাপারে তিনি যেন একটু সক্রিয় হন এবং যাতে বিভিন্ন কলেজে প্রফেসর এবং প্রিন্সিপ্যাল তাড়াতাড়ি নিয়োগ হন তার ব্যবস্থা করেন। আর একটি কথা, সেখানে সরকারি কর্মচারিদের সম্পর্কে বোনাস ডিক্লিয়ার করা হয়েছে, খুব আনন্দের কথা। ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার এবং দু-একটি রাজ্য এই বোনাস স্টার্ট করেছেন। কাজেই পশ্চিমবঙ্গ সরকার এদিকে একটি পদক্ষেপ নূতন ভাবে নিয়েছেন তার জন্য অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এবং কলেজ শিক্ষকদের এখনও কোনও পেনশনের ব্যবস্থা হয়নি, যদিও এই বাজেটে আমার দেখতে পাচ্ছি যে তিনি সুযোগ রেখেছেন এবং এ সম্পর্কে চিন্তা করছেন। এটা দুর্ভাগ্যের বিষয়, আমরা দেখছি বিশেষ করে শিক্ষকদের ক্ষেত্রে বহু রকম সিস্টেম চালু আছে। একটি সিস্টেম হল কলেজের ক্ষেত্রে, একটি হল মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে আর একটি হল প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে। যেমন মাধ্যমিক শিক্ষক এবং প্রাইমারি শিক্ষকদের পেনশন এবং তাদের সার্ভিসের বিভিন্ন দিকের ব্যবস্থা করা হয়েছে কিন্তু কলেজের শিক্ষকদের ক্ষেত্রে এখনও সে ব্যবস্থা হয়নি। যদিও কলেজ সার্ভিস কমিশনের অনেকটাই সেন্ট্রাল গভর্নমেন্টের দ্বারা পরিচালিত। তবুও অশোকবাবু এবং অর্থমন্ত্রী মহাশয় কলেজ শিক্ষকরা যাতে পেনশন পান তার ব্যবস্থার জন্য পরিকল্পনা নিয়েছেন। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে সাপোর্ট করে, তিনি যে পর পর দুবার এমন সুন্দর ব্যালেন্স বাজেট পেশ করেছেন এ জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় তাঁর দ্বিতীয় বাজেট পশ্চিমবঙ্গের মানুষের সামনে পেশ করেছেন। এই বাজেট সম্পর্কে আমার প্রতিক্রিয়া রাখতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে, একটা তিক্ত বড়ি, সুগার কোটিং দিয়ে যেভাবে গলাধঃকরণ করানো হয় আমাদের অর্থমন্ত্রী মহাশয় ঠিক একইভাবে প্রলেপমূলক ব্যবস্থা নিয়েছেন। এটা একটা জন বিরোধী বাজেট। তিনি একটি প্রগতি বাতাবরণ সৃষ্টি করে

এক জনবিরোধী বাজেট পশ্চিমবঙ্গের মানুষের সামনে পেশ করেছেন। যদিও পেশ করার প্রক্রিয়াটি খুব বিনম্র প্রক্রিয়া, সেই প্রক্রিয়াতে তিনি এটি রেখেছেন। কারণ এই বাজেটে তিনি যে দাবিগুলি করেছেন সেগুলি—আপনারা জানেন—এটিকে ঘাটতি শূন্য বাজেট বলে অভিহিত করেছেন। ভূমিসংস্কার তার ফলে কৃষির অগ্রগতি, ক্ষুদ্রশিল্পের প্রসার, গ্রামীণ দরিদ্র জনসাধারণের আর্থিক উন্নতি এইসব রঙীন চিত্র তিনি তাঁর বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের এই তথাকথিত অগ্রগতির এক চিত্র তুলে ধরতে চেয়েছেন। এখানে তাঁর বক্তব্যের সঙ্গে পশ্চিমবঙ্গের বাস্তব পরিস্থিতি এই দুটো মিলিয়ে দেখা দরকার ১,২,৩,৪ করে। প্রথমে যে ঘাটতি শূন্য বাজেট, যে ব্যালেন্সড বাজেট ভারসাম্য মূলক বাজেটের কথা তিনি বলেছেন। প্রথম কথার বাজেট ভারসাম্যমূলক হলেও সেটা সাউন্ড বাজেট, ইকনমির দিক থেকে সুস্থ অর্থনীতির নয়, এটা কিন্তু ইন্ডিকেট করে না এবং এটা যদি হত তাহলে অর্থমন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন যে এই পঞ্চবার্ষিকী যোজনা পরিকল্পনায় এ বছর ৯৫১ কোটি টাকা, সেই ৯৫১ কোটি টাকার মধ্যে ৭০০ কোটি যেটা কি না ঋণ বাবদ কেন্দ্রকে পরিশোধ করতে হবে।

[6-00—6-10 P.M.]

শিল্পের অগ্রগতির কথা বলতে গিয়ে বলেছেন, যেখানে আগের বছরে এর সূচক ছিল ২৬.২, সেখানে এই বছরে সেটা ৩৪ হয়েছে। শিল্পে অগ্রগতির কথা বলতে গিয়ে আরও বলেছেন যে, এই বছর ১৫,০০০ ক্ষুদ্র শিল্প ইউনিট চালু হবে। বলেছেন, ১০ বছর আগে যেখানে ক্ষুদ্র শিল্প ইউনিটের সংখ্যা ছিল ১ লক্ষ, বর্তমানে সেটা বেড়ে আড়াই লক্ষ পৌঁছেছে। যেখানে বলা হচ্ছে, শিল্পে এইভাবে উন্নতি হয়েছে, সেখানে কর্ম-সংস্থান কিভাবে বেড়েছে তার একটা চিত্র রাজ্যের মানুষের কাছে তুলে ধরবার চেষ্টা করছি। আমি বলতে চাই, এটা যদি বাস্তবই হবে তাহলে পশ্চিমবঙ্গের বেকারের সংখ্যা বেড়ে যাবে কেন? তাহলে আজকে নথিভূক্ত বেকারের সংখ্যা ১৪ লক্ষ থেকে বেড়ে ৪৫ লক্ষ হল কেন? যদি আজকে পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের মধ্যে দিয়ে, গ্রামীণ উন্নয়নের মধ্যে দিয়ে, শিল্পের অগ্রগতির মধ্যে দিয়ে মানুষের পার্চেজিং পাওয়ার বেড়ে থাকে, তাহলে তার এফেকটিং ডিমান্ড যেটা বাজারের উপর পড়বে, অর্থনীতির সূত্র তাই বলে। কিন্তু সেক্ষেত্রে আজকে ওভার প্রডাকশনের ক্রাইসিস এইভাবে ক্রমাগত মারাত্মক রূপে এই রাজ্যে দেখা দিচ্ছে কেন? রিবেট দেবার পরও কেন তাহলে টেক্সটাইল ইন্ডাস্ট্রির এই দশা? ডিসকাউন্ট দিয়েও তাহলে কেন আজকে হ্যান্ডলুম ইন্ডাস্ট্রির এই দশা? কেনই বা মিল, টেক্সটাইল এর কাপড় বিক্রি না হয়ে জমে যাচ্ছে? এফেকটিং ডিমান্ড যদি বেড়ে থাকে তাহলে কনজামশন বাড়বে না? কিন্তু দেখা যাচ্ছে ওভার প্রডাকশন ক্রাইসিসের ফলে আজকে ছাঁটাই, লে-অফ, লক-আউট, ক্লোজার বাড়ছে। কাজেই কিভাবে এই রিসলভ করবেন বুঝিয়ে দেবেন।

এখানে ভূমি সংস্কারের প্রশ্নে একটা উজ্জ্বল চিত্র তুলে ধরেছেন। গতকাল এখানে ক্লেম করা হয়েছে, ১২ লক্ষ ৫৬ হাজার একর জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে বলে। এটা টোটাল জমি, বাট হোয়াট ইজ দি পারফরমেন্স অফ দি লেফট ফ্রন্ট গভর্নমেন্ট গত ১১ বছরে? বিনয় চৌধুরি মহাশয়কে জিজ্ঞাসা করেছিলাম—এই যে ১২.৫৬ লক্ষ একর জমি সরকারের নাস্ত হয়েছে বলছেন; এর মধ্যে কত জমি বামফ্রন্ট সরকারের এই ১১ বছরের রাজত্বে ন্যস্ত হয়েছে? প্রশ্নোত্তর পর্বে তিনি বলেছেন—সেটা ১.৯৮ লক্ষ একর। অর্থাৎ ২

লক্ষ একরও নয়। এঁদের ১১ বছরের রেজিমে ভূমি সংস্কারের ক্ষেত্রে এই হচ্ছে অ্যাচিভমেন্ট। ভেরি ডিসম্যাল পারফরমেন্স এটা। আর এই ডিসম্যাল পারফরমেন্স এর আগেই সরকারের হাতে ১২.৫৬ লক্ষ একর ভেস্টেড ল্যান্ড পড়ে রয়েছে; আজ পর্যন্ত সেটা তাঁরা ডিস্ট্রিবিউট করতে পারেন নি। ৮.২০ লক্ষ একর জমি বন্টন না হয়ে পড়ে রয়েছে। এরপরও ভূমি সংস্কারের ক্ষেত্রে একটি উজ্জ্বল চিত্র এখানে রাখা হল।

মিঃ স্পিকার স্যার, আজকে ট্যাক্সেশনের চাপে পশ্চিমবাংলার মানুষ এক অস্থিরতার মধ্যে দিন কাটাচ্ছে। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের কর-নীতি, দরনীতি, তাঁদের বাজেট নীতি ও দ্রব্যমূল্য বৃদ্ধির চাপ, উপরন্তু রাজ্যের খরা-বন্যায় মানুষ যখন বিপর্যস্ত, তেমনি একটি মুহূর্তে ট্যাক্স রিলিফ দেবেন এটাই আশা করা গিয়েছিল। কিন্তু দেখা যাচ্ছে, ৬১ কোটি টাকার নতুন কর এই বাজেটে বসালেন। ৯২ কোটি টাকার ট্যাক্সের উপর আরও ৬১ কোটি টাকার নতুন ট্যাক্স চাপানো হল। গ্রামীণ জনসাধারণ যে কয়লা ব্যবহার করেন—সেই কয়লার উপর ৫০ কোটি টাকার সেস বৃদ্ধি করলেন আপনারা। এরফলে কয়লার দাম বাড়বে এবং যেসব শিল্পে কয়লা ব্যবহার হয়, বিদ্যুৎ ব্যবহার হয়—তাঁরা ক্ষতিগ্রস্ত হবেন। এরফলে নিত্য-প্রয়োজনীয় জিনিসের দামও বাড়বে, বার্ডেন বেয়ার করতে হবে জনসাধারণকে। এর স্পেয়ারলিং এফেক্ট পড়বে সবকিছুতে। তাহলে দেখা যাচ্ছে, কেন্দ্রীয় সরকারের মতো একই নীতি আপনাদের। তাঁরাও বেশি কর চাপিয়ে দিচ্ছে, মূল্যবৃদ্ধি ঘটাচ্ছেন প্রতিটি ক্ষেত্রে; আপনারাও কয়লার উপর সেস বসিয়েছেন, নতুন কর চাপিয়েছেন, বিদ্যুতের দাম বাড়িয়েছেন, বাসের ভাড়া বাড়িয়েছেন। এমন কি, শিশুর পথ্য যে দুগ্ধ-তারও দাম আপনারা বাড়িয়ে দিয়েছেন। রাজ্য সরকার ঋণের ফাঁদে, ডেট ট্রাপে আষ্টেপিষ্টে জড়িয়ে পড়ত না। রাজ্য সরকারের অর্থনীতি যদি সাইন্ড হয়, এটা যদি দেউলিয়া অর্থনীতি না হবে তাহলে ওই রকম ডেট ট্রাপে ওই রকম ঋণের আষ্টেপিষ্টে জড়িয়ে থাকার কোনও কারণ থাকতে পারে না। ফলে এই যে ঘাটতি শূন্য বাজেট প্লেস করেও রাজ্য সরকারের যে দেউলিয়া অর্থনীতির চরিত্র সেটাকে ঢাকতে পারেনি। বলেছেন রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হয়েছে। হ্যাঁ, ১৯৮৬-৮৭ সালের ৯৬ লক্ষ ২৬ হাজার টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে। মাননীয় অর্থমন্ত্রীকে আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করতে চাই যে, খাদ্যশস্যের রেকর্ড ফলন হয়েছে ভাল কথা, কিন্তু তার ফল কি হয়েছে? এই রেকর্ড ফলনের সুফল কারা নেয়? আপনারা বলছেন যে খাদ্যশস্যের উৎপাদনে ক্রমাগত অগ্রগতি হচ্ছে। কিন্তু খাদ্যশস্যের দাম কমছে কি? নাকি বাস্তব অবস্থা বলছে খাদ্যশস্যের দাম আরও বাড়ছে? আজ ৪-৫ টাকা চালের কেজি। তাও একটা সান্ত্বনা ছিল যদি যারা গরিব চাষী তারা যদি ডিসট্রেস সেল, অভাবের তাড়নায় বিক্রি করার হাত থেকে রক্ষা পেত, ফলনের যদি ন্যায্য দাম পেত। আর একটা কথা বলি খাদ্যশস্যের ফলন বাড়ছে, উৎপাদন বাড়ছে, তার ফল কি হচ্ছে? এর বেনিফিট কিন্তু সাধারণ কৃষক পেল না। ফলে বামফ্রন্ট সরকারের কল্যাণে বেনিফিট কারা পেল? বেনিফিট পেল রাজ্যের যারা জোরদার, যারা মহাজন, যারা অসাধু ব্যবসায়ী, চোরাকারবারি তারা। ফলে আজকে এইগুলি গরিব চাষীদের কোনও কাজে আসছে না। আজকে ওনারা বলছেন যে ভূমিসংস্কারের অগ্রগতি হয়েছে। এবং তার ফলে কৃষির অগ্রগতি হয়েছে বলে বলেছেন। আপনারা বলেছেন অ্যান্টিপভার্টি স্কীমগুলির মধ্যে দিয়ে দরিদ্র দূরীকরণ পরিকল্পনার মাধ্যমে গ্রামের দুর্বলতর অংশের মানুষের অর্থনৈতিক উন্নয়ন হয়েছে। এই সব কথা তাঁরা বলেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা

করতে চাই যদি সত্যিই অগ্রগতি হয়ে থাকে, যদি গ্রামের মানুষের অর্থনৈতিক স্বচ্ছলতা বৃদ্ধি পেয়ে থাকে তাহলে দিনের পর দিন গ্রামাঞ্চলে এইভাবে চুরি-ডাকাতি মারাত্মক ভাবে বাড়ছে কেন? কেন আজকে বর্ডার এলাকায় স্মাগলিং বাড়ছে? কেন বৈদ্যুতিক সাজসরঞ্জাম ক্রমাগত এইভাবে চুরি হচ্ছে? যদি মানুষের আর্থিক স্বচ্ছলতা থাকত তাহলে কখনও রাস্তাঘাটে, স্টেশন চত্তরে গ্রামের ছিন্নমূল মানুষের সংখ্যা বাড়ত না।

[6-10—6-20 P.M.]

প্রতিটি ক্ষেত্রে এই জিনিস চলছে। নতুন করে আবার শোনা যাচ্ছে যে বিদ্যুতের দাম বাড়ছে প্রতি ইউনিটে ৬ পয়সা থেকে ২৫ পয়সা। দফায় দফায় বিদ্যুতের দাম বাড়ছে। এমন কি জলের উপর আপনারা কর বসিয়েছেন। ফলে মূল্য বৃদ্ধির প্রশ্নে আজকে কেন্দ্রীয় সরকারের যে দর-নীতি, কর-নীতি, তাদের বাজেটের ফলে জনজীবন যেমন ভাবে আজ বিপর্যস্ত হয়ে পড়ছে, ঠিক তেমনি ভাবে আপনারা আপনাদের ক্ষুদ্র গন্ডীর মধ্যে দিয়ে সেই একই ভাবে দর-নীতি, কর-নীতি চালিয়ে যাচ্ছেন। ভারত সরকার যেমনভাবে কালোবাজারিদের বিরুদ্ধে, মজুতদারদের বিরুদ্ধে, অসাধু ব্যবসাদারদের বিরুদ্ধে কোনও কার্যকর ব্যবস্থা নিতে পারছেন না, ঠিক তেমনি ভাবে পশ্চিমবাংলা সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। আজকে আপনারা রাষ্ট্রীয় বাণিজ্যের কথা বলছেন, যেটা সমাজতন্ত্র কায়েম করতে বিশেষ ভাবে দরকার—অল আউট স্টেট ট্রেডিং—সেখানে অসাধু ব্যবসাদারদের খানিকটা অ্যারেস্ট করা সম্ভব হতে পারত, আজ তাও সফল নয়। আপনারা ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের ক্ষেত্রে রাষ্ট্রীয় বানিজ্য চালু করতে হবে বলে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়ে রেখেছেন। মাঝে মাঝে এই কথা আবার দেওয়ালেও লেখেন। এই জায়গায় গভর্নমেন্টের পক্ষ থেকে মাঝে মাঝে পিপল-এর মধ্যে ১৪টি জিনিসের ক্ষেত্রে রাষ্ট্রীয় বাণিজ্য চালু করতে হবে বলে মুভমেন্ট করেন। পাইকারি ব্যবসার ক্ষেত্রে এই ১৪টি জিনিসের ক্ষেত্রে রাষ্ট্রীয় বাণিজ্য চালু করতে হবে বলে বলেছেন। আর একটি কথা বলা হয়েছে—এখন পঞ্চায়েতের মাধ্যমে বাজেটের ৫০ পারসেন্ট টাকা খরচ করা হবে। অ্যাপারেন্টলি এই বক্তব্য শুনতে খুব ভালো, কিন্তু এই বক্তব্যের মধ্যে বিশেষ কিছু নেই। ক্ষমতার বিকেন্দ্রীকরণের দিক থেকে এবং বিকেন্দ্রীকরণের প্রশ্নে আঞ্চলিকভাবে পরিকল্পনা গ্রহণ করা হলে তো খুব ভালো কথা, কিন্তু যে দৃষ্টিভঙ্গি থেকে এই বিকেন্দ্রীকরণ হচ্ছে, পঞ্চায়েতগুলি যেভাবে পরিচালিত হচ্ছে, পঞ্চায়েতের মধ্যে দিয়ে যেভাবে সরকারি অর্থ ব্যয়িত হচ্ছে তা প্রপারলি ইউটিলাইজ হচ্ছে, সরকার গ্যারান্টি দিতে পারবে? ক্যান ইউ গিভ গ্যারান্টি যে, এই পঞ্চায়েতগুলি দরবাজি, দুর্নীতি বা স্বজন-পোষণ কিছু হচ্ছে না? পঞ্চায়েতগুলিতে যেভাবে দলবাজি, দুর্নীতি ও স্বজন পোষণের অভিযোগ প্রতিদিন সর্বত্র পাওয়া যাচ্ছে, তাতে পঞ্চায়েতকে আজকে কার্যত জনগণের মাধ্যমে পঞ্চায়েতগুলিকে পরিচালিত করা বা জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া বলতে যা বোঝায় তা হচ্ছে না। বরং পঞ্চায়েতের এই ব্যবস্থার মধ্যে দিয়ে বিশেষ একটি রাজনৈতিক দল, বিশেষ একটি গোষ্ঠীর হাতে ক্ষমতা কুক্ষীগত হচ্ছে। এই বিশেষ গোষ্ঠী ও রাজনৈতিক দলের হাত থেকে একেবারে গ্রাস রুট লেভেলের হাতে ক্ষমতাকে তুলে দেওয়ার জন্যই পঞ্চায়েতী ব্যবস্থা চালু হওয়া উচিত ছিল। কিন্তু তা না করে যা হচ্ছে তাতে বলা যায় এটা একেবারে প্রাগমেটিক আউট-লুক থেকেই এই কাজ এঁরা করছেন। কাজেই বিকেন্দ্রীকরণকে তখনই

সমর্থন করা যায় যখন দেখা যায় তা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি দিয়ে এটা পরিচালিত হচ্ছে। এই বিকেন্দ্রীকরণের দ্বারা জনগণের হাতে ক্ষমতা ন্যস্ত হয়নি, এর দ্বারা বিশেষ একটি রাজনৈতিক দলের হাতে ক্ষমতা কেন্দ্রীভূত হবে। এর সঙ্গে কেন্দ্রের কোনও সম্পর্ক নেই। ফলে আজকে এটাই বিশেষ ভাবে বিচার্য বিষয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে গভর্নমেন্ট আন্ডারটেকিংগুলো রয়েছে—এর মধ্যে সংস্থা আছে—সে সম্বন্ধে আপনাদেরই প্রকাশিত ইকনমিক রিভিউতে যে হিসাব বেরিয়েছে, এবং বাজেট সংক্রান্ত অন্যান্য কাগজপত্রে যে হিসাব বেরিয়েছে তাতে আমরা দেখছি, ২০টি সংস্থাতে লোকসান চলছে এবং ১৩টি সংস্থা যেগুলি আপনাদেরই সংস্থা, কোনও হিসাব দেননি। ১১টি সংস্থাতে সামান্য কিছু লাভ হয়েছে। এরমধ্যে আমরা দেখছি পরিবহন—স্টেট ট্রেডিং কর্পোরেশন—যেমন ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, উত্তরবঙ্গ স্টেট ট্রেডিং, দুর্গাপুর স্টেট ট্রেডিং এবং ক্যালকাটা ট্রাম কোম্পানি, সি.টি.সি. এই ৪টি পরিবহন সংস্থায় ৫৮ কোটি টাকা লোকসান—কি মারাত্মক ব্যাপার। অথচ প্রায় ঘুরেফিরে দাবি-দাওয়া বাড়ানোর কথা বলা হচ্ছে, বাসের বাড়া, ট্রামের ভাড়া বাড়িয়ে চলেছেন। আজকে বিদ্যুতের ক্ষেত্রে দেখা যাচ্ছে বিদ্যুতের দাম বাড়ছে এরফলে জনগণের উপর ট্যাক্স বাড়ছে। কিন্তু লাভ হচ্ছে না, লোকসান ক্রমাগত বাড়ছে। হোয়াট ডাস ইট সিগনিফাই ইন স্পাইট অফ দ্যাট? জিনিসের দাম বাড়ছে ফলে পিপলের উপরে ট্যাক্স বাড়ছে। এত বাড়িয়েও লোকসান কিন্তু কমছে না, তার মূল কারণ হচ্ছে করাপশন ইস রামপেন্ট মারাত্মক দুর্নীতি, অপচয় এই জিনিস চলছে। পাবলিক এক্সচেকার, পাবলিক মানি নিয়ে এইভাবে ছিনিমিনি খেলা হচ্ছে। জনগণের অর্থ নিয়ে অন্যায়ভাবে অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে। আজকে আপনারা বলছেন স্বচ্ছ প্রশাসন দুর্নীতি মুক্ত প্রশাসন। আপনাদের স্বচ্ছ প্রশাসন এবং দুর্নীতিমুক্ত প্রশাসনের নামে গভর্নমেন্ট আন্ডার টেকিংসগুলির কথা আপনাদের সামনে তুলে ধরছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত দিক থেকে সরকারি শিল্পনীতির ক্ষেত্রে আপনাদের কি অবস্থা—এই শিল্প নীতির প্রশ্নে আমার যদি সময় থাকে পরে বলব। বামফ্রন্ট সরকার কথা দিয়েছিলেন যে জনসাধারণের উপরে যেভাবে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ঋণের ফলে কর বসছে তার থেকে অন্তত মুক্ত রাখবেন। এইজন্য বামফ্রন্ট ওয়ার্ল্ড ব্যাঙ্কের সমালোচনা করেছিলেন। আমি যদি ভুল বলি তাহলে আমাকে কারেক্ট করুক। ভারত সরকার ভিক্ষার ঝুলি নিয়ে ডলার ভিক্ষা করছেন এবং বামফ্রন্ট সরকার আজকে দুহাত বাড়িয়ে সেই ডলার গ্রহণ করতে এতটুকু দ্বিধা নেই। একদিন যখন ওয়ার্ল্ড ব্যাঙ্কের চেয়ারম্যান ম্যাকনামার কলকাতায় এসেছিলেন তখন আপনারাই তাঁকে কালো পতাকা দেখিয়েছিলেন এবং গো ব্যাক বলে স্লোগান দিয়েছিলেন। আর আজকেই তাকে এয়ারপোর্টে গিয়ে অর্ভ্যথনা জানাচ্ছেন লাল কার্পেট বিছিয়ে দিতেও কোনও দ্বিধা নেই। আজকে মার্কিণ সাম্রাজ্যবাদী মদতপুষ্ট ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা ব্যবহার করে সর্বক্ষেত্রে গ্রামীণ উন্নয়ন থেকে আরম্ভ করে ট্রাম, বাস, পঞ্চায়েত সর্বত্র ক্ষেত্রে কাজ করে যাচ্ছেন। গ্রামীণ সংস্কার, শহর সংস্কার সর্বত্র ক্ষেত্রে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা। এরফল কি হচ্ছে—ওয়ার্ল্ড ব্যাঙ্ক জনবিরোধী শর্তগুলি চাপিয়ে দিচ্ছে এবং তা আপনারা নির্দিধায় তা মেনে নিচ্ছেন। সুতরাং হোয়াট ইজ দি ডিফারেন্স? এরফলে কি হচ্ছে—ট্রামের ভাড়া বাড়ছে, বাসের বাড়া বাড়ছে। এতে পাবলিকের কি সুবিধা হবে? আপনারা ডিফল্টার যত বেশি হচ্ছেন তত ট্রাম, বাসের ভাড়া বাড়িয়ে দিয়ে পিপলকে অন প্লট করছেন। আজকে যেভাবে আপনারা একচেটিয়া পুঁজিপতি, মাল্টিন্যাশনালদের সঙ্গে হাত মিলিয়েছেন তাতে কখনোই শিল্পের বিকাশ ঘটতে

পারে না। আজকে আপনাদের বাজেটের মধ্যে কোনও প্রগতিশীল দিক দেখতে পাচ্ছি না। সেখানে অ্যাপারেন্টলি কোনও প্রগ্রেসিভ ফর্ম এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না বাট দি কনটেন্ট ইজ রিঅ্যাকশনারি—অ্যান্টি পিপল। আজকে পশ্চিমবঙ্গের চেম্বার অফ কমার্স দুহাত তুলে আপনাদের আশীর্বাদ করেছেন এই বাজেট পেশ করার জন্যে। যেহেতু তাদের আস্থা রক্ষা করেছেন বিভিন্ন কর ছাড় দিয়ে। কিন্তু পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ শ্রমজীবী মানুষ তাদের জীবনে এই বাজেট চলে না। ক্ষেত-মজুর তাদের ন্যূনতম মজুরির প্রশ্নে তাদের কাজ দেওয়ার প্রশ্নে বন্ধ কলকারখানা খোলার প্রশ্নে এই বাজেট চলে না। সরকারের লক্ষ লক্ষ বেকারের কর্মসংস্থানের সম্পর্কে কোনও প্রতিবিধান এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। তার কোনও প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি না। সুতরাং এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন এটা সুষম বাজেট, এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। তিনি যথার্থই বলেছেন, ভূমিসংস্কার-র ফলে প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র চাষীর হাতে ফসল এসেছে, এবং যে চাষীরা, বর্গাদাররা আগে খেতে পেত না আজকে তাদের হাতে খাবার এসেছে। আপনারা সকলেই জানেন গরিব চাষীরা আগে যেভাবে থাকত তার তুলনায় আজকে তাদের অবস্থার অনেক উন্নতি হয়েছে। আজকে মামলা বৃদ্ধির ফলে বহু জমি খাস হচ্ছে না, তাই এই জমিগুলি যাতে খাস হয় তার জন্য ব্যবস্থা করা হোক। আজকে সাধারণ মানুষের সক্রিয় ক্ষমতা বেড়েছে, কারণ ডি.আর.ডি.এ. স্কীম, এন.আর.ই.পি. স্কীম-এর মাধ্যমে যারা কাজ করছেন তারা কিছু পয়সা পাচ্ছেন। মন্ত্রী মহাশয়কে বলব যে ম্যানডেজ করেছেন এটা ১০ পারসেন্ট কিনা দেখা দরকার। সামাজিক বনসৃজন প্রকল্পে যে গাছ লাগিয়েছেন সেটার ১০ ভাগও বেঁচে আছে কি না দেখা দরকার। যে গাছগুলি হচ্ছে না সেইগুলি হল মেহগনি, আম, কাঁঠাল ইত্যাদি। টিম্বার জাতীয় গাছ লাগানো হচ্ছে না। সেইগুলিও দেখা দরকার। আপনারা টি.ভি.র উপর ছাড় দেওয়ার জন্য চটেছেন, বর্তমানে আমাদের এখানে যে, ইলেকট্রনিক শিল্প আছে তারাই এইগুলি তৈরি করছে, তাই টি.ভি, ভি.সি.আরের উপর ছাড় দেওয়া হচ্ছে। আজকে পশ্চিমবাংলায় তাঁত শিল্পের অনেক উন্নতি হয়েছে, আগে মাদ্রাজ থেকে এই তাঁত শিল্পের জন্য কাপড় আসত, এখন পশ্চিমবাংলায় তন্তুজ, তন্তুশ্রীর মাধ্যমেই উন্নত ধরনের কাপড় বাজারে বিক্রি হচ্ছে। কো-অপারেটিভ বা সমবায় সমিতিগুলি তারা বেশি দামে কাপড় বিক্রি করছে এবং কল্যাণী স্পিনীং মিল-এর কাছ থেকে কাপড় কিনলে আমাদের কাপড় ভালভাবে বিক্রি হবে। কেন্দ্রীয় সরকারের হিসেব মতো যে ডি.এ. এবং বোনাস আমাদেরকে দিতে হচ্ছে তার জন্য ১৬৮ কোটি টাকা রাখা হয়েছে। এটা হয়ত ভাল কথা। এইটার জন্যও আমাদের বাজেট বেড়েছে। আজকে এইজন্য আমাদের শিল্প তৈরি হচ্ছে না, বেকার সমস্যার সৃষ্টি হচ্ছে। আজকে বাজেটে উন্নয়নের কথাটা খুব কম আছে। তাই দেখা যাচ্ছে যে, আমাদের অর্থের টান পড়েছে। গণতান্ত্রিক আন্দোলনে পেনশনের কথা বলায় কংগ্রেসি মহলে খুব রাগ। স্বাধীনতা আন্দোলনে যখন টাকা দেওয়া হল তখন রাগ নেই। আমরা ১৯৪২ সালে আন্দোলন করেছি, তার কেটেছি, ট্রেনের লাইন ওল্টানো হয়েছে, মানুষকে

হত্যা করেছি, আই.বি.কে হত্যা করা হয়েছে সেইগুলি যদি স্বাধীনতার আন্দোলন হয় তাতে তারা টাকা পাবে না কেন? আপনাদের আমলে গণতান্ত্রিক আন্দোলনের উপর আঘাত হয়েছে—শিক্ষকদের মাথার উপর রাস্তায় লাঠি মেরেছেন, কেং তারা কি ট্রাম পোড়াতে গিয়েছিল, আজকে সেই শিক্ষকরা ঐ আন্দোলনের ফলে তো পেনশন পাচ্ছেন। ব্রিটিশ ২ শো বছরে যে অত্যাচার করেছে আপনারা ৩০ বছর কংগ্রেস আমলে তার চেয়ে অনেক বেশি অত্যাচার করেছেন। বহু মানুষের মাথা ভেঙ্গে দিয়েছেন, বহু মানুষকে জেলে পুরেছেন। আজকে ভাল লোক হয়েছেন ঠিকই। আপনারা যাঁরা কংগ্রেস করছেন তাঁরা আন্দোলনের মাধ্যমে আসেননি। তেরঙা ঝান্ডা ওঠার পর আপনারা খদ্দরের টুপি এবং জামা গায়ে দিলেন, কেউ স্বাধীনতা আন্দোলনের মধ্য দিয়ে আসেননি। কংগ্রেস বেঞ্চে যাঁরা আছেন তাঁরা স্বাধীনতা আন্দোলনের সময় ছিলেন না, কিন্তু ফল ভোগ করছেন। **(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ আপনি পেনশন নেননি কেন?)** নিইনি এই কারণে যে আপনাদের হাত থেকে নিতে হবে, সেজন্য আমি দরখাস্ত করিনি। আজকে কয়লার দাম বেড়েছে বলে ওরা খুব হৈচৈ করছেন। কয়লার উপর যে সেস বেড়েছে বিহারে কয়লার উপর এই সেস আছে। গ্রামের দিকে আগে কয়লা লোহা দিয়ে ভেঙ্গে রান্না করতে হত, আজকে গুল দিয়ে না হয় গ্যাস দিয়ে রান্না করা হয়। সেজন্য কয়লার উপর সেস যেটা হল তাতে খুব একটা ক্ষতি হবে না। জীবন দায়ী অষুধের উপর আপনি ট্যাক্স মুকুব করেছেন, কিন্তু জীবন দায়ী অষুধ আরও আছে, যেমন কোরামিন, ক্লোরোমাইসিন, ইলেকট্রল ইত্যাদি এগুলির কথা চিন্তা করেননি, সেগুলির উপর ট্যাক্স মকুব করবেন এবং ওষুধ যাতে পাওয়া যায় হাসপাতালে বা বাইরে তার ব্যবস্থা করা দরকার। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে স্বাস্থ্য দপ্তরের হাসপাতালে ওষুধের কোনও সরবরাহ নেই, আউট ডোরে ডাক্তার থাকে না, ঘুরে ঘুরে প্রাইভেট প্র্যাকটিস করে বেড়ায়। এগুলি দেখার দরকার আছে। আপনি শিক্ষা বিভাগে ইন্সপেকটিং টিম করবেন, সাব-ইন্সপেক্টর দিয়ে এনকোয়ারী করাবেন। কিন্তু আমি দেখছি কাঁদি টাউনে সম্ভবত সাব-ইন্সপেক্টর বসে আছে, তারা ফলস বিল করছে, ইন্সপেকশনে আসে না। প্রাথমিক শিক্ষায় মাস্টার কখন আসে কখন যায় এটা বলা খুব কঠিন। এগুলি দেখার দরকার আছে। কারণ আমাদের শিশুরা সেখানে পড়াশুনা করছে। মাস্টারদের মাইনে বাড়িয়ে দিচ্ছি, তাদের বোনাস দেওয়া হবে, কিন্তু তারা কখন আসে কখন যায় সেটা দেখা দরকার। প্রাইমারি পরীক্ষা উঠিয়ে দিয়েছেন, কিন্তু সমীক্ষা করা দরকার যে মাস্টাররা ঠিকমতো আসছে কি না। এখন মাস্টারও নেই, পরীক্ষাও নেই। সুতরাং প্রাইমারি শিক্ষার ইভ্যালুয়েশনের দরকার আছে। শিক্ষা বিষয়টা কংগ্রেস আমলে অরাজকতার মধ্যে গিয়েছিল, কোনও অ্যাডমিনিস্ট্রেশন ছিল না, পরীক্ষা হলে মাইকে প্রশ্নের উত্তর বলা হত। এখন বলছে স্যার, এত কড়াকড়ি করলে কি করে হবে। আমি একটা স্কুলে গিয়ে বললাম ভাল করে লেখাপড়া শিখলে চাকরি পাবে। ছেলেরা বললে কে লেখাপড়া শেখাবে, মাস্টাররা তো টুকে পাশ করেছে। কেন পড়বে, আর কে পড়বে—আজকে শিক্ষক ছাত্রদের মধ্যে এই সম্পর্ক। ৪০ লক্ষ বেকার—চাকুরি পাচ্ছে না। আমি একটা জব অ্যাসিস্টেন্ট পরীক্ষায় পরীক্ষক ছিলাম। দেখলাম একজন পরীক্ষক ১০০ মার্কের মধ্যে সাড়ে আট পেয়েছে। আমরা জানি আমাদের সময়ে শিক্ষা ব্যবস্থার অনেক পরিবর্তন হয়েছে একথা স্বীকার করতেই হবে। এই শিক্ষা ব্যবস্থার মধ্যে মাধ্যমিক শিক্ষাকে আরও উন্নত করতে হবে। সাউথ পয়েন্ট স্কুলের ছেলে যদি ফার্স্ট হয়, আমার স্কুলের ছেলে কেন ফোর্থ হবে না? খাদ্যের

পরেই শিক্ষা। আপনারা বলছেন বিদ্যুতের ঘাটতি। কিন্তু এখানে বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন বাড়ুক এটা কি কেন্দ্রীয় সরকার চায়? আমাদের এখানকার ট্যাক্সের টাকা সেই টাকা থেকে কেন্দ্রীয় সরকার আমাদের বঞ্চিত করছে। আর সেই জন্য পশ্চিমবঙ্গে শিল্প হচ্ছে না। তা যদি হত তাহলে এখানকার মানুষ আরও সুস্থ বাস করতে পারত। এখানে শান্তিপূর্ণ পরিবেশ আছে বামফ্রন্ট সরকারের আমলে। আপনারা হৈচৈ করছেন যে আগুন লাগবে। কিন্তু আমি বলছি আগুন লাগবে না। পশ্চিমবঙ্গে বেশ কিছু কিছু উন্নতি হচ্ছে এবং আরও হবে এটা আপনারা জেনে রাখুন। আমরা যদি কেন্দ্রের কাছ থেকে ভালভাবে আর্থিক সহায়তা পেতাম তাহলে সকলের চেয়ে আমরা আরও অনেক কিছু উন্নতি করতে পারতাম তবুও বলব আমাদের পশ্চিমবাংলা ভালভাবে চলছে। আমরা এবং আপনারা একই দেশে বাস করি এক জায়গায় বাড়ি একথা আপনিও জানেন আমিও জানি। এই কথা বলে মাননীয় অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী অর্থনীতির মানুষ। তিনি যখন বাজেট বক্তৃতা দিচ্ছিলেন তখন তাঁর মধ্যে একটা আত্ম মনোভাব দেখা যাচ্ছিল। এটা একটা অদ্ভুত ব্যাপার বলে আমাদের মনে হয়েছে। এটা আমাদের মনে লেগেছে—অবশ্য ওঁর কিছু লাগে নি। তিনি এম আই টি থেকে অর্থনীতি পরীক্ষা দিয়ে একজন অর্থনীতিবিদ এবং একজন বিশিষ্ট শিক্ষক হিসাবে পরিচিত। তিনি আজকে এখানে মার্কসবাদে মধ্যে পড়েছেন। He has become a Sandwich between MIT economics doctrine and Marxist philosophy. It is most unfortunate chapter of this budget... এবং সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় যে তিনি মার্কিন দেশে পড়াশুনা করেছেন। এমন একটা প্রাচুর্যময় দেশ, তার অর্থ, তার শিল্প তার সামগ্রিক অর্থনৈতিক অবস্থা, এই জায়গায় বসবাস করে আজকে পশ্চিমবঙ্গের মতো একটা অঙ্গ রাজ্যে অর্থমন্ত্রী হয়ে আমেরিকান ব্যালেন্স বাজেটের কথা তুলেছেন। এটা আত্মতৃপ্তির কথা নয়? এই প্রবণতা কি করে হয়? এখানে তো দেখছি সেল্ফকনট্রাডিকশন। তিনি এই রকম একটা আন্ডার ডেভেলপমেন্ট স্টেটে, কান্ট্রিতে একটা ব্যালেন্স বাজেট এনে তাত্বিক হাততালি পেতে পারেন। কিন্তু এই রাজ্যের ৫ কোটি মানুষকে সুন্দরভাবে তাঁর বক্তব্যের মধ্যে চূড়ান্তভাবে ঠকিয়েছেন বঞ্চনা করেছেন। ৫০ কোটি টাকা তিনি শুধু একটা আইটেম তুলছেন, ৬২ কোটি টাকার ডেফিসিট মেক আপ করার জন্য।

**মিঃ স্পিকার ঃ** মানসবাবু, পশ্চিমবাংলায় শুধু ৪ কোটি বাঙালি থাকে না, অবাঙালিও থাকে অনেক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, বাঙালি মানে হচ্ছে যিনি বাংলার মানুষ। আমি এখানে কোনও সাম্প্রদায়িকতার কথা আনছি না। যিনিই বাংলায় বাস করেন, তিনিই বাঙালি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী বিহারকে অনুসরণ করার কথা বলেছেন, ভাল কথা বিহার করেছে, তাই আমরাও করেছি, বলেছেন। স্যার, বিহারে বৃত্তিকর নেই, তাই এখানেও আপনি এই প্রফেশনাল ট্যাক্সটা তুলে দিন। এখানে গ্রামাঞ্চলে একজন শিক্ষককে বৃত্তি-কর দিতে হয়, আবার পঞ্চায়েত এলাকার ট্যাক্সও দিতে হয়। তারা এই দ্বিমুখী ট্যাক্সের শিকার হচ্ছেন। আপনি এটা তুলে

দিন। আমি আশা করব আপনি নিশ্চয় আপনার জবাবি ভাষণ যখন দেবেন তখন সেটা উল্লেখ করবেন। আমি প্রথমেই সংগ্রামী অভিনন্দন জানাই অত্যন্ত বয়ঃজ্যেষ্ঠ আর.এস.পির সত্যপদবাবুকে। উনি সঠিক কথায় বলেছেন। কিন্তু ভয় পেয়ে গেছেন তার পরের পদক্ষেপে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বুদ্ধদেববাবু, বিনয়বাবুকে দেখে তিনি চমকে গেছেন—বাবা। আবার কি এত বলে ফেললাম। এত ম্যানডেজ তৈরি হয়েছে? এন.আর.ই.পি. আর.এল.ই.জি.পি. ম্যানডেজ তৈরি হয়েছে। সব তাত্বিক—এত এন.আর.ই.পি.ম্যানডেজ তৈরি হয়েছে? ঐ তত্ব কথায়, কাগজে ডিসেন্ট্রালাইজেশনে আপনারা গর্ব করছেন, কিন্তু চূড়ান্ত দুর্নীতি হচ্ছে ডিসেন্ট্রালাইজেশনে রাইটার্স থেকে গ্রাম অবধি। এটা আমরা এই পঞ্চায়েত নির্বাচনে বার বার বলেছি, বিধানসভার নির্বাচনেও বলেছি। পঞ্চায়েত নির্বাচন, বিধানসভার নির্বাচনে আমরা বলেছি যে, একদলীয় শাসন ব্যবস্থাকে কায়েম করতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তার চূড়ান্ত রূপ এই বাজেটে অর্থমন্ত্রীর হাত দিয়ে তথা ডিসেন্ট্রালাইজেশনের নাম করে ঐ গ্রাম অবধি পৌঁছে দিয়েছে অন্য সমস্ত এ্যালি পার্টিগুলিকে ধংস করার জন্য আজকে ইনভলভ্মেন্ট অব এম.পি. অ্যান্ড এম.এল.এ. কথা বলছেন। ৭ বছর ধরে মাননীয় মন্ত্রী বিনয়বাবুকে চিঠি দিয়ে এই কথা বলেছি। এই হাউসে অন্তত ১০ বার বলেছি এম.পি., এম.এল.এ.দের ইনভলভমেন্ট ব্যাপারটা এবং তাদেরকে ডি.আর.ডি.এ.র মেম্বার করুন। মাত্র গত বছর ৪/৫ মাস আগে এটা করেছেন। ইনভলভমেন্ট অব পাবলিক রিপ্রেজেনটেটিভস দরকার, রেসপেক্ট টু দি ডেমোক্রাটিক সেট আপ যদি আপনারা বিশ্বাস করেন। অ্যাট অল আপনাদের পার্টি ডকট্রিন অ্যান্ড ফিলোজফিতে ডেমোক্রাসি বলে কোনও কথা আছে? নেই। একদলীয় শাসন ব্যবস্থা আপনারা আজকে কায়েম করতে চেয়েছেন। তাই মিনিকেটের অনেক কথা বলেছেন, ফার্টিলাইজারের অনেক কথা বলেছেন এবং ডিস্ট্রিবিউশন সিস্টেমকে নির্বাচিত পঞ্চায়েতগুলির হাতে তুলে দেবার কথা বলেছেন কষাইখানার ভিতর দিয়ে। কিন্তু তারা কারা? ঐ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির ডাকাতগুলির হাত দিয়ে এটা দেবার কথা বলেছেন, কংগ্রেস তো দু হাজার মাইল দূরে আছে, ফরোয়ার্ড ব্লক, আর.এস.এস.পির তো ডানা কাটলেন। ডানা কাটলেন কৃষিমন্ত্রী, সেচমন্ত্রী ও অন্য মন্ত্রীর। ডিমান্ড করেছেন ৯৯ পারসেন্ট টার্গেট ফিল আপ করে দিয়েছেন আন্ডার অ্যাকসিলারেটেড রুরাল ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট। প্রবীরবাবু থাকলে বলতাম, দুর্ভাগ্য তিনি এখন নেই, সেন্ট্রাল গভর্নমেন্টের মিনিস্টার চিঠি দিচ্ছেন—ইউনিসেফ বলছে, ইট ইজ এ ক্রিমিন্যাল অফেন্স, আজকে ৩৯ হাজার প্রবলেম ভিলেজ। অ্যাকর্ডিং টু দি টার্ম অব দি প্রবলেম ভিলেজ কি? ২৫০ মানুষের ১ কিলোমিটারের মধ্যে কোনও ওয়াটার রিসোর্স নেই। তত্ত্বগত দিক থেকে অ্যাট দিস মোমেন্ট পশ্চিমবঙ্গের ৯ হাজার গ্রাম এই অবস্থায় আছে। আর আপনি বললেন ৯৯ পারসেন্ট টার্গেট ফুল ফিল করে দিয়েছেন। কি হচ্ছে? মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পঞ্চায়েতে একটা তত্ব আবিষ্কার করেছেন। বর্ষাকালে টিউবওয়েল করছেন। কি রকম? বর্ষাকালে জলের লেয়ারটা একটু উপরের দিকে উঠে আসে। একটা টিউবওয়েলের পাইপকে ২০ ভাগে ভাগ করে ২০/৩০ ফুট গভীর করে টিউবওয়েলগুলি পোঁতা হচ্ছে। দুমাস পরেই আবার সব ঠ্যাং তুলে দাঁড়িয়ে পড়ছে। টিউবওয়েলগুলি শুকিয়ে যাচ্ছে, গ্রীষ্মকালে জলের হাহাকার হচ্ছে গ্রামে গ্রামে। বাস্তব পরিস্থিতিটা আপনি একবার গিয়ে দেখে আসুন, অসীমবাবু, আপনি ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টারে গিয়ে মিটিং করছেন, সভাধিপতি এম.এল.এ, এম.পি. আপনাদের পঞ্চায়েত সমিতির সঙ্গে। আপনি গ্রামের মধ্যে ঢুকে যান। আমি আপনাকে লিস্ট

দেব, গ্রামের মধ্যে যেতে হবে। গ্রামের মানুষের পানীয় জল সরবরাহের ব্যাপার নিয়ে কি ধরনের রাজনীতি করছে আপনাদের দলীয় পঞ্চায়েত, সেটা গিয়ে দেখে আসুন। আর আপনি এখানে লিখছেন ৯৯ পারসেন্ট টার্গেট ফিল আপ হয়েছে। আমরা কি দেখলাম? আজকেই একটা প্রচলিত সংবাদপত্রে দেখলাম বসন্ত শাঠে চিঠি দিয়েছেন—সেটা বেরিয়েছে। আমরাও খোঁজ খবর নিচ্ছি। সংবাদপত্রে এই সংবাদের যদি প্রবীরবাবু কন্ট্রাডিক্ট করেন তাহলে ধরে নেব যে, এটা অসত্য কথা, আর তা যদি না করেন তাহলে ধরব এটা সত্য কথা ন্যাশনাল রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের প্রায় ১৮ কোটি টাকা গত কয়েক বছর ধরে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজে খরচ করেন নি। কি বললেন সত্যবাবু? আপনারা বাবলা গাছের বীজ ছড়াচ্ছেন বর্ষাকালে, একটিও শাল নেই, মেহগনি নেই, দেবদারু নেই, ইউক্যালিপ্টাস নেই, নয়নতারা নেই।

[6-40—6-50 P.M.]

আপনাদের কাজ কি? আপনাদের কাজ হল, বর্ষাকালে কিছু বাবলা গাছের বীজ ছড়িয়ে দাও, তারপর কিছু কাঁটা বেরুলো আর সোশ্যাল ফরেস্ট্রির কাজ হয়ে গেল। এইভাবে সোশ্যাল ফরেস্ট্রির কোটি কোটি টাকা চুরি হয়ে গিয়েছে। সম্পদ বিকেন্দ্রীকরণের মিষ্টি মিষ্টি কথা আপনি বলছেন কিন্তু বাস্তব অবস্থাটা হচ্ছে এই। আপনি বলেছেন কারণ কাছে অনেক তথ্য আসে—স্ট্যাটিসটিক্যাল দপ্তর থেকে আসে, ব্যুরো অব অ্যাপলায়েড ইকনমিক্স থেকে আসে। আপনি মাস্টারমশাই লোক, আপনি ভালো লেকচার দিতে পারেন, ভালো লেখেন, আপনি সেগুলিকে সংঘবদ্ধ করে অনেক কথা বলবার চেষ্টা করেছেন। আপনার কোনও দোষ নেই কারণ you are the product of that corruptive machinery. আপনার কিছু করার নেই তাই আপনি বলেছেন। আমি একটা স্পেসিফিক এগজাম্পল দিচ্ছি, আপনি নোট নিন, নিয়ে ম্যাসেজ পাঠিয়ে তদন্ত করে দেখুন এবং এখনও তিনদিন সময় আছে, আপনি জবাবি ভাষণের সময় আমার কথার উত্তর দিন। আমার বিধানসভা কেন্দ্রের ৫নং অঞ্চলের ঘটনা। নোট করুন—গ্রামের নাম হচ্ছে লাড়ো। সেখানে ৭৫ হাজার টাকা বিগ এন.আর.ই.পি.তে একটা দীঘি কাটানোর জন্য দেওয়া হয়েছিল। সেখানে ১০ হাজার টাকা খরচ করেছে আর ৬৫ হাজার টাকা চুরি করেছে আপনার দলের পঞ্চায়েতের লোকেরা। সেই পুকুরটা অর্ধেক কাটা অবস্থায় আজ ৭ বছর পড়ে আছে। ইনভেস্টিগেশন করবেন বিনয়বাবু এবং আপনার বাজেটের সময় এর উত্তর দেবেন। সত্যবাবু বলতে বলতে ভয়ে চেপে গিয়েছেন এবং কুকড়ে গিয়েছেন আপনাদের দেখে কারণ আপনাদের দলের লোকেরা তাদের মারবেন সেইসব কথা আমি বলব। আমাদের তো শেষ করে দিয়েছেন, ওঁরা বললে ওঁদেরও মারবেন এই হচ্ছে আজকের পরিস্থিতি। আপনারা বিকেন্দ্রীকরণের কথা বলেছেন। কোথায় বিকেন্দ্রীকরণ? অচিন্ত্যবাবু থাকলে ভালো হত, মানববাবু এ প্রসঙ্গে সুন্দর ভাষার অলঙ্কার দিয়ে অনেক কথা বলেছেন আমি সেই প্রসঙ্গে কিছু বলব। কোথায় ইন্ডাস্ট্রিয়ালাইজেশন। কি হয়েছে এস.ই.পি.স্কীম? ১৯৮৩ সালে ১৫ই আগস্ট তদানিন্তন প্রধানমন্ত্রী জাতীর উদ্দেশ্যে ভাষণ দেবার সময় দুটি কর্মসূচির কথা ঘোষণা করেছিলেন—Special employment programme for the unemployed rural youth. দুই-আর.এল.ই.জি.পি. Rural landless employment gurantee programme. বিনয়বাবু এখানে বসে আছেন, বলুন, বছরে একটি পরিবারের

অন্তত একটি শ্রমিক ১০০ দিন ম্যানডেটরিলি কাজ পাবে তার কার্ড ইস্যু করেছেন? গত ১৯৮৩ সাল থেকে এটা ১৯৮৮ সালের মার্চ মাস, কোনও শ্রমিককে আইডেনটিফাই করেছেন যে এই পরিবারের এই শ্রমিকটিকে বছরে ১০০ দিন ম্যানডেটরিলি কাজ দেব? পারেন নি। সত্যবাবু যে কথা বলে ফেলেছেন সে কথাই আমরা বেশি করে বলবার চেষ্টা করছি। যারা আই.আর.ডি.পির ফার্স্ট ডোজ পেয়েছে এবং সেকেন্ড ডোজ পেতে চলেছে তাদের আইডেন্টিফিকেশনের কার্ড দিয়েছেন? দেন নি। আমি সমালোচনা করছি, পশ্চিমবঙ্গে দাঁড়িয়ে বলছি ক্রেডিট ডিপোজিট রেশিও পশ্চিমবঙ্গে খুব কম। কিন্তু বুকে হাত দিয়ে বলুন অসীমবাবু আপনার বড় দাদা-নৃপেনবাবু তিনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন ত্রিপুরায় তখন কেন্দ্রীয় সরকার তার টোয়েন্টি পয়েন্ট কর্মসূচি নিয়ে দরিদ্র মেহনতি মানুষ, যারা দারিদ্র সীমারেখার নিচে বাস করে সেই সমস্ত মানুষ, তাদের বছরে ৪ টাকা সুদে ডিফারেন্সিয়াল রেট অব ইন্টারেস্ট স্কীমে ঋণমেলা বা ক্রেডিট ক্যাম্পের মাধ্যমে সাহায্য করতে গিয়েছিল তখন আপনারা কি করেছিলেন? সেদিন তো আপনারা তাতে কোনও সাহায্যই করেন নি বরং গুলি করে মেরে দিয়েছিলেন ৭ টি মানুষকে। আর পশ্চিমবঙ্গের মাটিতে আপনিই কর্তা অসীমবাবু। আপনি ব্যাঙ্ক এমপ্লয়িজ ফেডারেশন অব ইন্ডিয়ার ব্যাঙ্ক কর্মচারিদের কাছে বিভিন্ন জায়গায় বক্তৃতা দিয়ে তাদের উস্কে দিচ্ছেন এই বলে যে ক্রেডিট ক্যাম্প করবেন না, গরিব মানুষদের লোন দেবেন না। স্যার, এই প্রসঙ্গে ওঁদের একটি স্ববিরোধিতার চিত্র আপনার সামনে তুলে ধরছি। নৃপেনবাবুদের দল যখন ত্রিপুরাতে হেরে গেলেন তখন বললেন আমরা লোন মেলার জন্য আন্দোলন করব। এখানে বলছেন, লোনমেলা করতে দেবেন না, আমাদের মাধ্যমে লোন মেলা করতে হবে আর ওখানে বলছেন, লোন মেলার জন্য আন্দোলন করবেন। এখন ভগবানের ইচ্ছায় এবং জনগণের আশীর্বাদে যদি এ দিক ওলট পালট হয়ে আমরা ও দিকে যাই তাহলে হয়ত তখন দেখব যে পশ্চিমবঙ্গে ঋণমেলার জন্য আন্দোলন হচ্ছে এবং তার নেতৃত্ব দিচ্ছেন অসীমবাবু। হ্যাঁ, এটা দুঃখের বিষয় যে ন্যাশনালাইজড ব্যাঙ্কে তার ক্রেডিট ডিপোজিট রেশিও রুর‍্যাল বেঙ্গল এবং সেমি আরবান অ্যান্ড আরবান টাউনে কম করেছে কিন্তু কেন করেছে? আইডেন্টিফিকেশন অব দি বেনিফিসিয়ারীর ক্ষেত্রে আপনারা ন্যাবার্ডের রিপোর্ট দেখিয়েছেন। ন্যাবার্ডের টিমকে কোনও গ্রামে নিয়ে গিয়েছিলেন? নদীয়ার একটা সিলেক্টেড ব্লকের একটা মডেল গ্রাম দেখিয়ে আপনারা ন্যাবার্ডের রিপোর্ট তৈরি করেছেন। আমাদের কাছে সব তথ্য আছে, আমরা সবই জানি। আমি ৪টি ব্যাঙ্কের কর্মকর্তাদের জিজ্ঞাসা করেছিলাম—এলাহাবাদ ব্যাঙ্কের চেয়ারম্যান, ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়ার চেয়ারম্যান, ব্যাঙ্ক অব ইন্ডিয়ার জোনাল ম্যানেজার, স্টেট ব্যাঙ্কের চিফ জেনারেল ম্যানেজার—আপনারা বলুন আপনাদের কাছে আই আর ডি পির রিটার্ন রিপেমেন্ট রেশিওর কোনও শিডিউল চার্ট আছে? তাঁরা বললেন, আমরা সংগ্রহ করছি এখনই দিতে পারছি না। আমি আর একজনের সঙ্গে দেখা করে জিজ্ঞাসা করেছিলাম যে সরকার পক্ষ থেকে আপনাদের রিপেমেন্টের শিডিউল্ড কোনও চার্ট দেওয়া হয়েছে? তিনি বললেন, না, এখানে নেই। তারপরে গিয়েছিলাম এস.ডিওর কাছে। সেখানে জিজ্ঞাসা করেছিলাম যে আই.আর.ডি.পি লোনের রিপেমেন্টের কোনও শিডিউল্ড চার্ট আপনাদের কাছে আছে? তারা উত্তরে বললেন না। আমি বলেছিলাম যে আপনাদের অর্থমন্ত্রী স্টেটমেন্ট রিটার্ন অব দি আই.আর.ডি.পি তিনি বললেন, কোথা থেকে পেলেন এই তথ্য, দয়াকরে বলবেন? আমাদের কাছে তথ্য আছে, আমরা জানি। আমি গ্রামে দেখেছি যে আপনাদের পঞ্চায়েতের প্রধানরা

একটা গরুকে ১০ বার করে কিনছেন, আই.আর.ডি.পির লোন নিয়ে। আজকে এই অবস্থা চলছে। এই হচ্ছে আপনাদের লোন পলিসি। কাগজে-কলমে আই.আর.ডি.পির লোন স্যাংশন হচ্ছে, আর সেই অনুদানের টাকা অর্ধেক চলে যাচ্ছে পার্টি অফিসে আর অর্ধেক দিয়ে গরিব মানুষদের বলা হয়েছে যে তারা খেয়ে ফেলে। আর লোনের ব্যাপারে, পাট্টার ব্যাপারে গ্রামে গ্রামে প্রচার করা হয়েছে, ওহে ব্যাঙ্কের টাকা সরকারের টাকা, এটা ফেরত দিতে হবে না, এটা তোরা খেয়ে নে। কাগজে কলমে আপনারা অনেক তথ্যের কথা বলেছেন, অনেক প্রগতির কথা বলেছেন, অনেক এগিয়ে যাবার কথা বলেছেন, কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? বাস্তবে কিন্তু গ্রামের মানুষকে অর্থনৈতিক দিক থেকে একেবারে লন্ডভন্ড করে দিয়েছেন। কারণ আপনাদের এই অবস্থাকে বজায় রাখতে হবে। আপনাদের তথ্য অনুযায়ী যদি সমস্যার মূল জায়গায় গিয়ে তার সমাধান করতে চান তাহলে আপনাদের দল থাকবে না এবং আপনি অর্থমন্ত্রী হিসাবে এখানে থাকবেন না। আপনাদের রাজনৈতিক তত্ত্ব বলছে যে মূল সমস্যাকে জিইয়ে রাখ। এক শ্রেণীর গরিব চাষীকে দিয়ে আর এক শ্রেণীর চাষীকে উৎখাত কর। বিনয়বাবু বলুন, ১৯৮২ সালে যখন সাধারণ মানুষের আশীর্বাদ নিয়ে আপনি এখানে এসেছিলেন তখনও আপনি ল্যান্ড রেভিনিউ মিনিস্টার ছিলেন, আজও আছেন। আমার বিধানসভার এলাকার প্রতিটি বিষয়ে আমি স্পেসিফিক এক্সজাম্পল দিয়ে আপনার কাছে অ্যাপীল করেছি। ১৯৭২ থেকে ৭৭ সালে গরিব হরিজন, আদিবাসী, দরিদ্র মানুষগুলি যারা পাট্টা পেয়েছিল, আপনারা আসার পরে আপনাদের দলের ক্যাডাররা তাদের উৎখাত করে দিয়েছে। আপনি ইনভেস্টিগেশন করেছিলেন? বসিয়েছিলেন সেখানে গরিব মানুষগুলিকে? বসান নি। আজকে দেবপ্রসাদবাবুও একটা তথ্য দিয়েছেন। আজকে রুর‍্যাল ওয়াটার সাপ্লাইয়ের ব্যাপারে বাঁকুড়ার চিত্র ভুলে গেছেন প্রবীরবাবু? কি হয়েছিল? ইউনিসেফ টাকা দিল, ওয়ার্ল্ড ব্যাঙ্ক টাকা দিল, সেখানে এক মাড়োয়ারী ব্যবসায়ীকে টিউবওয়েল খনন করার জন্য ভাড়া দেওয়া হয়েছিল—একথা মনে নেই। তারপরে ইউনিসেফ চিঠি দিল আর পশ্চিমবঙ্গকে টাকা দেবেন। কেন্দ্রীয় সরকার নোট দিলেন It is a criminal neglect on the part of the West Bengal Government. গরিবকে গ্রামে জল সরবরাহ করার জন্য যে ব্যবস্থা করে দিয়েছিলাম, তার জন্য টেকনোলজিক্যাল কমিশন করা হয়েছে। এখন বাধ্য হয়ে আপনাদের হাত থেকে অনেকখানি ক্ষমতা কেড়ে নিয়ে আজকে অগ্রগতির পথে নিয়ে যাবার চেষ্টা করছেন। এটা বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের একটা Chronic problem and parpetual problem of the crisis of the drinking water. এটা অস্বীকার করতে পারবেন না। আজকে এই অবস্থা চলছে। আমি অসীমবাবুকে বলি, আপনি অত্যন্ত সুন্দর এবং প্রাঞ্জল ভাষায় অত্যন্ত নম্র এবং বিষয়ের সঙ্গে বক্তব্য রাখেন। আপনি একজন বিনয়ী অর্থনীতিবিদ এবং শিক্ষক বলে আপনার সুনাম আছে। কিন্তু মুশকিল হচ্ছে You have become a sandwiched material between M.I.T.'s economic doctrine and marxist philosophy of this state. তার মাঝখানে আপনি পড়ে গেছেন। আপনার কিছু করার নেই, আপনি তার প্রোডাক্ট হিসাবে এসেছেন। আজকে কেন্দ্রীয় সরকারের সমস্ত গাইড লাইনকে ভায়োলট করে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার থেকে পরিকল্পনাকে টাস্ক ফোর্সের হাত থেকে কেড়ে নিয়ে সমস্ত গাইড লাইনকে ভায়োলট করে ব্লক লেভেলে বি.ডি.ও পঞ্চায়েত সমিতির সভাপতিকে আজকে সেই কমিটির মেম্বার করে, বেকার যুবকদের রাজনীতির স্বীকার

করে ইন্টারভিউ বোর্ডের সামনে দাঁড় করালেন। আমরা প্রোটেস্ট করেছিলাম, ব্যাঙ্কে জানিয়েছিলাম. কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বেকার যুবকদের বেকারত্বের সুযোগ নিয়ে ব্লক স্তরে নিয়ে গিয়ে সমস্ত গাইড লাইনকে ভায়োলেট করে এই ধরনের কাজ করছে। ধরা পড়লেন আপনারা। বন্ধ হল না, আবার তোলা হল ডি.আই.সিতে' এক বছর চলে গেছে। মানববাবু, আপনি জানেন না। আপনি বেলেঘাটা বিধানসভার সদস্য। আপনি গ্রামের চিত্র যদি জানতেন তাহলে ডি.আই.সি নিয়ে এই ক্রিটিসিজম করতেন না। আমরা এটা ধরেছিলাম। আমরা ডি.এমকে জিজ্ঞাসা করেছিলাম যে কি করছেন আপনারা? আপনারা গ'ইড লাইন ভায়োলেট করছেন. বেকাররা টাকা পাবে না, তাদের এদিক ওদিক ছোটছুটি করাচ্ছেন? এটা বন্ধ করুন। তিনি বললেন. এটা মন্ত্রী পাঠিয়েছেন. ডাইরেক্টরের অর্ডার। আমরা মন্ত্রীকে ধরলাম এবং তাকে বলেছিলাম যে এটা হতে পারে না।

[6-50—7-00 P.M.]

তখন আমরা বলেছিলাম এটা হতে পারে না, এইভাবে চলতে পারে না। আমি আবার বলেছি. ফলে কি হল. যে সময় দরখাস্তগুলো প্রসেস হয়ে ডি.আই.সি. অফিস থেকে, ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রি সেন্টার থেকে, যেখানে মেম্বার হবেন ডি.এম. যেখানে মেম্বার হচ্ছে লিড ব্যাঙ্কের ম্যানেজার. যেখানে মেম্বার হচ্ছেন ডি আই সি জেনারেল ম্যানেজার. যেখানে মেম্বার হচ্ছেন দুটো ফাইন্যান্সিয়াল ইনস্টিটিউশনের কর্মকর্তা, যেখানে মেম্বার হচ্ছেন জেলা পরিষদের সভাপতি. সেই টাস্ক ফোর্স ইন্টারভ্যু করবে, সেই টাস্ক ফোর্সকে ভায়োলেট করে সেই দরখাস্ত পাঠিয়ে দিলেন বি.ডি.ও. অফিসে। ছয় মাস কেটে গেল, তারপর যখন ধরা পড়ল, রাম রাম করে দৌড়ে এলেন ডি.আই.সি.তে। একটা বছর কেটে গেল, বেকার যুবকেরা বঞ্চিত হল, ৩৫ হাজার টাকার সেই সুযোগ থেকে তারা বঞ্চিত হল। কি চলছে? আপনাদের রাজ্য সরকারের একটা স্কীম চালাচ্ছেন আমি তাঁকে ধন্যবাদ জানাই এবং খুশি হয়েছি, কিন্তু সাংঘাতিক দিক কোনটা? সেখানে দলের পক্ষ থেকে একজন করে ডেপিউট করে দিয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে। নুতন করে এরা যারা ২৫ হাজার টাকার একটা স্কীম তৈরি করেছে, কি করা হচ্ছে. এস.ডি.ও. তার চেয়ারম্যান, কোনও কোনও জায়গায় এ.ডি.এম. তার চেয়ারম্যান, এক একটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে সেখানে কি হচ্ছে? বেকার যুবকদের বলা হচ্ছে, শোন তোমার নাম কি? তোমার বাড়ি কোথায়? তুমি এল.সি.এস.এর সার্টিফিকেট আনতে পারবে? যদি আনতে পারো তবে তুমি ২৫ হাজার টাকা পাবে। এই যে বেকারত্বের যন্ত্রণা এবং তাকে এগিয়ে নিয়ে যাবার জন্য ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠিত করা হয়েছিল কি? আজকে অসীমবাবু জানেন না. অসীমবাবু বোঝেন না. তাই এই কথা বলছেন। শিক্ষার প্রগতির কথা তিনি বলেছেন, ইন্সপেকশনের কথা আর কি বলব, সত্যবাবু সব বলে দিয়েছেন, পড়াও নেই, পরীক্ষাও নেই. শিক্ষা এগিয়ে চলছে। অসীমবাবু জানেন না, বোঝেন না, তাই এই কথা বলেছেন। আমি আর কি বলব, আমার বলার কিছু নেই সত্য বাবু ওটা বলে দিয়েছেন, গ্রামীণ উন্নয়নের কথা সত্য বাবু বলে দিয়েছেন। আমি শুধু শেষ পর্যায়ে একটা বিষয়ে অসীম বাবুকে ধন্যবাদ জানাব যে নয়টি জীবন দায়ী ওষুধের উপর থেকে ট্যাক্স তুলে দিয়েছেন, তার জন্য তাঁকে আন্তরিক ভাবে ধন্যবাদ জানাব। কিন্তু তাঁকে এও দেখতে বলব যে ক্ষুদ্র প্রস্তুতকারী স্মল ইউনিটগুলো এই রাজ্যে ধুঁকছে, আপনাদের ঐ দীপক বাবু যার মালিকানায় ছিলেন, এখানকার যিনি আপনাদের

দলের মেম্বার, তাঁরই ইনস্টিটিউটকে টেক ওভার করে নিয়েছেন। আমি আপনার কাছে আপিল করব যে ক্ষুদ্র যে সব ইউনিটগুলো, স্মল স্কেল ইউনিটগুলোকে আপনি বাঁচান। এই রকম হাজার হাজার স্মল স্কেল ইউনিট আছে। আমি অনুরোধ করছি, আপনি স্বাস্থ্যমন্ত্রীকে বলুন অর্থমন্ত্রী হিসাবে যে ৪০ কোটি টাকার একটা বাল্ক অব ড্রাগ পারচেজ হয় আজকে পশ্চিমবাংলার হাসপাতালগুলোতে এবং সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্সের মাধ্যমে, ড্রাগ টেন্ডার সিলেকশন কমিটির মাধ্যমে, একটা পারসেন্টেজ সেই শিল্পগুলোকে বাঁচিয়ে রাখে। তা নাহলে তারা ধুঁকছে, তারা মরে যাবে। নিশ্চিহ্ন হয়ে যাবে তারা। এটা আপনার কাছে আপিল হিসাবে রাখছি। আর একটা আপিল রাখছি, ব্লক লেভেলে প্ল্যানিং-এ ইনভলভমেন্টের কথা বলেছেন এম.এল.এদের , এম.পি.দের। ডিস্ট্রিক্ট লেভেলে প্ল্যানিং ইনভলভমেন্টের কথা বলেছেন। আমি মেয়ার সাজেশন দিতে পারি, কিন্তু অথরিটেটিভ সাজেশন দেবার ক্ষমতা নেই সদস্য হিসাবে। আমি মনে করি সমস্ত দলের পক্ষ থেকে রাজনীতির উর্ধ্বে দাঁড়িয়ে এম.এল.এ, এম.পি.দের স্পেসিফিক একটা ক্ষমতা দিন এবং সরকার এটা চিন্তা করুন যে একটা এম.এল.এ. সেই এলাকার প্রতিনিধি—পঞ্চায়েত নিশ্চয়ই থাকবে, আমি অশ্রদ্ধা করছি না, সব জায়গায় থাকবে, কিন্তু তার এলাকায় একটা ক্যানেল কোথায় কাটা হবে, বেড কোথায় হবে, তার এলাকার একটা উন্নয়ন মূলক কাজে অগ্রাধিকার কোন ভিত্তিতে পাবে, ন্যূনতম একটা ক্ষমতা বিধানসভার সদস্য এবং পার্লামেন্টের মেম্বারদের অন্তত দেবেন, তাঁদের কথাকে ন্যূনতম একটা মর্যাদা দেবেন। চিঠি লিখলে আপনারা উত্তর দেন না, আপনাকে একটা চিঠি দিয়েছিলাম, উত্তর দিয়েছেন? আমি আপনাকে একটা চিঠি দিয়েছিলাম নীতিগত প্রশ্নে, অসীমবাবু, আপনার সঙ্গে ব্যক্তিগত ভাবে আলোচনা হয়েছে, উত্তরটা দেবার মতো ভদ্রতা আপনি দেখান নি। একটা উত্তর দেন না আপনারা। একটা সাজেশন সিক করলে আপনারা উত্তর দেন না। গণতান্ত্রিক পদ্ধতিকে আপনারা শ্রদ্ধা করেন? তাই এই বাজেট সার্বিক ভাবে একটা দুর্নীতির বিকেন্দ্রীকরণের বাজেট, এই বাজেট সার্বিক ভাবে এক তত্ব কথার আলোক ঝলসানির বাজেট, এই বাজেট সার্বিকভাবে এক দলীয় শাসন ব্যবস্থাকে কায়েম করার জন্য সমস্ত রকম সহযোগী রাজনৈতিক দলগুলোর ডানা কাটা বাজেট এবং এই বাজেট সার্বিক ভাবে পশ্চিমবঙ্গকে থমকে দাঁড় করিয়ে দিয়েছে। এ বাজেট অব স্ট্যাগনেশন এবং এই বাজেটে পশ্চিমবঙ্গের অগ্রগতি, আর ভবিষ্যত, তার নুতন স্বপ্ন দেখা তার নুতন জীবনের জয়গান গাওয়ার কথা নেই, তাই এর বিরোধিতা করছি চুড়ান্তভাবে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেহেতু এই বাজেট যথেষ্ট সীমাবদ্ধতা এবং সমস্যার মধ্যে একটা ঘাটতি শূন্য, কিন্তু উন্নয়নশীল বাজেট তাই এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কেন্দ্রে রাজীব সরকারের চরম জনবিরোধী হিংস্র অর্থনৈতিক আক্রমণের অনিবার্য ফল হিসাবে ভারতবর্ষের কোটি কোটি মানুষের জনজীবন বিপর্যস্ত। শুধু বিপর্যস্তই নয় সমগ্র জাতীয় অর্থনীতি আজকে একটা লাগামহীন বিশৃঙ্খলার আবর্তে নিমজ্জিত হয়েছে। এ-রকম একটা পরিস্থিতিতে দাঁড়িয়ে ভারতবর্ষের কোনও রাজ্য সরকারের পক্ষে একে ওভার কাম করা প্রায় দুঃসাধ্য কাজ। তাই আমরা জানি পশ্চিমবঙ্গে এই সীমাবদ্ধ গন্ডির মধ্যে দাঁড়িয়ে এই সংকটকে সম্পূর্ণ ওভার-কাম করা যায় না। কিন্তু প্রশ্ন হচ্ছে সেই চেষ্টা হচ্ছে কি না এবং সেই পরিস্থিতিতে এই বাজেটকে সমর্থন করা যায় কিনা, সেটা দেখা দরকার। আমি প্রথমেই

বলতে চাই যে, যে-চরম বিশৃঙ্খল অর্থনীতি কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের মানুষের ঘাড়ে চাপিয়ে দিয়েছে, তার পাঁচটি দিক আছে। তার প্রথম দিক হচ্ছে, ক্রমহ্রাসমান উৎপাদন বৃদ্ধির গতি। দ্বিতীয় দিক হচ্ছে, ক্রমহ্রাসমান পরিকল্পনা বহির্ভুত ব্যয়। তৃতীয় দিক হচ্ছে প্রায় ২ কোটি টাকার বেশি দেশি ও বিদেশি ঋণের বোঝা। চতুর্থ দিক হচ্ছে, ১০,০০০ কোটি টাকারও বেশি কেন্দ্রের ঘাটতি বাজেট। আর পঞ্চম দিক হচ্ছে, লাগামহীন মূল্যবৃদ্ধি। এই সমস্তগুলিই আজকে জনসাধারণের ঘাড়ে এসে পড়েছে। কেন্দ্রীয় সরকারের দায়িত্বজ্ঞানহীন কাজের ফল সমস্ত রাজ্যগুলিকেও ভোগ করতে হচ্ছে। সে বিষয়ের কতগুলি প্রধান দিক আমি এখানে উল্লেখ করতে চাই। কেন্দ্রের চূড়ান্ত অর্থনৈতিক দায়িত্বহীনতা রাজ্যগুলিকে যেসব সমস্যার মুখোমুখি করে তার প্রধান প্রধান বিষয়গুলি হল—প্রশাসনিক পথে রাষ্ট্রায়ত্ব পন্যের কেন্দ্রীয় সরকার দিনের পর দিন মূল্যবৃদ্ধি ঘটিয়ে চলেছে। যার ফলে কেন্দ্রীয় রাজস্বভাগ থেকে রাজ্যগুলি বঞ্চিত হচ্ছে। দ্বিতীয় বিষয় হল—ঋণনির্ভর প্রশাসনিক ব্যয় বৃদ্ধির ফলে কেন্দ্রীয় প্রশাসনের ব্যয় বৃদ্ধির ফলে রাজ্যগুলির সম্পদ সংগ্রহের যে সুযোগ সুবিধা যা সংকুচিত হয়ে যাচ্ছে। তৃতীয় বিষয় হল—বৃহৎ পুঁজি ও বিত্তবানদের কেন্দ্রীয় সরকার দিনের পর দিন ছাড় দিয়ে চলেছেন। চতুর্থ বিষয় হল—স্যার, আপনি জানেন ইংরাজিতে একটা কথা আছে, ''মেথড ইন ম্যাডনেস''। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই মেথড ইন ম্যাডনেস এর অর্থ হচ্ছে, বাংলায় যাকে বলে 'জাতে পাগল তালে ঠিক।' সে রকম ভাবে কেন্দ্রীয় সরকার রাজ্যের সঙ্গে বিভাজনযোগ্য কর ও শুল্কগুলিতে বেশি করে ক্রমাগত ছাড় দিয়ে চলেছে। আবার উল্টোটা দেখুন, কেন্দ্রের একচেটিয়া আয়ের উৎস যেগুলি, যেগুলির রাজ্য এক পয়সাও পায় না, সেই আয় তাঁরা ক্রমাগত বাড়িয়ে চলেছেন এবং রাজ্যগুলিকে তাঁরা এইভাবে ক্রমাগত বঞ্চিত করছেন। ফলে যে সামগ্রিক সংকট দেখা দিচ্ছে, সেই সংকটের বোঝা অনিবার্যভাবে ভারতবর্ষের জনসাধারণের ঘাড়ে এসে পড়ছে। কেন্দ্র সৃষ্ট এই সার্বিক সংকট ও মূল্যবৃদ্ধি সমাজের দুর্বলতর অংশের উপর যে বোঝা চাপায় তার প্রত্যক্ষ মোকাবিলা রাজ্যগুলিকে করতে হয়। আবার মহার্ঘ ভাতার মতো ক্ষতিপূরণ দায়-দায়িত্ব রাজ্য সরকারকে পালন করতে হয়। আবার কেন্দ্রীয় নীতির ফলে নানান ক্ষেত্রে পরিকল্পনার ব্যয়বরাদ্দ বৃদ্ধি পায় এবং তার দায়-দায়িত্বও রাজ্যকে পালন করতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন যে, এই অবস্থায় একটা উন্নয়নমূলক প্রগতিশীল বাজেট কোনও রাজ্য সরকারের পক্ষে তৈরি করা খুবই দুঃসাধ্য কাজ। সেই দুঃসাধ্য কাজকে বাস্তবায়িত করার চেষ্টা করার জন্য আমি আমাদের অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। তিনি শুধু প্রচেষ্টাই চালিয়েছেন, তাই নয়, বহু ক্ষেত্রেই তিনি সাফল্যলাভ করেছেন। তার সাফল্যের কয়েকটি নজির আমি এখানে তুলে ধরতে চাই। কেন্দ্রের নির্দ্ধারিত পরিকল্পনার লক্ষ মাত্রার সঙ্গে আরও ৫৮ কোটি টাকা যোগ করে রাজ্যের মোট পরিকল্পনা ব্যয়কে ৯৫১ কোটি টাকায় নিয়ে এসেছেন, ফলে মোট পরিকল্পনা ব্যয় ১৬ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে। এই সংকটের মধ্যে দাঁড়িয়েও প্ল্যান ও নন-প্ল্যান এক্সপেন্ডিচারে এবারে কেন্দ্র ও রাজ্য বাজেটের যদি তুলনামূলক বিচার করা যায় তাহলে বিষয়টি বুঝতে সুবিধা হবে। এবারের কেন্দ্রীয় বাজেটে প্ল্যান এক্সপেন্ডিচার ১১ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে, আর নন-প্ল্যান এক্সপেন্ডিচার ১৬.৬ পারসেন্ট বৃদ্ধি পেয়েছে।

[7-00—7-10 P.M.]

রাজ্য বাজেটে প্ল্যান এক্সপেন্ডিচার হচ্ছে ১৬ পারসেন্ট আর নন-প্ল্যান এক্সপেন্ডিচার হচ্ছে ১০ পারসেন্ট। এবারের রাজ্য বাজেট শুধু ঘাটতি শূন্য নয়, গত বছরের সমস্ত লক্ষ্যমাত্রা এবার পূরণ করা গেছে। কেন এই কাজ সম্ভব হয়েছে সে বিষয়ে যাচাই করা দরকার। এটা সম্ভব হয়েছে এই কারণে, বামফ্রন্ট সরকার তার আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে কৃষি এবং গ্রামীণ পুনর্গঠনের দায়-দায়িত্ব সেটা পালন করেছেন। তারফলেই এই কাজ করা সম্ভব হয়েছে। আপনি জানেন স্যার, ১ বছরের খরার ধাক্কায় কেন্দ্রীয় সরকারের গ্রীণ রেভলিউশন, খাদ্যের স্বয়ংসম্পূর্ণতা ইত্যাদি সব ডিস-ব্যালেন্সড হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের বিশাল মজুত ভান্ডার গড়ে ওঠার যে ঢককা নিনাদ শোনা গিয়েছিল তা ফুটো হয়ে গেছে। কিন্তু পশ্চিমবাংলায় খরা গেছে, বন্যা গেছে তাসত্ত্বেও কিছু হয়নি। অথচ এক খরার ধাক্কায় কেন্দ্রীয় সরকারের অর্থনীতির অনিবার্য অভিশাপ ভারতবর্ষের মানুষের তন্ডুল জাতীয় খাদ্য গ্রহণের পরিমাণ প্রতিদিন ২.৩ শতাংশ কমে গেছে। পশ্চিমবাংলার এই দূর্ভাগ্য কিন্তু ঘটেনি, পশ্চিমবাংলা তার ব্যতিক্রম। তবে এই কাজ সম্ভব হতে পেরেছে মূলত ভূমি সংস্কারকে কেন্দ্র করে সেচ এবং পুনর্গঠনের যে দায়-দায়িত্ব রাজ্য সরকার সেটা পালন করেছেন। যার ফলে ক্ষুদ্র এবং গরিব মানুষের উৎপাদিকা শক্তির যে উদ্দাম বিকাশ সেই বিকাশের পথকে খুলে দেওয়া গেছে এবং তারফলেই এই অসাধ্য সাধন করা সম্ভব হয়েছে। এই প্রসঙ্গে আর একটি কথা উল্লেখ করা দরকার, দেশ আজ ৪০ বছর হল স্বাধীনতা অর্জন করেছে। ৪০ বছর পরেও ভারতে বুর্জোয়া গণতান্ত্রিক বিপ্লবের সর্বাধিক গুরুত্বপূর্ণ ভূমিসংস্কারের কাজটি অস্বীকৃত। ভূমি সংস্কারের যে কাজ সেই কাজটি এখনও সফল হয়নি গোটা ভারতবর্ষ ব্যাপী। মহলানবিশ কমিটির সুপারিশ অনুসারে এবং কেন্দ্রীয় সরকারের নিজস্ব রিপোর্ট অনুসারে দেশে ২ কোটির বেশি একর জমি উদ্বৃত্ত হওয়ার প্রয়োজন ছিল। আমাদের হিসাব অনুসারে ৩ কোটির বেশি একর জমি উদ্বৃত্ত হওয়ার প্রয়োজন ছিল। কিন্তু স্যার, পশ্চিমবাংলা বাদে বাকি রাজ্যগুলির দিকে তাকিয়ে দেখুন, এখানে কংগ্রেস বেঞ্চের একমাত্র মাননীয় সদস্য শ্রী জ্ঞান সিং সোহনপাল মহাশয় বসে আছেন—আমি তাকে কয়েকটি রাজ্যের নমুনা তুলে ধরছি। আমি প্রথমে তামিলনাড়ুর কথা উল্লেখ করছি। আপনি নিশ্চয়ই জি.কে. মুপানরের নাম শুনেছেন? তার পরিচয় দেবার দরকার নেই। সেই জি.কে. মুপানারের ফ্যামিলির জমির পরিমাণ হচ্ছে ৪ হাজার একর। অন্ধ্র প্রদেশের চেল্লাপল্লী রাজার বেনামে জমির পরিমাণ হচ্ছে ২ হাজার ৭০০ একর। মধ্যপ্রদেশের তিকমগড়ের রাজা স্বনামে এবং বেনামে ১০ হাজার একর জমি দখল করে রেখেছেন। উত্তরপ্রদেশের সুরৎবাহাদুর শাহ পরিবারের জমির পরিমাণ হচ্ছে ৬ হাজার একর। বিহারের মোহান্তনী হোক ১২ হাজার একর জমির মালিক। একমাত্র বিহারের ১০টি পরিবারের জমির পরিমাণ হচ্ছে ১ লক্ষ ৬১ হাজার একর জমি। সুতরাং ২ কোটি একরেরও বেশি জমি প্রাক্তন রাজা, মহারাজ এবং ভূস্বামীদের দখলে রয়ে আছে। এই সমস্ত ভূমির সংস্কার অস্বীকৃত হয়েছে তাই এক খরার ধাক্কায়, এক বন্যার ধাক্কায় সারা ভারতবর্ষ ব্যাপী হাহাকারের মুখে পড়েছে। অপরদিকে পশ্চিমবাংলায় কৃষি পুনর্গঠনের সাথে, রাজ্যের আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও ন্যুনতম যেটুকু রাজ্য সরকারের সাহায্য করা দরকার সেইটুকু সাহায্য করেছে। এবং তার সাথে খেটে-খাওয়া মানুষের উৎপাদিকা শক্তির উদ্দাম বিকাশ এই সাফল্যের পিছনে কাজ করছে। এরপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কেন্দ্রীয়

সরকারের দৃষ্টিভঙ্গির সঙ্গে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির যে কতখানি তফাত সে বিষয়ে উল্লেখ করছি। কেন্দ্রীয় সরকার ক্রমাগত ধনীদের দিনের পর দিন কনসেশন দিয়ে চলেছে। এবং অপরদিকে সমস্ত রকমের শোষণ, লাঞ্ছনা খেটে-খাওয়া মানুষের উপর চাপিয়ে দিচ্ছে। এদিকে পশ্চিমবঙ্গ সরকারের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সম্পদ সংগ্রহের জন্য বড় লোকদের পান-ভোজন, শীততাপ নিয়ন্ত্রিত বিলাস, ভিডিও-র উপর আক্রমণ করেছে। তাই ওঁরা বিরোধিতা করেছেন। শুধু তাই নয়, অপরদিকে রাজ্যে উৎপাদিত ৯টি জীবনদায়ী ওষুধকে করমুক্ত করেছেন। কয়লার সেস বৃদ্ধির বিরুদ্ধে নানা রকম অ্যাটাক হচ্ছে। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, কয়লা ব্যবহার আজ সাধারণ মানুষের, নিম্ন মধ্যবিত্ত মানুষের সীমার গন্ডির বাইরে চলে গেছে। সুতরাং তাই নিয়ে বেশি মাথা ঘামাতে চাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। আমাদের রাজ্য বাজেট এবং ইকনমিক রিভিউতে দেখছি যে রাজ্যের সমস্ত জায়গার চিত্র সমান উজ্জ্বল নয়। আমি একটি শিল্পের ক্ষেত্রে আকর্ষণ করছি। কেন্দ্রের বড় বিনিয়োগ ছাড়া কোনও বড় শিল্প তৈরি হতে পারে না। রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ক্ষুদ্র ও মাঝারি শিল্পকে গড়ে তোলার জন্য যথাসাধ্য চেষ্টা করে যাচ্ছেন। আমি একটা দিকে একটু নজর দিতে বলব। সরকারি পরিচালনাধীনে যে শিল্পগুলি আছে সেখানে ব্যাপক ক্ষতি হচ্ছে। একমাত্র পরিবহনেই ৫০ কোটি টাকা ক্ষতি হয়েছে। এগুলির দিকে লক্ষ্য রেখে পরিচালন ব্যবস্থার উন্নতি করে এগুলিকে বাঁচাতে হবে। কেন্দ্রীয় সরকারের বেশি সাহায্য আমরা পাব না। নিজস্ব মতে, নিজস্ব রিসোর্সের উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের যে সংগ্রামী অভিযান তাকে শক্তিশালী করতে হবে। তার বলিষ্ঠ প্রয়াস মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নিয়েছেন, সেজন্য তাঁকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সেই সঙ্গে সঙ্গে কংগ্রেসের সদস্যারা বাজেটের উপর যে আলোচনা করেছেন আমি তা মন দিয়ে শুনলাম। ভেবেছিলাম তাঁরা গঠনমূলক কথা বলবেন। আমাদের বাজেটে ভুল হতে পারে, সমালোচনা করতে পারেন, কিন্তু কিভাবে এই রাজ্যের অর্থনীতি গড়ে তুললে রাজ্যের উন্নতি হবে এমন কোনও গঠনমূলক কথা তাদের কাছ থেকে শুনলাম না। দুটি জিনিস শিখলাম, একটি বললেন ডেফিসিট ফাইনান্সিং বাজেট ভাল, বাজেটে ঘাটতি থাকা কিন্তু ভাল, আর পঞ্চায়েত ব্যবস্থা ভাল নয়। তাঁদের বক্তব্যের মধ্যে দ্বিতীয় যেটা শিখলাম সেটা একটা সেল্ফ কন্ট্রাকডিশন। দেখলাম ফুল অফ কন্ট্রাডিক্সন। একজন বললেন ডেফিসিট ফাইনান্সিং বাজেট ভাল, আর একজন বলছেন এই যে কয়লার উপর কর চাপানো হল এটা ঠিক নয়। সাধারণ অর্থনীতি এটাই বলে যে ঘাটতি বাজেট পূরণ করতে গেলে কর চাপাতে হবে। কোনও বাজেট ঘাটতি হলে দেশের অর্থনীতির মঙ্গল হয় না, ক্ষতি হতে পারে। ৪০ বছর ধরে কংগ্রেস ভারতবর্ষ শাসন করেছেন এবং বাজেটে ঘাটতি করেছেন। সেই ঘাটতি পূরণ করার জন্য যে পদক্ষেপ নিয়েছেন তাতে দেশকে সর্বনাশের পথে ঠেলে দিয়েছেন। তাঁরা কি করেছেন, কাগজের টাকা ছাপাচ্ছেন, ঋণ পত্র বিলি করছেন, বিদেশের কাছে ঋণ করছেন। কর বসলেই জিনিসের দাম বাড়বে, শিল্পের উৎপাদন কমবে। আমি একটা তথ্য হাজির করব, দেখতে পাবেন ভারতবর্ষে আজকে কত কোটি টাকা ঋণের মধ্যে আছে—১ লক্ষ ৮২ হাজার কোটি টাকা। ভারতবর্ষের সরকারের

ঋণ মানেই তা জনগণের ঋণ। ২৭ হাজার কোটি টাকার মতো বৈদেশিক ঋণ। বেসরকারি মালিকের বিদেশি ঋণ যুক্ত পরিমাণ হবে ৩৫ হাজার কোটি টাকা। হিসাব করে দেখলে এই ঋণ মানে ভারতবর্ষের জনগণের ঋণ। প্রতিটি মানুষ পিছু ঋণের পরিমাণ ২৩০০ টাকা। ভারতবর্ষের দুই তৃতীয়াংশ মানুষের সারা বছরে আয় হয় না। গত বছর আগে আমাদের দেশের ঋণের পরিমাণ ছিল আয়ের ৪০ শতাংশ, সেটা বেড়ে হয়েছে ৮২ শতাংশ। স্বাভাবিক ভাবেই ঐ ডেফিসিট ফাইনান্সিং বাজেটের পরিণতি। ২০ হাজার কোটি টাকার কাগজের নোট ছাপানো হয়েছে, তার পরিণতি হিসাবে বেকার, দারিদ্র বাড়ছে। গোটা রাজ্যের মধ্যেই ঐ ঋণ বাড়তে বাধ্য। একটা রাজ্যকে কেন্দ্রের অধীনে থাকছে, পরিচালনা কেন্দ্রের, তার মধ্যে থেকে তাকে সরকার চালাতে হবে। কাজেই ডেফিসিট ফাইনান্সিং বাজেট হবে। কারণ আমড়া গাছে আম ফলে না, সোনার পাথর বাটি হয় না, হাঁস সোনার ডিম দিতে পারে না। তেমনি ভারতবর্ষের অর্থনীতি যদি ঘাটতির উপর নির্ভরশীল হয়, যদি বিদেশি ঋণের উপর নির্ভরশীল হয়, দেশি ঋণের উপর নির্ভরশীল হয় তা হলে সেই অর্থনৈতিক কাঠামোয় একটা রাজ্যের অর্থনীতি সুষ্ঠুভাবে পরিচালিত হতে পারে না।

[7-10—7-20 P.M.]

ভারতবর্ষের এই অর্থনীতির প্রভাব আমাদের রাজ্যে পড়তে বাধ্য, এটা একটু চিন্তা করলেই বুঝতে পারবেন। কেন্দ্রের এই ডেফিসিট বাজেট ও অর্থনীতির ফলে একদিকে কেন্দ্র দেউলিয়া হচ্ছে, ফলে গোটা দেশটা পিছিয়ে যাচ্ছে; অন্যদিকে সমৃদ্ধবান ব্যক্তিরা আরও সমৃদ্ধ হচ্ছে, তাদের ঘরে সম্পদ পুঞ্জিভূত হচ্ছে। আমরা হিসাব নিয়েছি, কেন্দ্রীয় অর্থমন্ত্রী লোকসভায় উত্তর দিয়েছেন যে, ১৯৮০ থেকে ১৯৮৪—এই চার বছরে ২০টি শিল্পপতি পরিবারের সম্পদ বৃদ্ধি পেয়ে ৭০০০ কোটি থেকে বেড়ে ৫০ হাজার কোটি হয়েছে। কয়েকদিন আগে ইন্ডিয়া টু-ডে' পত্রিকায় একটি খবর বেরিয়েছে যে, হিন্দুজার মেয়ের বিয়ের নিমন্ত্রণপত্র ছাপাতে ২০ লক্ষ টাকা খরচ হয়েছে এবং বরকে যৌতুক দেওয়া হয়েছে ৫০ কোটি টাকা। আজকে দেশের সম্পদ কিছু লোকের হাতে পুঞ্জিভূত হয়েছে, ফলে দেশে ঘাটতি বাড়ছে। কেন্দ্রের হাতে নোট ছাপাবার ব্যবস্থা আছে, সেখানে ছাপা হচ্ছে, ফলে জিনিসপত্রের দাম বাড়ছে এবং এইভাবে গোটা দেশকে তাঁরা শোষণের লীলাক্ষেত্রে পরিণত করছেন। আর এরই পরিণতি হল আজকে দেশে ১০/১২ কোটি বেকার, ১.৫০ লক্ষ কারখানা বন্ধ। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী একটি বাজেট পেশ করেছেন। স্বাভাবিকভাবে এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে একটা সার্বিক চিন্তা করতে হয়েছে। এবারে কেন্দ্রীয় সরকার যে বাজেট করলেন, তারমধ্যে আমরা দেখেছি যে, সেটা সাধারণ মানুষের পক্ষে নয়। দেখা যাচ্ছে, এবারে কৃষি সাহায্যের ক্ষেত্রে গত বছরের তুলনায় ৩ শতাংশ খরচ কমানো হয়েছে। সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে এক শতাংশ খরচও তাঁরা করেন নি। আর.এল.ই.জি.পি. এর ক্ষেত্রেও এক শতাংশ বরাদ্দ তাঁরা বৃদ্ধি করেন নি। কিন্তু সামরিক ক্ষেত্রে তাঁরা ১০ ভাগ বৃদ্ধি করেছেন, টেলি কমিউনিকেশনের ক্ষেত্রে বরাদ্দ বৃদ্ধি করেছেন দুই গুণ। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের বাজেট। এই বাজেটের আগেই তাঁরা প্রশাসনিক আদেশ বলে লোহা, ইস্পাত, পেট্রোল ইত্যাদির দাম বাড়িয়েছেন এবং তার মধ্যে দিয়ে অতিরিক্ত ৩০০০ কোটি টাকা কর আদায় করেছেন। তার ফলে এক বছরের মধ্যে জিনিসের দাম ১০ শতাংশ বাড়বে।

এই রকম একটি অবস্থার মধ্যে দাঁড়িয়ে একটি রাজ্য সরকার কি করে চলতে পারে? তবুও কেন্দ্রের এই ডেফিসিট বাজেটের মধ্যে দাড়িয়ে আমরা একদিকে সম্পদ সংগ্রহ করবার চেষ্টা করেছি, আর ওঁরা চিৎকার করে বলছেন যে, রাজ্য সরকার অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করতে পারছে না। ওঁরা ২৮ বছর ধরে এই রাজ্য শাসন করেছেন এবং তাতে যে সম্পদ সংগ্রহ করেছেন, আমরা ১১ বছরে তার দুই গুণ সম্পদ সংগ্রহ করেছি। এই বছর আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাতে পরিকল্পনা খাতে ১৬ শতাংশ খরচ করা হবে এবং পরিকল্পনা বহিংর্ভূত খাতে খরচ করা হবে ১০ শতাংশ। আর ওঁদের বাজেটে পরিকল্পনা বহিংর্ভূত খাতে খরচ করা হবে ১৬ শতাংশ এবং পরিকল্পনা খাতে খরচ করা হবে ১০ শতাংশেরও কম। এই অবস্থায় দাঁড়িয়ে সমস্ত বিষয়টা বিবেচনা করতে হবে। আজকে রাজ্যে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করছেন। শ্রীমতী গান্ধী যখন জীবিত ছিলেন তখন তিনি আইন করে দিয়েছিলেন যে, গুডস অফ ন্যাশনাল ইম্পর্টেন্স এর উপর রাজ্য সরকার কর চাপাতে পারবে না, এক্সপোর্ট ওরিয়েন্টেড যেসব গুডস আছে তার উপর কর চাপাতে পারবে না। তাই স্বাভাবিকভাবে আমরা যা সংগ্রহ করব—সেটা সাধারণ মানুষের জন্য খরচ করব। তবে তারজন্য কর চাপিয়ে জনগণের কাছ থেকে বেশি সংগ্রহ করব না। আমাদের যা আয় সেটাই ব্যয় করবার চেষ্টা করব এবং মাননীয় অর্থমন্ত্রী সেটাই এখানে করবার চেষ্টা করেছেন। আজকে ভারতবর্ষে এক লক্ষ পঞ্চাশ হাজার কারখানা বন্ধ। পশ্চিমবঙ্গে বেকার সংখ্যা বাড়ছে বলে ওঁরা বলছেন, কিন্তু ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, সেখানে রেজিস্টার্ড বেকারের সংখ্যা ৩.৫০ কোটি। আজকে বিহার, উত্তর প্রদেশে গরম জামা কাপড়ের অভাবে লোক শীতে মারা যাচ্ছে। তখন আমাদের দেশে হাজার হাজার কাপড় কল বন্ধ হয়ে থাকে। কাপড়ের উৎপাদন বন্ধ হয়ে থাকে, স্বাভাবিক ভাবে কারখানা বন্ধ হয়ে যাবে। আমাদের দেশের মালিকদের এত টাকা এবং সম্পদ বেড়ে গেছে যে সেই সম্পদ বিদেশে পাচার করে দিচ্ছে। তারা সেই টাকা সুইজারল্যান্ডে এবং ইংলন্ডের ব্যাঙ্কে জমা রাখছে। সেই জমা দেওয়া টাকার পরিমাণ হল প্রায় ২৫ হাজার কোটি টাকা। এইভাবে তারা টাকা পাচার করে আমাদের দেশের সর্ব্বনাশ করছে। এখানকার গরিব মানুষ আরও গরিব হয়ে যাচ্ছে। কারখানায় তারা উৎপাদন করতে চায় কিন্তু করতে পারছে না, এটা হলে না হয় কথা থাকত। কিন্তু এখানে তা হচ্ছে না। মালিক পক্ষ এখানে বিনিয়োগ কমিয়ে দিয়ে সেই টাকা বিদেশে পাচার করে দিচ্ছে। এই হচ্ছে আমাদের ভারতবর্ষের অবস্থা। স্বাভাবিকভাবে বেকার বাড়তে বাধ্য এবং এই জন্যই ভারতবর্ষের বেকার বেড়ে যাচ্ছে। অন্যদিকে পশ্চিমবাংলার প্রতি কি ভাবে অবিচার করা হচ্ছে সেটা স্যার, আপনি একটু দেখুন। এখানে আমি একটা সংখ্যা তথ্য তুলে ধরছি তাতেই আপনি বুঝতে পারবেন কিভাবে অবিচার করা হচ্ছে পশ্চিমবাংলাকে। আমরা ষষ্ঠ পরিকল্পনায় কেন্দ্রীয় সাহায্য চেয়েছিলাম ৪৯৯৫ কোটি টাকা তার মধ্যে আমরা পেলাম ৩৫০০ কোটি টাকা। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আমাদের যে ৩২৫ কোটি টাকা দেওয়ার কথা সেই টাকা কেন্দ্র আমাদের দিল না। সপ্তম যোজনায় আমরা দাবি করেছিলাম ৬৬৬৫ কোটি টাকা, তার মধ্যে পেলাম কত? পেলাম ৪১২৫ কোটি টাকা। অথচ মহারাষ্ট্রের ক্ষেত্রে কি হল? সপ্তম যোজনায় পেল ১০,৫০০ কোটি টাকা। প্রথম থেকে সপ্তম যোজনা পর্যন্ত মহারাষ্ট্রের লগ্নির পরিমাণ ৮৭ ভাগ বেড়েছে আর পশ্চিমবাংলার ক্ষেত্রে বেড়েছে মাত্র ৫৭ ভাগ। সেই জন্য পশ্চিমবাংলা উন্নতি করতে পারেনি।

ভারতবর্ষের মধ্যে আগে শিল্পে পশ্চিমবাংলার স্থান কোথায় ছিল আর আজ কোথায় এসে দাঁড়িয়েছে? কেন আজকে পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা এই রকম? কে করেছে এটা? কে পশ্চিমবাংলাকে মুমূর্ষ করেছে? ১৯৫৬ সালে কেন্দ্রীয় সরকার একটা আইন করেছিল, সেটা হল মাশুল সমীকরণ নীতি। আমাদের এখানকার কয়লা ইস্পাত যখন অন্য কোনও জায়গায় যাবে তখন দাম কমে যাবে আর অন্য জায়গার সুতা বা অন্যান্য জিনিস আমাদের এখানে যখন আসবে তখন দাম বেড়ে যাবে। এখানকার কয়লা ইস্পাত যত দূরে যাবে তত টেলিগ্রাফিক রেটে কয়লার, লোহার দাম কমে যাবে। আর আমাদের এখানকার কয়লা যখন আমরা নিতে যাব তখন তার দাম বেড়ে যাবে। এর ফলে কি কোনও শিল্পপতি আমাদের এখানে এসে কারখানা স্থাপন করতে চাইবে? সেইজন্য শিল্পপতিরা আমাদের এখান থেকে চলে যাচ্ছে। আবার অন্য দিকে মহারাষ্ট্রের সূতা আমরা যখন কিনব তখন আমাদের বেশি দাম দিয়ে কিনতে হবে, আর আমাদের কয়লা মহারাষ্ট্র কম দামে কিনবে। এখানকার চটকল, সূতাকল, চা-বাগান এবং ইঞ্জিনিয়ারিং শিল্পের মালিকরা এখান থেকে কোটি টাকার মুনাফা তুলে নিয়ে গিয়ে অন্য রাজ্যে লগ্নি করছে। আমাদের এখানকার অর্থ লুঠ করে নিয়ে গিয়ে অন্য রাজ্যে কারখানা স্থাপন করছে। আমরা জানি ১৯৬৬ সালের পর থেকে পশ্চিমবাংলায় কোনও ভারি শিল্প স্থাপন করা হয় নি। আমরা দাবি করেছিলাম পশ্চিমবাংলায় ভারি শিল্প স্থাপন করা হোক। হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানা স্থাপন করতে চেয়েছিলাম, সল্ট লেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স, হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে চেয়েছিলাম। কিন্তু কেন্দ্রীয় সরকার তার কোনওটাই অনুমোদন দেয়নি। দূর্গাপুরে ইস্পাত কারখানার সম্প্রসারণের কথা বলা হয়েছিল। কিন্তু কোনওটাই দিলেন না। কেন, কি দোষ করেছে পশ্চিমবাংলা? হলদিয়ার পেট্রো-কেমিক্যালের ব্যাপারে আমরা কেন্দ্রের কাছ থেকে টাকা চাই নি, কেন্দ্রের তহবিল আমরা চাই নি আমরা শুধু এর ছাড়পত্র চেয়েছি। যে সমস্ত অর্থনৈতিক প্রতিষ্ঠান এখানে অর্থ লগ্নি করতে চান সেই ব্যাপারে আমরা শুধু ছাড়পত্র চেয়েছি। কিন্তু কেন্দ্রীয় সরকার আটকে রেখেছে। এর কারণটা কি? কারণটা হল গুজরাটে ধিরুভাই আম্বানি একটা পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স গুজরাটে করতে চায়। তিনি হলেন প্রধানমন্ত্রীর বন্ধু। তারপর নুসলি ওয়াদিয়া মফৎলাল গ্রুপের তারা একটা পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে চায়। তারাও একটা প্রস্তাব দিয়েছে। যাতে পশ্চিমবাংলার হলদিয়ায় যাতে পেট্রো-কেমিক্যাল বাতিল করা যায় তার চেষ্টা তারা করছে। সেই জন্য এখানে এর অনুমোদন পাওয়া যাচ্ছে না। তাই আমাদের অর্থমন্ত্রী ঘোষণা করেছেন যে দরকার হলে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য জনগণের থেকে টাকা চাইব এবং সেই টাকা দিয়ে আমরা এখানে এই কারখানা স্থাপন করব। যদি দরকার হয় পশ্চিমবাংলার মানুষ রক্ত বিক্রি করে টাকা দেবে এই কারখানা তৈরি করার জন্য। কেন্দ্র এখানে টাকা না দেওয়ারও একটা কারণ আছে। আসল কারণ হচ্ছে পশ্চিমবাংলাকে তারা ধংস করতে চায়, পশ্চিমবাংলাকে অর্থনৈতিক দিক থেকে মুমূর্ষ করতে চায়। আজকে কলকাতা বন্দর ধুঁকছে, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের সম্প্রসারণের অনুমোদন হল না, হলদিয়ার ফার্টিলাইজার বন্ধ হয়ে আছে, এই হল পশ্চিমবাংলার অবস্থা। কেন্দ্রের অবিচারের জন্য পশ্চিমবাংলার এই অবস্থা দাঁড়িয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটা কথা আমি বলতে চাই যে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রের বঞ্চনার কথা বলেন। তিনি অত্যন্ত সঠিক ভাবেই এই কথা বলেন। আমাদের এখানে যে বাজেট পেশ করা হয়েছে সেই বাজেটের মধ্যে আমি

লক্ষ্য করেছি প্রতিটি ক্ষেত্রে কেন্দ্রের বঞ্চনার কথা লেখা আছে, প্রতিটি ক্ষেত্রে কেন্দ্রের জন-বিরোধী নীতির প্রতিবাদ করা হয়েছে। আর একটা বিষয় আমি লক্ষ্য করেছি তা হল কংগ্রেস সদস্যরা বারে বারে পঞ্চায়েতের বিরুদ্ধে বলেছেন এবং এমন কি ওনাদের প্রবীণ সদস্য শ্রী মৃত্যুঞ্জয় ব্যানার্জি মহাশয় এই বাজেট নিয়ে আলোচনা করতে গিয়ে সমস্ত টাকা পঞ্চায়েতের হাতে, ক্যাডারদের হাতে তুলে দেওয়ার কথা বলেছেন।

[7-20—7-30 P.M.]

এখানে এটা হল দর্শনের ব্যাপার, দৃষ্টিভঙ্গির ব্যাপার। এই দর্শন ও দৃষ্টিভঙ্গি হল যে ক্ষমতাকে কেন্দ্রীভূত করা। আমাদের কথা হল ক্ষমতাকে জনগণের কাছে পৌঁছে দেওয়া, মানুষের অধিকারকে প্রতিষ্ঠিত করা। এরফলে মানুষ সেখানে প্রতিষ্ঠিত হবে, মানুষের চেতনা বাড়বে। ওঁরা বলছেন দলবাজির কথা। মাননীয় সদস্য মানসবাবু দলবাজির কথা বললেন। পঞ্চায়েত নির্বাচনের কিছু দিন আগে ১০ই ডিসেম্বর কেন্দ্রীয় মন্ত্রী রামলাল যাদব—জানি না, তাঁর চাকুরি আছে কি না—তিনি হঠাৎ সবং এ গিয়ে একটি রাস্তার উদ্বোধন করলেন এবং কেটি তরুন ক্লাবকে ৪ লক্ষ টাকা দিলেন। এটা দলবাজির হল না? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আর একটি কথা আমি এখানে পরিষ্কারভাবে বলতে চাই, কেন আজ কংগ্রেস পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে বিতাড়িত, পশ্চিমবাংলা থেকে কেন কংগ্রেস বিদায় নিয়েছে? পশ্চিমবাংলার মানুষ আজ কংগ্রেসকে এখান থেকে বিদায় দিয়েছে এই কারণে যে দেশের মানুষের কাছে কংগ্রেসের কোনও সামাজিক ভিত ছিল না। কংগ্রেসের সামাজিক ভিত ছিল গ্রামের জমিদার, মহাজন ও ভুস্বামীদের মধ্যে। এরা গরিব মানুষকে ঠকাত। গ্রামের গরিব মানুষদের যখন টাকার অভাব দেখা দিত, চাষের জন্য টাকার যোগাড় হত না, বীজ ধান থাকত না, তখন তারা বাধ্য হত ঐ সমস্ত মহাজনদের কাছে হাত পাততে। ঐ সমস্ত গরিব মানুষরা যখন সেই টাকা শোধ দিতে পারত না, তখন ঐ সমস্ত মহাজনরা গরিব মানুষদের ক্রীতদাস বানাত। তাদের কোনও অধিকার থাকত না। এই ছিল গ্রামের বুকে গরিব মানুষদের অবস্থা। কংগ্রেস এতদিন ক্ষমতায় বসেছিল ঐ সমস্ত জমিদার, মহাজন ও ভুস্বামীদের উপরে নির্ভর করে। কংগ্রেস দলের গ্রামের বুকে শিকড় ছিল ঐ সমস্ত জমিদার, মহাজন ও ভুস্বামীদের উপরে নির্ভর করে। আমরা এখন সেই শিকড় ছিঁড়ে দিয়েছি গ্রামের বুকে ভূমি সংস্কারের মাধ্যমে। আমরা সামন্ততান্ত্রিক অবস্থার অবসান ঘটিয়েছি। তাই আজ গ্রামের বুকে গরিব মানুষের অধিকার সুপ্রতিষ্ঠিত। আমরা এই কাজ করতে সক্ষম হয়েছি পঞ্চায়েতের মাধ্যমে এবং ভূমি সংস্কারের মাধ্যমে। এইভাবে আমরা গ্রামের উন্নতিকে ত্বরান্বিত করতে চাই। পক্ষান্তরে কংগ্রেস দল এতদিন যাবত গ্রামের মানুষের এই উন্নতিকে অবহেলা করে এসেছে এবং বড়লোকদের বেশি করে টাকা দিয়ে এসেছে। গরিব মানুষরা মহাজনদের কাছ থেকে টাকা ধার করে বাঁচার চেষ্টা করত। এই ছিল কংগ্রেসের দৃষ্টিভঙ্গি এবং এই দৃষ্টিভঙ্গি নিয়েই কংগ্রেস গত ৪০ বছর ধরে গ্রামকে অবহেলা করে এসেছে। আমরা আমাদের ক্ষমতা অনুযায়ী গ্রামে টাকা বিনিয়োগ করছি। এর উদ্দেশ্য একটা তা হচ্ছে যাতে গ্রামের মানুষদের অধিকারকে আমরা প্রতিষ্ঠিত করতে পারি। তারা যাতে সমাজের তৃণমূল থেকে উপরে উঠে আসতে পারে তার জন্য সর্বোতভাবে প্রচেষ্টা চালাচ্ছি। তাই আজকে এই বাজেটের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী গণতন্ত্রের পথকে প্রসারিত করার চেষ্টা করছেন। এই বাজেট হল গণতন্ত্র রক্ষার

একটি দলিল এবং গণতন্ত্র রক্ষা দলিল বলেই অর্থমন্ত্রীর প্রতিটি ক্ষেত্রে পঞ্চায়েতের উপরে আস্থা জ্ঞাপন করেছেন। পঞ্চায়েতের উপরে আস্থা জ্ঞাপন মানেই হল জনগণের উপরে আস্থা জ্ঞাপন। কংগ্রেসিদের গণতন্ত্রের উপরে কোনও আস্থা নেই বা জনগণের উপরে কোনও আস্থা নেই। তাঁরা গণতন্ত্রের নামে স্বৈরাচারী কার্যকলাপের ফলে জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন। জনগণের জন্য তাঁরা কিছুই করছেন না, তাই সেই দল ক্ষমতায় টিকে থাকার জন্য জরুরি অবস্থা জারি করেছেন এবং সামরিক প্রতিনিধি ব্যবহার করেছেন ও বর্তমানেও করছেন। আর আমরা গ্রামের বুকে পঞ্চায়েতের মাধ্যমে জনগণের সাথে সম্পর্ক গড়ে তোলার চেষ্টা করছি। এখানে আমাদের সঙ্গে তাঁদের নীতিগত ও আদর্শগত ফারাক আছে। এই পৃথক দৃষ্টিভঙ্গি ও ফারাক নিয়েই বাজেট রচিত হয়েছে। গ্রামের মানুষ কংগ্রেসকে ভোট দিচ্ছে না। গ্রামের মানুষ কংগ্রেসকে পঞ্চায়েতে যদি ভোট না দেয় তাহলে আমরা কি করব? আমরা পঞ্চায়েত নির্বাচন করেছি দেশের আইন অনুযায়ী, সেই ভাবেই সবকিছু হয়েছে। কিন্তু যাঁদের জনগণের প্রতি আস্থা নেই, জনগণকে যাঁরা বিশ্বাস করেন না, জনগণ তাঁদের ছুঁড়ে ফেলে দিয়েছেন। ইতিহাসে তাঁদের স্থান হয়েছে আস্তাকুঁড়ে। ইতিহাস তাঁদের ছুঁড়ে ফেলে দেবে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে দিয়ে গরিব মানুষের অধিকারকে সুরক্ষিত করার চেষ্টা করছেন। বাজেটের মধ্যে তিনি নগর কর্মসংস্থান প্রকল্প রচনা করেছেন। বিরোধী দলের সদস্য অশোক ঘোষ বলেছেন এর দ্বারা নাকি শুধু টাকা বিলি করা হবে, আর কিছুই হবে না। আমরা নগর উন্নয়ন প্রকল্প হাতে নিয়েছি এবং অর্থমন্ত্রী বলেছেন এই প্রকল্পের মাধ্যমে ড্রেনের কাজ হবে, রাস্তা তৈরি হবে। সুতরাং আজকে এই পঞ্চায়েতের মধ্যে দিয়ে এবং নগর উন্নয়ন প্রকল্পের মধ্যে দিয়ে উন্নয়নমূলক কাজ হবে। গ্রামের গরিব মানুষরা এবং শহরের মানুষরা কাজ পাবে। আপনি যদি ইকোনমিক রিভিউটা দেখেন তাহলে দেখবেন ১৯৮৬-৮৭ সালে উৎপাদন থেকে যে আয় হচ্ছে তা ৪.৪ শতাংশ আর ২৬ বছর কংগ্রেস রাজত্বকালে জাতীয় আয় দেড় ভাগের বেশি বাড়াতে পারেনি। ইকোনমিক রিভিউতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলেছেন ১৯৮৫ সালে মৃত্যুর হার ১১.৭ শতাংশ আর পশ্চিমবঙ্গে সেখানে ৯.১ শতাংশ। শিশু মৃত্যুর হার ১৯৮৫ সালে ৯৬ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গে শিশু মৃত্যুর হার ৭৭ শতাংশ। শুধু তাই নয় কিছু দিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রী তার প্রশ্নোত্তরের সময়ে যা বলেছিলেন তার ভুল তথ্য দিয়ে একটা বিকৃত, বিভ্রান্তিকর ভুল তথ্য মাননীয় মৃত্যুঞ্জয় মহাশয় এখানে পরিবেশন করলেন। ১৭.৩.৮৮ তারিখে কেন্দ্রীয় অর্থমন্ত্রী একটা প্রশ্নোত্তরে বলেছিলেন যে দারিদ্র সীমার মানুষই বেশি এবং তার পরিসংখ্যান দিয়েছিলেন। তার পরিসংখ্যান হল যথা বিহারে ৪৯.৫ পারসেন্ট, মধ্যপ্রদেশে ৪৬.২, উঃ প্রদেশে ৪৫.৩, গুজরাটে ৪২.৩, তামিলনাড়ুতে ৩৯.৬ আর পশ্চিমবঙ্গে ৩৯.২। সুতরাং কেন্দ্রীয় অর্থমন্ত্রীর বিবৃতি এবং এই বিবৃতি ১৮.৩.৮৮ তারিখে যুগান্তর পত্রিকায় প্রকাশিত হয়েছিল। সুতরাং পশ্চিমবঙ্গের অর্থনীতি সম্পর্কে সঠিক জ্ঞান আনুন তারপরে বক্তৃতা করবেন, ভুলভাল তথ্য দিয়ে অযথা হাউসকে নষ্ট করবেন না। সুতরাং আমি মনে করি এই বাজেট কেন্দ্রীয় সরকারের চুরি করা নীতির দলিল। গরিব মানুষের জন্য দরকার যে দলিল সেই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৮-৮৯ সালের যে বাজেট বরাদ্দ মাননীয় অর্থমন্ত্রী এই বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে আমরা এতক্ষণ ধরে মাননীয় বিরোধী সদস্যদের অনেক বক্তব্য শুনলাম কিন্তু ওই

বক্তব্যের মধ্যে কোনও সারগর্ভ আমার নজরে আসেনি। কতগুলি অসত্য, অযৌক্তিক, ভুলতথ্যে ভরা খবর পরিবেশন করেছেন। তাদের এই বাজেটকে সমালোচনা করতে হয় তাই এই বাজেটকে সমালোচনা করেছেন। আজকে কেন্দ্রীয় সরকার গোটা দেশটাকে যেভাবে জাহান্নামে যাওয়ার ব্যবস্থা করেছেন সেই জায়গায় দাঁড়িয়ে এই রাজ্যের মানুষের জন্যে বামফ্রন্ট সরকার যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তারজন্য তাকে সমর্থন করা উচিত। তাদের এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এবং কেন্দ্রীয় সরকারের চরম বন্টনা সত্ত্বেও অত্যন্ত সুস্পষ্টভাবে, সুন্দরভাবে এই বাজেট পরিবেশন করা হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্যরা এই বাজেটের সমালোচনা করে বলেছেন যে এই বাজেট জনগণের বাজেট নয়, এটা ভালো বাজেট নয়, আরও ভালো বাজেট হওয়া উচিত ছিল। কিন্তু আমি তাদের বলি ভালো বাজেট হবে কি করে—আপনারা কেন্দ্রীয় সরকারের বাজেটকে আরও ভালো করুন তাহলে রাজ্যের বাজেট ভালো হবে। আপনারা তো একবারও কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করতে পারলেন না। তারপরে আপনারা বললেন আমরা নাকি বাজেটে কেবলই কেন্দ্রের সমালোচনা করছি। আমি বলি আমরা কেন্দ্রের সমালোচনা করব না তো কাদের সমালোচনা করব? কেন্দ্রীয় বাজেটের প্রতিফলনই তো রাজ্যের বাজেটে হবে। ফলে রাজ্যের বাজেট বাড়তে বাধ্য। আজকে গোটা দেশের অর্থনীতি কেন্দ্রের উপরে নির্ভর করে। কেন্দ্র যে পরিকল্পনা করবে তা জমিদার জোতদার, পুঁজিপতি, বিদেশি আমেরিকান সাম্রাজ্যবাদীদের দিকে লক্ষ্য করে করবেন এবং সেইভাবেই তারা বাজেট তৈরি করে ঘাটতি বাজেট দেখিয়েছেন। অন্যদিকে পশ্চিমবঙ্গের সরকার একেবারে জনদরদি বাজেট করবেন এই কি করে সম্ভব? আমরা তো আর কাঁঠালের আমসত্ব তৈরি করতে পারব না। এই রকম একটা অবস্থায় দাঁড়িয়ে আজকে যেখানে কেন্দ্রীয় সরকার তার বাজেটের মধ্যে ঘাটতি প্রকাশ করছেন এবং সেই সঙ্গে সঙ্গে এই রকমভাবে সমস্ত জিনিসের দাম বাড়াচ্ছেন যথা ভোজ্য তেল, কয়ল্া, পেট্রোল প্রভৃতির দাম বাড়িয়ে, এইসব জিনিসের উপর কর বসিয়ে ২ হাজার কোটি টাকার ফান্ড তৈরি করা হচ্ছে আর রাজ্যগুলিকে বাজেট ঠিক রাখতে হবে—এ কি সম্ভব? এইভাবে রাজ্যগুলিকে বঞ্চিত করে এক কলমের খোঁচায় ঘাটতি জিনিসের দাম বাড়ানো হয়েছে। আপনারা লক্ষ্য করবেন ১৯৮৮ সালের বাজেটে ২০ কোটি টাকার ঘাটতি বাজেট কেন্দ্রীয় সরকার পেশ করেছেন। সুতরাং এর প্রতিফলন কি হবে? এর প্রতিফলন হিসাবে কেন্দ্রীয় সরকার মাঝরাতে অর্ডিন্যান্স জারি করবেন নতুবা ফাঁপা নোট ছাপাতে হবে।

[7-30—7-40 P.M.]

কাজেই তার প্রতিফলন পড়বে দ্রব্যমূল্যবৃদ্ধির উপর, তাই এইরকম একটা অবস্থায় দাঁড়িয়ে আজকে আপনারা ভাল বাজেটের কথা বলছেন। আজকে আপনারা বলছেন ১৯৬০ সালে যে জিনিসটা ১ টাকায় পেতেন আজকে এই অবস্থায় দাঁড়িয়ে সেই জিনিসটা পাচ্ছেন ৭.৪৫ পয়সায়। আজকে আপনারা যাদের দয়ায় ক্ষমতায় এসেছেন, যাদের জন্য ক্ষমতায় এসেছেন, সেইসব মানুষগুলির জন্য আপনারা কি সব ঠিক করে যাচ্ছেন। আজকে এই যে ২০টি পুঁজিপতি যাদের ১৯৮৩ সালে যে পুঁজি ছিল ১৩ হাজার ১০৩.৫ কোটি টাকা, আর সেটা ১৯৮৬ সালে দাঁড়িয়েছে—রাজীব গান্ধীর রাজত্বে ২০,১৩৬ কোটি টাকা। আজকে আপনারা এটা ভাবুন তো একবার। মাননীয় অর্থমন্ত্রী তিনি আজকে যে বাজেট উপস্থিত করেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাই। আপনারা গ্রামের উন্নয়ন দেখতে পাচ্ছেন, আপনারা গরিব

মানুষের উন্নয়ন দেখতে পাচ্ছেন, আপনারা গরিব মানুষের উন্নতি যদি দেখতে চান, আপনারা যদি জোতদার জমিদারের বাড়ি যান, আপনাদের ভাষায় তারা গরিব মানুষ—তাহলে আজকে মাননীয় অর্থমন্ত্রী এবং আমাদের সরকার যে বাজেট এনেছেন তা সমর্থনযোগ্য। আজকে ভূমি সংস্কারের উপর অত্যন্ত সামগ্রিকভাবে তিনি জোর দিয়েছেন. আজকে পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষের আর কোনও কংগ্রেসি রাজ্যে ভূমি সংস্কারের জন্য জমি ছেড়েছে? এটা আর কোথাও দেখাতে পারবেন? একটাও আপনারা দেখাতে পারবেন? আজকে পশ্চিমবাংলায় ১২ লক্ষ ৫৬ হাজার জমি, ১৭ লক্ষ হাজার ভূমিহীন মানুষের মধ্যে বিলি করা হয়েছে। আপনারা দেখাতে পারবেন কোথায় বেনাম জমি, উদ্বৃত্ত জমি, ভূমিহীন মানুষের মধ্যে বন্টন করা হয়েছে। এই হিসেবটা আমাদের নয়, এটা একটা জাতীয় সমীক্ষার হিসাব তারা বলেছেন পশ্চিমবাংলার ৬০ শতাংশ জমি আজকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে চলে গেছে। আজকে আপনারা বলছেন বর্গাদারদের উচ্ছেদ করতে,—পশ্চিমবাংলা ছাড়া একটা রাজ্যেও আপনারা দেখাতে পারবেন না—১৩ লক্ষ ৭৫ হাজার বর্গাদারদের নাম রেকর্ড করা হয়েছে, এই জিনিস আপনারা কোথাও দেখাতে পারবেন না। এই যদি ভূমিহীনদের মধ্যে চলে, তারা যখন অনিশ্চিত অবস্থার মধ্যে দিন যাপন করত, যখন তাদের জীবনের নিরাপত্তা ছিল না, অধিকার ছিল না, আজকে সেই অধিকার দেবার ফলে জমিদারের সেই জমি আজকে সাধারণ মানুষের ঘরে গিয়েছে এটা কি উন্নতি নয়। এটা কি আপনারা বলতে পারছেন না? ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা ছাড়া অন্য কোনও রাজ্যে দেখাতে পারবেন না। কিন্তু আমি দেখাতে পারি—সে হচ্ছে, আমাদেরই বাংলাদেশ, আমাদেরই বাংলারে। আজকে আপনারা এই অবস্থার মধ্যে শুধু সমালোচনাই করে যাচ্ছেন। আজকে এর ফলে কৃষকদের কৃষি উৎপাদনে একটা জোয়ার এসেছে। সেখানে আপনারা নানা রকম তথ্য পরিবেশন করে বাজেটের বিরোধিতা করেছেন। কিন্তু আমি আজকে বলব আপনাদের সময়ে ১৯৭০-৭১ সালে খাদ্যশস্যর উৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ ৯৪ হাজার টন। আজকে সেটা ১৯৮৬-৮৭ সালে বন্যা খরা সত্ত্বেও উৎপাদন হয়েছে ৯৬ লক্ষ ২৬ হাজার টন, আজকে আপনারা এটাকে অস্বীকার করতে পারবেন না। আজকে মানববাবুর চোখে, চাষীর জন্য কুম্ভিরাশ্রু দেখছি, কিন্তু চাষীর প্রতি দরদ দেখাতে গেলে তার জন্য ভাল কাজ সম্বন্ধে কিছু বলতে হবে, কেন চাষীর এই হাল হল শুধু সেই কথাই বললে হবে না, কেন ভাল দাম পান না সেটা বললেন না। আজকে আমাদের পাট চাষীদের যে রকম হাল তা কি করে হল? আজকে সমস্ত বিদেশি সংস্থার সিন্ডিকেটের দ্বারা ২০ লক্ষ টন পাটের বাজার দখল করে নিল। আপনারা বলবেন বিদেশে পাটের বাজার নেই, বাংলাদেশ বিদেশে পাটের বাজার দখল করে ফেলল। আজকে কাঁচা পাটের দাম চাষীরা পায় না, সেদিক থেকে আপনারা একবারও চিন্তা করেননি। আজকে যখন পাট চাষী পাটের দাম পাচ্ছে না তখন অন্য দিকে রাজীব গান্ধী টাকার বস্তা নিয়ে পশ্চিমবঙ্গের রাস্তায় রাস্তায় ঘুরে বেড়িয়ে মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন যে আপনাদের সব পাট জে সি আই-এর মাধ্যমে কিনে নেবার ব্যবস্থা করলেন। কিন্তু বাস্তব অভিজ্ঞতায় দেখতে পাই কোনও কিছু সুরাহা হয়নি। জে সি আই তাদের সংস্থা সি এ সি ডি পাটের দাম ঠিক করছে, তাদের উপর সেন্ট্রাল গভর্নমেন্টের কন্ট্রোল নেই, জে সি আই-এর উপর কোনও কন্ট্রোল নেই। অন্যদিকে রাজ্যসরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সমবায়ের মধ্য দিয়ে কিভাবে পাট চাষীদের সহায়ক মূল্য দেওয়া যায় তার ব্যবস্থা করেছেন, পাট চাষীকে বাঁচাবার জন্য নানাভাবে পরিকল্পনা গ্রহণ

করেছেন। আজকে ৪০ লক্ষ পাট চাষীর যে অবস্থা সে সম্বন্ধে একবারও ভাবলেন না। আজকে ভাল করে কাজ দেখতে পাচ্ছেন না, গাঁয়ের গরিব মানুষের প্রতি দরদ দেখাচ্ছেন। কৃষির সঙ্গে যুক্ত কৃষি শ্রমিকদের মজুরির জন্য ১৯৭২ সালে আইন করেছিলেন, ৮.১০ টাকা দিতে হবে নইলে সমস্ত চাষীকে অ্যারেস্ট করব এই কথা নুরুল ইসলাম বর্ধমান জেলার গ্রামে গ্রামে বলেছিলেন। ৮.১০ টাকা না দেওয়ার অপরাধে কোন চাষী গ্রেপ্তার হয়েছে? সেই জায়গায় বামফ্রন্ট সরকারকে হাতিয়ার করে কৃষক সমিতি তাদের দীর্ঘ আন্দোলনের ফলে কৃষি শ্রমিকদের ঐক্যবদ্ধ আন্দোলনের ফলে কৃষি শ্রমিকদের ১৫/১৬ টাকা মজুরি দিতে সক্ষম হয়েছে। তারই জন্য আপনাদের কিছুটা অসুবিধা হবে। আপনাদের একথা বলে রাখি গাঁয়ের গরিব মানুষের উন্নতি শুধু এর মধ্য দিয়ে নয়, আর এল ই জি পি, এন আর ই পি এই সমস্ত স্কীমের মধ্য দিয়ে আমরা করতে চাই। সুতরাং এইসব কথা বলে পশ্চিমবঙ্গের মানুষকে আপনারা বিভ্রান্ত করতে পারবেন না শত চেষ্টা করেও। এই সমস্ত স্কীমের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের খেটে খাওয়া গরিব মানুষদের কিভাবে অর্থনৈতিক স্বনির্ভরতা করা যায় তার চেষ্টা আমরা করে যাচ্ছি। আজকে পশ্চিমবঙ্গে এই ধরনের যে কাজ হচ্ছে তা থেকে শিক্ষা নিতে হবে ভারতবর্ষের অন্যান্য রাজ্যকে—একথা ন্যাবার্ড বলেছেন, তারা আমাদের সংস্থা নয়। একদা কেন্দ্রীয় পরিকল্পনা রূপায়ণ মন্ত্রীও এই কথা বলেছেন। কিন্তু একটা প্রশ্ন জিজ্ঞাসা করি পশ্চিমবঙ্গে ফুড ফর ওয়ার্ক উঠে গেল কেন? আজকে বুঝতে হবে ফুড ফর ওয়ার্ক এখানে চলেছিল সেই সময়ে যে সময়ে গাঁয়ের গরিব মানুষের কাজ থাকে না, মহাজন সুদখোরের কাছে ঘটি-বাটি বন্ধক দিয়ে বেচে জীবিকা নির্বাহ করতে হয়। সেই সময়ে ফুড ফর ওয়ার্ক স্কীম জনতা সরকার চালু করেছিলেন। যেসময়ে পশ্চিমবঙ্গে একদিকে সামাজিক সম্পদ সৃষ্টি হচ্ছে, অন্যদিকে গরিব মানুষ কাজ পাচ্ছে সেই সময়ে কি হল—ইন্দিরা গান্ধী এসে কেন্দ্র থেকে একটি সমীক্ষক দল প্রথমে বিহারে পাঠিয়ে দিয়ে বললেন তোমরা দেখে এস বিহারে কি হচ্ছে। কেন্দ্রীয় সমীক্ষক দল বিহার দেখে বললেন, মা-জী ওখানে সর্বনাশ হয়ে গেছে, ওখানে এম.পি., এম.এল.এদের মধ্যে সমস্ত ভাগ বাটোয়ারা হয়ে গেছে। তারপর বললেন উত্তপ্রদেশে গিয়ে দেখে এস। উত্তর প্রদেশে তাঁরা একই জিনিস দেখলেন। তারপর বললেন পশ্চিমবঙ্গে কি হচ্ছে দেখে এস। পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সমীক্ষক দল এসে তাদের চক্ষু ছানা হয়ে গেছে, তাঁরা দেখলেন একদিকে সামাজিক সম্পদ, অন্যদিকে গ্রামের গরিব মানুষ কাজের সত্যিকারে অধিকার পেয়েছে। তাঁরা দিল্লিতে গিয়ে যখন ইন্দিরা গান্ধীকে বললেন যে ওখানে কাজ হচ্ছে, ওখানে একদিকে সামাজিক সম্পদ সৃষ্টি হচ্ছে, অন্যদিকে মানুষের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে তখন ইন্দিরা গান্ধী বললেন স্টপ ইট।

[7-40—7-45 P.M.]

কেন্দ্র থেকে এইভাবে চক্রান্ত হচ্ছে। আপনারা গরিব মানুষদের প্রতি দরদ দেখালেন। কিন্তু আমরা জানি গ্রামের সেই সব গরিব মানুষদের কাছে গিয়ে এই রকম ভূমিকা দেখাতে পারবেন না। বিরোধী বন্ধুদের পঞ্চায়েতের প্রতি ভীতি আছে। পঞ্চায়েতকে আমরা কৃষির সঙ্গে যুক্ত করেছি। এতে আপনাদের এত চিন্তা কেন? আপনারা গ্রামের জন্য চিন্তা করছেন। কিন্তু আপনারা ক্ষুদ্র শিল্পের কি অবস্থা করেছেন? যেটা গ্রামীণ প্রধান শিল্প, তাঁত শিল্প তার আজকে কি হাল করেছেন। তারা আজকে বেকার হয়ে পড়েছে, গ্রাম ছেড়ে চলে যাচ্ছে।

আপনারা গ্রামের গরিব মানুষের প্রতি আবার দরদ দেখাচ্ছেন। ছোট ছোট তাঁত শিল্পীদের জন্য আমাদের এই বামফ্রন্ট সরকার যা করেছেন তা সতিই প্রশংসনীয়। সরকার থেকে আজকে ৭৫ লক্ষ টাকা তাদের ভরতুকি দেওয়া হয়েছে। যে দু'শত বছর আগে ইংরাজ শাসকগোষ্ঠী তাদের আঙ্গুল কেটে দিয়েছিল, আপনারা তাদের চেয়েও তাদের প্রতি অন্যায় করেছেন। সুতার অভাবে আজকে গ্রামে গঞ্জে খটাখট আওয়াজ শুনতে পাওয়া যাচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই রাজীব গান্ধী খুব দরদি ভূমিকা দেখিয়ে গেলেন এত টাকা দেব এত সব দেব। কিন্তু কাজে কি করলেন সেটা কি আপনারা জানেন না? বাজেটের আগেই ট্যাক্স বসিয়ে দিলেন আর ঘাটতি বাজেট তো কথাই নেই। কিন্তু এত ট্যাক্স যে বসিয়ে দিলেন এই টাকা তো ভারতের জনগণকেই দিতে হবে। ইংরাজরা তাঁতীভাইদের আঙ্গুল কেটে দিয়েছিল আর আপনারা কি করলেন বিদেশ থেকে সিন্থেটিক কাপড় আমদানি করে এখানকার তাঁতীদের সর্বনাশ করলেন। এতগুলো মানুষকে বেকার করে দিলেন। আমাদের এখানকার কয়লা লোহা ভারতের অন্যান্য স্টেটের বৃহৎ শিল্পে যায় বাইরে যায় কম দামে। আর আমরা কিন্তু সে সুযোগ থেকে বঞ্চিত। আপনারা সারকারিয়া কমিশনের সুপারিশ কেন কার্যকর করছেন না? আপনারা বিদ্যুতের কথা বলেছেন। আমরা আজকে সিংহভাগ টাকা ২২.৬৬ বিদ্যুতের জন্য বাজেটে রাখা হয়েছে। গরিব মানুষ মধ্যবিত্ত মানুষদের সুবিধার জন্য জীবনদায়ী ওষুধের ট্যাক্স ছাড় দেওয়া হয়েছে। এর জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। গ্রামের গরিব মানুষদের কর্মসংস্থানের জন্য কেন্দ্রীয় সরকার যে ফুড ওয়ার্ক চালু করেছিলেন—সেটা আপনারা তুলে দিলেন। আপনারা আবার গরিব মানুষদের প্রতি সমবেদনা জানান। ৬১ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে এবং সেই ঘাটতি পূরণের জন্য যে পদক্ষেপ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নিয়েছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। শুধু ধোঁকা দিয়ে নয়, যারা শীততাপ নিয়ন্ত্রণ রেস্তোরায় বসে আমোদ-প্রমোদ করে তাদের উপর ট্যাক্স বসিয়ে ঘাটতি পূরণের ব্যবস্থা নেওয়া হয়েছে। ওরা তো বিরোধী বন্ধুদের লোক, জানি না এর জন্য আবার এই বিধানসভায় এর জন্য কি কান্ড ঘটবে। আমরা এর জন্য আতঙ্কিত হচ্ছি। এই বাজেটের জন্য পশিমবাংলার গরিব মধ্যবিত্ত খেটে খাওয়া মানুষ মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে দু হাত তুলে আশীর্বাদ করবে। ক্রমশ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওরা পঞ্চায়েতের দুর্নীতির কথা বলছেন এবং চারিদিকে শুধু দুর্নীতি দেখতে পাচ্ছেন। আজকে আমি একটি কথা বলতে চাই যে, আপনারা দুর্নীতি দেখবেন বটে। দুর্নীতি সম্পর্কে অনেক আলোচনা হয়েছে, এই কথায় আমি আর যাচ্ছি না। আমি শুধু একটি কথা বলব যে, সমগ্র পশ্চিমবাংলার মানুষই আজকে দুর্নীতিবাজ হয়ে গেছে। তা যদি না হয় তাহলে আপনারা নিশ্চয় দেখতে পাচ্ছেন, পঞ্চায়েত নির্বাচনে যেখানে আপনাদের ১৩ হাজার সিট ছিল সেটা নেমে আসতে বাধ্য হয়েছে ১১ হাজারে। তাই আপনারা আজকে ১১ হাজারে এসে পৌছেছেন। যে যত দুর্নীতি করবে, তার ঐ গতি হবে। যাদের আমরা দুর্নীতির জন্য বহিষ্কার করি তাদের আপনারা ক্যান্ডিডেট করেন। আমি আর একটি কথা বলছি যে, পঞ্চায়েতকে এত দায়িত্ব ও ক্ষমতা দেওয়ায় আপনাদের এত গাত্রদাহ হচ্ছে কেন? আপনাদের এই পঞ্চায়েতেরই প্রতিষ্ঠাতা ছিলেন মহাত্মা গান্ধী। তিনিই আপনাদের নেতা। তাহলে তার সঙ্গে আপনাদের সম্পর্ক আপনারা ত্যাগ করুন। তিনি তো আমাদের নেতা নন। তিনিই তো পঞ্চায়েতী রাজের মাধ্যমে গ্রাম উন্নয়নের কথা বলেছিলেন। আজকে আমরা তাই গণতান্ত্রিক ভাবে পঞ্চায়েতকে ক্ষমতা দেবার চেষ্টা করছি। আমরা মনে করি

সরকারের সম্পদ জনগণের সম্পদ। আপনাদের মতো আমরা জনগণের সম্পদকে নিজেদের সম্পদ বলে মনে করি না। সেই জন্য জনগণের সম্পদ কিভাবে, কার স্বার্থে কোথায় ব্যবহার হবে, সেই পরিকল্পনা জনগণই ঠিক করবে এবং তার মধ্য দিয়েই আমরা বাড়াতে চাই। আর এই চেতনার আলোকে আজ পশ্চিমবাংলার মানুষ আপনাদের যে কবর রচনা করেছে আগামী দিনে গোটা ভারতবর্ষের মানুষ সেই কবরই রচনা করবে এবং তাঁদের জয়যাত্রা অব্যাহত রাখবে। এই কথা বলে আমি এই বাজেটকে আর একবার সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 7.46 P.M. till 1 P.M. on Friday, the 25th March, 1988 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 25th March, 1988 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 5 Ministers of State, and 156 Members.

### Held over Starred Questions
### (to which oral answers were given)

[1-00 – 1-10 P.M.]

**Mr. Speaker :** To day's question hour will be 45 minutes and Mention Hour will be 45 minutes.

**ভগবানপুর পশ্চিমবাড় রাস্তা নির্মাণ**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০।) **শ্রী প্রশান্ত প্রধান :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার "ভগবানপুর-পশ্চিমবাড়" রাস্তা নির্মাণের কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :** এখনই বলা সম্ভব নয়। বিষয়টি অর্থের যোগানের উপর নির্ভরশীল।

### Starred Questions
### (to which oral answers were given)

**পশ্চিমবঙ্গে মৎস্যের চাহিদা, উৎপাদন ও আমদানির পরিমাণ**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫।) **শ্রী এ কে এম হাসানুজ্জামান :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মৎস্যের চাহিদা এবং উৎপাদনের পরিমাণ কত;

(খ) রাজ্যের চাহিদা মেটানোর জন্য বর্তমান আর্থিক বৎসরে অন্য রাজ্য থেকে কি পরিমাণ মৎস্য আমদানি করা হয়েছে;

(গ) মৎস্যের যোগান অধিক বৃদ্ধির জন্য সরকারের কোনও আশু পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকলে, তাহা কি?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) রাজ্যের অধিবাসীদের খাদ্যাভ্যাসের ভিত্তিতে মাছের বার্ষিক চাহিদা আনুমানিক নয় লক্ষ

মেট্রিক টন। ১৯৮৭ সালের হিসাব অনুযায়ী বার্ষিক উৎপাদনের মোট পরিমাণ আনুমানিক ৪ লক্ষ ১৫ হাজার মেট্রিক টন।

(খ) বছরে প্রায় ৩৩ হাজার মেট্রিক টন।

(গ) এবং (ঘ) হ্যাঁ। নানাবিধ পরিকল্পনার মধ্যে উল্লেখযোগ্য হল—

(১) মৎস্যচাষী উন্নয়ন সংস্থা (এফ. এফ. ডি. এ.) মারফৎ মৎস্যচাষ প্রকল্প;

(২) নোনাজলের মৎস্যচাষ প্রকল্প;

(৩) গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান প্রকল্পের অধীনে অন্তর্দেশিয় মৎস্যচাষ প্রকল্প;

(৪) দরিদ্র মৎস্যচাষীদের বিনামূল্যে চারাপোনা—কলিচুন—সুপার ফসফেট যুক্ত মিনিকিট বিতরণ প্রকল্প এবং

(৫) বৃহৎ জলাধারে মৎস্যচাষ প্রকল্প;

(৬) সুসংহত মৎস্য চাষ প্রকল্প;

(৭) ময়লা জলে মৎস্য চাষ প্রকল্প।

**শ্রী এ. কে এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, অন্য কোন্ কোন্ রাজ্য থেকে মাছ এখানে আমদানি করা হয়?

**শ্রী কিরণময় নন্দ :** মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র এবং উত্তরপ্রদেশ—এই তিনটি রাজ্য থেকে মোটামুটি আসে।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই রাজ্যে যে সমস্ত ভেড়ি আছে বা যে সমস্ত বড় জলাশয় ইত্যাদি আছে সেগুলিতে মাছ চাষ করে এখানে মাছের উৎপাদন বাড়াবার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কিরণময় নন্দ :** আমাদের মাছ চাষের কি কি পরিকল্পনা আছে সেগুলি আমি আগেই বলেছি। সেই সমস্ত প্রকল্পের মধ্যেই মাছ চাষ করা হয়।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ছোট মাছ বা চারা পোনা ধরার ক্ষেত্রে কোনও রকম বাধা নিষেধ আছে কি?

**শ্রী কিরণময় নন্দ :** চারা পোনা ধরার ক্ষেত্রে বাধা নিষেধ নেই।

**মিঃ স্পিকার :** বাধা নিষেধ না থাকলে বাধা নিষেধ থাকা উচিত।

**শ্রী বা[illegible]ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কিছুদিন আগে পুকুরে ইলিশ মাছ চাষ করার একটা পরিকল্পনা হয়েছিল, তার অবস্থাটা কি?

**শ্রী কিরণময় নন্দ :** একটা পরীক্ষা হয়েছিল কিন্তু এখনও তার সাফল্য পাওয়া যায়নি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** বেশ কয়েক বছর ধরে রাজস্থান থেকে মাছ আসত এবং তা শস্তায় পাওয়া যেত। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেই মাছ আসছে, না বন্ধ হয়ে

গিয়েছে, বন্ধ হলে তার কারণ কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বিভিন্ন রাজ্য থেকে মূলত যে মাছ আছে সেগুলি হাওড়া হোলসেল মার্কেটে আসে আর মধ্যপ্রদেশ ফিশারিস কর্পোরেশন তারা আমাদের গভর্নমেন্টের যে কর্পোরেশন আছে সেখানে কিছু মাছ সরবরাহ করে। তবে বেশিরভাগ মাছ আসে মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র এবং উত্তরপ্রদেশ থেকে। রাজস্থান ও উড়িষ্যা থেকে অনেক কম আসে। অন্যান্য রাজ্যের যে মাছ আসত সেখানকার মৎস্যভোগীদের সংখ্যা আগের চেয়ে অনেক বেশি বেড়ে যাওয়ায় অন্যান্য রাজ্য থেকে মাছ আমদানিটা কমে গিয়েছে।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৯ লক্ষ টন চাহিদার কথা বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে, এতে মাথাপিছু আপনি কত মাছ ধরেছেন এবং কত লোকের উপরে ধরেছেন সেটা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মোটামুটি এগ্রিকালচার কমিশন'স রিপোর্ট যা তাতে তারা বলেছেন মাথাপিছু ৩০ গ্রাম। আমরা যে হিসাব করি তাতে ৫০ গ্রাম। আর লোকসংখ্যা হিসাবে শতকরা ৯০ জন।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি যে জল থেকে চারা পোনা, ছোট মাছ চটের জাল দিয়ে ধরে নিচ্ছে। এটা বন্ধ করার জন্য কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি যা বলেছেন সেটা চারা পোনা নয়, ডিম পোনা। আমাদের যে আইন আছে সেটা কিছুটা নিষ্ক্রিয়। এই আইনকে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে যাতে কার্যকর করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে।

### কামারপুকুরে পর্যটন আবাস নির্মাণ

***১৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ১৯-৬-১৯৮৭ তারিখের তারকিত *৫৭২ (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৫) প্রশ্নের উত্তর উল্লেখপূর্বক পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ঠাকুর শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের জন্মস্থান কামারপুকুরে পর্যটন আবাসন করার পরিকল্পনাটি বর্তমানে কী পর্যায়ে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** উপযোগী জমির অনুসন্ধান চলছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতদিন ধরে এই অনুসন্ধানের কাজ চলছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা খুব সাম্প্রতিক ঘটনা, খুব বেশি দিনের নয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই পরিকল্পনায় কত টাকা খরচ হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখনও জমি পাওয়া যায়নি। জমি পেলে তার পরে পরিকল্পনার ব্যাপার।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা বিশেষ স্পিরিটে ঠাকুর শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের জন্মস্থান কামার পুকুরে একটা পর্যটন আবাসন করার পরিকল্পনার ব্যাপারে বললেন যে জমি খোঁজা হচ্ছে, জমি পেলে হতে পারে কিন্তু জমি পাওয়া যায়নি। মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা যে ঠাকুর শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের জন্মস্থান কামারপুকুর কলকাতা থেকে অনেক দূরে এবং সেখানে ট্রান্সপোর্টের অসুবিধা আছে। কিন্তু শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসদেব ও স্বামী বিবেকানন্দর স্থাপিত বেলুড়মঠ অঞ্চলে বিদেশি পর্যটকরা আসেন এবং এখানে ট্রান্সপোর্টেরও অনেক সুবিধা আছে। এটা একটা ইম্পর্টেন্ট প্লেস। এখান থেকে দক্ষিনেশ্বর কানেকটেড। কাজেই এই জায়গাতে জায়গা পেলে আপনি কি কোনও পর্যটন আবাসন করবেন ?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** উপযোগী জমি পেলে নিশ্চয়ই বিবেচনা করব।

*160 Held over

### কাঁথি মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক খোলার পরিকল্পনা

***১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩।) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাঁথি মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক চালু হয়েছে কি; এবং

(খ) যদি না হয়ে থাকে, তবে উক্ত ব্লাড ব্যাঙ্ক খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

*162 Held over

### ল্যাপোরোস্কোপ যন্ত্রের মূল্য

***১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১৯।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের হাসপাতালগুলির পরিবার কল্যাণ বিভাগের ল্যাপোরোস্কোপ যন্ত্র কোনও কোম্পানির তৈরি এবং ইহার বর্তমান মূল্য কত; এবং

(খ) এই ল্যাপোরোস্কোপ যন্ত্র কেনার অর্থ কি পুরোটাই কেন্দ্রীয় সরকার দেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) রাজ্যের হাসপাতালগুলির পরিবার কল্যাণ বিভাগে ব্যবহৃত ল্যাপোরোস্কোপ যন্ত্রগুলির কিছু পশ্চিম জার্মানির স্টরজ কোম্পানি ও কিছু আমেরিকার ক্যাবট মেডিক্যাল কোম্পানি কর্তৃক নির্মিত।

এই যন্ত্রগুলি কেন্দ্রীয় সরকার কর্তৃক বিনামূল্যে সরবরাহ করা হয়। তাই এর বর্তমান মূল্য জানা নাই।

(খ) হ্যাঁ।

*164 Held over

**Arrangements to cheek up the health condition of professional blood donors**

***165.** (Admitted question No. ***939.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) what arrangements, if any, the State Government has to take to check up the conditions of health of persons who are known to be professional blood donors; and

(b) what minimum standards have been fixed by the State Government for blood donors?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Besides routine health checking of any blood donor, some additional methods are adopted in State Blood Banks for checking professional blood donors. These include maintenance of records in respect of individual professional blood donor, identity Cards with photographs, and reference cards.

(b) The Govt. has prescribed minimum standard in respect of age, weight, frequency of donation, total blood picture, report of vaccination, and history of illness. All the State Blood Banks have been directed to follow up the same strictly.

**Shri Saugata Roy :** Sir, from the Minister's reply it appears that the Government recognises the fact of professional blood donors. We all know that the blood of professional blood donors is not healthy and very often they carry the germs of congenital diseases. Is the Minister taking any step to eliminate the system of taking blood from the professional blood donors?

**Shri Prasanta Kumar Sur :** I have already stated that the Government is taking special/pecuniary measures while blood is taking from the professional blood donars.

**Shri Saugata Roy :** Sir, we have noticed that when the voluntary organisations arranged voluntary blood donation camps vans were not available. Is the Minister thinking of any scheme of increasing the vans for taking blood from the voluntary blood donors?

**Shri Prasanta Kumar Sur :** Yes.

**Shri Sultan Ahmed :** Sir, the Minister has stated that the Department used to issue identity cards to the professional blood donors. Will the Minister be pleased to state the actual number of professional blood donors.

**Shri Prasanta Kumar Sur :** I want separate notice for it.

[1-10 – 1-20 P.M.]

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, ক্যালকাটা মেডিক্যাল কলেজ এবং অন্যান্য মেডিক্যাল কলেজে যে সব ব্লাড ব্যাঙ্ক আছে, সেখানে যে ভাবে ব্লাড নেওয়া হয়, এছাড়াও কলকাতায় বহু প্রাইভেট ব্লাড ব্যাঙ্ক আছে, সেখানে যে ভাবে ব্লাড নেওয়া হয়, এই যে স্ক্রীনিং পদ্ধতিগুলোর কথা যা বললেন, সেই সব প্রাইভেট ব্লাড ব্যাঙ্কগুলোতে এই স্ক্রীনিং পদ্ধতিগুলো পালন করা হয় কি না, কারণ সেখানকার ব্লাডে যে সব ডিজিজ পাওয়া যায়, সেইগুলো এসটিমেট করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা যে ব্যবস্থার কথা বললাম, আমরা গভর্নমেন্টের ব্লাড ব্যাঙ্কের কথা বলেছি, যেখানে এই পদ্ধতিগুলো গ্রহণ করা উচিত্। আপনারা যদি বলেন প্রত্যেকটি প্রাইভেট ব্লাড ব্যাঙ্কে তা অনুসরণ করছে কি না, তা আমি বলতে পারব না।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** সরকার থেকে কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে কি না ইন্সপেকশনের ব্যাপার, এটাই আমি জানতে চাইছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রফেশনাল ব্লাড ডোনার যারা আছে বা প্রাইভেট ব্লাড ব্যাঙ্ক আছে, ব্লাডের আমাদের একটু অপ্রতুলতা আছে বলে এই সব ব্লাড আমাদের এখনও প্রয়োজন হয়। আমরা যে সিস্টেম করেছি সেটা সর্বত্র প্রযোজ্য বলেই আমরা মনে করি। আমাদের যে ইন্সপেক্টররা আছেন তাঁরা মাঝে মাঝে দেখেন। কিন্তু সত্যিকারের সমস্ত ব্লাড ব্যাঙ্গগুলি কোথায় কোথায় আছে তা এখন পর্যন্ত আমরা ঠিকমতো জানি না। তবে যতদূর সম্ভব আমরা চেক্-আপের চেষ্টা করি।

### বাঁকুড়া জেলার খাতড়ায় কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০০০।) **শ্রী অমিয় পাত্র ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার নতুন মহকুমা খাতড়া শহরে কর্মবিনিয়োগ কেন্দ্র চালু করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাত কেন্দ্রটি চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) এবং (খ)

বাঁকুড়া জেলার খাতড়ায় নূতন মহকুমা স্থাপনের সরকারি বিজ্ঞপ্তি প্রচারিত হওয়ার পরেই ঐস্থানে নূতন কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপনের প্রশ্নটি বিবেচিত হবে। সরকার বিষয়টি সম্পর্কে সজাগ আছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল :** বামফ্রন্ট সরকারের সিদ্ধান্ত ছিল বিভিন্ন ব্লকে ব্লকে কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপন করার, সেই সিদ্ধান্ত কার্যকর করার ক্ষেত্রে এখন পর্যন্ত কত দূর কাজ হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** প্রত্যেক ব্লকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার সিদ্ধান্ত ছিল না, এমপ্লয়মেন্ট অ্যাসিস্টেন্সের জন্য এবং এমপ্লয়মেন্ট মার্কেটের জন্য অর্গানাইজেশন খোলার প্রস্তাব ছিল। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলা হয় সাব-ডিভিসনের ভিত্তিতে। একমাত্র ব্যারাকপুরে দুটো এক্সচেঞ্জ আছে।

**The number of workers employed in the Great Eastern Hotel**

***167.** (Admitted question No. ***1294.**) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) the number of workers now employed in the Great Eastern Hotel as compared to the number of workers employed in it before it was taken over by the Government; and

(b) the number of new divisions|sections|restaurants, if any, opened in the Hotel after the management was taken over by the State Government?

**Shri Subhas Chakroborty :**

(a) No. of workers at

Present (1988) — 664

No. of workers

employed in 1975 before the menagement was taken over by the Govt.—904

(b) 3 (three) restaurants and 1 (one) Pastry shop.

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব থেকে এটা বোঝা যাচ্ছে যে, গ্রেট ইস্টার্ন হোটেলে তিনটি নতুন রেস্টুরেন্ট খোলা হয়েছে, তবুও ১০ বছরের মধ্যে কর্মচারীর সংখ্যা প্রায় ২৫০ জন কমে গেছে।

**মিঃ স্পিকার :** না, ওটা ঠিক হল না। উনি তা বলেন নি। উনি বলেছেন ১৯৮৮ সালে ৬৬৪ জন কর্মচারী আছে এবং অ্যাট দি টাইম অফ্ টেকিং ওভার ইট ওয়াজ ৯০৪। এখন আপনাকে জিজ্ঞাসা করতে হবে, What was the number in 1977 when the Left Front took over the management.

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সেটা নোটিশ না দিলে, আমার পক্ষে এখনই বলা সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** একটা সরকারি সংস্থায় নতুন তিনটি রেস্টুরেন্ট খোলা হয়েছে, সংস্থাটির এক্সপানসন হয়েছে, সংস্থাটিতে লাভ হচ্ছে, অথচ কর্মচারীর সংখ্যা পূর্বের তুলনায় ২৫০ জন কমিয়ে দেওয়া হয়েছে, এর কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্যার, এটা আমি খুব সংক্ষেপে বলছি। বিষয়টা খুবই বিস্তারিত। ম্যানেজমেন্ট টেক ওভার করার ব্যাপারটা এসেছিল যখন হোটেলটি চলছিল না। বন্ধ হয়ে যাওয়ার হাত থেকে রক্ষা করার জন্য এবং একটা সম্পদকে সরকারি কাজে ব্যবহার করার দৃষ্টি নিয়েই সরকার '৮০ সালে হোটেলটি ন্যাশনালাইজড করেন। সে সময়ে অনেক অপ্রয়োজনীয় লোক নানাসূত্র থেকে এসে ওখানে চাকরিতে নিয়োজিত ছিল। তাদের কাউকে ফোর্স করে রিটায়ারমেন্ট করানো হয় নি। এখন ওখানে ৬৬৪ জন কর্মচারী আছে। আই. টি. ডি. সি. নর্মস যেভাবে আছে সেভাবে যদি তা বিবেচনা করা হয় তাহলে আমাদের আরও ১০০ লোক কম হলেও স্ট্যান্ডার্ড হ'ত। স্বাভাবিক ভাবে সেই দৃষ্টি সামনে রেখে চলতে গিয়ে যাদের বয়স হয়ে গেছে বা ইচ্ছাকৃতভাবে রিটায়ারমেন্ট নিয়েছেন বা বলে গেছেন তাঁদের বাধা দেওয়া হয় নি। পর্যায়ক্রমে কমতে কমতে ৬০৪-এ এসে উপস্থিত হয়েছে।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে পর্যায়ক্রমে কমতে কমতে ৬০৪ এসে দাঁড়িয়েছে। এ দিকে গ্রেট ইস্টার্ন হোটেল দাবি করছেন যে তাঁরা লাভ করছেন, তবুও রিলিফ আণ্ডারটেকিং বলে ঘোষণা করে রেখেছেন। ফলে শ্রমিকেরা ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্টের যে সুযোগ-সুবিধা পায় সেটা কিছু পাচ্ছে না। এ ব্যাপারে মন্ত্রী মহাশয় কিছু জানাইবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** পশ্চিমবাংলায় কোনও রিলিফ আণ্ডার টেকিং ইউনিটের শ্রমিকদের আই. ডি. অ্যাক্টের প্রদত্ত কোনও অধিকার থেকে বঞ্চিত করা হয়না। তারা দাবি দাওয়া নিয়ে আন্দোলন এমনকি ধর্মঘটও করতে পারেন।

**শ্রী সৌগত রায় ঃ** গ্রেট ইস্টার্ন হেটেলে রিলিফ আণ্ডারটেকিং অ্যাক্ট অনুযায়ী লভ্যাংশের অংশ হিসাবে বোনাস দেওয়া হচ্ছে না এটা কি আপনি জানেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা ঠিক নয়। বোনাস তাঁরা পান। যে পরিমাণ বোনাস তাঁদের দেওয়া হয় সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের নিরূপিত ৮.৩৩ তার চেয়ে অনেক বেশি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই হোটেল ন্যাশনালাইজড করার আগে যখন ম্যানেজমেন্ট টেক-ওভার ছিল সেই সময়ে আপনার কোনও হিসাব আছে কিনা কত আজে-বাজে লোক ঢুকে গিয়েছিল?

(গোলমাল)

আমি জানতে চাইছি, ওখানে যে বেকারি আছে সেই বেকারিতে চুরি হচ্ছিল এবং তার ফলে লোকসান যেত। সেই লোকসান কি করে বন্ধ করেছেন সেইটা জানাইবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** প্রথমত ম্যানেজমেন্ট ১৯৭৫ সালে টেক্-ওভার করা হয়। তখন কর্মচারীর সংখ্যা ছিল ৯০০ উপর। আর ম্যানেজমেন্ট টেক-ওভার থেকে ন্যাশনালাইজড পর্যন্ত (১৯৮০) সালে তখন ঠিক সংখ্যাটা নোটিশ না দিলে বলতে পারব না। কিন্তু কোনও লোককে কোনও রকম ছাঁটাই করা হয়নি, স্বেচ্ছায় তাঁরা গেছেন যাঁরা সরকারি বিধি অনুসারে বয়সের সীমা অতিক্রম করেছেন শুধু তাঁরাই তাঁদের পাওনা-গণ্ডা মিটিয়ে নিয়ে তাঁরা নিজেরা গেছেন। কোনও একজনকেও এই প্রশ্নে ছাঁটাই করা হয়নি।

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাইবেন, গ্রেট ইস্টার্ন হোটেলে যারা ২/৩/৪ বছর ধরে ক্যাজুয়াল ওয়ার্কার হিসাবে কাজ করছেন তারা কি শুধু ক্যাজুয়াল ওয়ার্কার হিসাবেই থাকবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** রাজ্য সরকারের যে নীতি আছে তাতে ক্যাজুয়াল কর্মচারী যদি ৩ বছর ধরে লাগাতার কাজ করে এবং সেটা যদি স্থায়ী চরিত্রের হয় তাহলে স্বাভাবিকভাবেই তাঁরা পারমানেন্ট হবে। গ্রেট ইস্টার্ন হোটেলে ৩ বছর ধরে বা তার বেশি দিন ধরে কাজ করছে অস্থায়ী ভাবে, লাগাতারভাবে কাজ করছে এমন কেউ আছে বলে জানি না। মাননীয় সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন। এই যদি ঘটনা হয় যে ৩ বছর ধরে কাজ করার পরও অস্থায়ী আছে, আমি নিশ্চয় সে সম্বন্ধে খবর নেব।

**মিঃ স্পিকার :** ন্যাশনালাইজড হওয়ার পর নূতন রিক্রুটমেন্ট করা হয়েছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** হ্যাঁ, হয়েছে।

**শ্রী সৌগত রায় :** কতজন ক্যাজুয়েল অ্যাপয়েন্ট করেছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** নোটিশ না দিলে বলতে পারব না।

## Financial assistance to the talented youths for development of the games and sports

***168.** (Admitted question No. ***1361.**) **Shri Mohan Singh Rai :** Will the Minister-in-charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to state—

(a) whether steps have been taken to provide any financial assistance to the talented youths of weaker section for development of the games and sports; and

(b) if so, the details thereof?

**Shri Subhas Chakraborty :** Various steps are being taken by the Government to promote sports and games in the rural and backward areas of the State. Weaker sections have full access to the sports infrastructural facilities for development of sports and games.

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রীর কাছে প্রশ্ন রাখব, উনি কি জানেন যে আমাদের পশ্চিমবঙ্গে প্রথম শ্রমজীবী যুবকদের

ক্রীড়ার উন্নতি হয়েছে এবং সেখানে উইকার সেকশনের ট্যালেনটেড স্পোর্টসম্যানরা পার্টিশিপেট করেছে এবং সেইসব গ্রামীণ শ্রমজীবী যুবকদের রিক্রুটমেন্ট করার ব্যাপারে এবং তাদের কোচিংয়ের ব্যাপারে কোনও নির্দিষ্ট পরিকল্পনা আছে কিনা এবং থাকলে কি? আমি বলতে পারি তারা পার্টিশিপেট করলে তাদের রেকর্ড খুবই ভাল হবে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি বিষয়টি জানি। বর্ধমান জেলায় এই প্রথম কৃষক সংস্থার উদ্যোগে কৃষক পরিবারের বিশেষ করে পিছিয়ে পড়া বলতে যাদের বোঝায় সেইসব সম্প্রদায়ের মানুষদের নিয়ে সম্ভবত জানুয়ারি মাসে বড় আকারের ক্রীড়া প্রতিযোগিতা হয়। আমাদের রাজ্য সরকারের পরিকল্পনার মধ্যে আছে যে, আমরা রাজ্যে কতকগুলি স্পোর্টস স্কুল করতে চাইছি, যেগুলি আমরা চিহ্নিত করছি তাদের শতকরা ৬০ ভাগ আদিবাসী, তফসিলি, উপজাতি অধ্যুষিত এলাকা এবং যে যে স্কুলগুলি চিহ্নিত হয়েছিল আদিবাসী, উপজাতি সংখ্যা যত বেশি পড়ে সেই সব স্কুলগুলি। এ পর্যন্ত আমাদের পরিকল্পনা আছে, কি ভাবে এর মধ্যে দিয়ে আরও বেশি বেশি সুযোগ সুবিধা দেওয়া যায়। আমাদের ভারত সরকারের সবচেয়ে বড় ব্যর্থতা এইখানেই। এখন পর্যন্ত ক্রীড়ায় অংশগ্রহণকারী মধ্যবিত্ত সম্প্রদায়ের মানুষদের মধ্যে থেকেই ব্যবস্থা করা হয়। খেলাটা হচ্ছে বেশিরভাগ দৈহিক সামর্থ্য সংপৃক্তযুক্ত। এর জন্য আমাদের যে কোনও দৈহিক সংঘর্ষ এবং শক্তির প্রশ্ন যেখানে জড়িত আছে সেইসব ক্ষেত্রে শুধু বিশ্বমান কেন, এশীয় মানেরও অনেক জায়গা থেকে পিছনে আছে। এটা শুধু রাজ্যের বংশপরম্পরায় বেশি শ্রম দিতে পারে সেই মানুষের মধ্যে ক্রীড়ার সুযোগ সম্প্রসারিত করতে পারলে ক্রীড়ার গুণগত উৎকর্ষতা সৃষ্টি সম্ভব হবে।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রুর‍্যাল স্পোর্টস, যাঁরা বেটার রেজাল্ট করেন, সেন্ট্রাল গভর্নমেন্ট তাঁদের স্টাইপেণ্ড দেন, স্কলারশীপ দেন। সেদিক থেকে প্রতি বছর পশ্চিমবঙ্গের অনেক ছেলেমেয়ে ঐ স্টাইপেণ্ড ও স্কলারশীপ পান। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে, এবারে কলকাতায় 'সাফ' গেমস্ হবার পরে পাঞ্জাবে স্পোর্টস্ কাউন্সিল থেকে যে রুর‍্যাল স্পোর্টস্ হয়েছে, তাতে পশ্চিমবঙ্গ থেকে পার্টিসিপেশন হয়নি এবং তার ফলে এবারে বহু ছেলেমেয়ে স্টাইপেণ্ড থেকে বঞ্চিত হয়েছেন, স্কলারশীপ থেকে বঞ্চিত হয়েছেন। রুর‍্যাল স্পোর্টসে পার্টিসিপেশন না করার ফলে এবারে তাঁরা স্কলারশীপ থেকে যে বঞ্চিত হলেন এর কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যদিও বিষয়টা এর সঙ্গে যুক্ত নয়, তবুও বলে দিচ্ছি। ঐ স্পোর্টস এখানে 'সাফ' গেমস্ হবার সঙ্গে সঙ্গে পাঞ্জাব রাজ্যে হবে বলে ঘোষণা করা হয়। তখন দুই-এক দিনের মধ্যে ওঁদের ট্রেনের রিজারভেশন করে, অন্যান্য ব্যবস্থা করে দেবার প্রশ্ন দেখা দেয় এবং সেইমতো এগোবার চেষ্টা করি। কারণ আমরা এক্ষেত্রে শুধু অনুমতিই দিই না, অন্যান্য দায়িত্বও বহন করি। গাড়িভাড়া আমরাই দিয়ে থাকি। সেই সময়ে একটি শনিবার ও রবিবার পড়ে যাবার ফলে রিজারভেশন পেতে অসুবিধা দেখা দেয় এবং পাঞ্জাবও একটা উপদ্রুত অঞ্চল। সেই কারণে পাঠানো হয়ে ওঠেনি। কিন্তু এর ফলে স্পোর্টস ট্যালেন্টেড কেউ, আমাদের বিশ্বাস, স্কলারশীপ থেকে বঞ্চিত হবে না। যদি বঞ্চিত হয় তাহলে রাজ্য

সেটা দেবে। কেন্দ্র ৬০টি দেয়, না হয় আমরা আরও ৬০টি বাড়িয়ে দেব।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** একটি কথা ভুল বললেন। ১৯৭৭ এর আগেও রিজিওনাল স্পোর্টস হয়েছে এবং তাতে ওয়েস্ট বেঙ্গল থেকে টিম গেছে, প্রাইজও এনেছে এবং রাজ্য সরকারের টাকাতেই গেছে তারা।

**মিঃ স্পিকার ঃ** এটা লিখিত দেবেন, আমি ভেরিফাই করে দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** রাজ্যের এবং জাতীয় প্রতিযোগিতায় যেসব ক্রীড়াবিদ অংশ গ্রহণ করেছেন, তাদের অনেকেই কর্মসংস্থানের অভাবে বিড়ম্বিত হচ্ছেন। আমি জানতে চাইছি, যে সমস্ত ক্রীড়াবিদ, যেমন আমার স্কুলের ক্লাশ ইলেভেনের ছাত্রী রেখা চক্রবর্তী, যাঁরা রাজ্য বা জাতীয় প্রতিযোগিতায় অংশ গ্রহণ করেছে—তাদের কর্মসংস্থানের কোনও নিশ্চয়তা রাজ্য সরকার দেবেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের রাজ্য সরকারের কর্মী নিয়োগের ক্ষেত্রে এখনও পর্যন্ত যে অবস্থা আছে তাতে ক্রীড়াবিদের একজেমটেড ক্যাটাগরি হিসাবে ধরে সুযোগ দেওয়া হয় না। তবে বিষয়টা নিয়ে আমরা মুখ্যমন্ত্রীর সঙ্গে, শ্রম বিভাগের সঙ্গে আলোচনা করছি; দেখছি যে, এই বিষয়ে কিছু করা সম্ভব কি না।

**মহম্মদপুর স্বাস্থ্যকেন্দ্রটির মেরামতের ব্যবস্থা**

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৭।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রে মহম্মদপুর স্বাস্থ্যকেন্দ্রটির ঘড়বাড়িগুলি যে কোনও সময় ধসে পড়ে যেতে পারে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, স্বাস্থ্যকেন্দ্রটির ঘরবাড়িগুলি মেরামতের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) ও (খ)

না।

কেন্দ্রটির ঘরবাড়িগুলি আশু মেরামত প্রয়োজন। সেজন্য কনস্ট্রাকশন বোর্ডের নিকট প্রাক্কলন (এস্টিমেট) চাওয়া হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** ইতিমধ্যে মেন বিল্ডিং-এর যে অংশে রোগীরা থাকেন তার একটি ভাল অংশ ক্র্যাক হয়ে ভেঙ্গে পড়ার সম্মুখীন হয়েছে, এটা আপনি জানেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমিও বলছি, ওটা মেরামত করা আশু প্রয়োজন। এরজন্য ১৯৮৭ সালের মাঝামাঝি পূর্ত দপ্তরের কাছে এস্টিমেট চেয়েছিলাম, কিন্তু তাঁরা না দিতে পারায় গত ১৮ই মার্চ আর একটি চিঠি লিখে এস্টিমেট চেয়েছি। এস্টিমেট এসে গেলে

নিশ্চয়ই মেরামত করা হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলায় যে সব জায়গায় বিল্ডিং-এর এই অবস্থা হয়েছে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেগুলি হয়েছিল—সেইগুলি সারানোর ব্যাপারে কার দৃষ্টি আকর্ষণ করলে তাড়াতাড়ি হতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রথম কথা হ'ল প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে সব ঘর-বাড়ি তৈরি হয়েছে তার মেরামত একান্ত প্রয়োজন। আমরা ধীরে ধীরে যেমন অর্থের সংস্থান করতে পারছি তেমন তেমন মেরামতের কাজ হাতে নিচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে কন্সট্রাকশন বোর্ডের এস্টিমেটস করার পরে তার পর সেটা পাস হবে এবং তারপর সেটা কার্যে রূপায়িত হবে। সুতরাং ইট টেক্স লং টাইম। তারপরেও যে টাকার অঙ্ক আসে সেটা একটা বিরাট অঙ্ক। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই পঞ্চায়েত বা জেলা পরিষদের মাধ্যমে যদি এই সমস্ত বিল্ডিংগুলি রিপেয়ার করান বা মেনটেন করার ব্যবস্থা করেন তাহলে টাকার অঙ্কও কম হয় আর অতি দ্রুততার সঙ্গে কাজ হতে পারে। এই সম্পর্কে আপনি কিছু ভাবছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, বর্তমানে যেমন ৪টি জেলায় আই. ডি. বি কাজ করছে এবং কন্সট্রাকশন বোর্ডের অনেক কাজ নিতে পেরেছে। জেলা পরিষদের হাতে কাজ দিচ্ছি। আমরা ভাবছি প্রাইমারি হেলথ সেন্টারের যে সব বাড়ি রয়েছে, সাবসিডিয়ারি হেলথ সেন্টারের যে সব বাড়ি রয়েছে সেইগুলি মেরামতের কাজ যাতে পঞ্চায়েতের হাতে দিতে পারি সেই জন্য আমরা চিন্তা করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে হাসপাতালগুলির ক্ষেত্রে হাসপাতাল পরিচালনার দায়িত্ব স্বাস্থ্য দপ্তরের। কিন্তু দেখা গিয়েছে বিল্ডিংগুলি মেরামতের ক্ষেত্রে সেইগুলি পি. ডব্লু. ডি ইঞ্জিনিয়ারিং মেরামত করে। কিন্তু স্বাস্থ্য দপ্তরের সঙ্গে পি. ডব্লু. ডি ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের কোনও কো-অর্ডিনেশন না থাকার ফলে অনেক ক্ষেত্রে ছোট ছোট মেরামতির কাজগুলি পর্যন্ত হয় না। এমন কি হাসপাতালের সমস্ত কাজ হয়ে গেছে, সমস্ত জায়গা পরিষ্কার হয়ে গেছে কিন্তু ফ্যান পরিষ্কার হয় নি। আমি ডেকে জিজ্ঞাসা করলাম এই জিনিস হয়েছে কেন? তার উত্তরে বলল এটা আমাদের কাজ নয়, পি. ডব্লু. ডি. ইলেকট্রিক্যাল ডিপার্টমেন্টের কাজ। সুতরাং কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। এই কো-অর্ডিনেশন বাড়ানোর ব্যাপারে সরকার থেকে মন্ত্রী মহাশয় কিছু ভাবছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যে কথাটা বলেছেন সেটা আংশিক সত্য। এটা ঠিক যে পি. ডব্লু. ডি.-তে ইঞ্জিনিয়ারিং, ইলেকট্রিক্যাল এই ভাবে অনেকগুলি দপ্তর আছে। আমরা চেষ্টা করছি যাতে সেইগুলিকে কো-অর্ডিনেশন করে কাজ করতে পারি। আমরা খানিকটা আলোচনা করেছি এই সমস্যার কি করে সমাধান করা যায়। এটা একটা গুরুতর সমস্যা এই কথা ঠিক।

**হাওড়া জেলার বন্ধ কলকারখানার সংখ্যা**

***১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫।) **শ্রী অশোক ঘোষ ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে হাওড়া জেলার মোট কতগুলি ছোট-বড় কারখানা বন্ধ আছে; এবং

(খ) এর ফলে মোট কত জন শ্রমিক কর্মচারী ক্ষতিগ্রস্ত হয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) হাওড়া জেলায় বর্তমানে কারখানার মোট সংখ্যা হ'ল ৮।

(খ) মোট ৩৯২ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছে।

স্যার, এর পর আমি কিছু বলতে চাই। ১৩০ জনের বেশি যদি শ্রমিক কাজ করে তাহলে সরকারের পারমিশন নিতে হয়। এখানে আর যে সব বন্ধ হয়ে গেছে সেইগুলি ১০০ জনের নিচে। সেই জন্য এইগুলি ছোট কারখানা—বিলো হানড্রেড সেই জন্য পারমিশন নিতে হয় না। এখানে প্রশ্ন আছে কটা ক্লোজড। সেই জন্য এই উত্তর দিয়েছি।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ৮টি বন্ধের কথা বললেন—এরমধ্যে পশ্চিমবঙ্গ সরকার, যাঁরা নিজেদের শ্রমিকের সরকার বলেন, আপনারা টেক ওভারের কোনও পরিকল্পনা করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** না, না, এসব কিছু নেই। আশা দিয়ে লাভ নেই। মিথ্যা আশা।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দীর্ঘদিন ট্রেড ইউনিয়নের সাথে যুক্ত আছেন, আপনি জানেন, যে সংখ্যাটা আপনি বলেছেন সে ব্যাপারে পরে আসছি, কিন্তু এই যে কারখানাগুলো বন্ধ আছে, তারমধ্যে চটকল ও বড় কারখানাও আছে। এগুলোর সাথে যুক্ত শ্রমিকরা এখন খেতে পাচ্ছে না। এদের প্রভিডেন্ট ফাণ্ডে যে টাকা জমা আছে সেটাও এরা পাচ্ছে না। এই সমস্ত শ্রমিকরা যাতে তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পায় তারজন্য কোনও বন্দোবস্ত আপনি করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** প্রথম কথা হচ্ছে চটকল বন্ধ নেই। ১০০টির বেশি কাজ করছে। আপনি লক-আউটের যে কথা বললেন তার ফিগারটা দিন?

**শ্রী সুপ্রিয় বসু ঃ** যেগুলি বন্ধ আছে, সেখানকার শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ড জমা দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা আমার ব্যাপার নয়, এরজন্য কমিশনার আছেন। আমার কাছে যেগুলি আছে, সেগুলি ওঁরাই রেফার করেন। এছাড়া কতকগুলি বড় বড় ক্ষেত্রে রেফারেন্স কেস হয়। সেই সমস্ত ব্যাপারে আইনানুযায়ী সাহায্য করা হয়। প্রভিডেন্ট ফাণ্ডের ব্যাপারে রিজিওনাল বোর্ড আছে এবং তার কমিশনারও আছেন।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** এখানে কেন্দ্রীয় একজন মন্ত্রী এক সময়ে বলেছিলেন চাবি দেখিয়েছিলেন—যে, হাওড়া জেলায় যে সমস্ত কারখানা বন্ধ আছে সেগুলি তিনি খুলে দেবেন।

মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে কোনও আলোকপাত করতে পারেন কি?

**মিঃ স্পিকার ঃ** না, এটা রেলিভ্যাণ্ট নয়। আচ্ছা প্রভঞ্জনবাবু, অনেক কারণের জন্য কিছু জিনিস খুঁজে পাওয়া যায়, আবার কারণটা হারিয়ে গেলে আবার তা হারিয়ে যায়, এটা জানেন তো?

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কতগুলি কারখানা লক-আউট হয়ে রয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** হাওড়া জেলাতে লক-আউট এখন পর্যন্ত যা কনটিনিউ করছে তা হচ্ছে ২১টি, এবং এতে ১৮,২৯৬ জন শ্রমিক ইনভলভ আছেন। আর এর ভেতরে লক-আউট রি-ওপেন হয়েছে ৬টি। এর মধ্যে ওয়ার্কার্স ইনভলভ আছেন ১৭,৪৫৬ জন।

**শ্রী সৌগত রায় ঃ** এগুলি খোলার জন্য আপনি কী উদ্যোগ নিচ্ছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বিষয়টি তো মাননীয় সদস্যের জানা আছে, কারণ আপনি তো নিজে এর মধ্যে আছেন। এগুলি খোলার জন্য ওদের সঙ্গে আলোচনা হয়েছে। এত আপনিও জানেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### হাওড়া জেলার সাঁকরাইল থানা এলাকায় মানিকপুর-হীরাপুর রাস্তা নির্মাণ

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৮।) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার সাঁকরাইল থানা এলাকার মানিকপুর-হীরাপুর রাস্তাটি দীর্ঘদিন যাবৎ অসমাপ্ত অবস্থায় পড়িয়া আছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) কতদিনের মধ্যে উক্ত রাস্তাটির কাজ সমাপ্ত হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মামলা সংক্রান্ত কারণে রাস্তাটি অসমাপ্ত অবস্থায় পড়ে আছে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

### Implementation of the scheme for prevention and control of visual impairment and blindness

***173.** (Admitted question No. ***923.**) **Dr. Tarun Adhikari :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government is receiving assistance from the Government of India for implementation of the scheme for prevention and control of visual impairment and blindness; and

(b) if so,—

(i) what amount of assistance has been received by the State Government for such schemes during the last three years, and

(ii) how this assistance has been utilised by the State government during the said period?

**Minister-in-charge for the Health & Family welfare Deptt :**

(a) Yes

(b) (i)

| Year | Amount of assistance |
|---|---|
| (a) 1984-85 | Rs. 37.56 Lakhs |
| (b) 1985-86 | Rs. 41.41 Lakhs |
| (c) 1986-87 | Rs. 38.59 Lakhs |

(ii) The Central Assistance was utilised for upgradation of the Ophthalmology Deptt. of 3 (three) Medical Colleges. establishment of one State Ophthalmic cell, upgradation of 235 PHCs by creation of one ophthalmic Asstt. for each of the said PHCs, establishment of 2 District Mobile Units and for purchase of medicines, equipments, Health Education materials and for payment of grants-in-aid to Vol. Organisations for performing Eye operation camps, for payment of salaries to staff & stipend and honorarium to the Trainees.

**সরকারি ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার পদক্ষেপ**

*১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সরকারি হাসপাতালের ডাক্তারগণ প্রাইভেট প্র্যাকটিস করেন; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তবে রাজ্য সরকার ইহা বন্ধ করার জন্য কোনও পদক্ষেপ নিচ্ছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি হাসপাতালের প্র্যাকটিসিং পোস্ট সমূহে নিযুক্ত ডাক্তারগণ প্রাইভেট প্র্যাকটিস করিতে পারেন।

(খ) ১৯৮২ সালে এক আদেশ নামায় নন-প্র্যাকটিসিং টিচিং স্কিম চালু করা হয় উদ্দেশ্য ছিল প্রাথমিক পদক্ষেপ হিসাবে সমস্ত মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিতে শিক্ষকদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করা। কিন্তু আদালতের স্থগিতাদেশের জন্য ইহা পরিপূর্ণ ভাবে কার্যকর করা সম্ভব হয় নাই। বিকল্প পরিবর্তিত ব্যবস্থা কি হওয়া উচিত তা নিয়ে এখন চিন্তাভাবনা চলছে।

**কলিকাতার মেয়ো হাসপাতালের শয্যাসংখ্যা**

***১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৩।) **শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতার মেয়ো হাসপাতালটি সরকারি হাসপাতাল;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, (১) উক্ত হাসপাতালের শয্যাসংখ্যা কত; এবং (২) উক্ত হাসপাতালটি মেডিক্যাল কলেজ হাসপাতালের সঙ্গে যুক্ত করার কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। ১৯৮২ সালে অধিগ্রহণের পর মেয়ো হাসপাতাল একটি সরকারি হাসপাতাল।

(খ) (১) শয্যাসংখ্যা — ২০০ (২) না।

**Difficulties in getting blood from the Blood Bank at reasonable price**

***177.** (Admitted question No. *932.) **Shri Rajesh Khaitan :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State government has information about the difficulties in getting blood from the Blood Banks at reasonable price for the needy patients; and

(b) if so, what steps have been taken/proposed to be taken by the State Government?

**Minister-in-charge for the Health & Family Welfare Deptt :**

(a) & (b) Blood is supplied from the State Blood Banks to the free bed patients in State Hospitals free of cost. It is supplied to the patients in paying beds and Cabins or private Hospitals at reasonable price. It is supplied to patients in free beds at private Hospitals at subsidised rates.

Regarding supply of blood from private Blood Banks there is no definite information.

### পাটিকাবাড়ি-রাধানগর ঘাটে জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণ

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সপ্তম পরিকল্পনায় মুর্শিদাবাদ নদীয়া জেলার সংযোগস্থল পাটিকাবাড়ি-রাধানগর ঘাটে জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণের বিষয়টি অন্তর্ভুক্ত হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে, কবে নাগাত ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে বন্ধ কলকারখানার সংখ্যা

***১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫।) **শ্রী শচীন সেন ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৬-৮৭ ও ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে (২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত) পশ্চিমবঙ্গে বন্ধ কলকারখানার সংখ্যা কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৬-৮৭ ও ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে (২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত) পশ্চিমবঙ্গে যথাক্রমে ১৫ ও ২৫টি কলকারখানা বন্ধ হয়েছিল।

### শুশুনিয়া পাহাড় ও সংলগ্ন বনাঞ্চলকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করার পরিকল্পনা

***১৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ছাতনা থানার শুশুনিয়া পাহাড় ও তৎসংলগ্ন বনাঞ্চলকে পর্যটকদের নিকট আকৃষ্ট করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, তাহা কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এখনও পর্যন্ত নেই।

### ক্ষতিসাধনকারী ঔষধের উপর নিষেধাজ্ঞা

***১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৮।) **শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কি অবগত আছেন যে, বিশ্ব স্বাস্থ্য, (ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন) কয়েকটি ক্ষতিসাধনকারী ঔষধের উপর নিষেধাজ্ঞা জারি করেছেন;

(খ) অবগত থাকলে, উক্ত ক্ষতিসাধনকারী ঔষধগুলির নাম কি কি? এবং

(গ) ঐসব ঔষধ ব্যবহার না করার জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্ব স্বাস্থ্য সংস্থার বিধিগত বা আইন মোতাবেক কোনও ক্ষমতা নেই। এই সংস্থা মানুষের স্বাস্থ্য সম্পর্কিত উপদেশমূলক তথ্যাদি সদস্য রাষ্ট্রগুলির কাছে পাঠায়। সুতরাং এই ধরনের তথ্য ভারত সরকারের কাছে আসার কথা।

এইরূপ কোনও তালিকা রাজ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ভারতের ভেষজ নিয়ন্ত্রক এ পর্যন্ত ২৬টি ঔষধের উৎপাদন ও বিক্রয় সম্পর্কে নিষেধাজ্ঞা জারি করেছেন। উল্লিখিত ২৬টি ঔষধ যাতে এ রাজ্যে উৎপাদন ও বিক্রয় না হয় সে বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

### সি এইচ জি-দের বর্ধিত হারে অনুদান দেওয়ার প্রস্তাব

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৯।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কমিউনিটি হেলথ গাইডদের বর্ধিত হারে অনুদান দেওয়ার কোনও প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করিয়াছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে বর্তমানে দেয় মাসিক সম্মানীয় ভাতা ৫০ (পঞ্চাশ) টাকা থেকে বৃদ্ধি করার জন্য বারবার প্রস্তাব করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের প্রস্তাব মেনে নিতে অস্বীকার করেছেন।

### পশ্চিমবঙ্গে মশার উপদ্রব বন্ধের ব্যবস্থা

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৩।) **শ্রী আতাহার রহমান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে সমগ্র পশ্চিম বাংলায় ব্যাপক মশার উপদ্রব হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, সরকার ইহার প্রতিকারের কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। অনুকূল আবহাওয়ায় বৎসরের এই সময় মশার প্রাদুর্ভাব দেখা দেয়।

(খ) শুধু মশক দূরীকরণের জন্য বর্তমানে সরকারের কোনও পরিকল্পনা নাই। তবে ম্যালেরিয়া,

কালাজ্বর এবং জাপানীজ এনকেফেলাইটিস ইত্যাদি রোগ নির্মূল করার জন্য প্রতিবছর কীটনাশক ঔষধ প্রয়োগ করা হয়। যাহার ফলে মশার উপদ্রব কিছুটা প্রশমিত হয়।

**Removal of encroachments along the National Highways**

***189.** (Admitted question No. ***984.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to State—

(a) whether the State Government has any proposal for removal of encroachments and preventing ribbon development along the National Highways passing through West Bengal; and

(b) if so, what steps have been taken during the past three years and with what result?

**Minister-in-charge of the Public Works (Roads) Deptt :**

(a) Yes.

(b) Encroachments alongside National Highways passing through West Bengal are removed from time to time in consultation with the District Civil authorities and local officers of the Ministry of Surface Transport, Govt. of India.

**মহম্মদপুর ও বয়াল স্বাস্থ্যকেন্দ্রে কর্মচারীর সংখ্যা**

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৮।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের অন্তর্গত মহম্মদপুর ও বয়াল স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার, নার্স ও অন্যান্য কর্মীর সংখ্যা কত;

(খ) ইহা কি সত্য যে, উক্ত দুইটি স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজনীয় সংখ্যক ডাক্তার, নার্স ও কর্মী নাই; এবং

(গ) সত্য হলে, শূন্য পদগুলি পূরণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) **মহম্মদপুর স্বাস্থ্যকেন্দ্র—**

ডাক্তার — একজন

নার্স — দুইজন

অন্যান্য কর্মী — সাত জন।

**বয়াল স্বাস্থ্যকেন্দ্র—**

ডাক্তার — একজন

নার্স — একজন

অন্যান্য কর্মী — তিনজন।

(খ) মহম্মদপুর স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজনীয় সমস্ত কর্মীই বর্তমান। তবে বয়াল স্বাস্থ্যকেন্দ্রে কিছু পদে কর্মী নাই।

(গ) প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**হাওড়া জেলার বাসুদেবপুর উপস্বাস্থ্যকেন্দ্রে শয্যা দেওয়ার ব্যবস্থা**

***১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১১০।**) **শ্রী রাজকুমার মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া থানার বাসুদেবপুর উপ-স্বাস্থ্য কেন্দ্রে কোনও শয্যা নেই; এবং

(খ) সত্য হলে, উক্ত কেন্দ্রে শয্যা দেওয়ার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ)

এই উপ-স্বাস্থ্যকেন্দ্রকে ১৯৭৫ সালে এক আদেশনামায় দুইটি শয্যা (non-dieted) থেকে ৪টি শয্যা বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করা হলেও রান্নাঘরের অভাবে কোনও শয্যা চালু করা যায় নি।

১৯৮৭ সালে মার্চ মাসে এক আদেশনামা বলে রান্নাঘর নির্মাণ মঞ্জুর করা হয়েছে। আশা করা যায় রান্নাঘর নির্মাণ শেষ হলে শয্যা চালু করা সম্ভব হবে।

**কলকাতায় প্রদর্শনী ম্যাচে মারাদোনাকে নিয়ে আসার ব্যবস্থা**

***১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬৩৩।**) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতায় প্রদর্শনী ম্যাচে মারাদোনার নেতৃত্বে আর্জেন্টিনা দলের অংশগ্রহণ সম্পূর্ণরূপে বাতিল হয়েছে কি;

(খ) হলে, ইহার কারণ কি; এবং

(গ) বর্তমান বৎসরে উক্ত দলকে নিয়ে আসার জন্য রাজ্য সরকার কোনও চিন্তাভাবনা করছেন কি?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) চেষ্টা চলছে।

**বিভিন্ন সরকারি হাসপাতালের অভ্যন্তরে বে-আইনি বসবাসকারী**

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী মানবেন্দ্র মুখার্জি :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতা সহ রাজ্য সরকারের বিভিন্ন হাসপাতালে বেশ কিছু বহিরাগত বহুদিন যাবৎ স্থায়ীভাবে বসবাস করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্য হলে, ইহাদের উচ্ছেদ করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) উচ্ছেদের জন্য আদেশ জারি করা হইয়াছে এবং উচ্ছেদের কাজ সক্রিয়ভাবে আরম্ভ হইয়া গিয়াছে।

**বাঁকুড়া জেলার খাতড়াতে স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা**

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৫।) **শ্রী রামপদ মাণ্ডি :** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার খাতড়াতে স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাত উহার নির্মাণ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**তমলুক মহকুমা হাসপাতালে রক্ত পরীক্ষার ব্যবস্থা**

*১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭০।) **শ্রী প্রশান্তকুমার প্রধান :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, তমলুক মহকুমা হাসপাতালে রোগীদের রক্ত পরীক্ষার কোনও ব্যবস্থা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** হ্যাঁ, আছে।

## স্পোর্টস স্কুল স্থাপনের প্রস্তাব

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯১।) **শ্রী রামপদ মাণ্ডি : ক্রীড়া ও যুবকল্যাণ** (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান ১৯৮৭-৮৮ আর্থিক বৎসরে কোনও স্পোর্টস স্কুল স্থাপনের প্রস্তাব আছে কি;

(খ) থাকলে, (১) উহা কয়টি, এবং (২) কোন্ কোন্ জেলায় স্থাপন করা হবে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

## কলিকাতা রেশন এলাকায় রেশন কার্ডধারী লোকের সংখ্যা

*১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৪।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা রেশন এলাকায় বর্তমানে কত জনের রেশন কার্ড আছে;

(খ) ভুয়া রেশন কার্ড রাখিবার দায়ে বর্তমান আর্থিক বৎসরের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে কোনও রেশন দোকানের মালিকের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কি; এবং

(গ) হইয়া থাকিলে, শাস্তিপ্রাপ্ত রেশন দোকানের মালিকের সংখ্যা কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২৯.২.৮৮ তারিখে কলকাতা রেশন এলাকার রেশনকার্ড সংখ্যা ছিল ৪৬,৫০,৯৪৮।

(খ) ১.৪.৮৭ থেকে ২৯.২.৮৮ পর্যন্ত ৩,৪১,৯১২টি ভুয়া রেশনকার্ড বাতিল করা হয়েছে। এই কার্ডগুলি কোনও রেশন দোকানের মালিকের কাছ থেকে বাজেয়াপ্ত করা হয়নি। রেশন গ্রহীতাদের কাছ থেকে অনুসন্ধান করে এগুলি উদ্ধার করা হয়েছে।

(গ) এ প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

## পুরুলিয়া জেলার ছররা এরোড্রাম অধিগ্রহণ

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫।) **শ্রী নটবর বাগদী :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়া জেলার ছররা এরোড্রামটি রাজ্য সরকারের নেওয়ার পরিকল্পনা আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** না।

### সি এস টি সি বাস চলাচল

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সাল থেকে ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত (পৃথক পৃথকভাবে বছরওয়ারী পরিসংখ্যান উল্লেখ করে) বিগত ৪ বছরে দৈনিক গড়ে কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের কতগুলি বাস রাস্তায় নেমেছে;

(খ) উল্লিখিত ৪ বছরে উক্ত কর্পোরেশনের জন্য মোট কতগুলি নতুন বাস ক্রয় করা হয়েছে;

(গ) বিভিন্ন রুটে কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাসের ফ্রিকোয়েন্সি বৃদ্ধি করার জন্যে রাজ্য সরকারের নির্দিষ্ট কোনও পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকলে, পরিকল্পনাটি কি এবং তা কত দিনের মধ্যে বাস্তবায়িত হবে?

**পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক)

| সাল | | দৈনিক গড়ে রাস্তায় নেমেছে |
|---|---|---|
| ১৯৮৩-৮৪ | ......... | ৭১৪টি |
| ১৯৮৪-৮৫ | ......... | ৬৫৩টি |
| ১৯৮৫-৮৬ | ......... | ৬৫০টি |
| ১৯৮৬-৮৭ | ......... | ৬৫৮টি |

(খ) উল্লিখিত ৪ বছরে মোট ৪৫৭টি নতুন বাস ক্রয় করা হয়েছে।

(গ) হ্যাঁ।

(ঘ) কর্পোরেশন বর্তমান রুটগুলিতে আরও বেশি সংখ্যক বাস দিয়ে এবং বিকল বাসের হার কমিয়ে অতিরিক্ত বাস ট্রিপের দ্বারা বাসের ফ্রিকোয়েন্সির উন্নতি করার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছে।

### দৈনিক পত্রিকায় সরকারি বিজ্ঞাপন

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৬২।) **শ্রী প্রশান্ত প্রধান :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ সালে ৩১এ জানুয়ারি পর্যন্ত কোন্ কোন্ দৈনিক পত্রিকায় সরকারি বিজ্ঞাপন কত টাকার দেওয়া হইয়াছে; এবং

(খ) এই বিজ্ঞাপন দেওয়ার ব্যাপারে প্রচলিত নিয়ম কি?

**তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) এ সম্পর্কে তথ্যাদি নিম্নে দেওয়া হ'ল—

| | | | টাকা |
|---|---|---|---|
| (১) আনন্দবাজার | ... | ... | ১৬,০৬,২২৫ |
| (২) যুগান্তর | ... | ... | ১৪,৬২,৩৪৬ |
| (৩) স্টেটসম্যান | ... | ... | ১৪,৫০,৩২২ |
| (৪) অমৃতবাজার | ... | ... | ৫,৯৭,৯০০ |
| (৫) গণশক্তি | ... | ... | ১৩,৫৮,৭০০ |
| (৬) বসুমতী | ... | ... | ৯.৫১,৪৫৭ |
| (৭) আজকাল | ... | ... | ৭,৪২,২১৩ |
| (৮) বর্তমান | ... | ... | ৩,৫০,৭৫০ |
| (৯) কালান্তর | ... | ... | ৫,৪৯,৪৪৫ |
| (১০) ভারতকথা | ... | ... | ৯৭,২৬০ |
| (১১) উত্তরবঙ্গ সংবাদ | ... | ... | ২,৫৫,৩১৬ |
| (১২) সন্মার্গ | ... | ... | ১,৭৭,১৭০ |
| (১৩) বিশ্বামিত্র | ... | ... | ১,৪৮,২৪৫ |
| (১৪) টেলিগ্রাফ | ... | ... | ২,০৫,১৯০ |
| (১৫) বিজনেজ স্ট্যাণ্ডার্ড | ... | ... | ৫৬,৯৫০ |
| (১৬) ইকনমিক টাইমস (কলিকাতা) | ... | ... | ৮৭,৫৫৫ |
| (১৭) ক্যালকাটা অবজারভার | ... | ... | ১৪,৭৩৬ |
| (১৮) ইভনিং ব্রিফ | ... | ... | ৭,৭২২ |
| (১৯) পশ্চিমবঙ্গ সংবাদ | ... | ... | ৭৮,৩৬৪ |
| (২০) হিমলচুলী | ... | ... | ৯৩,১২৫ |
| (২১) ছাপতে ছাপতে | ... | ... | ১৭,৫৫০ |
| (২২) দৈনিক প্রকাশ | ... | ... | ১০,৬৭৫ |
| (২৩) আজাদ হিন্দ | ... | ... | ৯০,৬১০ |
| (২৪) রোজানা হিন্দ | ... | ... | ৪২,৫৯০ |
| (২৫) আসরে জাদিদ | ... | ... | ৮,৫৯৭ |
| (২৬) গাজী | ... | ... | ১০,১২৮ |
| (২৭) জনপথ সমাচার | ... | ... | ৩৫,৮০০ |
| (২৮) পয়গম | ... | ... | ২৩,০০০ |
| (২৯) জননী | ... | ... | ১৮,০০০ |
| (৩০) জনতা | ... | ... | ১০,০০০ |
| (৩১) দৈনিক আকর্ষণ | ... | ... | ৮,০০০ |
| (৩২) পরীক্ষিত | ... | ... | ৬,৮৯০ |

| | | | টাকা |
|---|---|---|---|
| (৩৩) সূত্রকার | ... | ... | ২২,০০০ |
| (৩৪) আককাস | ... | ... | ২০,৩২২ |
| (৩৫) সেবা সংসার | ... | ... | ৩,৯২০ |
| (৩৬) প্রভুরাষ্ট্র | ... | ... | ৫,২৮০ |
| (৩৭) দেশ দর্পণ | ... | ... | ২৫,২২০ |
| (৩৮) রূপলেখা | ... | ... | ২১,৩২১ |
| (৩৯) নবী প্রভাত | ... | ... | ৪০,৬৩৮ |

(খ) সংবাদপত্রে বিজ্ঞাপন দানের ব্যাপারে পশ্চিমবঙ্গে সুনির্দিষ্ট নীতি আছে। বিজ্ঞাপন দেওয়ার জন্য প্রচার সংখ্যা, সম্মিলিত পাঠক সংখ্যা, গুণগত মান, দায়িত্বশীলতা, সামগ্রিক প্রভাব, সমাজের সর্বস্তরে পৌছনোর ক্ষমতা ইত্যাদি বিচার করা হয়ে থাকে। এই নীতি অনুযায়ী তালিকাভুক্ত সমস্ত সংবাদপত্রকে সরকারি বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে।

**কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় বাসের সংখ্যা**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৫।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান** ঃ পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মোট কতগুলি বাস রহিয়াছে;

(খ) গত ১-১-১৯৮৮ তারিখে ঐ সংস্থার কতগুলি বাস রাস্তায় বাহির হইয়াছিল;

(গ) বর্তমানে উক্ত সংস্থার মোট কতজন কর্মী ও অফিসার রহিয়াছেন;

(ঘ) ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬, ১৯৮৬-৮৭-র আর্থিক বৎসরে উক্ত সংস্থাকে রাজ্য সরকার কি পরিমাণ অর্থ ভরতুকি দিয়াছেন; এবং

(ঙ) বর্তমানে উক্ত সংস্থায় মোট কতজন ড্রাইভার ও কণ্ডাক্টর চাকুরিতে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চালু বাসের সংখ্যা ১৪৯৩টি (৩১-১২-১৯৮৭ পর্যন্ত)।

(খ) প্রথম শিফট—৫২৯; দ্বিতীয় শিফট—৫৭৭; দূরপাল্লা—১৪১।

(গ) কর্মী—১৩,৮৭৯; অফিসার—১৪৫।

(ঘ)

| | | পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|---|
| ১৯৮৪-৮৫ | ...... | ১,৩৭২.৫৯ |
| ১৯৮৫-৮৬ | ...... | ১,৪২০.৮০ |
| ১৯৮৬-৮৭ | ...... | ১,৫৭৩.২১ |

(ঙ) ড্রাইভার—২,৩৩২; কণ্ডাক্টর—৩,৯৭৬।

### বিদ্যাধরী নদী সংস্কার

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বিদ্যাধরী নদী সংস্কারের কাজ আরম্ভ হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, এই কাজ কতদিনের মধ্যে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নদীয়া জেলার পৌরসভাগুলিকে সরকারি অনুদান

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৫।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার পৌরসভাগুলিকে রাজ্য সরকার থেকে আই. ডি. এস. এম. টি বাদে ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৭-৮৮ (ফেব্রুয়ারি মাস) পর্যন্ত কোন্ কোন্ খাতে কত টাকা সাহায্য/অনুদান দেওয়া হয়েছে;

(খ) ঐ সমস্ত সাহায্য/অনুদান এবং ঋণ দেওয়ার নীতি বা পদ্ধতি কি; এবং

(গ) আই. ডি. এস. এম. টি প্রকল্পে ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৭-৮৮ (ফেব্রুয়ারি মাস) পর্যন্ত নদীয়া জেলার কোন্ কোন্ পৌরসভা কত টাকা পেয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

'ক' এবং 'গ' উত্তরে উল্লেখিত সংযোজনী লাইব্রেরি টেবিলে উপস্থাপন করা হইল।

(খ) ডেভেলপমেন্ট গ্রান্ট, অক্ট্রয় গ্রান্ট এবং এন্টারটেইনমেন্ট গ্রান্ট লোকসংখ্যার অনুপাতে দেওয়া হয়। অন্য গ্রান্টগুলি প্রয়োজনভিত্তিক।

### Training-cum-production centres for destitute women and orphan girls

**49.** (Admitted question No. **710.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal to set up new training-cum-production centres for the destitute women and orphan girls during the Seventh Plan period; and

(b) if so,—

(i) the number of such centres proposed to be set up,

(ii) what type of training is proposed to be given in such centres,

(iii) what arrangements are proposed to be made for marketing the products of the trainees in those centres, and

(iv) what is the progress in the matter so far?

**The Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department :**

(a) There is no proposal to set up new training-cum-production centres for the destitute women and orphan girls during the Seventh Plan period.

(b) (i), (ii), (iii) and (iv) Do not arise.

**Loans granted by the West Bengal Financial Corporation**

**50.** (Admitted question No. **714.**) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) if it is fact that some of the parties to whom loans and advances have been given by the West Bengal Financial Corporation are not repaying the principal and interest as stipulated; and

(b) if so.—

(i) the total amount of such loans and interest overdue as on 31-12-1987,

(ii) the names and address of such parties and the amount of loans and interest payable by them,

(iii) the Yearwise classification of the amount overdue,

(iv) the nature of surety to which loan was sanctioned to these parties,

(v) the steps taken/proposed to be taken for recovery of the amount, and

(vi) the amount of repayment/recovery of such loans as percentage to the total loans advances disbursed by the Corporation during the past five years?

**The Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) Yes.

(b) (i) Rs. 28,65.60 lakhs (Principal—Rs. 12,49.32 lakhs and interest—Rs. 16,16.28 lakhs).

*(ii)* *The details of defaulting units are being collected from the districts.*

(iii)

| (Both principal and interest) | (Rs. in lakhs) |
|---|---|
| Prior to 1985-86 | 11,18.16 |
| 1985-86 | 4,04.03 |
| 1986-87 | 3,93.41 |
| 1987-88 (up to 31-12-1987) | 9,50.00 |

(iv) First charge on the fixed assets and in case of composite loans first charge on entire assets, i.e., both fixed and current constitute security for W. B. F. C. Loan.

In most of the cases additional security in the form of personal guarantee of directors|promoters|third party has been taken.

Besides, all loans|advances to S.S.I. Sector are covered under the Credit Guarantee Scheme.

(v) As per provisions of the SFCs Act, W. B. F. C. serves Demand Notice of the defaulted units under Section 30 thereof.

If no positive response is received from the defaulters, W.B.F.C. takes action against those units either under section 29 or section 31 of the SFCs Act.

By virtue of the powers vested in the Corporation under the SFCs Act, the assets charged to the Corporation are sold for realisation of the dues after completion of usual formalities.

In some cases, the personal guarantee of the guarantors is also invoked for realisation of overdues. Besides, the accounts with the Banks are frozen and joint action with the bank and other financial institutions is also initiated.

(vi)

| Year | Total loan | Recovery (Rs. in lakhs) | Percentage |
|---|---|---|---|
| 1982-83 | 19,45.36 | 5,59.89 | 28.78 |
| 1983-84 | 26.19.22 | 7,13.08 | 27.22 |
| 1984-85 | 20,51.44 | 9,33.28 | 45.49 |
| 1985-86 | 24,41.16 | 12,57.00 | 51.49 |
| 1986-87 | 33,67.40 | 16,00.00 | 47.51 |
| (up to 31-12-1987) | | | |

## Increase of mosquitoes

**51.** (Admitted question No. **721.**) **Shri Prabuddha Laha :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Durgapur Notified Area Authority has taken steps to tackle the menace in the increase of mosquitoes in the area; and

(b) if so,—

(i) what steps have been taken during the past three years, and

(ii) the number of cases of Malaria, Filaria and Encephalitis detected in the area during the last three years?

**The Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

(a) Yes.

(b) (i) Conservancy work was carried out throughout the years. For Malaria and Encephalitis 50 per cent BHC powder has been sprayed covering approximately 62.5 sq. k.m. to prevent the insect borne diseases. For Filaria, Antilarval measures have been undertaken by larvicidal spraying.

(ii) No. of cases detected—

| Year | Malaria | Filaria | Encephalitis |
|---|---|---|---|
| 1985 | No report. | No report | 2 |
| 1986 } 1987 | 104 | 114 | 157 |
| | | 1,110 | 26 |

## সি এস টি সি এবং সি টি সি-তে ভরতুকি

**৫২।** (অনুমোদিত প্রশ্ন নং **৭৩৪।) শ্রী অশোক ঘোষ :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮২-৮৭ সালের আর্থিক বৎসরগুলিতে কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন ও কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি-তে মোট কত টাকা ভরতুকি বাবদ দেওয়া হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১৯৮২-৮৭ সালের আর্থিক বৎসরগুলিতে নিম্নরূপ ভরতুকি দেওয়া হয়েছে—

কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন—৭৩,২২.৮৭ লক্ষ টাকা;

কলিকাতা ট্রামওয়েজ কোম্পানি—৪৫,৪৮.৭১ লক্ষ টাকা।

## ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনে ব্যয়

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৪।) **শ্রী সুমন্তকুমার হীরা ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনে রাজ্যে মোট কত টাকা ব্যয় হয়েছিল (জেলাওয়ারি হিসাব)?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনে সমগ্র রাজ্যে মোট ৯ কোটি ৫০ লক্ষ টাকা ব্যয় হয়েছিল। তবে তারমধ্যে জেলাগুলির জন্য ব্যয় হয়েছিল ৮ কোটি ৪৪ লক্ষ হাজার টাকা। জেলাওয়ারি হিসাব নিম্নে দেওয়া হল ঃ—

| | জেলা | | | টাকা |
|---|---|---|---|---|
| (১) | কোচবিহার | ... | ... | ২৯,৪৬,০০০ |
| (২) | জলপাইগুড়ি | ... | ... | ৩৫,৮০,০০০ |
| (৩) | পশ্চিম দিনাজপুর | ... | ... | ৪৬,১৫,০০০ |
| (৪) | মালদহ | ... | ... | ৩২,৪৫,০০০ |
| (৫) | দার্জিলিং | ... | ... | ৩১,৩৮,০০০ |
| (৬) | মুর্শিদাবাদ | ... | ... | ৮৪,৭৫,০০০ |
| (৭) | নদীয়া | ... | ... | ৫৮,২৫,০০০ |
| (৮) | ২৪-পরগনা (অবিভক্ত) | ... | ... | ১,০৪,০০,০০০ |
| (৯) | হাওড়া | ... | ... | ৩৩,০৫,০০০ |
| (১০) | হুগলি | ... | ... | ৪৮,৬৬,০০০ |
| (১১) | বর্দ্ধমান | ... | ... | ৮৭,০৬,০০০ |
| (১২) | মেদিনীপুর | ... | ... | ১,২৪,৮৮,০০০ |
| (১৩) | বীরভূম | ... | ... | ৪২,৬৩,০০০ |
| (১৪) | বাঁকুড়া | ... | ... | ৩৯,৯৫,০০০ |
| (১৫) | পুরুলিয়া | ... | ... | ৪৫,৯২,০০০ |
| | | মোট | ... | ৮,৪৪,৩৯,০০০ |

(আট কোটি চুয়াল্লিশ লক্ষ উনচল্লিশ হাজার টাকা)

অবশিষ্ট ১,০৩,৫৮,০০০ টাকা (এক কোটি তিন লক্ষ আটান্ন হাজার টাকা) পঞ্চায়েত অধিকর্তা ও পঞ্চায়েত সমষ্টি উন্নয়ন বিভাগের মাধ্যমে বিভিন্ন খাতে সরাসরি কেন্দ্রীয়ভাবে ব্যয় করা হয়েছিল।

## জুনিয়ার হাইস্কুল উন্নীতকরণ

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮২।) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জুনিয়ার হাইস্কুলকে নবম ও দশম শ্রেণীতে উন্নীতকরণের কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আর্থিক সংস্থানসাপেক্ষে কিছু উপযুক্ত জুনিয়ার হাইস্কুলের উন্নীতকরণের প্রস্তাব বিবেচনা করা যেতে পারে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of reported conspiracy for spreading communalism in West Bengal.

The member will get opportunity to discuss the matter during general discussion on Budget.

I, therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of his motion as amended.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

বেশ কিছু দিন থেকেই একদল সাম্প্রদায়িক মনোভাবাপন্ন মানুষ পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুন্ন করার উদ্দেশ্যে বিশেষ একটি ধর্মের উপর নানাভাবে আক্রমণ চালিয়ে যাচ্ছেন। বিভিন্ন পাঠ্যপুস্তকে ঐ ধর্মগুরুর কল্পিত ছবি ছাড়াও ঐ ধর্ম সম্পর্কে বিভ্রান্তিকর তথ্য প্রকাশ, ধর্মস্থানে মাইক ব্যবহারে বাধা প্রদান ইত্যাদির মাধ্যমে এই দুষ্টচক্র ঐ বিশেষ সম্প্রদায়ের ধর্মাচরণে আঘাত হানছেন।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :-

1. Arrest of Congress supporters under Raninagur P. S. in Murshidabad district for alleged murder. : Shri Mannan Hossain.
2. Outbreak of hepatitis in Calcutta Medical College. : Shri A.K.M.Hassan Uzzaman.
3. Non-implementation of Rural Electrification Scheme in West Bengal. : Dr. Manas Bhunia.
4. Alleged attacks on the bordering G.P. Areas of Karimpur P.S. in Nadia District : Shri Chitaranjan Biswas

I have selected the notice of Shri A. K. M. Hassan Uzzaman on the subject of 'Outbreak of hepatitis in Calcutta Medical College.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Malla :** 8th April.

## Laying of Report

## Presentation of the Eleventh Report of the Committee on Subordinate Legislation

**The Chairman (Shri Dinesh Joardar) :** Sir, I beg to present the Eleventh Report of the Committee on Subordinate Legislation (1987-88).

## MENTION CASES

**Mr. Speaker :** Mr. Sattik Kumar Roy, as your Mention is out of order it is not allowed.

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে এখানে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে আমি মাদ্রাসা শিক্ষামন্ত্রী বারি সাহেবের দৃষ্টি আকর্ষণ করছি। সংবিধানের ১৬(.৫) ধারার বিরোধিতা করে এই দপ্তর থেকে একটি সার্কুলার দেওয়া হয়েছে, তাতে বলা হয়েছে একজন সিনিয়ার মাদ্রাসা এবং আরও কয়েকজন শিডিউল কাস্ট টিচার নিতে হবে। এটা সংবিধানের ১৬(৫) ধারার বিরোধী এবং নতুন মাদ্রাসা ব্যাপারে কোনও রিকগনিশন দিচ্ছে না। আমি এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি যে নতুন সিনিয়ার মাদ্রাসা টিচার দেবার জন্যে এবং সংবিধানের ১৬(৫) ধারাকে বিরোধিতা করে যে সার্কুলার বেরিয়েছে তা বাতিল করার জন্যে দাবি জানাচ্ছি।

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮.৩.৮৮ তারিখে বেলা ১২টার সময়ে আমার নির্বাচনী কেন্দ্রে ৬টি আদিবাসী গরিব আদিবাসীর ঘর আগুনে পুড়ে ভস্মীভূত হয়ে গেছে। আমি ব্লকে গিয়ে বলেছিলাম কিন্তু ত্রাণের কোনও ব্যবস্থা হয়নি। এরপরে আমি নিজে গিয়ে ঝাড়গ্রাম অফিসে গিয়ে বলেছিলাম যে ওই আদিবাসীদের যদি ত্রাণের কোনও ব্যবস্থা করা না হয় তাহলে খুব ক্ষতি হবে। তারা খুব গরিব মানুষ, আজকে তারা গৃহহীন। সুতরাং তাদের যাতে সত্বর রিলিফের ব্যবস্থা করা যায় তারজন্য আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নারায়ণগড় ১৪নং অঞ্চলে দুরিয়াপুর গ্রামে ১৫ই ভারত বন্ধের দিন থেকে গতকাল বেলা আড়াইটে পর্যন্ত মার্ক্সবাদী কমিউনিস্টের এক বিপুল জঙ্গীবাহিনী এক তাণ্ডবলীলা শুরু করেছে বা তারা ওই নারায়ণগড় অঞ্চলের দুরিয়ারপুর গ্রামে ব্যপক লুঠতরাজ, চুরি রাহাজানি করে যাচ্ছে এবং ইতিমধ্যেই তারা ১০জন ব্যক্তির বাড়িতে ঢুকে চুরি, লুঠতরাজ করেছে, ভাঙ্গচুর করেছে। তাদের বাড়ির জিনিসপত্র নষ্ট করে, পুকুরের মাছ খেয়ে এবং বাগানের ফলমূল খেয়ে বেড়াচ্ছে। পুলিশের সামনে এইসব করছে অথচ পুলিশ নীরব দর্শক হয়ে বসে আছে। এদের অত্যাচারে শ্রী প্রফুল্লকুমার জানা, অতুলচন্দ্র সামন্ত, নিরঞ্জন জানা, হরিপদ সাঁতরা, পূর্ণেন্দু জানা ও সুকুমার জানা প্রমুখ কংগ্রেসিদের বাড়ি ধূলিস্যাত করে দিয়েছে, এমনকি মেয়েদের পর্যন্ত বাদ দেয় নি। আমি এই ব্যাপারে আজকে হোম সেক্রেটারির সঙ্গে দেখা করেছি এবং

ওখানকার অর্থাৎ মেদিনীপুরের এস. পি.র সঙ্গে দেখা করেছি। সি. পি. এমের তাণ্ডবলীলায় ওখানকার কংগ্রেসিরা আজকে ঘরছাড়া এবং তাদের সেই শূন্য ঘরে সি. পি. এমের গুণ্ডাবাহিনীরা ঢুকে পুকুর থেকে মাছ চুরি করে আরাম করে ভোজন করছে। পুলিশ সব জেনে শুনেও চুপ করে বসে আছে, কোনও ব্যবস্থা নিচ্ছে না। ওখানে এক বৃদ্ধ, ৭০ বছরের শ্রী অরুণ কুমার, মান্না তিনিও বাদ যান নি ওদের আক্রমণ থেকে। তাকেও প্রহার করা হয়েছে। আমি এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীকে বলছি এবং আজকে এই বিষয়ে হোম সেক্রেটারির সঙ্গে দেখাও করেছি। তিনি বলেছেন আমি খবর পেয়েছি, আমি অ্যাকশন নিতে বলেছি। ১৫ তারিখ থেকে গত দিন পর্যন্ত এই দুর্ঘটনা ঘটে চলেছে। প্রশাসন এই ব্যাপারে কোনও রকম ব্যবস্থা নেননি। আমি আবেদন করছি এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রী তিনি খোঁজ খবর নিন এবং ব্যবস্থা নিন।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানার তিনটি ব্লকে প্রায় তিনশতর বেশি মৌজা আছে। এই মৌজাগুলিতে এখন পর্যন্ত কোনও বিদ্যুৎ যায়নি। আমি আপনার কাছে বিধানসভায় বারে বারে এই আকর্ষণী প্রস্তাব দিয়েছি। কিন্তু এই ডিপার্টমেন্ট থেকে কোনও রকম কাজ হচ্ছে না। কোনও সময় খুঁটি পোতা হল, তার দেওয়া হল, আবার উঠেও গেল এই ভাবেই চলছে। স্বাধীনতার এত বছর পরেও সেখানে বিদ্যুৎ যায়নি। কৃষকের কৃষি কাজ হচ্ছে না বিদ্যুৎ ব্যবহার হয়নি বলে। এই ব্যাপারে আমাদের সরকারও দেখছে না। যাতে এই নন্দীগ্রামে বিদ্যুৎ যায়, এবং অবহেলিত হয়ে না থাকে, সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মান্নান হোসেন :** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যার সময় মুর্শিদাবাদ জেলায় মানুষের ঘর-বাড়ি ও ফসলের ব্যাপক ভাবে ক্ষয়ক্ষতি হয়েছে। পাশাপাশি বিস্তীর্ণ অঞ্চলের প্রচুর জমিতে ক্ষতি হয়েছে। বালি পড়েছে। সেখানে চাষ করার অসুবিধা হয়ে গেছে। সেই জমিতে কৃষকেরা চাষ করতে পারছে না। আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত কৃষি উপযোগী জমি ছিল সেখানে বালি সরিয়ে দিয়ে নূতন করে যাতে চাষের উপযোগী করা যায় তার জন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী দুর্গা টুডু :** স্যার, পূর্ত ও সেচ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার নির্বাচনী কেন্দ্র বিনপুর ১ নম্বর ব্লকের ১০ নম্বর অঞ্চলের মধ্যে দিয়ে ভৈরব বাঁকি নদী চলে গিয়েছে, ঐ নদীতে যদি বাঁধ পরিকল্পনা করা যায় তাহলে সেখানে বহু প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী উপকৃত হবে। এর ফলে সেখানে ১৫/১৬/১৭ একর জমি চাষ করার যোগ্য হবে। তাই আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নজরুল হক :** স্যার, আমার নির্বাচনী ক্ষেত্র মালতিপুর স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে আজকে একটা বাংলা দৈনিক পত্রিকার সংবাদে বেরিয়েছে তা আমি আজকে হাউসের মধ্যে উপস্থিত মাননীয় সদস্যাদের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। প্রকৃত তথ্য জানাবার জন্য এখানে

বলছি যে, গত ১০ই ফেব্রুয়ারি সরকারি কর্মচারিদের ধর্মঘটের দিন যারা এমার্জেন্সী কাজ করবার জন্য প্রস্তুত ছিল—সেখানকার পি. এইচ. সি.-র ডাক্তার সমাজবিরোধীরা তাদেরকে কাজে যোগদান করতে বাধা দেয় সম্ভবত মালিকের মনোভাব নিয়ে। এবং এমার্জেন্সী ওয়ার্ডে কাজ করবার জন্য যে সমস্ত ডাক্তার তৈরি হচ্ছিল তাদেরকেও বাধা দেওয়া হয়। এবং কর্মচারীদের উপর আক্রমণ করা হয় ২৫/৩০ জন সমাজবিরোধী দ্বারা। এর ফলে সেখানকার কর্মচারিরাও আহত হন। এবং এখন পর্যন্ত একজন কর্মচারী কলকাতার হাসপাতালে চিকিৎসাধীন আছেন, তার পর থেকে কংগ্রেস দল ওখানে ঘোট পাকাচ্ছে। শুধু সমাজ বিরোধীরা নয় যারা ইভটিজার, ঐ এলাকার মিসচিপ মংগার তারা ডাক্তারের কোয়াটারে জমা হচ্ছে এবং জমা হয়ে ওখানকার সমস্ত কর্মচারিদের ভীতি প্রদর্শন করছে। ফলে কর্মচারিরা সেখানে কাজ করতে পারছে না। সেই সমস্ত সমাজ বিরোধী ইভটিজার মিসচিপ মংগারদের কংগ্রেস দল প্রশ্রয় দিচ্ছে, উস্কানি দিয়ে এই অঘটন ঘটিয়েছে, কর্মচারিদের ভীতি প্রদর্শন করছে এবং হাসপাতাল কার্যত বন্ধ করে দিয়েছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি হাসপাতালের কর্মচারিদের সম্পূর্ণ নিরাপত্তার ব্যবস্থা করে হাসপাতাল যাতে তাড়াতাড়ি শুরু করা যায় তার উদ্যোগ গ্রহণ করার জন্য।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গ্রাম থানায় ঝিল্লি গ্রাম পঞ্চায়েতে খড়গ্রাম নবগ্রাম থানা এলাকার মধ্য দিয়ে ব্রাহ্মণী নদী প্রবাহিত। এই নদীর সাইড বাঁধ করা হয়েছে নবগ্রামের দিকে। অপরদিকে খড়গ্রাম যে সাইডে পড়ে সেই দিকে কোনও সাইড বাঁধ তৈরি করা হয়নি। এই বাঁধ তৈরি না হওয়ার ফলে এই দিকের দুটি গ্রাম এবং বিস্তীর্ণ এলাকার চাষের জমি বন্যায় বাঁধ ভেঙ্গে জলমগ্ন হয়। ফলে কৃষকের ফসল মার খাচ্ছে। বন্যার সময় ঐ এলাকা যোগাযোগ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ে। জেলা পরিষদ থেকে কিছু টাকা খরচ করে বাঁধ মেরামত করা হয়, কিন্তু জেলা পরিষদের পক্ষে সম্পূর্ণ বাঁধ মেরামত করা সম্ভব হয় না। তাই আমি ইরিগেশন ডিপার্টমেন্টের কাছে দাবি করছি এবং সেচ মন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে এই বাঁধ মেরামত করে চাষযোগ্য জমির ফসল যাতে রক্ষা পায় এবং গ্রামগুলি ধ্বংসের হাত থেকে যাতে রেহাই পায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল ই. এস. আই. হাসপাতাল একটা বড় ধরনের হাসপাতাল, এই হাসপাতালে পেশেন্ট সেই রকম ভর্তি হচ্ছে না, পেশেন্টের সংখ্যা অত্যন্ত কম। অথচ আমার কাছে খবর আছে, আমি নিজে সেখানে গিয়েছিলাম, সেখানে লক্ষ লক্ষ টাকার ওষুধ কেনা হচ্ছে এবং রোগীদের জন্য বিভিন্ন খাবার-দাবার কেনা হচ্ছে এবং ফলস বিলিং করে লক্ষ লক্ষ টাকা সেখানে চুরি হচ্ছে। এই হাসপাতালের সঙ্গে যুক্ত ডাক্তাররা হাসপাতালে আসেন না, না আসার কারণ সেখানে পেশেন্ট নেই। সবচেয়ে দুঃখের কথা ই. এস. আই. হাসপাতালে যে কমিটি আছে সেই কমিটিতে স্থানীয় নির্বাচিত প্রতিনিধি থাকার কথা, আমি ঐ এলাকার নির্বাচিত প্রতিনিধি, এক বছর হল আজ পর্যন্ত সেই কমিটিতে আমাকে রাখা হয়নি এবং যিনি বিগত নির্বাচনে পরাজিত হয়েছিলেন তাঁকে সেই কমিটিতে রেখে দেওয়া হয়েছে। আমি এই কমিটিতে নেই বলে ই. এস. আই. হাসপাতালে

যে দুর্নীতি রয়েছে, সেখানে ডাক্তারদের যে দুর্নীতি রয়েছে সে সম্বন্ধে আমি কোনও রকম খোঁজ খবর করতে পারি না। ঐ হাসপাতালের যারা নার্স, কর্মচারী এবং কিছু কিছু ডাক্তার বিধায়ক হিসাবে আমাকে বলেছেন এই ভাবে ই. এস. আই. হাসপাতালে দিনের পর দিন চুরি হচ্ছে, পেশেন্ট নেই, ওষুধ চুরি হচ্ছে, খাবার-দাবারের ব্যাপারে ফলস বিলিং করা হচ্ছে। আসানসোল ই. এস. আই. হাসপাতালে দিনের পর দিন এই অব্যবস্থা চলছে, বিধায়ক হিসাবে আমাকে আজ পর্যন্ত সেই কমিটিতে রাখা হয়নি, প্রাক্তন পরাজিত বিধায়ককে সেই কমিটিতে রাখা হয়েছে। আমি এই বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর এবং শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, পশ্চিম বাংলার আলু চাষীরা গুরুতর সঙ্কটের সম্মুখীন হয়েছে। আলু রাখার জন্য তারা হিমঘরে জায়গা পাচ্ছে না এবং তারা ঐ হিমঘরে রাখতে পাচ্ছে। কারণ তারা আলু রাখার বণ্ড পাচ্ছে না। বড় বড় দালাল এবং হিমঘরের মালিকরা আগে থেকে হিমঘরের বণ্ড সংরক্ষণ করে নিচ্ছে। এর ফলে আসল চাষীরা সঙ্কটের মধ্যে পড়েছে। তারা কম দরে আলু বাজারে বিক্রি করতে বাধ্য হচ্ছে। অতি দ্রুত চাষীদের এই সঙ্কট দূর করার জন্য আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাচ্ছি। সেটা হচ্ছে এই যে কয়েক দিন যাবত এবং এটা গত বছরেও হয়েছে যে ভুটভুটি চালু আছে তারা বহু জায়গায় বহু দুর্ঘটনা ঘটাচ্ছে। কয়েক দিনের মধ্যে ছয় জন মারা গিয়েছে। এই মেকানাইজড বোটগুলিকে সুন্দরবন এলাকার লোক এগুলিকে ভুটভুটি বলে। এরা যা এদের প্যাসেঞ্জার ক্যাপাসিটি তার চেয়ে অনেক বেশি প্যাসেঞ্জার নেয় এবং তার ফলে এই সব অ্যাকসিডেন্ট হয়। এ বিষয়ে আমার বক্তব্য হচ্ছে সরকারি তরফ থেকে এই সব ভুটভুটি অর্থাৎ মেকানাইজড বোটগুলিকে সরকারি তরফ থেকে লাইসেন্স দেবার ব্যবস্থা করা হোক। একটা নীতিগতভাবে আইনগতভাবে ব্যবস্থা করা হোক। এই সমস্ত নৌকাগুলিতে জেলা পরিষদের তরফ থেকে কিরলোসকার মেশিন বসিয়ে দেওয়া হয় এবং তাদের লিগ্যালাইজেশনের কোনও ব্যবস্থা নেই। ফলে এই মেকানাইজড বোটগুলি ক্যানিং এবং রায়দীঘিতে বহু দুর্ঘটনা ঘটিয়েছে। আপনার কাছে এবং মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব সরকারি তরফ থেকে এর জন্য একটা ছোট আইন প্রণয়ন করুন যাতে এই মেকানাইজড বোটগুলিকে লিগ্যালাইজ করা যায়। যাতে এরা প্যাসেঞ্জার বেশি নিতে না পারে তারা ব্যবস্থা করুন দরকার হলে পুলিশি ব্যবস্থা নিন। এটা শুধু সুন্দরবনের ব্যাপার নয়, সারা পশ্চিমবাংলায় এ জিনিস চলছে। যেহেতু আইন নেই অবৈধভাবে এরা এইসব মেকানাইজড বোটগুলি চালাচ্ছে। এতে হাজার হাজার যাত্রী যাতায়াত করে এবং দু দিনের পথকে এরা কয়েক ঘন্টায় নিয়ে যায়। আপনি আইনজ্ঞ লোক আপনি বুঝতে পারছেন কি অবস্থা চলছে। এখানে বিনয়বাবু আছেন তিনি এ সম্বন্ধে একটু ভাবুন একটা লাইসেন্সের ব্যবস্থা করুন। এতে সরকারের কিছু রোজগারও হবে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৮/১৯৮৪ সালের বিধ্বংসী বন্যায় দারকেশ্বর নদীর বাঁধ ভাঙনের ফলে আমার নির্বাচনী এলাকার কয়েক শত একর জমিতে বালি পড়ে যায়। তার ফলে ঐ এলাকার কৃষকদের অবস্থা খুব শোচনীয় হয়ে পড়েছে। বালি সরিয়ে এই জমিগুলিকে আবার চাষযোগ্য জমিতে পরিণত করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, রাজ্যে যে কর্মসংস্থান হচ্ছে না, তার জন্য বামফ্রন্ট সরকারই যে দায়ী, তার একটি উজ্জ্বল দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরতে চাই। আসানসোলের কাছে শোনপুর বাজারী বলে একটি কোল মাইনস প্রোজেক্ট হবার কথা আছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য নিয়ে। এই কোল মাইন্সের পাইপ লাইনে ৫০০ কোটি টাকা রয়েছে। স্যার, ই. সি. এল. যাতে জমি নিতে না পারে তার জন্য সিটু আন্দোলন করছে, মুখ্যমন্ত্রী আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নিতে পারেন নি। মুখ্যমন্ত্রী এবং বিনয়বাবুর সঙ্গে ই. সি. এল., কোল ইণ্ডিয়ার চেয়ারম্যান বারে বারে দেখা করেছেন এবং কেন্দ্রীয় মন্ত্রী বসন্ত শাঠে বার বার চিঠি লিখেছেন। যারা জমি দখল করে রয়েছে জমি থেকে তাদের সরিয়ে দেবার কোনও ব্যবস্থা—কম্প্রোমাইজ, অ্যাপ্রোচমেন্টের কোনও ব্যবস্থা আজ পর্যন্ত সরকার করতে পারেনি। জমি থেকে এদের সরিয়ে ই. সি. এল. এর হাতে জমি তুলে দেওয়ার দায়িত্ব হচ্ছে রাজ্য সরকারের। জমি না পাওয়ার ফলে আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এই ৫০০ কোটি টাকা ফেরত চলে যাবার উপক্রম হয়েছে। এই ৫০০ কোটি টাকা ফিরে চলে যাবে, শোনপুর বাজারী কোল মাইন্স প্রোজেক্ট করা সম্ভব হবে না। ফলে পশ্চিমবঙ্গের কয়েক হাজার বেকার যুবককে চাকরি দেওয়া যাবে না। মুখ্যমন্ত্রীর কাছে আমি এর জবাব চাই। এর জন্য দায়ী কে? রাজ্য সরকার ব্যর্থ কিনা, দায়ী কিনা—এই বিষয়ে রাজ্য সরকারের তরফ থেকে বিনয়বাবু যদি দয়া করে একটু আলোকপাত করেন তাহলে আমি বাধিত হব।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। দীর্ঘ কয়েক বছর ধরে দার্জিলিং-এ যে অরাজকতা দেখা দিয়েছে তা কঠোর হাতে দমন করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? দীর্ঘদিন ধরে ওখানে লুঠ-পাঠ চলছে, আগুন জ্বলছে। ওখানে যারা ব্যবসা করে, চাকরি করে তারা আজকে ভিখারি হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে অনেকবার সর্বদলীয় মিটিং করেছেন। দিল্লিতে গিয়ে ঘিসিং সাহেব, স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে মিটিং করেছেন। কিন্তু তাতেও কোনও সুরাহা হয়নি। আমি তাই আপনার মাধ্যমে বলতে চাই, কেন্দ্রীয় মন্ত্রী, ঘিসিং সাহেবকে নিয়ে কলকাতায় সর্বদলীয় মিটিং করে মীমাংসার চেষ্টা হলে মনে হয় এটার সুরাহা হতে পারে। সেই জন্য এই বিষয়টি আমি আপনার গোচরে আনলাম।

**মিঃ স্পিকার :** নাউ আই কল আপন শ্রী সৌগত রায়। মিঃ রায়, আপনার এই ইস্যুটা সাবজুডিস ম্যাটার। এটা নিয়ে কোর্টে মামলা হয়েছে। কিভাবে বলবেন? এটা বলা যাবে

না। নার্থিং উইল বি রেকর্ডেড।

(Noise and interruption)
(Several Honourable members rose to speak)

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, খবরে প্রকাশ কেন্দ্রীয় সরকার আগামি মরশুম থেকে কাঁচা পাটের বিধিবদ্ধ ন্যুনতম মূল্য প্রত্যাহার করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এ কথা যদি সত্য হয় তবে ৪০ লক্ষ পাট উৎপাদক এক চরম বিপদের সম্মুখীন হবেন। কেন্দ্রীয় সরকারের এই মনোভাবের ফলে পাট শিল্পের সাথে ঘনিষ্ঠ ভাবে জড়িত পাইকারি ব্যবসায়ী এবং তাদের এজেন্টদের দয়ার উপর পাট উৎপাদকদের ছেড়ে দেওয়া হবে। পশ্চিমবঙ্গ সরকারের অবিলম্বে পাট উৎপাদক চাষীদের স্বার্থ রক্ষার জন্য কেন্দ্রীয় সরকারের এই মনোভাবের প্রতিবাদ করা উচিত। কেননা, এর ফলে জে. সি. আই. পাট কিনবে না। এই বিষয়ে উপযুক্ত দৃষ্টি দেবার জন্য আমি সরকারকে অনুরোধ জানাচ্ছি।

(নয়েজ)

[2-10 – 2-20 P.M.]

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুতর বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন, কোম্পানির ম্যানেজমেন্টে শ্রমিকদের অংশগ্রহণ প্রকল্প বাবদ যা অর্থ বরাদ্দ হবে তা আয়কর-এর আওতা থেকে বাদ দেওয়া হবে। এই প্রস্তাব আসলে মালিকস্বার্থেই রচিত। ম্যানেজমেন্টে শ্রমিকদের অংশগ্রহণ সংক্রান্ত ব্যাপারে (১) গোপন ব্যালটে নির্বাচন (২) কোলাবরেশন ও অন্যান্য আর্থিক বিষয়ে কথা বলার ও সিদ্ধান্ত নেওয়ার পূর্ণ সার্বিক অধিকার—এসব বিষয়ে বিধিবদ্ধ ব্যবস্থা করা হয়নি। আসলে মালিকরা ম্যানেজমেন্টের দালাল ইউনিয়নকে নিয়ে শ্রমিকবিরোধী ও নানান জালিয়াতির কাজ চালাবে। এই প্রহসনমূলক লেবার পার্টিসিপেশন ইন ম্যানেজমেন্ট প্রকল্প বাবদ ব্যয়বরাদ্দ আয়কর থেকে ছাড় দেওয়ার ব্যবস্থা মালিকদের কর ফাঁকি দেওয়ার আইনগত ব্যবস্থা মাত্র। এর ফলে রাজ্যগুলিও রাজ্যের সঙ্গে বিভাজনযোগ্য রাজস্বের অংশ থেকে বঞ্চিত হবে। স্যার, আপনার মাধ্যমে আমি এ ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বসুর ছেলে ইস্টার্ন বিস্কুট কোম্পানির ব্যাপারে ক্লোজারের ষড়যন্ত্র করছে, ২৮ লক্ষ টাকার মালিক হয়েছে। সেই চন্দন বসুকে আপনি প্রশ্রয় দিচ্ছেন। ........

(noise and interruption)
(at this stage the Congress(I) Members walked out of the Chamber)

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতায় রাষ্ট্রগুরু

সুরেন্দ্রনাথের নামাঙ্কিত সুরেন্দ্রনাথ আইন কলেজ আছে। আপনি আশ্চর্য হয়ে যাবেন যে গত ২/৩ মাস ধরে এই আইন কলেজে যারা পড়ান, শিক্ষক, প্রফেসর, তারা মাইনা পাচ্ছেন না, কর্মচারিরাও মাইনা পাচ্ছেন না। তার সঙ্গে নুতন যে অবস্থা দাঁড়িয়েছে তাতে বিশ্ববিদ্যালয় বলেছেন যে এই মাসের শেষের দিকে অর্থাৎ মার্চ মাসের মধ্যে আইন কলেজে ভর্তি শেষ করতে হবে। একটিও তারা ভর্তি করছে না। এইরকম একটা অবস্থা দাঁড়িয়েছে। এটা অত্যন্ত গুরুতর ব্যাপার কারণ কলকাতার মধ্যে একটাই আইন কলেজ এবং সেটা ধীরে ধীরে বন্ধ করে দেবার ব্যবস্থা করেছেন। আরও আশ্চর্যের বিষয় যে বেসরকারি কিছু কলেজ এবং সরকারি কলেজ, সমস্ত কলেজ এই ট্রাস্টি বোর্ডের নামে চালানো হয়। এতদিন ধরে নিয়ন্ত্রণ ছিল না, নিয়ন্ত্রণ না মেনে সেখানে ছাত্র ভর্তি করা হত এবং তাতে লাভও করা হত। সে দিক থেকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করেছেন বিশ্ববিদ্যালয়। এর ফলে কলকাতার এই কলেজটাকে বন্ধ করে দেবার ব্যবস্থা করেছেন। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যে অবিলম্বে বিষয়টি যদি হস্তক্ষেপ না করা যায় তাহলে কলকাতায় আইন পড়ার যে সমস্ত সুযোগ-সুবিধা আছে সেটাও বন্ধ হয়ে যেতে পারে। আমি মাননীয় শিক্ষা-মন্ত্রী মহাশয়কে বলব যে তিনি অবিলম্বে বিষয়টিকে হস্তক্ষেপ করে আইন কলেজটি যাতে চালু থাকে তার ব্যবস্থা করুন।

**শ্রী ঋষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুতর বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। বিষয়টা আমাদের সরকারি তরফ থেকে হস্তক্ষেপ করা জরুরি হয়ে দাঁড়িয়েছে। কাকদ্বীপ এবং সুন্দরবন অঞ্চলে কয়েক হাজার মৎসজীবী আছে যারা গভীর সমুদ্রে মাছ ধরেন। বর্ডার এরিয়ায় তারা অত্যন্ত অসহায় বোধ করছে। তারা সমুদ্রে মাছ ধরতে গেলে ডাকাত দল তাদের আক্রমণ করে তাদের সবকিছু লুঠ করছে, খুন করছে। এই রকম ৫জন মানুষকে পাওয়া যাচ্ছে না। এ ছাড়াও বাংলা দেশের নৌবাহিনী তাদের ধরে নিয়ে যাচ্ছে এবং ধরে নিয়ে গিয়ে আটক করছে। এই মুহূর্তে প্রায় ১০/১১টি নৌকো নিয়ে গেছে। এই সমস্ত ফিশারম্যানের বাড়ির লোকেরা অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে। কাজেই আমাদের সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে অবিলম্বে বলা দরকার যে এই ভাবে কি বর্ডার এরিয়া আনপ্রোটেকটেড থাকবে? একদিকে লক্ষ লক্ষ টাকা কালো ব্যবসায়ীদের হাতে চলে যাচ্ছে, তাদের ধরা হচ্ছে না, অন্য দিকে গরিব মানুষ যারা মাছ ধরতে যাচ্ছে তারা নিগৃহীত হচ্ছে। এই সমস্ত বর্ডার এরিয়াতে বর্ডার ফোর্স থাকা দরকার, সিকিউরিটি ফোর্স থাকা দরকার, তাদের প্রোটেকশন দেওয়া দরকার। এগুলি যদি না থাকে তাহলে হাজার হাজার মৎসজীবী যারা আছে তাদের সব কিছু চলে যাবে, তারা মারা যাবে। কাজেই আমি আবেদন করব যে অতি দ্রুত এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হোক।

[2-20 – 2-45 P.M.] [including adjournment]

**মিঃ স্পিকার ঃ** মিঃ সৌগত রায়ের নামে দুটো প্রিভিলেজ মোশন ছিল। ১৭ এবং ২২শে মার্চের দেওয়া। কিন্তু তিনি তো এখন নেই। আমি সাধারণত অনারেবল মেমবারদের সুযোগ দিয়ে থাকি। যাই হোক পরে এই সুযোগ আমি দেব। এখন একটা শর্ট রিসেস হবে।

আমরা আবার মিলিত হব দুটো ৪৫ মিনিটে।

(At this stage the House was adjourned till 2.45 p.m.)

**(After Adjournment)**

[2-45 - 2-55 P.M.]

**Mr. Speaker :** Mr. Saugata Roy, I had taken your privilege motions, but you were not present in the House then.

**শ্রী সৌগত রায় :** কখন, স্যার?

**মিঃ স্পিকার :** যখন আপনারা ওয়াক আউট করেছিলেন। এখন বলুন।

**শ্রী সৌগত রায় :** স্যার, পরে বলব, কালকে বলব।

**মিঃ স্পিকার :** ভাল কথা কালকে সকালেই বলবেন।

GOVERNMENT BUSINESS

FINANCIAL

**Presentation of the Supplementary Estimate for the year 1987-88.**

**Dr. Asim Dasgupta :** Sir, in terms of Article 205 of the Constitution, I lay before the House a Statement showing the Supplementary Expenditure for the year 1987-88 amounting to Rs. 286.92 crores (Two hundred eighty six crores and ninty two lakhs) of which the voted items account for Rs. 270.84 crores (Two hundred seventy crores and eighty four lakhs) and the charged items Rs. 16.08 crores (Sixteen crores eight lakhs).

In the Booklet Demands for Supplementary Grants, 1987-88 circulated to the Hon'ble Members, details of the Supplementary Estimates and the reasons there of have been given. Here I would mention only a few salient points with regard to the Demands for Supplementary Grants for the current year.

The charged expenditure amounting to Rs. 16.08 crores (Sixteen crores and eight lakhs) are mainly for payment of decretal charges met out of advances from the Contingency Fund of West Bengal for which equivalent amount is required to enable repayment to be made to that Fund during this financial year.

The voted items aggreagate to Rs. 270.84 crores. Particulars of some of the Voted items are.

| | | | (Rs. in Crores) |
|---|---|---|---|
| 1. | Large Scale Relief Operation necessitated by the flood of 1987 | — | 73.73 |
| 2. | Panchayat Election held in February, 1988 | — | 10.93 |
| 3. | Larger grants to Non-government Primary and Secondary Schools | — | 48.89 |
| 4. | Larger provision for Water Supply Schemes, both Rural and Urban | — | 11.28 |
| 5. | Larger Provision for Self Employment Schemes for the Registered unemployed | — | 11.24 |
| 6. | Larger expenditure under 'Medical and Public Health'. | — | 10.11 |
| 7. | Extension of educational facilities in the form of Hostel charges, Scholarships, etc. to Scheduled Caste and Scheduled Tribes students and for schemes aimed at economic upliftment of Scheduled Tribes living especially in Tribal areas | — | 4.19 |
| 8. | Equity contribution to the Durgapur Projects Limited. | — | 15.35 |
| 9. | Larger developmental expenditure in the Hill Areas. | — | 1.29 |
| 10. | Investment in the undertaking M/s. Britania Engineering Products and Services Ltd. | — | 7.90 |
| 11. | Loans and Grants to different Industrial Units | — | 5.83 |
| 12. | Larger expenditure for development of State roads. | — | 3.85 |

**Mr. Speaker** : The time for tabling the motions of Cut Motions on Demands for Supplementary grants has been fixed at 2 p.m. on 26.3.88 at the latest.

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় ঃ** অধ্যক্ষ মহোদয়, এই বাজেট যেটা আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন তার আমি মূলত বিরোধিতা করে কিছু বক্তব্য রাখব। এই বাজেট সম্পর্কে আমার দলের সহকর্মী সুপণ্ডিত অধ্যপক শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় খুব সুন্দরভাবে যুক্তি দিয়ে, ঘটনা দিয়ে এবং ঘটনাযুক্তির বিন্যাস দিয়ে যে বক্তব্য রেখেছেন আমি তার শুধু একটি দিকের উপর জোর দেব। আমার কাছে এই বাজেট যেটা মূলত ভাল দিক বলে মনে হয়েছে সেটা হল গ্রামীণ অর্থনীতির উপর জোর দেওয়া হয়েছে। কিন্তু যেটা ভাল দিক তার ভিতর যদি কেউ ঢোকে, বিশ্লেষণ করে ঘটনা দিয়ে যে এর ভাল দিক কি? কি ভাল ফল প্রসব করতে পেরেছে বা ভবিষ্যতে করতে পারবে সেটা যদি বিচার করি তাহলে দেখা যাবে যে জায়গায় বাজেটের উপর জোর দেওয়া হয়েছে সেই জায়গায় যেভাবে জোর দেওয়া হয়েছে তা যদি বাজেটের অন্যান্য দিকের সঙ্গে মানে যেমন শিল্পায়নের সঙ্গে যুক্ত করা না হয় তাহলে বিচ্ছিন্ন গ্রামীণ অর্থনীতির উপর জোর দিতে গিয়ে রাজনৈতিক দিক থেকে সমর্থন কুড়ানো যেতে পারে, কিন্তু সামগ্রিকভাবে এই রাজ্যের আর্থিক উন্নতি হবার সম্ভাবনা নেই। আমার কাছে মনে হয় এই বাজেটে কোনও নির্দ্দিষ্ট চরিত্র নেই। সুতরাং এই বাজেটকে খারাপ আমি যদি বলি খারাপ ভাষা আমি শোনাতে চাই না—তাহলে আমি বলতে চাই যে, এই বাজেট ক্যারেকটারলেস, ডাইরেকশনলেস, আন-ইন্সপায়ারিং অ্যান্ড ডিভিসিভ বাজেট। এটার ক্যারেকটার নেই এইজন্য এটা গ্রামীণ অর্থনীতি, গ্রামের লোকের যাদের উপকার করতে চাচ্ছেন এই যদি ভাবা যায় সেটা আমি কিন্তু ভাবতে পারছি না। আমি কিছু ঘটনা এবং সংখ্যা দেব। যদি বলতে চাই শিল্পায়নের মাধ্যমে মাল্টিপ্ল্যায়ার এফেক্ট বাড়িয়ে অ্যাকসিলারেট করে যারা চাকরি পাচ্ছেন না উনি তাঁদের চাকরি দেবেন, অর্থনীতিকে একটু চাঙ্গা করবেন সাময়িকভাবে, তাও আমি বলতে পাচ্ছি না। গ্রাম এবং শহরের মধ্যে একটা অদৃশ্য বিভেদ মাথা তুলে রয়েছে। এইজন্য বলছি ডিভিসিভি বাজেট গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করতে গেলে নগর এবং নগরের উপকণ্ঠে যেসব শিল্পাঞ্চল আছে তার উন্নতির জন্য যা প্রয়োজন তার উপর জোর দেওয়া হয়নি। ফলে কোনও সমালোচক কোনও রকম নিন্দা না করে বলে যান যে অসীমবাবু সজ্জন, তিনি যে বাজেট দিয়েছেন তা মূল লক্ষ্য রাজনীতি, অর্থনীতি নয়, তাও রাজনীতির মধ্যে ডিভিসিভ যে জায়গা থেকে দলীয় সমর্থন বেশি পাওয়া যায় সেই জায়গার উপর জোর দেওয়া বা পাওয়ার সম্ভাবনা যেখানে কমে গেছে বা কমবে সেখানে অর্থনৈতিক জোর কমে গেছে। সেটা কতটা সচেতন ভাবে করেছেন, কতটা অবচেতন ভাবে করেছেন আমি জানিনা, আমি দেখাতে চেষ্টা করব it is a characterless, directionless, uninspiring and divisive Budget. আপনি দেখুন ........

[2-55 – 3-05 P.M.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টোপাধ্যায়, এটা ব্যাড ক্যারেকটার বলবেন না তো, ক্যারেকটারলেস নয় তো?

**শ্রী দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় ঃ** সেজন্য তো আগেই বলেছি স্যার, ইংরাজীতে যা শোনায় সেটা কি করে বলি, এটাকে বলা যায় বৈশিষ্ট্যহীন। অসীমবাবুর লেফটফ্রন্টের বাজেট, মার্ক্স

প্রভাবিত ফ্রন্টের বাজেটে একটু বৈশিষ্ট্য থাকার কথা, এটা সেই বৈশিষ্ট্য বর্জিত। স্যার, আপনি লক্ষ্য করবেন যদি আমরা দেখি যে বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দ করা হয়েছে তাহলে দেখতে পাব মূলত অ্যাগ্রেরিয়াল ইকনমি, রুর‍্যাল ইকনমি, তার উপর বেশি জোর দেওয়া হয়েছে। বলা বাহুল্য সেটা ভাল, কিন্তু ভাল জিনিস ভালভাবে না করলে সেটাকে তো ভাল বলা যায় না। তার কারণ হল কি স্যার, দেখুন এগ্রিকালচার এবং অ্যালায়েড প্রোগ্রামে ৯.৬ ভাগ বরাদ্দ করা হয়েছে। রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য ১৪.২ ভাগ, ইরিগেশন ভাল, তার জন্য ৭.৪, গ্রামের ওয়েলফেয়ার সার্ভিস ইত্যাদি ইত্যাদি। তারপর স্যার, কতকগুলি বরাদ্দ আছে সেগুলি গ্রামের লোক এবং শহরের লোক যদি একত্র করা হয়, তারপর ভাগ করা হয়, দেখা যাবে প্রায় ৬০/৬৫ ভাগ মূল বিনিয়োগ করা হচ্ছে গ্রামীণ অর্থনীতির দিকে বিবেচনা করে। কিন্তু শহর বা গ্রাম যেখানেই শিল্প থাক না কেন, তার উপকার সকলেই পায় এবং ইন্ডাসস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হলে পরে তার মালটিপ্লায়েড এফেক্ট যেমন হয়, হয়েছে, হতে পারে তেমনটি এগ্রিকালচার সেক্টরে হতে পারে না। এটা ঠিক বঞ্চিত কৃষক, শোষিত কৃষক ক্ষুদ্র, প্রান্তিক চাষীর জন্য ভূমিহীন চাষীর জন্য কি করছেন এই সব বিষয়ে যে দাবি করেছেন সেই দাবি সমর্থনযোগ্য এবং সেটা আমি স্বাগতও জানিয়েছি। কিন্তু স্যার, ভাল জিনিসের আড়ালে অনেক মন্দ জিনিস ঢুকে পড়েছে, সেটা একটু খুলে আমাদের নিজেদের কাছে তুলে ধরছি, এই সভার বাইরে যাঁরা আছেন তাঁরাও জেনেছেন ইন্ডাস্ট্রির জন্য বিনিয়োগ ৮.১, এই হল ইণ্ডাস্ট্রির জন্য। কিন্তু আমরা যদি ধরি বিদ্যুতের জন্য কতটা ব্যয় করা হচ্ছে তার কতকটা অংশ তাঁরা পাবেন। সুতরাং শুধু ৮.১ ধরা ঠিক হবে না। তার কারণ বিদ্যুৎ একটা ইণ্ডাস্ট্রিয়াল ইনপুট এটা প্রয়োজন। এ বিষয়ে আমার বলতে কুণ্ঠা নেই, প্রথম ৪টি পরিকল্পনায় আমাদের দেশ ভাল মন দেয় নি। ইদানীং শুধু পশ্চিমবাংলায় নয়, অন্ধ্র, উত্তরপ্রদেশ, অন্যান্য বাজেটে দেখেছি, এটা খুব শুভ লক্ষণ, বিদ্যুতে খুব গুরুত্ব দেওয়া হচ্ছে। তার ফলে শুধু শিল্প নয়, এগ্রিকালচার সেক্টরেও উপকার হবে। কিন্তু আমি যে কথাটার মূলে বলতে চাই সেটা হল যে যদি এগ্রিকালচারের দিকে নজর দিয়ে গ্রামীণ অর্থনীতির উপর জোর দিয়ে কৃষি উৎপাদনের উপর জোর দিয়ে আমরা দীর্ঘমেয়াদী সৃষ্টি নিয়ে বিবেচনা করি তাহলে কতটা আমরা প্রত্যাশা করতে পারি? সকলে জানেন, আবাদযোগ্য জমির পরিমাণ প্রায় স্বাভাবিক। একটু আধটু কমতে বাড়তে পারে অবশ্য যদি বন না কেটে ফেলে। সেটাও বিবেচনা করতে হবে যাতে মানুষের সঙ্গে জনপদের জন্য প্রকৃতির ভারসাম্য বিনষ্ট না হয়। তাহলে আবাদযোগ্য জমি কমবে, তার কারণ দেখুন স্যার, ১৯৬১/৬২ সালে পশ্চিমবঙ্গের জনসংখ্যা ছিল ৩ কোটি ৪৯ লক্ষ। ১৯৭০-৭১ সালে তা বেড়ে যায় ৪ কোটি ৪৩ লক্ষ। ১৯৮০-৮১ সালে তা বেড়ে দাঁড়ায় ৫ কোটি ৪৬ লক্ষ। এখানে অন্যরকমভাবে না করে, স্ট্যাটিসটিকাল এক্সপ্লয়টেশন না করে যদি আমরা অ্যাপ্রোপ্রিয়েট সংখ্যাটা তুলে ধরি তাহলে সেটা দাঁড়ায় ৫ কোটি ৮০ থেকে ৯০ লক্ষ। এইরকমভাবে জনসংখ্যা বেড়েছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী আমাদের কৃষি উৎপাদনের সাফল্যের কথা উল্লেখ করেছেন। কিন্তু এই সাফল্য সম্পর্কিত দাবিকে যদি যুক্তিগ্রাহ্য এবং গ্রহণযোগ্য করতে হয়, তাহলে তাকে জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে যুক্ত করে যদি না দেখান হয় তাহলে মারাত্মক ভুল তথ্য দেওয়া হবে। জনসংখ্যা যেখানে ৩ কোটি ৪৯ লক্ষ থেকে বেড়ে ৫ কোটি ৮৫ লক্ষে দাঁড়িয়েছে, সেখানে আবাদযোগ্য জমির পরিমাণ যা ১৯৬০ সালে ছিল ৫,৪৩৬ হেক্টর, তা এখন বেড়ে

দাঁড়িয়েছে ৫,২৬২ হেক্টরে। এই আবাদযোগ্য জমি ১৯৬০ সালে ছিল ৫,৪৩৬ হেক্টর, আজ এই ১৯৮৫-৮৬ সালে সেটা ৫,২৬২ হেক্টরে দাঁড়িয়েছে। অর্থাৎ এই আবাদযোগ্য জমির পরিমাণ গত ২৫ বছরে কমে গেছে, অথচ এই সময়ে আমাদের জনসংখ্যা বেড়েছে প্রায় দুই-তিন বা তারও একটু বেশি। সুতরাং এখন যেটুকু বেড়েছে সেটা এতই অকিঞ্চিৎকর যে, তার উপর আলোক সম্পাত করে মাননীয় অর্থমন্ত্রী যদি আত্মসন্তুষ্ট হন আমি বাধা দেব না। কিন্তু এতে জনসাধারণের সন্তুষ্ট হবার কারণ নেই, কারণ দেখা যাচ্ছে কেন্দ্রের কাছ থেকে খাদ্যশস্য আরও বেশি আমদানি করতে হচ্ছে। কেন্দ্রের কাছ থেকে খাদ্যশস্য আনাবেন, আনা উচিত এবং সেই অধিকার আমাদের আছে। এতে সমালোচনারও কিছু নেই। কিন্তু এটা বুঝতে হবে, পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদন যে রকমভাবে পিছিয়ে যাচ্ছে সেটা অত্যন্ত বিপজ্জনক। ১৯৭১ সালে আমরা দেখেছি, পশ্চিমবঙ্গে প্রতি স্কোয়ার কিলোমিটারে গড়ে লোকসংখ্যা ছিল ৫০৪ জন, ১৯৮১ সালে সেটা ৬১৫ দাঁড়ায়—যেটা এক সময় ছিল ৩৯২। প্রতি স্কোয়ার কিলোমিটারে আজকে এই ভাবে লোক বাড়ছে, কিন্তু সেখানে আবাদযোগ্য চাষের জমি স্থির থাকছে। এরফলে খাদ্যশস্যের পার ক্যাপিটা অ্যাভেইলেবিলিটি কমছে। পার ক্যাপিটা ফুড-গ্রেনস্ অ্যাভেইলেবিলিটি আজকে পশ্চিমবাংলায় যে কমছে শুধু সেটাকে ঢাকবার জন্য আজকে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে খাদ্যশস্য আনাচ্ছেন। এটা যদি আমরা ভাল করে লক্ষ্য করি তাহলে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করেছেন বলে যে দাবি এঁরা করছেন সেটা অসার প্রতিপন্ন হবে, সংখ্যাতত্ত্বের ধোপে টিকবে না সেটা।

[3-05 – 3-15 P.M.]

আমরা যে প্রোগ্রামগুলিতে বেশি খাদ্যশস্য আনছি, আমরা এক দিকে দেখতে পাচ্ছি যে গ্রামের মানুষের জন্য আমরা এইগুলিকে করছি। কিন্তু এইগুলি সম্ভব হচ্ছে যে উৎস থেকে, যে জায়গা থেকে, যেখান থেকে খাদ্যশস্য বা প্রকল্প রূপায়ণ করা বা মূল্যায়ন করা সম্ভব হচ্ছে সেইগুলি আমরা যদি তুলে ধরি তাহলে আমরা দেখব সেইগুলি হচ্ছে এন. আর. ই. পি, আর. এল. ই. জি. পি স্কীম এবং এর মূলেতে রয়েছে কেন্দ্রীয় সরকারের সাহায্য। আমি খুশি হতাম যদি এই দিকের উপর জোর দিতেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, ভূমি বন্টন বা ভূমি সংস্কারের ক্ষেত্রে এই সরকারের অবদান উল্লেখযোগ্য, প্রশংসা-যোগ্য, এই ব্যাপারে পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমি গর্ব অনুভব করছি। কিন্তু যখন আমরা কোনও জিনিস দেখব তখন সেটা বিজ্ঞান সম্মত ভাবে খুঁটিয়ে দেখা দরকার। এই ল্যাণ্ড ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে যে হারে যে ভাবে ল্যাণ্ড ডিস্ট্রিবিউশন হচ্ছে তার প্রতিফলন এগ্রিকালচারাল প্রোডাকশনের উপর পড়ছে কিনা এবং এগ্রিকালচারাল প্রোডাকশনের সঙ্গে পপুলেশন ইনক্রিজ কোরিলেট করা হচ্ছে কিনা এই নিকশে আমরা কষ্টি পাথরে যাচাই করব। সরকার নিজে জমি অধিগ্রহণ করছে না, সরকার জমি অধিগ্রহণ করে চাষীকে দিচ্ছে। আমি মনে করি এই চাষীকে জমি দেওয়ার একটা গভীর তাৎপর্য আছে। প্রথম গরিব চাষী অনুভব করছে যে তার নিজের জমি হ'ল সে জমি যত ছোটই হোক না কেন। এ জমি তার নিজের, এর যথেষ্ট গুরুত্ব আছে, আমি এর গুরুত্ব দিই। এর একটা সামাজিক মূল্য আছে। এই সামাজিক মূল্যের যদি অর্থনৈতিক তাৎপর্য থাকে তাহলে জমি দিচ্ছেন দিন। সততই এই দাবি আমরা করি। কিন্তু এই রকম বর্ধিত এবং ক্রমাগত বর্ধিত জনগণের জমি ক্রমাগত ছোট ছোট হয়ে আসছে। এই

ছোট জমিতে আমরা কি করব? তাকে যদি আমরা সামগ্রিক ভাবে, আধুনিক কৃষিতে বৈজ্ঞানিক যে সমস্ত প্রযুক্তি যেসব সুযোগ সুবিধা ব্যবহার করে তা না দিতে পারে, একছত্র বিচ্ছিন্ন ভাবে যদি ভাবি, সামগ্রিক রূপ আমরা যদি না দিতে পারি তাহলে ল্যাণ্ড ডিস্ট্রিবিউশন, পপুলেশন এক্সপ্লয়টেশন এবং এগ্রিকালচারাল প্রোডাকশন এই তিনটির ভেরিটেবলিটি প্রোডাকটিভিটি এবং ক্রিয়েটিভিটি-কে রিলেট করা, কানেক্ট করা যাচ্ছে না। এই তিনটি জিনিস অর্থাৎ ওভার এক্সপ্যানডিং পপুলেশন এবং পপুলেশন কন্ট্রোল বা ফ্যামিলি প্লানিং-এর ব্যাপারে পশ্চিমবাংলার অগ্রগতি মন্দা। এটা আমরা স্বাস্থ্য দপ্তরের আলোচনার সময় বলব, অন্য রাজ্যের তুলনায় এখানে এটা মন্দা। পপুলেশন আগামী ১০ বছরে কমতে পারে, রেট অফ ইনক্রিজ ডেসিলারেট করবে এটা ভাববার কোনও কারণ নেই। জমির হিসাবে দেখা গেল চাষ-যোগ্য জমির সংখ্যা ক্রমাগত কমছে। বনাঞ্চলকে যদি শেষ করে না দেওয়া হয়, আগামী দিনে বাড়ি-ঘর তৈরি হবে এবং চাষ-যোগ্য জমি কমবে। শহরাঞ্চল বাড়বে। তার কারণ গ্রাম এবং শহরের মানুষের অনুপাতে দেখতে পাচ্ছি গ্রামের মানুষ কমছে এবং শহরের মানুষ বাড়ছে। তার মানে শহরের উপকণ্ঠে বা শহরের মধ্যে বস্তি বা বস্তির মতো জায়গা হচ্ছে। টোট্যাল ল্যাণ্ড অ্যাভেলেবিলিটির সঙ্গে, ইনক্রিজিং পপুলেশনের সঙ্গে ফ্রাগমেন্টেড অ্যাণ্ড ডিভাইড ল্যাণ্ডের সঙ্গে যদি আমরা ইনটিগ্রেটেড করে কৃষি উৎপাদনের ব্যবস্থা না করতে পারি—যে ব্যবস্থা করা খুব সহজ নয়, সেই ব্যবস্থার উদ্যোগ খুব দুর্বল, যে টুকু হয়েছে তাও সফল হয়নি। তাহলে গ্রামীণ অর্থনীতির উন্নতির জন্য যে দাবি—আমি বলব, যে প্রত্যাশা উনি করেছেন, অর্থমন্ত্রীর বাজেটে এই প্রত্যাশা প্রতিফলিত, বারবার এটা উনি বলেছেন। যদিও এটা উনি তাঁর স্বাভাবিক নম্রতা সহকারে বলেছেন, কিন্তু তাঁর দাবি বিনম্র নয়। সেই দাবি কি ভাবে যুক্তি দিয়ে অর্থনীতি দিয়ে আমরা সমর্থন করব? সেটা ভাববার কথা। সুতরাং আমাদের চিন্তা হল, আমরা যেজন্য এটাকে বলছি ডিভিসিভ বাজেট। এটা গ্রামীণ অর্থনীতি আর নগর কেন্দ্রীক, নগরঘেঁষা অর্থনীতিকে দুটি ভাগে বিভক্ত করতে চাইছে। তার কারণ রাজনৈতিক। অর্থনীতির প্রয়োজনে এই দুটোকে ঘনিষ্ঠ করা, এই দুটোকে সংযুক্ত করা দরকার। তাহলে সামগ্রিক ভাবে রাজ্যের অর্থনীতি ভালো হত। একথা আমরা বলছি কেন? তার কারণ হচ্ছে, আমরা ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে দেখছি, আমরা যেটা এগ্রিকালচার এবং পপুলেশন ইনক্রিজ অ্যাণ্ড ল্যাণ্ড অ্যাভেলেবিলিটি, এগ্রিকালচারাল প্রোডাকশন এর ক্ষেত্রে আমরা দেখছি, দি স্টেট ডিপেণ্ডস অন সেন্ট্রাল ফুডগ্রেন্স সাপ্লায়েড ফর দি ইমপ্লিমেনটেশন অফ সাচ প্রোগ্রামস লাইক এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি. ইত্যাদি। এটা যেমন আমরা দেখছি একদিকে, আর একদিকে দেখছি সেটার কমপ্লিমেন্টারি এবং সাপোর্টিং কতকগুলি ফ্যাক্টস অ্যাণ্ড ফিগার্স পাচ্ছি। স্যার, আমরা ইণ্ডাস্ট্রির দিক থেকে ক্রমাগত পিছিয়ে যাচ্ছি। এই ইতিহাস অনেক দিনের। কিন্তু সাম্প্রতিককালে এটা অত্যন্ত সকরুণ—কেউ বলতে পারেন ভয়াবহ হয়ে উঠেছে। ১৯৬০ সালে ভারতবর্ষে শিল্পদ্রব্য যা উৎপন্ন হত, তার যা মূল্য, পশ্চিমবাংলায় উৎপাদিত শিল্পদ্রব্যের যা মূল্য, তার যে অনুপাত আমরা দেখেছি, সেই অনুপাত ক্রমশই, দশকে দশকে পশ্চিমবাংলার বিরুদ্ধে যাচ্ছে। অর্থাৎ পশ্চিমবাংলা শিল্পদ্রব্যে ক্রমাগত কমে আসছে। দেখুন, ১৯৬০ সালে এটা ছিল, সারা ভারতবর্ষে যে শিল্পদ্রব্য উৎপন্ন হত তার ২২.৯ ভাগ এক পশ্চিমবাংলা থেকেই হত। ১৯৭০ সালে সেটা কমে এসে আমরা দেখি ১১.৫ ভাগে দাঁড়িয়েছিল। এটার ক্ষেত্রে আমি বলব, এর ইতিহাস আছে। কিন্তু ইতিহাস

আরও শোচনীয় ভাবে বাঁক নেয় ১৯৮০-৮৫'র দিকে। ১৯৮০ সালে সেটা এসে দাঁড়ায়, ভারতবর্ষে যে শিল্পদ্রব্য উৎপন্ন হয় এক্স ফ্যাক্টরী ভ্যালু, কে কতটা কর বসাবেন সেটা অন্য কথা। এই জায়গায় কেউ যদি কর বসিয়ে দেন, যেমন, অসীমবাবু একটু বসিয়ে দিলেন, সেক্ষেত্রে ৯ এর বদলে ১১ করা যেতে পারে, এই রকম বাদ দিয়ে আমরা যা পাচ্ছি, সরকার প্রদত্ত হিসাব থেকে যা পাচ্ছি, ১৯৮০ সালে সেটা দাঁড়ায় ৯.৫। আর ১৯৮৩-৮৪ সালের হিসাবে দেখা যাচ্ছে উৎপন্ন হয়েছে, পশ্চিমবঙ্গে শিল্পদ্রব্য যা উৎপন্ন হয়েছে তা ভারতবর্ষে শিল্পদ্রব্য যা উৎপন্ন হয়েছে তার মূল্যের সব সমেত যা মূল্য তার মাত্র ৮.১ ভাগ। অর্থাৎ আমরা ২৫ বছরে ২২.৯ মানে ২৩ ভাগ থেকে এসে দাঁড়িয়েছি ৮ ভাগে। প্রায় এক তৃতীয়াংশে নেমে এসেছে। এটা খুব দুঃখের কথা। এর কারণ? নির্ণয়ের জন্য কংগ্রেস দায়ী, কিম্বা অকংগ্রেস, মার্ক্সিস্ট পার্টি বা লেফ্টফ্রন্ট দায়ী বা আপনারা দায়ী, এটার আলোচনার বিষয় অন্য। কারণ পশ্চিমবাংলার মূল বিষয় একদিকে হচ্ছে এগ্রিকালচারাল প্রোডাকশনের জন্য যা প্রয়োজন, আমাদের দরকার, তা আমাদের পূর্ণ হওয়া সম্ভব নয়। ল্যাণ্ড ফিকসড লোক বাড়ছে। আর একদিকে হচ্ছে, আমরা দেখছি, ইণ্ডাস্ট্রির দিকে আমরা দৃষ্টি দিচ্ছি না। ইণ্ডাস্ট্রি সম্বন্ধে আমরা খুব উদাস, বা আমরা যথোচিত দৃষ্টি দিচ্ছি না।

[3-15 – 3-25 P.M.]

দুশ্চিন্তা আরও যে এগ্রিকালচারটা পুরো স্টাগনান্ট হয়ে যাচ্ছে। ইণ্ডাস্ট্রিয়াল প্রগ্রেসিভের পরিবর্তে ক্রমশ রিগ্রেসিভ হয়ে যাচ্ছে। এগ্রিকালচারালি স্টাগনান্ট হয়ে যাচ্ছে অথচ পপুলেশন ইনক্রিজ করছে, সুতরাং আগামী প্রজন্মের জন্য কি আপনারা রেখে যাচ্ছেন? অর্থনীতির অর্থে কোনও চাটার্ড অ্যাকাউন্ট কোম্পানি যদি ডেবিট অ্যাণ্ড ক্রেডিট মিলিয়ে ব্যালেন্স রক্ষা করেন তাহলে It is very serious. It is much more serious if it is expected from a man of Mr. Dasgupta's eminence. তারপরে মাশুল সমীকরণ নীতির ব্যাপারে সুখময় বাবুর প্ল্যানিং কমিশনের রিপোর্টটা পড়ে দেখুন। অসীমবাবুর তো সুখময় বাবুর সঙ্গে ভালো সম্পর্ক আছে, উনি একটু গিয়ে জিজ্ঞাসা করুন না কি বলেছেন? ওই কমিটিতে কি বলেছিল, ওই কমিটিতে বলেছিল, Economic implications in respect of raw-materials availability of the State and elsewhere. সবটাই দেখতে পেলাম যে আমাদের কাছে কিছু বলা নেই এগুলো বলার দরকার আছে। আপনি যদি বলেন তো আমি আরও ভালো করে এই বিষয়টা বুঝিয়ে দিই। আপনারা এরমধ্যে মাইনর জিনিসগুলি তুলে মেজর জিনিসগুলিকে সাফটার ফিউজ করে দিয়েছেন এবং এইভাবে অর্থনীতিকে চাপা দিয়ে রাজনীতির স্লোগান তোলার কথা উঠেছে। বিশেষ করে ডাঃ দাশগুপ্তের কথা উঠেছে এটা খুবই চিন্তার বিষয়। পশ্চিমবঙ্গের শিল্পের যে চিত্র আমরা দেখছি তা অতি করুণ। ১৯৭৩ সালে আমরা দেখেছি পশ্চিমবঙ্গ লেটার অফ ইনটেন্ট পেয়েছি ৬২টি, ইণ্ডাস্ট্রির লাইসেন্স পেয়েছে ৪১টি। ১৯৮০ সালে লেটার অফ ইনটেন্ট পেয়েছে ৫৫টি, লাইসেন্সে কনভার্ট হয়েছে ২৩টি, ১৯৮৬ সালে লেটার অফ ইনটেন্ট পেয়েছে ৪২টি আর লাইসেন্সে হয়েছে ২১টি। তারপরে আমি সম্প্রতি বাজেটের পরিসংখ্যান দিয়ে আপনাদের কর্ণকুহর ভারাক্রান্ত করতে চাই না। আমি ১৯৮০ সালের পরিসংখ্যান দিচ্ছি তাতে সেগুলো কংগ্রেস শাসিত রাজ্য নয়, সে কটির উদাহরণ দেব তার সবগুলিই অকংগ্রেসি শাসিত রাজ্য যথা অন্ধ্রপ্রদেশ ১১টি লেটার

অফ ইনটেন্ট পেয়েছে, আর ৪০টি ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স পেয়েছে। তারপরে মহারাষ্ট্রের কথা তো বাদই দিলাম ১৭৩টি ওখানে লেটার অফ ইনটেন্ট পেয়েছে আর ৯৬টি ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স কনভার্ট করতে পেরেছে। মধ্যপ্রদেশে ৫৫টি লেটার অফ ইনটেন্ট পেয়েছে তারমধ্যে ৩৪টিকে লাইসেন্সে কনভার্ট করতে পেরেছে। পশ্চিমবঙ্গের লেটার অফ ইনটেন্ট এবং ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স ক্রমশ কমে যাচ্ছে। আর যা পাচ্ছে তা কনভার্ট করতে পারছে না লাইসেন্সে। তারমানে পশ্চিমবঙ্গে ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স ক্রমশ কমে যাচ্ছে। সেখানে প্রয়োজন বেড়ে যাচ্ছে অথচ মানুষের চাকুরি বাড়ছে না সেই জায়গায় নেই খাদ্য, নেই শস্য উৎপাদন, নেই ইণ্ডাস্ট্রি কিছুই বাড়ছে না, ফলতই এমপ্লয়মেন্ট বাড়ছে না। ফলে আমি যেটা ভাবতে বলব সরকারকে ভাবতে বলব মাননীয় অর্থমন্ত্রীকে এবং শিল্প মন্ত্রীকে, সেটা হল আমরা পঞ্চায়েত রাজকে শক্তিশালী করেছি। পঞ্চায়েতের মাধ্যমে বিকেন্দ্রীভূত ভাবে আমরা এইসব উন্নয়ন ব্যবস্থা করছি। এটা বলা হয়ত প্রাসঙ্গিক, কিন্তু পর্যাপ্ত নয়। এটা বললেই হবে না যে মানুষ দেখবে গাছের ফল—বটানিস্টের নামে কিছু জিজ্ঞাসা করলেই হয়না—ফলের সুনাম ও তার সজীবতাও দেখে বিচার করা হবে। ফলে agricultural production and industrial production in relation to the demand of the people, needs of the people হবে কষ্টি পাথর। সেই কষ্টি পাথর গ্রামাঞ্চলের পঞ্চায়েত ছড়িয়ে দিয়েছে। ফলে কি হয় তা আমরা খানিকটা জানি। ফলে এগ্রিকালচারাল প্রোডাকশনে দেখছি—হয়ত আমাদের একাধিক সহকর্মী জানেন, বললেন না—ভারতবর্ষের অন্যান্য জায়গায়, যেখানে জ্যোতি বাবুর মতো নেতা, আমাদের দাশগুপ্তের মতো সুপণ্ডিতরা আছেন এখানে, সেখানে কি করে এগ্রিকালচারাল প্রোডাকশন পার হেক্টর কি করে বেড়ে যাচ্ছে। এটা নিয়ে আমরা ব্যঙ্গ করতে পারি, বিদ্রুপ করতে পারি, ঈর্ষা করতে পারি। কিন্তু আসল কারণটা নির্ণয় করেছি বিকেন্দ্রীকরণ হলে প্রোডাকশন বাড়বে কিনা—কারণটা বলব, কারণটা বলে কিভাবে দূর করা যায় তাও বলব। আমরা শুধু দিন রাত্রি রাজনীতি, অর্থনীতি, শোষণ নীতির নিন্দা করার জন্য আসিনি। কারণ বলব, কেন নিন্দা করার জন্য আসিনি। এতই শুনছি, আপনাদের কাছেও শুনেছি, শ্রমিকদের জন্য বামফ্রন্ট সরকার বিশেষ করে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বড় শরিক তারা আছেন। প্রতি বছর দেখছি জুট স্ট্রাইক হয় এবং সেটা হ'লে বিশেষ করে লাভবান হয় তাদের মালিকেরা। কারণ, বেতন দিতে হয়না, কাঁচামাল কিনতে হয়না, এতে তারাই লাভবান হয়। যখন এই জুটের ব্যাপারে আই. এন. টি. ইউ. সি. বলে যে, শ্রমিকদের লাভ নেই, এতে লাভ আছে মালিকদের তখনও দেখি এটা হয়। কেন্দ্রীয় সরকার পাট চাষীদের জন্য জে. সি. আই. করেন, যদি আমি আজকে জিজ্ঞাসা করি রাজ্য সরকার কেন জে. সি. আই.-এর মতো সংগঠন করে না? মহারাষ্ট্রের যারা তুলা চাষী তাদের স্বার্থে মহারাষ্ট্রে তুলা চাষীদের জন্য মহারাষ্ট্র সরকার মনোপলি কটন পারচেস স্কীম করেছে। যদিও কটন কর্পোরেশন অফ ইণ্ডিয়া আছে,—কেন্দ্রীয় সরকারের কটন কর্পোরেশন অফ ইণ্ডিয়া আছে—কিন্তু যেহেতু মহারাষ্ট্র সরকার তাদের তুলা চাষের স্বার্থে সম্পর্কিত রাজনীতি না করে অর্থনীতি উপকৃত করতে চায়। তাই তারা একটা মনোপলি কটন পারচেস পলিসি করেছে। যদি মহারাষ্ট্র তা করতে পারে—মহারাষ্ট্র তার পয়সা পেতে পারে—তাহলে পশ্চিমবাংলার সরকার এই পরিকল্পনা কেন করছে না?

[3-25 – 3-35 P.M.]

প্রতি বছর এই জুটের মরশুমে মায়া কান্না হয় যে জুট চাষীদের জন্য দেওয়া হচ্ছে না। আপনারা করুন না একটা মনোপলি জুট পার্চেজ স্কীম? আপনারা কংগ্রেস এম. এল. এ., এম. পি-দের নিয়ে মনোপলি জুট পার্চেজ স্কীমের জন্য দরবার করুন। মনোপলি কটন পার্চেজ স্কীম যদি হতে পারে মহারাষ্ট্রে তাহলে পশ্চিমবঙ্গে মনোপলি জুট পার্চেজের জন্য কেন পশ্চিমবঙ্গ সরকার দর্শক না হয়ে উদ্যোগ নিচ্ছে না? ফলে আর একটা রাজনীতি, অর্থনীতি নয়। আজকে দেখতে পাচ্ছি একটার পর একটা পাট কল বন্ধ হয়ে যাচ্ছে। পাট কল কেন্দ্রীয় সরকার ৬/৭টা নিয়েছেন—ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচার কর্পোরেশন নিয়েছেন। পশ্চিমবঙ্গ সরকার কেন নিচ্ছেন না ২/৪টি? একটি নিয়েছেন, ওখানকার হিসাব দেখুন কত ক্ষতি হচ্ছে। তা হতে পারে, দেশকে যদি ভালবাসেন, শ্রমিকদের জন্য যদি সহানুভুতি থাকে তাহলে ৪/৫টা নিচ্ছেন না কেন? মিঃ দাসগুপ্ত জানেন একটা নিয়েই চালানো যায় না, সেটা আন-ইকনমিক হচ্ছে, আবার ৪/৫টা নিলে কি হবে সেটা তিনি ভালভাবে জানেন। শুধু কেন্দ্রকে বলা হয় যে ন্যাশনালাইজ করুন, ন্যাশনালাইজ করলে যদি সুবিধা হয় তাহলে কেন্দ্র ১১৮টি কটন মিল ন্যাশনালাইজ করেছেন, কিন্তু করে তার ফলটা তো দেখতে হবে। পশ্চিমবঙ্গে কতকগুলি পাবলিক সেক্টর আণ্ডারটেকিং আছে, তার লোকসানের শীর্ষে আমরা দেখছি ট্রান্সপোর্ট। সেই পাবলিক সেক্টর আণ্ডারটেকিংকে নিয়ে চালাতে হবে ভাল করে। তাহলে একাধিক নেওয়া উচিত। যে গ্রুপ অব জুট মিলস আছে তার একটা জুট মিল নিয়েছেন, তাও আবার লোকশানে চালাচ্ছেন, সেই সরকারের মুখে কি ওটা মানায় যে তোমরা নাও তোমরা নাও? যেন সব দায়িত্ব কেন্দ্রের। জুট মনোপলি পার্চেজ করবে কেন্দ্র, জুট মিল বন্ধ হয়ে গেলে ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচার্স কর্পোরেশন নেবে, তাহলে পশ্চিমবঙ্গ সরকার কি উদ্যোগ নিচ্ছেন? পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের জন্য কি উদ্যোগ নিচ্ছেন? হলদিয়া পেট্রো-কেমিক্যাল কম্পলেক্স ভালভাবে যদি অনুধাবন করা হয় তাহলে আমি মনে করি সোডা অ্যাশ কারখানা যেমন পশ্চিমবঙ্গ সরকার হিন্দুস্থান লিভারের সঙ্গে এক সঙ্গে পেয়ে গেছেন, কেন্দ্রীয় সরকার আটকায়নি, তেমনি হলদিয়া পেট্রো-কেমিক্যাল বিড়ালা, বড় বড় মাল্টি ন্যাশনালের সঙ্গে হতে পারে। পঞ্চাশ/ষাট দশকের মার্ক্সবাদী অবিভক্ত কংগ্রেসের বিধানসভায় প্রদত্ত বক্তৃতা এনে উদ্ধৃত করে যদি শোনানো যায় তাহলে জানা যাবে বিড়লা, গোয়েঙ্কা অস্পৃশ্য ছিল, ওয়াল্ড ব্যাঙ্ক অচ্ছ্যুত ছিল, মাল্টি-ন্যাশনালের নাম করা হত না। সেই মাল্টি ন্যাশনালের সঙ্গে যদি সোডা অ্যাশ করা হয় পশ্চিমবঙ্গের ভালর জন্য তাহলে তা করা হোক। বিড়লার সঙ্গে যদি পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করা হয় তাতে আপত্তির কিছু নেই। খুব মজার বিষয় হল পেট্রো-কেমিক্যাল করার জন্য যে প্রোজেক্ট রিপোর্ট তৈরি করেছেন সেটা সোডা অ্যাশ যে করা হয়েছে হিন্দুস্থান লিভারের চেয়ারম্যান ডঃ গাঙ্গুলিকে দিয়ে সেই ডঃ গাঙ্গুলি সমর্থন করেছেন। পশ্চিমবঙ্গের অধিকাংশ মন্ত্রী, নেতা এবং বিধানসভার সদস্যাদের একটা ম্যানিয়া রোগে পরিণত হয়েছে কেন্দ্রকে গালাগাল দেওয়া—দিনে রাতে নিদ্রায় স্বপ্নে জাগরণে কেন্দ্র কেন্দ্র। সোডা অ্যাশ হিন্দুস্থান লিভারের সঙ্গে কি করে হল—সব টাকা দিয়েছে, এটা কেন্দ্রীয় সরকারের নিজস্ব টাকা নয়, জনসাধারণের টাকা, ব্যাঙ্কে আছে। হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্বন্ধে আমাদের পার্টির বক্তব্য কি সেটা আমাদের যিনি সভাপতি প্রিয়রঞ্জনবাবু যিনি কেন্দ্রীয় মন্ত্রী তিনি বলেছেন এবং জ্যোতিবাবুর আলোচনা এখনও পর্যন্ত শুনি নি। ক্রমাগত দিন রাত

নিন্দা করলে কি কাজ হবে? গঠনমূলক প্রচেষ্টা করা দরকার। পশ্চিমবাংলায় কংগ্রেসের এম. পি-রা আছেন দুজন কেন্দ্রীয় কংগ্রেসের মন্ত্রী আছেন বিধানসভার সদস্যারা আছেন তাদের সঙ্গে আলোচনা করুন। জ্যোতিবাবু যান, অসীমবাবুও সঙ্গে যান কাগজে দেখি। প্রিয়দাস মুন্সী বলেছেন আমরা এই ব্যাপারে সহযোগিতা করতে রাজি। সহযোগিতার হাত না বাড়িয়ে সহযোগিতা করতে রাজি যারা তাদের হাত কামড়ে দিলেন। একে ইংরাজীতে বলে I rise the hand to help you but you bite it. সমর্থনের হাত এগিয়ে দিলাম সেই হাত কামড়ে দিলেন। এই তো অবস্থা।

(**শ্রী শচীন সেন** : আপনি শিক্ষাখাতে বক্তৃতা দিলে ভাল হত, কারণ আপনি অর্থনীতির কিছু বোঝেন না।)

আমি এ নিয়ে শচীনবাবুর কাছে যাব। আমার আসল কথা হল আমাদের দেশে যে অর্থনীতি চলছে সেটা সোজা কথায় বলা যায়। তার জন্য খুব বেশি লেখাপড়ার দরকার হয় না। পৃথিবীর যেসব বড় বড় লোক যেমন লেনিন ক্লাস ফোর পর্যন্ত পড়েছিলেন, মার্ক্স ক্লাস এইট পর্যন্ত পড়েছিলেন। আমাদের গান্ধীজী এনট্রেন্স পর্যন্ত পড়ে পরে ব্যারিস্টারী পড়েছিলেন। তাই যে বিদ্যার উপর উনি জোর দিচ্ছেন, এই রাজনীতি বুঝতে অত বিদ্যার দরকার হয় না। অনেক সাধারণ লোক এই সব বোঝেন। আমাদের দেশের অর্থনীতি সম্পূর্ণ রাজনীতির উপর নির্ভরশীল। আমরা তো সহযোগিতার হাত বাড়িয়ে দিচ্ছি। কোন কোন ক্ষেত্রে আমাদের বিন্দুমাত্র বিরোধ নেই। জ্যোতিবাবু যখন দেশের সংহতির কথা বলেন আমরা সেটা সমর্থন করি। এইরকম চিন্তাধারা নিলে না এগোনো যাবে এগ্রিকালচারে, না এগোনা যাবে শিল্পে না এগোনা যাবে কিছুতে। এবং কি শিল্পে কি কৃষিতে উৎপাদন বাড়ানো যাবে না, বিশেষ করে খাদ্য শস্যের উৎপাদন তো বাড়ানো যাবেই না। আজকে যে সব পরিকল্পনা করছেন তা সব নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপর—মিনিমাম নিডস প্রোগ্রাম এন. টি. ই. পি. উপশীলীদের জন্য প্রোগ্রাম সবই নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের উপর। কেন্দ্রকে চাই-ই এবং কেন্দ্র দয়া করে দিচ্ছে এটাও ঠিক নয়—এটা কেন্দ্রের দায়িত্ব। আজকে পশ্চিমবাংলার অর্থনীতির সঙ্কটের মূল কারণ পশ্চিমবাংলার অর্থনীতি নিয়ে রাজনীতি করা হচ্ছে। এর ফলে শহর থেকে গ্রাম দুর্বল থেকে আরও দুর্বল হয়ে যাচ্ছে, আর এটা আপনারা করছেন শুধু ভোটের জন্য।

[3-35 – 3-45 P.M.]

এই রাজনৈতিক সঙ্কীর্ণ দৃষ্টি উর্দ্ধে উঠে যতক্ষণ পর্যন্ত অর্থনীতি শিল্পোন্নয়ন দেখবেন না এই সরকার, ততক্ষণ পর্যন্ত এর ভবিষ্যত ভাল নয় এবং এটা সম্ভবও নয়। সেইজন্য আমরা বারবার বলব যে, এই সমস্যা যেহেতু মৌলিক, এর সমাধান'ও মৌলিক হওয়া দরকার। আজকে কংগ্রেস যে কেন্দ্রীয় সরকারে আছে, কালকে কংগ্রেস সরকার নাও থাকতে পারে। কিন্তু মূল সমস্যা কংগ্রেস সরকার ছিল না, সেই সময় পশ্চিমবঙ্গের ইতিহাস খুব উজ্জ্বল নয়। ১৯৭৭ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত নিশ্চয় উন্নতির চিত্রটা খুব উর্দ্ধের দিকে ওঠেনি। এই সময় সম্পর্ক ভাল ছিল। সুতরাং এই ভোট বা ক্ষমতা, শক্তি এই কথা ভেবে যদি আমরা ক্রমাগত কেন্দ্রের সঙ্গে কনফ্রন্টেশনাল পসচার—রাজ্যের প্রাক্তন অর্থমন্ত্রী দিন রাত এই রকম বলতেন, বর্তমান অর্থমন্ত্রীর ভাষাটা অত উজ্জ্বল নয়। কনফ্রন্টেশন স্ট্যান্স অত ভাল

নয়, এটা আরও ভাল হওয়া দরকার। এটা কি ভাল ভাবে হতে পারে না? কেন্দ্রের সঙ্গে অন্তহীন আলোচনা, এণ্ডলেস ডায়ালগ-এ অসুবিধা কি? কখন আলোচনা হবে—কখনও কম হবে, কখনও ভাল হবে, কিন্তু আলোচনা করতে হবে। কখনও আবার সমালোচনা করতে হতে পারে। কিন্তু মূল যে ব্যাপার তা হল এই, কোনও কংগ্রেস এম. পি., এম. এল. এ.এর সঙ্গে শিল্পোন্নয়নের ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার কোনও জায়গায় কথা বলে নি। পঞ্চায়েত বিকেন্দ্রীভূত করা হয়েছে। বিকেন্দ্রীয়ভূত হয়েছে—যে জায়গায় কংগ্রেসি এম. এল. এ. আছে, যে জায়গায় কংগ্রেসি জেলাপরিষদের সদস্য আছে, তাদের কথা শোনা হয় না, তাদের মিটিং-এ ডাকা হয় না। স্যার, এটা আপনি নিজেও জানেন। সুতরাং এই বিকেন্দ্রীভূত অর্থনীতির উপরই আপনারা গুরুত্ব আরোপ করছেন। আমাদের ডঃ দাশগুপ্তের সেখানে অসুবিধা হচ্ছে। আমরা কেন্দ্র থেকে বিকেন্দ্রীভূত হলাম রাজ্যে। তো রাজ্য ক্ষতিগ্রস্ত হচ্ছে বলে চিৎকার করছেন। আর এই রাজ্যের রাজধানী থেকে ক্ষমতা বিকেন্দ্রীভূত হল জেলায়। তাতে দেখছি আমরা বঞ্চিত হচ্ছি। অর্থাৎ কোনও কংগ্রেসি লোক বলেছে বলে এই অবস্থা—স্যার, জ্যোতিবাবুকে লেখা আমার চিঠি আছে। জ্যোতিবাবু সেই চিঠি পাঠিয়েছেন ২৪ পরগনা জেলা শাসকের কাছে। সেই চিঠি একটি গ্রামে গেছে। জ্যোতিবাবু বলেছেন হ্যাঁ, জেলা শাসক'ও বলেছেন হ্যাঁ। আমি স্যার, পঞ্চায়েত ইলেকশন করতে গিয়ে দেখি যেহেতু ঐ অঞ্চলে কংগ্রেস অনেক বেশি ভোট পায় অতএব টিউবওয়েল দেওয়া হয়নি। গ্রামের টিউবওয়েলের ব্যাপার।

**(ভয়েস ঃ অসত্য কথা)**

আমি অসত্য কথা বলিনা, আপনি জ্যোতিবাবুকে গিয়ে জিজ্ঞাসা করুন। জ্যোতিবাবুকে লেখা চিঠির কপি আমার কাছে আছে। আমি দৈনিক তাকে চিঠি দিই না, দুবার চিঠি'ও দিই না, একটি চিঠিই দিয়েছি টিউবওয়েলের জন্য।

(গোলমাল)

তিনি হ্যাঁ করে দিয়েছেন, জেলা শাসক'ও হ্যাঁ করে দিয়েছেন, কিন্তু যেহেতু রাজনীতি ঐ অঞ্চলে গিয়ে পৌছেছে, তাই সেখানে হবে না। এই বিকেন্দ্রীভূত অর্থনীতির এটাই হচ্ছে নমুনা, স্যাম্পেল। যদি আনরিপ্রেজেনটেটিভ হত তাহলে আমি খুব খুশি হতাম যে, একটা জায়গা খুব ভাল হয়ে গেছে। কোনও এক জায়গায় সি. পি. এম. বা অন্য বামপন্থী পঞ্চায়েতে যারা আছে তারা খুব সংকীর্ণ চিত্র, খুব খারাপ তাহলে কথা ছিল, কিন্তু সর্বত্রই একই চিত্র বিকেন্দ্রীভূত করে দেখা যাচ্ছে। সেই জায়গার এম. এল. এ. কংগ্রেসি হলে, জেলাপরিষদের লোক কংগ্রেসি হলে তাদের মিটিং-এ ডাকা হবে না বা ডাকা হলে'ও তাদের কথা শোনা হবে না—এই জিনিস দূর করতে হবে। স্যার, এটা কোনও রাগারাগি বা গালাগালের ব্যাপার নয়। অধিবেশনের এই জায়গায় যদি আমরা কথা বলতে না পারি আপনার আশ্রয়ের নিচে থেকে, আপনার সামনে থেকে তাহলে অন্য জায়গায় কি যে হয় সেটা আপনি সহজেই অনুমান করে দেখুন।

স্যার, আমি শুধু এইটুকু বলতে চাই, কংগ্রেস রাজত্ব করেছে কোনও জায়গায়, তার রাজত্ব চলেও গিয়েছে আবার সেখানে ফিরেও এসেছে যেমন ত্রিপুরাতে হয়েছে। স্যার, কে বলতে পারে.....

(নয়েজ)

স্যার, 'কালের সঙ্কট' প্রবন্ধে রবীন্দ্রনাথ একই কথা বলেছিলেন, ''একদিন বৃটিশ সাম্রাজ্যবাদ, তোমাকে এই ভারতবর্ষ ছেড়ে যেতে হবে কিন্তু কোন ভারতবর্ষ তুমি ছেড়ে যাচ্ছে তা তুমি ভেবেছো কি?'' সেইজন্য স্যার, কোনও লোক আজকে ওদিকে তাকিয়ে জিজ্ঞাসা করতে পারে যে মার্ক্সবাদী পার্টি, এদের ফ্রন্টের কথা আমি বারবার বলছি না কারণ ফ্রন্ট বড় বিদীর্ণ, ফ্রন্ট জীর্ন, আগামীদিনে চূর্ণ হবে, বললে এরা দুঃখ পাবেন সেইজন্য আমি মার্ক্সবাদী দলের কথাই বলছি। কি এগ্রিকালচারে, কি ইণ্ডাস্ট্রিতে এঁরা পশ্চিমবাংলাকে কোনও অবস্থায় রেখে যাচ্ছেন আগামী প্রজন্মের কাছে এঁদের তার জবাবদিহি করতে হবে। ওঁদের দলের পক্ষে বড় কঠিন হবে সে কাজ। ভারতবর্ষকে ওঁরা গ্রাম এবং শহরে ভাগ করেছেন, বড়লোক এবং গরিব লোকে ভাগ করেছেন, ভাগ কিন্তু হবে না, অবিভক্ত বাংলাই থাকবে। যাতে ভবিষ্যত বংশধরদের বলতে পারি আমরা সি. পি. এম বা কংগ্রেস হই, আমরা চেষ্টা করেছিলাম পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নতির জন্য সেইজন্য এই সরকারকে অনুরোধ করব, এই 'কনফ্রনটেশনাল স্টান্স' ছাড়ুন। দেশকে গড়ার জন্য, এর অর্থনীতিকে চাঙ্গা করার জন্য কেন্দ্রে যাঁরা আছেন তাঁরা যে দলেরই হোন না কেন সেখানে বিরোধ কমিয়ে নম্রতা বোধ যেটা ডঃ দাশগুপ্ত বারবার বলেছেন সেটা নিয়ে কাজ করুন তাহলে ভবিষ্যৎ প্রজন্মের ভালো হবে, ভবিষ্যৎ প্রজন্মের কাছে আমরা কিছু রেখে যেতে পারব। এই আমার নিবেদন স্যার।

**মিঃ স্পিকার ঃ** দেবীবাবু, অসীমবাবু যদি বলেন ফ্রন্ট হচ্ছে ক্রকারির মতন, যত ফাটল ধরে তার মূল্য বাড়ে তাহলে কি বলবেন?

**শ্রী ননী কর ঃ** মিস্টার স্পিকার স্যার, ১৯৮৮/৮৯ সালের যে বাজেট এখানে পেশ করা হয়েছে তা সমর্থন করতে উঠে আমি শুরুতেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, ভারতের সামগ্রিক অর্থনৈতিক কাঠামোর মধ্যে জাতির অন্যতম পুরোধা নেতা কমরেড জ্যোতি বসুর নেতৃত্বে পরিচালিত বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী দ্বিতীয়বারের জন্য এই যে ঘাটতিবিহীন বাজেট পেশ করেছেন সেটা কিন্তু ভারতবর্ষের ক্ষেত্রে নজীরবিহীন, আমি সেই কারণে শুরুতেই মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে রাখতে চাই। স্যার, আপনি জানেন, সারা দেশের এখন যা অবস্থা তাতে খেটে খাওয়া মানুষ—কি কৃষক, কি শ্রমিক, কি বুদ্ধিজীবী তারা আজ সকলেই ধুঁকছেন কেন্দ্রের অর্থনীতির অত্যাচার এবং অবিচারের ফলে। এই যখন দেশের অবস্থা তখন এটা অত্যন্ত সত্য কথা যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এখানে মানুষকে সেই অত্যাচারকে সহ্য করার মতন শক্তি যুগিয়ে চলেছেন, সেজন্য বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিতেই হবে।

[3-45 – 3-55 P.M.]

আমি মনে করি যে এবারের যে বাজেট, এটা একটা বলিষ্ঠ পদক্ষেপ। ঘাটতি বিহীন সুষম বাজেট এখানে পেশ করা হয়েছে সেকথা নিশ্চয়ই আমাদের বলতে হবে। ভারতবর্ষের সমস্ত রাজ্যে মানুষ যখন ভুগছে তখন পশ্চিম বাংলায় মানুষরা অন্ততপক্ষে বামফ্রন্ট সরকারের সহায়তা পাচ্ছে তার মোকাবিলা করবার জন্য। ভারতবর্ষ দেশটা বড়। একটা রাজ্য সরকারের বাজেট কখনও কেন্দ্রীয় বাজেটকে বাদ দিয়ে আলোচনা করা যাবেনা। সে ক্ষেত্রে একটা পরিষ্কার যে কোনও বাজেটই রাজনীতিকে বাদ দিয়ে হবেনা সেটা কেন্দ্রেরই হোক, আর রাজ্য সরকারের হোক। যে রাজনীতির দ্বারা সেই সরকার পরিচালিত সেই রাজনীতি বাজেটে

প্রতিফলিত হবে। এই সব পণ্ডিত ব্যক্তিরা যদি চ্যালেঞ্জ করেন তাহলে আমার বলার কিছু নেই। আমি বলব যে ওরা পণ্ডিত হিসাবে যা শিখেছেন, আর লোককে যা শেখাচ্ছেন তার মধ্যে কোনও মিল নেই। পশ্চিমবাংলায় আজকে যে বাজেট পেশ করা হয়েছে, আর কেন্দ্রে যে বাজেট পেশ করা হয়েছে সেটা চিন্তা-ধারার দিক থেকে পরস্পর বিরোধী এবং এই বিষয়ে চিন্তার কোনও জায়গা নেই। আমি একথা বলি যে এত পরস্পর বিরোধিতার মধ্যেও কেন্দ্রীয় বাজেট আর পশ্চিমবঙ্গ রাজ্য বাজেটে একটা জায়গায় মিল আছে। এই মিলটা হচ্ছে, কেন্দ্রও চলে ধারে, বিদেশের কাছ থেকে, দেশি পুঁজিপতিদের কাছ থেকে নিয়ে, আর রাজ্যও চলে ধারে সেটা কেন্দ্রের কাছ থেকে নিয়ে। এই যে ধার নেওয়া হয় তার জন্য কেন্দ্রকেও সুদ দিতে হয় এবং রাজ্যকেও সুদ দিতে হয়। এইখানে মিল আছে। সে জন্য আমি আপনার কাছে একটা হিসাব দিতে চাই। কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত অভ্যান্তরীণ ঋণ নিয়েছে ১ লক্ষ ৭০ হাজার ৮৩৪ কোটি টাকা। আর এর জন্য তাদের সুদ দিতে হয় ১০ হাজার ৪১৬ কোটি টাকা। বিদেশ থেকে এরা ঋণ যা নিয়েছে তার পরিমাণ হচ্ছে ৩৬ হাজার ৮৪৫ কোটি টাকা। তার জন্য সুদ দিতে হয় ১ হাজার ৫৩৪ কোটি টাকা। তাহলে মোট ঋণ দাঁড়াচ্ছে ২ লক্ষ ৭ হাজার ৬৮৯ কোটি টাকা। আর ১৯৮৭-৮৮ সালের জন্য সুদ দিতে হয়েছে ১১ হাজার ৯৫০ কোটি টাকা। এখানে একটু হিসাব করতে হবে। দেবীবাবু থাকলে তাকে একটু হিসাবটা করতে বলতাম যে মাথা পিছু আয় এবং দেনা তার শতকরা হারের অবস্থাটা কি? ১৯৭৫ সালে মাথা পিছু আয় ৫৯৮ টাকা, আর তখন মাথা পিছু দেনা ছিল ১৫৮ টাকা। অর্থাৎ শতকরা ২৬ ভাগ। ১৯৮০ সালে মাথাপিছু আয় ছিল ১ হাজার ৫৯৭ টাকা, আর মাথাপিছু দেনা ছিল ৬২২ টাকা ৮০ পয়সা। অর্থাৎ শতকরা ৪০ ভাগ। ১৯৮৫ সালে মাথা পিছু আয় ছিল ২ হাজার ৫৯৫ টাকা, আর মাথা পিছু দেনা ছিল ১ হাজার ৯৭৩ টাকা। অর্থাৎ শতকরা ৭৫ পারসেন্ট। ১৯৮৭ সালে মাথা পিছু আয় হচ্ছে ২ হাজার ৮০০ টাকা আর মাথা পিছু দেনা ছিল ২ হাজার ৩০০ টাকা। অর্থাৎ শতকরা ৮২ ভাগ। কাজেই এটা বুঝতে হবে যে আয়ও বাড়ছে দেনাও বাড়ছে এবং আয়ের সঙ্গে দেনার শতকরা হারও বাড়ছে। আজকে সমগ্র ভারতবর্ষকে তারা দেনার জালে জড়িয়ে ফেলছে এবং এটা বাস্তব সত্য। আমি সেই জন্য বলব যে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ নেয়, আমি তার হিসাবে যাব না, বাজেট বইতে সব হিসাব আছে। আমি শুধু একটা কথা বলব ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় ঋণ সুদ সমেত ফেরত দিতে হবে রাজ্যকে ৭০৮ কোটি ৩৪ লক্ষ টাকা, আর পরিকল্পনা খাতে কত পেয়েছে রাজ্য? ২৭১ কোটি ৩০ লক্ষ টাকা। তাহলে অবস্থাটা কী দাঁড়াল? রাজ্য সরকারকে কেন্দ্রীয় ঋণ শোধ দিতে হবে, রাজ্যের জন্য প্রয়োজনীয় ব্যয় সঙ্কোচ করতে হবে এবং সবটা করতে হবে নিজস্ব সম্পদ সংগ্রহ করে, এই কথাটা আজকে বোঝার প্রয়োজন হয়ে পড়েছে। এখানে একটা প্রশ্ন আমার থাকবে, সেটা হচ্ছে এই যে কেন্দ্র যে টাকা দেয়, তার ৭০ ভাগ টাকা হচ্ছে ঋণ এবং তার জন্য সুদ দিতে হয়। কিন্তু এই টাকাটা কী সত্যিই কেন্দ্রের? আমি জবাব দিতে চাই, না, এটা কেন্দ্রের নয় এবং আপনারা আমার সঙ্গে একমত হবেন যে আমাদের কাছ থেকে, আমাদের রাজ্য থেকে প্রতি বছর কেন্দ্র ১০ হাজার ১৫১ কোটি ৫০ লক্ষ টাকা নিয়ে যায় আর আমাদের সব থেকে বেশি যা দিয়েছে, সেটা হচ্ছে ১ হাজার ৯৪৩ কোটি ৫৬ হাজার টাকা। আমাদের রাজ্য থেকে নেওয়া টাকা, সেই টাকা আমাদের দেবার সময় কত দয়া, কত কথা, ওরা সব বলে যাচ্ছেন, যদিও এই

টাকার জন্য আমাদের আবার সুদ দিতে হয়। আমার মনে আছে এবং আপনাদেরও মনে আছে গত নির্বাচনের সময়, ওরা একেবারে ১ হাজার ৬০ কোটি টাকার গল্প ফেঁদেছিলেন, উদ্বাস্তু পুনর্বাসনের জন্য ৯৪ কোটি টাকার গল্প ফেঁদেছিলেন, ত্রাণের জন্য, রিলিফের জন্য কত কোটি টাকার গল্প, তার কোনও সীমা পরিসীমা নেই। কিন্তু এটাও আবার ঘটনা যে অর্থ কমিশন বলেছিলেন ৩২৫ কোটি টাকা রাজ্যের পাওনা, সেই টাকা কিন্তু ওরা আমাদের দিল না। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার বাঁদিকে যারা বসে আছেন, ওরা বন্ধু লোক আমাদের, ওরা এই বিষয়টা জানেন, কারণ ওরা ভোটটা পান পশ্চিমবাংলা থেকে, পশ্চিমবাংলার লোকের, কেন পান জানিনা, কিন্তু কখনও পশ্চিমবাংলার স্বার্থে এই কথাগুলো ওরা বলেন না, কখনও বলেন নি। ওরা আবার পশ্চিমবাংলার কৃষকের পক্ষে খুব। আজকের বক্তৃতায় কৃষকের কথা বলেছেন, সেই বিষয়ে পরে যাব। কিন্তু আমি বলি, এই যে কেন্দ্রের বাজেট সেটা বলছেন কৃষকের স্বার্থে এই বাজেট। আমি সেই জন্য একটা ছোট ঘটনা বলব, সেটা হচ্ছে কেন্দ্রের বাজেট হচ্ছে কৃষকের পক্ষে, আমি বলি শুধু কী কৃষকের পক্ষে? কৃষকের যন্ত্রপাতিরও পক্ষে, কারণ কৃষকের যন্ত্রপাতি যেভাবে আজকাল চলছে তার সঙ্গে মিলিয়ে আপনি জানেন এখন পাম্প মেশিন সমস্ত গ্রামে আছে, আপনার নির্বাচন কেন্দ্রেও আছে এবং আপনি এটাও দেখেছেন পাম্প মেশিনের দুটো নল থাকে। পুকুরের দিকে একটা নল আর ক্ষেতের দিকে একটা নল। ওখান থেকে পাম্প চালালে জল ক্ষেতে চলে যায়। ঠিক সেই জিনিস ওরা করে চলেছেন। ওরা অন্য রাজ্যের মতো পশ্চিমবাংলার মাথার উপর একটা নলের মুখ রেখে দিয়েছেন এবং তা থেকে সরাসরি দিল্লিতে টাকা গিয়ে পৌঁচ্ছাছে ১০ হাজার ১৫১ কোটি ৫০ লক্ষ টাকা। কিন্তু আপনারা দেখবেন, ঐ পাম্প মেশিনের পাশে একটা ছোট নল আছে, সেই নল দিয়ে মাঝে মাঝে জল পড়ে ফোঁটা ফোঁটা। কেন, না, মেশিনটা যেন গরম না হয়ে যায়। মাঝে মাঝে দু কোটি, পাঁচ কোটি টাকা করে রাজ্যকে ওরা দেন যাতে পশ্চিমবাংলায় দু পাঁচ এম. এল. এ হন কংগ্রেসের, তারা যাতে বিতাড়িত না হয়ে যায়, সেই জন্য মাঝে মাঝে এটা করেন। সেই জন্য আমি যে কথা বলতে চাই, ওদের খুব রাগ আমাদের উপর, কারণ এত খরা, এত বন্যা, তা সত্ত্বেও পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বেড়ে যাচ্ছে। দেবী বাবু পড়াশুনা করেন, ওঁদের মন্ত্রীরা কী বলেন, তা ওঁরা খোঁজ রাখেন না। অথচ পশ্চিমবাংলায় উৎপাদন বাড়ছে, অথচ গোটা ভারতবর্ষে কমছে। এই যে কমছে আর এই যে বাড়ছে, এই বাড়াটাকে ওরা বাধা দিতে চান।

[3-55 – 4-05 P.M.]

স্যার, আমি আপনাকে একটা বিষয়ে বলি, ওঁরা "সার, সার" করে অনেক কথা বলে গেলেন, বললেন পশ্চিম বাংলার কৃষকদের সার দিতে হবে। হ্যাঁ নিশ্চয়ই সার দিতে হবে, সার দেওয়ার বিষয়টি কৃষির সঙ্গে সম্পর্ক যুক্ত এবং ওটি রাজ্যের সাবজেক্ট। কিন্তু ঐ সার বিলি-বন্টন করার অধিকার আজকে আর রাজ্য সরকারের হাতে নেই। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে সার আর অ্যালট না করে কেন্দ্রীয় সরকারের মালিকানাধীন কিছু প্রতিষ্ঠানের মাধ্যমে এবং কিছু বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে বিলি-বন্টন করছেন। এর জন্য ১৯৫৭ সালের সার নিয়ন্ত্রণ আইনকে পরিবর্তন করেছেন। কোনও জায়গায় কি সার কখন বিলি করতে হবে তাও যাতে বামফ্রন্ট সরকার নিয়ন্ত্রণ করতে না পারে তার জন্য ওঁরা ওটা

করলেন। এই তো ওঁদের কৃষকের প্রতি দরদ! এখানে ওঁরা কৃষকদের প্রতি কত দরদের কথা বলছেন। এমন কি বলছেন যে, পশ্চিম বাংলায় খাদ্য বেশি হলে ওঁদেরও তাতে উপকার হবে। জানি না কেন এসব কথা বলছেন! তারপরে আমরা ওঁরা সব সময়েই নির্বাচিত শক্তির বিরোধী। ওঁরা পঞ্চায়েতেকে ক্ষমতা দিতে চান না, ওঁরা বলেন—অন্য ব্যবস্থা করুন। কারণ ওঁরা নির্বাচিত প্রতিনিধিদের খুব ভয় পান। আমরা জানি ভারতবর্ষের সংবিধানের যুগ্ম তালিকায় শিক্ষার স্থান। অথচ সারা ভারতবর্ষের শিক্ষা খাতের কি অবস্থা, আর পশ্চিমবঙ্গের শিক্ষা খাতের কি অবস্থা? আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের শিক্ষা বাজেট কমেছে। আর আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে রাজ্য বাজেট উপস্থিত করেছেন সেখানে দেখা যাচ্ছে রাজ্য সরকার শিক্ষা খাতে মোট ব্যয়ের শতকরা ২৬ ভাগ টাকা শিক্ষা খাতে ব্যয় করবেন। অথচ কেন্দ্রীয় বাজেটের শতকরা মাত্র ২ ভাগ টাকা শিক্ষা খাতের জন্য ধার্য হয়েছে! আমাদের এখানে ১২ ক্লাশ পর্যন্ত ফ্রি করা হয়েছে। এখন কেন্দ্রীয় সরকার কি বলছেন? তাঁরা বলছেন—আমরা প্রতিটি জেলায় একটা করে 'নবোদয়' বিদ্যালয় করব, গোটা ভারতবর্ষে তা হবে এবং তার জন্য ২ কোটি টাকা ব্যয় করব। কিন্তু অন্য কোনও স্কুলের জন্য কোনও রকম সাহায্য আর তাঁরা করবেন না। ফলে এখন আমাদের এখানে স্কুলের ছাত্রদের বেতন দিতে হচ্ছে না, তখন আবার বেতন দিতে হবে। এই সমস্ত নতুন কথা তাঁরা বলছেন। ভাষার ক্ষেত্রে যেখানে আমরা বলি পশ্চিম বাংলায় আমরা প্রধানত বাংলা ভাষায় ছাত্রছাত্রীদের শিক্ষা দিতে চাই—একটু আগে দেবীবাবু রবীন্দ্রনাথের কথা বলে গেলেন, কিন্তু রবীন্দ্রনাথের কথা কি তাঁরা মানছেন—সেখানে তাঁরা যে নবোদয় বিদ্যালয় করতে চলেছেন সেখানে ৮ ক্লাশের পর থেকে হিন্দী ইংরাজী ছাড়া আর কিছু চলবে না। শিক্ষা ক্ষেত্রে সংবিধানের নির্দেশ ছিল ১৯৬০ সালের মধ্যে ১৪ বছর পর্যন্ত সমস্ত ছেলে-মেয়েকে শিক্ষার আঙিনায় আনতে হবে। '৬০ কবে চলে গেছে, '৯০ এসে গেল, কোনও ব্যবস্থা নেই। শুধু তাই নয় বয়স্ক শিক্ষা নিয়ে মাননীয় বিরোধী সদস্য অনেক বক্তৃতা করলেন। কিন্তু কেন্দ্রীয় বাজেটেও এ ক্ষেত্রে কোনও রকম বরাদ্দ বৃদ্ধি পায় নি। আর তাঁদের বাজেটে মেয়েদের অবৈতনিক শিক্ষা এবং কারিগরি শিক্ষার জন্য বরাদ্দ কত? গত বছর যা ছিল, তার থেকে সে বরাদ্দ কমেছে। স্যার, আপনি খেলাধূলার জগতে যান, সেখানেও এই একই চিত্র দেখতে পাবেন। অথচ পশ্চিমবঙ্গ সরকার সীমিত ক্ষমতার মধ্যে শুধু কাঞ্চনজঙ্ঘা স্টেডিয়াম বা সল্ট লেকের যুব ভারতী স্টেডিয়াম করেন নি, প্রতিটি মিউনিসিপ্যালিটি এলাকা পর্যন্ত এবং গ্রামের ব্লক স্তর পর্যন্ত খেলাধূলাকে পৌঁছে দেবার ব্যবস্থা করেছেন। এখানে প্রশ্ন তোলা হয়েছে, খেলোয়াড় কেন তৈরি হচ্ছে না? আমি প্রশ্ন করি এ বিষয়ে কেন্দ্রীয় সরকার কি করছেন? খেলাধূলা তথা খেলোয়াড় তৈরি করার জন্য ৮০ কোটি মানুষের দেশ ভারতবর্ষ মাথাপিছু বছরে ৭২ পয়সা খরচ করছে। বাজেটে মোট কত টাকা ধরা হয়েছে? তাঁরা মোট ৫৭ কোটি ৮৩ লক্ষ টাকা ব্যয় করবেন। স্যার, আমি আপনাকে বলি, দক্ষিণ কোরিয়া, ৪ কোটি মানুষের দেশ, তাঁরা খেলাধূলার জন্য কত ব্যয় করছেন জানেন, ৩৭ কোটি ৫ লক্ষ টাকা। আর চিনের কথা বললেই তো বিরোধী বন্ধুরা লাফিয়ে উঠবেন। তবুও বলছি, ১০০ কোটি মানুষের দেশ চিন, তাঁরা খেলাধূলার জন্য ব্যয় করছে ৩৭৫ কোটি টাকা। সেই কারণেই আমি ওঁদের বলি যে, আপনারা শুধু বলেন, কিন্তু কিছুই করেন না। ওঁরা বলেন, কৃষকদের জন্য ওঁরা অনেক কিছু করছেন। হ্যাঁ করছেন, এবং সেই হিসাবটাই আমি এখানে দিচ্ছি। ১৯৮৭-৮৮ সালে ওঁরা কৃষি খাতে RLEGP ব্যয়

করেছিলেন ৭১৫ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার এই টাকা ব্যয় করেছিলেন। আর ১৯৮৮-৮৯ সালের বাজেটে ওঁরা ধার্য করেছেন ৭২১ কোটি টাকা। হ্যাঁ নিশ্চয়ই বরাদ্দ বৃদ্ধি করেছেন, ৬ কোটি টাকা বেশি বরাদ্দ করেছেন। এন. আর. ই. পির ক্ষেত্রে ওঁরা ব্যয় করেছেন ১৯৮৭-৮৮ সালে ৬৪৭ কোটি ১১ লক্ষ টাকা আর এবারে ধার্য করেছেন ৫২৪ কোটি ৬২ লক্ষ টাকা। কত কমল? ১২২ কোটি ৪৯ লক্ষ টাকা। আর এনারা বলে বেড়াচ্ছেন কৃষকদের জন্য অনেক করেছেন। ওনারা হিসাব দেন কৃষিখাতে শতকরা ৪০ ভাগ বেড়েছে। আমি বলব, না, ঠিক কথা নয়। ১৯৮৭-৮৮ সালের সংশোধনী বাজেটে তার যে ব্যয় যেটা কেন্দ্রীয় সরকার করেছেন তার যদি হিসাব মেলান তাহলে তার সঙ্গে এবারের বাজেট মিলিয়ে দেখবেন শতকরা ৩ ভাগ কমেছে, বাড়েনি। ওঁরা বলছেন, সারের দাম কমানোর জন্য সার মালিকদের কাছে অনুরোধ করেছেন, শতকরা সাড়ে ৭ টাকা কমাও। কখন? যখন গরিব কৃষক সার কিনতে পারছে না। সার যখন জমে যাচ্ছে তখন সার কারখানার মালিক বলছেন ১৫ ভাগ কমিশন দিয়ে বিক্রি করে দেব। কেন্দ্র তখন অনুরোধ করছেন এত কমাতে হবে না, সাড়ে ৭ টাকা কমালেই হবে। এতেই বোঝা যাচ্ছে কি রকম কৃষকদের প্রতি ওদের দরদ। কেন্দ্রীয় বাজেট ঘাটতি বাজেট, বেশি ঘাটতি নয়। ঘাটতি হচ্ছে, ৭ হাজার ৪৮৪ কোটি টাকা। আর আমাদের অর্থমন্ত্রী মহাশয় যখন ঘাটতি বিহীন বাজেট পেশ করেন তখন ওঁদের পক্ষে সমর্থন করা নিশ্চয়ই কঠিন। কিন্তু প্রশ্ন শুধু ঘাটতি বাজেট নয়, ওঁরা সংসদকে এড়িয়ে প্রশাসনিক নির্দেশে চিনি, ভোজ্য তেল, কয়লা, ইস্পাত প্রভৃতি বাবদে এক্সট্রা যে আয় করে নিয়েছেন সেটা কত? সেটা হচ্ছে ২২শো কোটি টাকা। আমি এইকথাই বলব, ওঁরা বাজেটের ঘাটতি কমাবার জন্য এই বিভিন্ন রাজ্য সরকারকে শতকরা ৪৫ ভাগ একসাইজ ডিউটির ভাগ যাতে না দিতে হয় তারজন্য সংসদের বাইরে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে দাম বাড়ানো। এর পরিণতি কি? ওঁরা বলছেন ঘাটতি ৭ হাজার ৭৮৪ কোটি টাকা। আমি বলব আসলে এটা কম, তারসঙ্গে আরও যোগ করতে হবে। প্রশাসনিক নির্দেশে ওঁরা আয় করেছেন ২২শো কোটি টাকা সেটাও ধরতে হবে। বাড়তি কর চাপিয়ে ৫৪৫ কোটি টাকা তুলেছেন সেটাও ধরতে হবে। ঋণ পরিশোধ করতে হবে ১১শো কোটি টাকা সেটাও যোগ করতে হবে। রেলের ভাড়া, যাত্রী ভাড়া, ডাক্তার খরচ বাড়িয়েছেন ১১৭১ কোটি টাকা, সেটাও যোগ করতে হবে। আমার মনে হয় আসল ঘাটতি এসে দাঁড়াবে ২২ হাজার ১৭১ কোটি টাকা। সেটাকে গোপন করার জন্য ওঁরা নানারকম ফন্দি-ফিকির করে আসছেন। ১৯৮৭-৮৮ সালে ঘাটতি ছিল ৫ হাজার ৬৮৮ কোটি টাকা আর বছরের শেষে ঘাটতি এসে দাঁড়াল ৬ হাজার ৮০ কোটি টাকা। আমি সেইজন্য বলব সংসদকে এড়িয়ে ওঁরা যে কাজ করেছেন সেটা নতুন ঘটনা নয়, ১৯৮০ সাল থেকে এই কাজ ওঁরা শুরু করেছেন। কিন্তু যে কথাটা আমার বলার দরকার সেটা হচ্ছে ওঁরা এবার পেট্রোলের দাম লিটার প্রতি ১ টাকা ১০ পয়সা করে বাড়িয়েছেন। এটা কিন্তু নতুন বৃদ্ধি নয়, অতীতের প্রধানমন্ত্রীও তাঁর রাজত্বকালে ১১ বার পেট্রোলের দাম বাড়িয়েছেন এবং বাড়ালেন সবচেয়ে বেশি, ৫০ পয়সা এই বাড়ানো নিয়ে আমার আপত্তি নেই, আমার আপত্তি হচ্ছে, আরব দুনিয়া যখন ২০ পয়সা বাড়ালো তখন ততকালীন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ৫০ পয়সা বাড়ালেন। আর এখন যখন আরব দুনিয়ায় তেলের দাম কমে যাচ্ছে তখন এখানে পেট্রোলের দাম বেড়ে যাচ্ছে লিটার প্রতি ১ টাকা ১০ পয়সায়। ইন্টার-ন্যাশনাল মনিটারিং ফাণ্ডের কাছে [illegible]-সমর্পণের

এটাই হচ্ছে পরিণতি আমি একথাই বলব। শুধু মাত্র পেট্রোলের প্রশ্নেই নয়, আমি যদি বলি রেল বাজেটে রেলের ভাড়া বাড়িয়েছেন।

[4-05 – 4-15 P.M.]

আমি শুধু একটা কথাই বলব। এখন রেলে উঠলেই দিতে হয় এক টাকা পঞ্চাশ পয়সা। আমার নির্বাচনী এলাকার শেষ স্টেশন মছলন্দপুর সেখান থেকে ৫৪ কিলোমিটার, ওখানে আসতে এখন ভাড়া ৪ টাকা, ওটা বাড়িয়ে দিয়েছেন, ওটা হবে ৬ টাকা। বিগত ৫ বছরে মোট মান্থলি টিকিটের ভাড়া বাড়িয়েছেন, তার পরিমাণ হচ্ছে শতকরা ২০০। এই কাজ করেছেন। আই. এম. এফ. এর নির্দেশ অনুযায়ী এই কাজ হচ্ছে। আমি আপনাদের কাছে বলব পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের বক্তব্য খুবই স্পষ্ট। ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিয়ে ন্যায্য দামে, ন্যায্য দোকানের মাধ্যমে সরবরাহ করতে হবে। ওঁদের এইখানেই আপত্তি। পশ্চিমবঙ্গে যে সেইসব দেওয়া হয় র‍্যাশনের মাধ্যমে তাতে ওঁরা প্রতি বছর বারে বারে গম, চাল এবং চিনির দাম বাড়াবেন, যাতে ঠিকমতো সরবরাহ না হয় তার ব্যবস্থা করবেন, যাতে এখানে র‍্যাশন ব্যবস্থা চালু না থাকে। আমি এ কথাই বলব, পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়ে পরিকল্পিত গ্রামোন্নয়নের দায়িত্ব দেবার ফলে একটা জিনিস ঘটেছে, যেটা আপনাদের মনে রাখা দরকার। আপনারা জানেন, দেশ থেকে বন্যা দূর হয়ে যায় নি, খরা দূর হয়ে যায় নি। একটা জিনিস পশ্চিমবঙ্গে ঘটেছে, এতবড় বন্যা বা খরার পরে গ্রামের মানুষ ভিক্ষা পাত্র নিয়ে শহরে আসেনি। অতীতে যখন খরা, বন্যা, দুর্ভিক্ষ হত তখন গ্রামে এবং শহরে দুটি জিনিস বিক্রি হত। একটা হচ্ছে মাইলো আর একটা ভুট্টার চাল। আমি বন্ধুকে অনুরোধ করব দেখুন, এতবড় বন্যা খরার পরে মাইলো বা ভুট্টার চাল কিনতে হচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তব্যে বলেছেন আমি সেসব উল্লেখ করতে চাই না। সল্ট লেক ইলেকট্রনিক্স কম্পপ্লেক্স, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কম্পপ্লেক্স, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র কিম্বা তিস্তা ব্যারেজের ব্যাপারে কেন্দ্রের অন্যায় অবিচারের বিষয় অনেক কথা বলেছেন সে ব্যাপারে আমি যেতে চাইনা, আমি শুধু এই কথা বলব রাজ্য সরকার সঠিকভাবে ক্ষুদ্র শিল্প বিকাশের জন্য চেষ্টা করে যাচ্ছেন। সঠিকভাবে গ্রামে এন. আর. ই. পি. রিলিফের কাজ করছেন খেটে খাওয়া মানুষের স্বার্থে শহর এবং গ্রামকে আলাদা করে নয়, দুটোকে পরিপূরক করার জন্য এই কাজ করেছেন। আজকে গোটা ভারতবর্ষে যখন কোটি কোটি মানুষ বেকার, দেড় লক্ষ শিল্প ইউনিট হয় রুগ্ন না হয় বন্ধ ভারতবর্ষের শিল্প নীতির ফলে তখন একটা রাজ্য পাবেন। কোনও রাজ্য এটাকে ঠেকাতে পারে না, কিন্তু এখানে সরকার কিছু শিল্পকে জাতীয় করণ করে কিছু রিলিফ করে রাজ্য সরকার এটাকে চালিয়ে যাচ্ছেন। আপনি জানেন, দেশ ভাগের ফলে উদ্বাস্তু আগমনে পশ্চিমবঙ্গ ভারাক্রান্ত। কেন্দ্রীয় সরকার তাঁর দায়িত্ব পালন করতে অস্বীকার করেছেন। আজ হাজার হাজার পরিবার রাস্তা এবং রেললাইনের পাশে পুনর্বাসনের অপেক্ষায় বসে আছে। সেখানে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, রাজ্য সরকারের নয়। রাজ্য সরকার সেখানে কিছুই করতে পারেন না। শান্তি শৃঙ্খলা রক্ষা করা, তার জন্য ব্যয় বরাদ্দ করা হয়েছে। সব জায়গার বাজেটে পাবেন আপনি লক্ষ্য করবেন পশ্চিমবঙ্গে জাত পাত অনুসারে, উত্তর খণ্ডই হোক, আর ঝাড়খণ্ডই হোক বা দার্জিলিংয়ের পাহাড় এলাকাতেই হোক, সমগ্র প্রশাসনে পুলিশ জনগণ সকলে মিলে যখন তাদের বিরুদ্ধে দাঁড়িয়ে জিনিসটাকে

রোধ করার চেষ্টা করছে তখন কেন্দ্রীয় সরকার তার মিলিটারিকে পর্যন্ত উল্টো জায়গায় ব্যবহার করছেন। আপনি শুনুন বিহারে আদিবাসীদের উপর কি নির্যাতন হয়েছে, উত্তর প্রদেশে রাম জন্মভূমি এবং বাবরি মসজিদ নিয়ে সেখানে পুলিশ কি করেছে। ইউ. পি. কংগ্রেস গভর্নমেন্ট কি ভাবে অংশ গ্রহণ করেছিলেন, কিভাবে দিল্লিতে শিখদের খুন করা হয়েছিল, ইন্দিরা গান্ধীর মৃত্যুর অব্যবহিত পরে সেখানকার পুলিশ এবং মিলিটারি—কংগ্রেসের রিপোর্টেও সেই জিনিস আছে—ত্রিপুরাতে পুলিশের মধ্যে কি ঘটেছে? রিসার্চ অ্যাণ্ড অ্যানালিটিকাল উইং এর রিপোর্টের ভিত্তিতে ত্রিপুরায় একটা পরিকল্পনা করা হল, সেখানে সৈন্য নামানো হল। কিন্তু তারপরও সেখানে ৫০ ভাগ মানুষ বামফ্রন্টকে ভোট দিয়েছেন, তবে সিট্ বেশি ধরে রাখতে পারেন নি তাঁরা। কারণ একজন নির্বাচিত ঘোষণা হবার ১৮ ঘন্টা বাদে তাঁকে গণনাকেন্দ্রে ঢুকতে না দিয়ে নতুন করে গণনার নাম করে তাঁকে পরাজিত ঘোষণা করা হয়েছে। এইভাবে ওঁরা সেখানে গভর্নমেন্ট ফর্ম করেছেন এবং তা নিয়ে গর্ব করছেন। এবারের পঞ্চায়েত নির্বাচনের সময় ওঁরা নানারকম অপপ্রচার করেছেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ তার যোগ্য জবাব দিয়েছেন। সেইজন্য বলব, আজকে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন, সেটা বামফ্রন্টের ১১ বছরের রাজত্বের প্রতিফলন। আর এইজন্য পশ্চিমবাংলার মানুষকে বারবার অভিনন্দন জানাব। আমার মনে পড়ছে, ১৯১৯ সালে ঐতিহাসিক অ্যাটেনমি একটি কথা বলেছিলেন। তিনি বলেছিলেন—one cannot starve a goose and cannot expect to lay golden eggs এটা ওঁদের বলা প্রয়োজন যে, পশ্চিমবাংলার মানুষ জানে এবং বোঝে যে, যেরকম সঙ্গতি সেই রকমই বাজেট হবে। আর সেটা ঠিক হচ্ছে, কি হচ্ছে না—সেটার বিচার পঞ্চায়েত নির্বাচনেই হয়ে গেছে। ওঁরা দুর্নীতিগ্রস্ত, একে সমর্থন করার সাধ্য ওঁদের নেই এবং নেই বলেই এই বাজেটের বিরোধিতা ওঁদের করতেই হবে। আর সেটাই ওঁরা করছেন। আমি এই কথা বলব—কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই রাজ্যের আর একটি বিষয়ে যে বিরোধ রয়েছে, সেটা মৌলিক। কেন্দ্র চান—সবকিছু কেন্দ্রীভূত করতে। সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করে সমস্ত দেশে একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা সৃষ্টি করে সমস্ত অর্থ ওঁরা কেন্দ্রে নিয়ে যেতে চান। এটাই হচ্ছে ওঁদের নীতি। ওঁরা বলেন শিল্প-কারখানার শিল্প-সামগ্রী বিদেশে রপ্তানির স্বার্থে নতুন প্রযুক্তি-বিদ্যা আমদানি করব যাতে শ্রমিক-সংখ্যা কম হবে, ফলে টাকা-পয়সা তাদের বেশি দিতে হবে না। আর আমরা পশ্চিমবঙ্গে ঠিক এর উল্টো বলি। আমরা বলি—ক্ষমতা বিকেন্দ্রীকরণ কর, যে ক্ষমতা রাইটার্স বিল্ডিংয়ে কেন্দ্রীভূত হয়ে আছে, সেই ক্ষমতাকে গ্রামের পঞ্চায়েত স্তর পর্যন্ত ছড়িয়ে দাও। এটা ওঁদের পক্ষে সমর্থন করা সত্যিই কঠিন। কারণ বিকেন্দ্রীকৃত অর্থনৈতিক ব্যবস্থার ফলে আজকে পশ্চিমবঙ্গে আমরা যা করতে পেরেছি, তার ফলে সাধারণ মানুষের স্বার্থে লাগছে নির্বাচিত পঞ্চায়েতের মাধ্যমে। আর এতে ওঁরা স্বাভাবিকভাবেই রেগে যাচ্ছেন। অবশ্য এতে আমাদের করার কিছু নেই। উৎপাদন ব্যবস্থার সুফল জনগণের স্বার্থে নিয়োজিত করবার জন্য যা করা হয়েছে পশ্চিমবঙ্গে, আজকের নতুন যে বাজেট অর্থমন্ত্রী উত্থাপন করেছেন—তার ফলে সেটা আরও বেশি সম্ভব হতে পারবে। আজকে ভূমি-সংস্কারের ক্ষেত্রে যা করা হয়েছে, তাতে উদ্বৃত্ত জমি যে কেবল বন্টন করা হয়েছে তাই নয়; সেখানে ভূমিহীন ক্ষেত-মজুরদের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে, ক্ষুদ্র-শিল্পের প্রসার ঘটেছে, গ্রামে গ্রামে বেশি করে কর্ম দিবস সৃষ্টি হয়েছে এবং এধারে শহরেও আরও কর্ম-দিবস সৃষ্টির প্রস্তাব রয়েছে। বিরোধীপক্ষ এটা

জানেন এবং জানেন বলেই ওঁদের আজকে এত রাগ। ওঁদের আমলে কিন্তু মানুষকে সাহায্য করতে পারেন নি ওঁরা। আজকে পরিকল্পনা রচনার ক্ষেত্রে গ্রাম থেকে জেলা স্তর পর্যন্ত পরিকল্পনা কমিটি গঠন করা হয়েছে। ওঁরা চান না এসব এবং সেইজন্যই কমিটির সদস্য হয়েও মিটিংয়ে যান না। এখানে বলছেন যে, ওঁদের নাকি মিটিংয়ে ডাকা হয় না। আজকে গ্রাম-পঞ্চায়েতের সাহায্য পাওয়া গেছে বলেই ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত ১২.৫৬ লক্ষ একর জমি ভেস্টেড হয়েছে এবং তার মাধ্যমে ১৭.২৩ লক্ষ গরিব কৃষক আজকে উপকৃত হয়েছেন। এই উপকৃত কৃষকদের মধ্যে শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস, হচ্ছেন ৫৬.৮ পারসেন্ট, যেখানে গোটা জনসংখ্যার মাত্র ২৭.৬ পারসেন্ট হচ্ছেন তাঁরা। আর এটা সম্ভব হয়েছে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে বলেই। আজকে পশ্চিমবঙ্গে ছোট জমির মালিকের সংখ্যা শতকরা ৬০ ভাগ, যেখানে গোটা ভারতবর্ষে এইরকম ছোট জমির মালিকের সংখ্যা মাত্র ২৮.৮ ভাগ।

[4-15 – 4-25 P.M.]

তাই আমি আপনাদের বলতে চাই পশ্চিমবাংলায় এই যে পরিবর্তন এই পরিবর্তন করতে স্বাভাবিক ভাবে পশ্চিমবাংলায় যে বাজেট উত্থাপন করা হয়েছে সেই উত্থাপিত বাজেট অনেকখানি সাহায্য করবে। খাদ্যশস্যের ব্যাপারে ওনারা বলেছেন যে পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন বাড়েনি। আমি বলছি হ্যাঁ বেড়েছে। ১৯৭৭-৭৮ সালে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ ছিল ৭৪.৫৩ লক্ষ টন। ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে হয়েছে ৯৬.২৬ লক্ষ টন। চালের ক্ষেত্রে হয়েছে ৮৪.৬৩ লক্ষ টন। যখন ১৭টি জেলার মধ্যে ১২টি জেলাতে বন্যা হয়েছে সেই সময় এই উৎপাদন হয়েছে। এর উপর যদি কেন্দ্রীয় সরকার সাহায্য করত তাহলে এই বন্যাতেও খারাপ কিছু হ'ত না, আরও অনেক অনেক বেশি উৎপাদন হতে পারত। স্যার, আপনি লালবাতি জালিয়ে দিয়েছেন, আমি আর বেশি বাড়াতে চাই না।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আমরা বলছি পঞ্চায়েতকে শুধুমাত্র টাকা খরচ করতে দিয়ে দেওয়া হচ্ছে না, তাকে পরিকল্পনা তৈরি করার দায়িত্ব দেওয়া হচ্ছে। ওঁরা হয়ত পঞ্চায়েতকে বিশ্বাস না করতে পারে, কিন্তু আমরা করি। আজকে বেশির ভাগ মানুষ যারা পঞ্চায়েতে নির্বাচিত হয়ে আসে তারা গরিব কৃষক এবং সাধারণ মানুষ। তারা এগিয়ে এসেছে কাজ করার জন্য এবং সেই জন্য তাদের আমরা বিশ্বাস করি। সেই জন্য আশা করি জ্যোতিবাবু জাতীয় নেতা হয়ে তাঁর নেতৃত্বে বাম ও গণতান্ত্রিক ফ্রন্ট গড়ে উঠবে এবং আগামী দিনে ভারতবর্ষে তাঁর নেতৃত্বে চলবে এবং ভারতবর্ষ থেকে রাজীবগান্ধির দল চলে যাবে এবং প্রতিষ্ঠিত হবে বাম ও গণতান্ত্রিক শক্তি। তাতে মানুষ বাঁচবে এবং রক্ষা পাবে। এই কথা বলে আমি আর একবার অর্থমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'Brien :** Mr. Speaker, Sir, at the outset, I must complement Dr. Asim Kumar Das Gupta on presenting for the second year of his tenure as Finance Minister, a zero-deficit balanced budget. This budget can very well be described as a neat exercise in

financial discipline, particularly in the face of an increase in next year's total plan outlay of over Rs. 950 crores. It stands out in glaring contrast to the recent tendency on the part of the Union Government, and the Governments in several States to indulge in deficit budgeting. The massive reliance on borrowing from the Reserve Bank—with inevitable inflationary portents—as reflected in the Union Budget for 1988-89, is being hotly debated. Similarly, for instance, the Karnataka budget for the year 1988-89 carries a huge uncovered deficit of Rs. 328 crores and the Kerala budget too has a sizeable uncovered dificit of over Rs. 86 crores.

While in the case of the Centre, non-plan expenditure is increasing faster than total expenditure, and non-plan non-developmental expenditure is increasing faster still, our State's budget reflects a lower rate of increase in non-plan expenditure (10 per cent) than plan expenditure (16 per cent). This move to limit non-plan expenditure must be approbated. The additional expenditure visualised in regard to pension and retirement benefits to State Government employees and freedom fighters, bonus payments to State employees, extension of minor irrigation facilities, provisions of minikits to small farmers, employment under self-employment schemes, housing for rural and urban poor, revival of sick industrial units on a co-operative basis are all welcome steps.

On the revenue side, the Finance Minister has not chosen the route of additional taxation on a large scale—something to be thankful for, given the already heavy burden of taxation which the economy has to bear. This is remarkable specially in the background of little buoyancy in revenues flowing from the Centre which has been relying on massive increases in administered prices that deny any share of the gains to the States. And this State has reached a situation where annually the Centre collects more as interest on its loans to the State then it disburses to the State as loans. For sure, some of the tax concessions announced on items such as, life-saving drugs, mustard and rapeseed oil, enamelled utensils, cheaper spectacles etc. will help the poor. The budget will also help promote the State's industrial development in so far as reduction in sales tax on locally produced TV, VCP and VCR sets will provide fiscal incentive to the vital and upcoming electronics sector in West Bengal.

Having complimented the Finance Minister for these desirable features of his budget for this year, I would like to turn to some of its deficiencies, and offer a few humble suggestions which I am sure the House will take in their true spirit. On the revenue side the Budget, I

am afraid, has relied a little too much on the 40 percent increased cess on coal, True, this cess will not put too much additional burden on the domestic users of coal, but there may be an adverse, indirect price effect in that, this may increase industrial costs and the cost of power generation. As I mentioned in the course of my post-budget observations last year, attempts should have been made to diversify the tax pattern as far as practicable. The Finance Minister's drive for expansion of minor irrigation is commendable, but as a noted economist he knows it well that such investment must be economically viable, and there is a strong ground for rationalizing the structure of irrigation taxes in this State as in most other States in the country. A bold political move in this direction, I am sure, would have yielded lasting benefits for the State's economy. Then again, while the propriety of distribution of minikits to small farmers can hardly be questioned, one cannot think in terms of subsidizing the State's agricultural sector indiscriminately. In sum, there is a powerful case, I think, for taxing the agriculture sector of West Bengal, specially its relatively prosperous peasantry, on a higher scale than at present. Similarly as a part of the resource mobilization effort, there is a case for exploring the means for raising additional revenue from forestry. What is even more important is that, while the Finance Minister has rightly indicated a resolve for a vigorous collection of tax arrears, he has been silent on making the losing State undertakings perform better and contribute to the resources of the State. One might also point out that during 1987-88 assistance was extended to more than 50 sick units in the large and medium sector, but this has had very little impact on the unemployment problem in the State.

Turning to the expenditure side, I would like to offer a couple of comments. The reliance on panchayats for developmental spending in the rural areas is in the true spirit of democratic decentralization, but care must be taken to see that the money is utilized in an optimum manner, and the need for adequate monitoring and evaluation can scarcely be over-stressed in the best interests of the State's economic and social progress. A strict financial discipline on the part of Panchayats must be enforced in as much as there have been numerous cases of economic misutilization of funds of which the Finance Minister must be aware. Finally, I offer a comment on behalf of the teaching fraternity of which I have been a part as a College teacher for about a decade and the fraternity to which the Finance Minister also belongs. In his budget speech he has referred to the need for improving the lot of teachers of Government colleges, but I was sincerely looking forward to a reference to the implementation of the recommendations of the Mehrotra

Committee regarding revision of pay scales of University and College teachers. Undeniably there has been some ambiguity regarding the Central Government's precise demision on this matter, but the expression of a formal and positive resolve on the part of the State Government would have allayed the legitimate anxiety of a large section of such teachers, and would have been widely acclaimed.

Once again I thank the Finance Minister for presenting a deft and humane budget for the coming year, and I do hope that the tempo of economic and social development of our State will be sustained during his tenure.

[4-25 – 4-35 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে অসীমবাবুর পেশ করা বাজেটের বিরোধিতা করছি। আমার বিরোধিতা করতে খুব খারাপ লাগছে তার কারণ অসীমবাবু অত্যন্ত সজ্জন এবং পণ্ডিত ব্যক্তি কিন্তু তবুও বিখ্যাত ব্রুটাসের কথা মনে করিয়ে দেয় 'Brutus, not that I love Caesar less, but that I love Rome more'.

**মিঃ স্পিকার ঃ** সৌগতবাবু আপনি তো সিজারের ওই কথাটা বললেন না দাও টু ব্রুটাস।

**শ্রী সৌগত রায় ঃ** হ্যাঁ স্যার, সেই কথাটা বলব পরে তাতে আসব। আমি অসীমবাবুকে ভালোবাসি উনি ভালো লোক কিন্তু তারচেয়ে পশ্চিমবঙ্গকে আরও ভালোবাসি এবং সেইজন্য মনে করি এই বাজেট পশ্চিমবঙ্গে কোনও নতুন চিত্র আনতে পারেনি। এই বাজেটে কোনও গতি আমরা দেখতে পাচ্ছি না। এই বাজেটে পশ্চিমবঙ্গের বেকাররা কোনও নতুন দিনের সুচনা দেখতে পাবে না। স্যার, অসীমবাবু অনেক অভিনন্দন যোগ্য যে তিনি দুবার করে জিরো ডেফিসিট বাজেট পেশ করেছেন। উনি ইন্টারভিউতে বলেছেন যে তথাকথিত জিরো ডেফিসিট বাজেট পেশ করেছেন। আমি অ্যাসেম্বলিতে যে বই দেয় সাপ্লিমেন্টারি ডিমাণ্ড বই, তাতে আমি কি দেখছি—তাতে দেখছি গত বছরে মন্ত্রিসভা খাতে যে খরচ ছিল তার থেকে বেশি ১৫ লক্ষ ৪৩ হাজার টাকা খরচ হবে। উনি ব্যালেন্সড বাজেট করতে গিয়ে দেখলেন যে অপজিশন কনক্রেভ করতে গিয়ে তা আর করা সম্ভব নয়। শুধু তাই নয় আগে পুলিশ খাতে বাজেটের খুব স্লোগান আপনারা তুলতেন। আগে আপনারা বলতেন যে পুলিশ খাতে ব্যয় কম আর শিক্ষা খাতে ব্যয় বেশি। আর সেখানে পুলিশ খাতে আরও ১০ কোটি আপনারা বেশি চেয়েছেন তথা কথিত আপনাদের বাজেট এস্টিমেটে। এইভাবে ব্যালেন্সড বাজেট দেখিয়ে একটা কনগ্র্যাচুলেশন পাওয়ার চেষ্টা করা হয়েছে। এটা একটা জাগলারি ছাড়া আর কিছু নয়। শেষ পর্যন্ত ডেফিসিট গোপন করার একটা চেষ্টা করা হয়েছে এরমধ্যে কোনও মহত্ব নেই সেটা অসীমবাবু ভালো ভাবেই জানেন। আপনার এই ডেফিসিট বাজেট দেখালে কোনও অসুবিধা হত না। যে কোনও ইকোনমিতে ডেফিসিট অ্যাবসর্ব করতে পারে। এখানে কিছু আনইউনিফর্মড সমালোচনা শুনেছি—প্রথমত কালকে তরুণ সদস্য শ্রী মানব

মুখার্জির মুখ দিয়ে এবং আজকে প্রবীণ সদস্য শ্রী ননী বাবুর মুখ দিয়ে। তাঁরা তো পার্টির তৈরি বক্তৃতা ভাঙ্গা রেকর্ডের মতো কেন্দ্র রাজ্য নিয়ে বাজাচ্ছেন। আমাদের সংবিধানে কেন্দ্রীয় বাজেট এবং রাজ্যের বাজেটের মধ্যে কয়েকটি গুরুত্বপূর্ণ জায়গা আছে, জায়গাটা কি—কেন্দ্র টাকা তোলেন ইনকাম ট্যাক্সের মাধ্যমে, এক্সাইজের মাধ্যমে এবং কাস্টম ডিউটির মাধ্যমে এবং সাথে সাথে বাজারে বণ্ড ছাড়ে বেশি করে, ন্যাশনাল সেভিংস সার্টিফিকেটের টাকা একটা বড় অংশ রাজ্যের মধ্যে ভাগ হয়। ইনকাম ট্যাক্সের একটা বড় অংশ ডিভিসিভ পুল হয়ে রাজ্যের মধ্যে ভাগ হয় এবং তাছাড়া এক্সাইসের একটা অংশ ডিভিসিভ পুল হয়ে আসে। তাছাড়া কেন্দ্রীয় খাতে যে অনুদান দেয় সেটা গ্রান্ট ইন এইড হয়ে আসে এবং এছাড়া রাজ্যগুলিকে তো ঋণ বা লোন দেয়। সুতরাং রাজ্য এবং কেন্দ্রের মধ্যে যে সম্পর্ক তা এতদিন ঠিকই চলছে। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে গত বছরের থেকে এই বছরের কেন্দ্রীয় বাজেট থেকে রাজ্যের বাজেটে যে টাকা দেওয়া হয়েছে তার ১৩ শতাংশ বেশি অর্থাৎ 13 percent rise in the State share সুতরাং এই যে বলা হয়েছে যে, কেন্দ্রীয় সরকার এইবার অ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইজ কেটে নিয়েছেন সেটা ঠিক নয়, ওঁরা বোঝেন নি বলেই এটা বলেছেন। কোনও উন্নয়নশীল দেশের অর্থনীতিতে সরকারকে সম্পদ তৈরি করতে হয় মানুষের কাছ থেকে নিয়ে। মাথাপিছু ঋণ কেন হচ্ছে ওনারা দেখালেন। এন. এস. সি.তে যে টাকা জমা রাখছেন তার দ্বারা যে টাকা সংগ্রহ করা হচ্ছে, সেইটা ঋণ এবং তার জন্য কেন্দ্রীয় সরকার প্রতি বছর সুদ দিয়ে থাকেন। এটাতো সেভিংস হিসাবে গেছে, কিন্তু ওরা বরোয়িং হিসাবে দেখে। আই. এম. এফ. থেকে টাকা নেবার কথা ওরা বললেন, কিছুদিন আগে অশোক মিত্রের একটা প্রবন্ধে পড়েছি—উনি এখন ওদের পার্টিতে নেই—তাতে উনি বলেছেন—বুদ্ধদেব বাবুর সরকারের ছাপানো বই—ভারতবর্ষের নাকি মেক্সিকোয় বিরাট ডেট ট্র্যাপের পরিমাণ বেড়ে যাচ্ছে। স্যার, আপনি জানেন আই. এম. এফ-র লোন বন্ধ হয়ে গেছে। তার ফলে ভারতকে দুই কিস্তি নিতে হয়নি। অসীমবাবুকে আমি বলব, আমাদের রাজ্যের কৃষি উৎপাদন বেড়েছে বলে উনি কিছুটা আত্মতুষ্টি অনুভব করেন। কিন্তু আপনারা জানেন আমাদের দেশে ভারতবর্ষে পরপর দুইবার যে সাংঘাতিক খরা হয়ে গেল তা সত্ত্বেও আজকে আমরা কৃষি উৎপাদনে সন্তোষজনক অবস্থায় রয়েছি এবং খরা হওয়া সত্ত্বেও এখন পর্যন্ত বাফার স্টক করে গেছেন। আজকে ভোজ্য তেল বিদেশ থেকে আমদানি করেছেন এবং তাতে একটা রিসাইলেন্স আনা গেছে। পরপর দুইটি খরা হওয়া সত্ত্বেও আমরা উইথস্ট্যাণ্ড করেছিলাম, কিন্তু আমরা এখন সেটা কাটিয়ে উঠতে পেরেছি। কিন্তু ১৯৬৬-৬৭ সালের খরায় আমরা দাঁড়াতে পারিনি। আজকে ভারতবর্ষের অর্থনীতি একটা এমন জায়গায় এসে দাঁড়িয়েছে, এই গর্ব আমাদের একার নয়। এই গর্ব অসীমবাবুর এবং আপনাদের যারা তরুণ বন্ধু আছেন তাদের সকলের আজকে এই গর্ব হওয়া দরকার। কাজেই আমরা ডেট ট্রাপে পড়েছি, এটা ঠিক নয়। আর বাজেটে ডেফিসিটের কথা বলেছেন, উন্নয়নশীল দেশে বাজেট ডেফিসিট তো থাকবেই। আর বাজেট ডেফিসিটের অলটারনেটিভ হচ্ছে বেশি ট্যাক্স বাড়ানো, আর তার মাধ্যমেই টাকা তুলতে হবে। একটা সরকারকে এক্সাইজ দিয়ে কিছুটা ব্যালেন্স করা যেতে পারে বাজেটিং ইজ এ ব্যালেন্সিং অ্যাক্ট। এক্সাইজ দিয়ে ডেফিসিট পূরণ করা যায়। আপনারা কয়লার দাম বেড়েছে বলে সমালোচনা করেছেন, কয়লার শ্রমিকদের মাইনে বাড়াবার জন্য আন্দোলন করবেন—এই দুইয়ের মধ্যে কত টাকার দাম বাড়বে আর কত টাকার মাইনে

বাড়বে এর মধ্যে একটা সমতা রাখতে হয়। আপনারা বলছেন ৭ হাজার ৭০০ কোটি ট ডেফিসিট, এটা তো এমন কিছু বেশি কথা নয়। আমাদের গ্রস ডোমেস্টিক প্রোডাক্ট বেে মাত্র ২ পারসেন্ট। কাজেই এই যে ঘটনার কথা বললেন It is an acceptable def according to any economic law. আপনারা স্টেট ট্যাক্স-র কথা বলছেন কিন্তু কো এটা? ট্যাক্স-র মধ্যে যেটা মূল ট্যাক্স সেটা হচ্ছে সেল্‌স ট্যাক্স সেটা একটু ইনফ্লেশন অবস্থায় চলে গিয়েছে, তার উপর আপনারা হাত দিয়েছেন। আমি আশা করেছিলাম অসীম বাজেটে একটু সাহস দেখাবেন ট্যাক্স না করে, উনি বোল্ড ফ্রন্ট করে একটা টাইট ে ওয়াক করলেন। উনি দেখালেন ৬১ কোটি টাকা ট্যাক্স খরচ বেড়েছে, আর ৫৯ কোটি টা ট্যাক্স বেড়েছে, আর ২ কোটি টাকা উদ্বৃত্ত হয়েছে, এইটা যদি কোনও অ্যাকাউন্টেন্টকে f করাতেন তাহলে ভাল হত, ওর মতো এম. আই. টি.-র ছাত্রর কাছ থেকে এটা ত করিনি। আসলে প্রবলেমটা কোথায়? আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আজকে রাে প্রধান সমস্যা যেখানে ট্যাক্স করা যেত সেখানে অধিকাংশ রাজ্যেই ট্যাক্স করছেন। অসীমবাবুর গরিবের সরকার এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স-র যে রাজ্যের লিস্ট আছে তার উপর ি ট্যাক্স করতে পারবেন। ল্যাণ্ড রেভিনিউতো হাতে আছে, করতে পারবেন, আপনারা ে করতে পারবেন? আপনারা এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স করবেন, ল্যাণ্ড রেভিনিউ করে ইরিগেশনের উপর ইনকাম ট্যাক্স করবেন। আপনারা কি করলেন সেল্‌স ট্যাক্স যেটা এ ইনফ্লেশনারী ট্যাক্স সেটাকে বাড়িয়ে বাড়িয়ে এমন জায়গায় আজ এসে দাঁড়িয়েছেন যে সে ট্যাক্স বাড়াবার আর উপায় নেই। রাজ্যের হাতে দুটো বড় জিনিস জুট ও টি, এই দুটে মাঝে মাঝে সিকনেস আছে, যার জন্য কেন্দ্রীয় সরকারকে মাঝে মাঝে টেক-ওভার করতে সেই Jute and Tea are also taxed to the saturation.

[4-35 – 4-45 P.M.]

তাই আপনি কি করেছেন, আপনি কোথাও ছাড় দিতে সাহস করেননি, টিংকা করেছেন। গতকাল যে ইন্টারভিউ-এর কথা বলছিলাম এখানে ভবতোষ বাবু বলেছেন অ বাবুর পলিসি হচ্ছে আমরা বেশি ঝুঁকি নেব না আমরা গ্রামে ট্যাক্স বাড়াব না। শহে মধ্যবিত্তদের উপর কোথাও কোথাও ট্যাক্স বসানোর সুযোগ ছিল, শেভিং ক্রিম এর উ সেল্‌স ট্যাক্স বাড়ালে কি ক্ষতি হত, আফটার শেভ লোশন, পাউডার এর উপর ট বাড়ালে কি ক্ষতি হত? কিন্তু অসীম বাবু কোনও ঝুঁকি নেননি। এক্সপেনডিচার সাইডে করবেন সে সম্বন্ধে পরে আসব। এর ফলে এই বাজেটে কোনও ডাইরেকশন নেই যে সেক্টারে টাকা তুলতে চাই। এখানে তিনি বললেন আই. এম. এফ. এল-এর উপর ট বসাবেন। খুব ভাল, আবার গর্বের সঙ্গে বললেন বাট আই মাস্ট অ্যাড যে, I ma however, clarify that no increase in the rate of fees/duty on coun liquor is proposed. অসীম বাবু, এটা ক্ল্যারিফাই করার দরকার কেন? আপ কনস্টিটিউয়েন্সিতে কান্ট্রি লিকার বেশি কনজিউমড হয় নাকি? পশ্চিমবঙ্গে আজকে ক লিকার সবচেয়ে বড় সমস্যা, শিল্প এলাকার মানুষ শেষ হয়ে যাচ্ছে, তার উপর ট্যাক্স কর পারলেন না, ক্ল্যারিফাই করলেন আই. এম. এফ. এল, ইণ্ডিয়ান মেড ফরেন লিকারের উ ট্যাক্স করেছি। আপনি ভি. ডি. ও ক্যাসেটের উপর ট্যাক্স করেছেন, কিন্তু ট্যাক্সের যে জা

পার্ক স্ট্রিটে যে ভি. ডি. ও. পারলার গড়ে উঠেছে সেখানে ট্যাক্স করেননি। তাহলে আপনি কি অর্থনীতিবিদ হলেন? কোথায় আপনার সেই কারেজ? আমি আপনার অসুবিধা বুঝি। আপনি ভাল লোক, কিন্তু আপনি কি করবেন, আপনার পার্টি হচ্ছে স্ট্যালিনিস্ট পার্টি। সারা পৃথিবী স্তালিনকে ছেড়ে দিচ্ছে, কিন্তু এরা এখনও স্তালিনের ছবি টাঙিয়ে রাখে। সরকারে জ্যোতি বাবু, অসীম বাবুর মতো ২/৪ জন লোক আছেন যাঁদের ইউরো-কমিউনিজম, পেরেসট্রোরিকা, গ্ল্যাসনস্ট, দেঙ সিয়াঙ পিঙ, ঝাও থিয়াঙ-এর ধারণা স্পর্শ করেছে। তাঁরা বুঝেছেন কিছু করতে হবে। কিন্তু বেসটা এখনও স্তালিনিস্ট বেস, এখনও লাঠি টাংগির উপর স্তালিনের ছবি টাঙিয়ে বসে আছেন। তাই এই টিংকারিং ভাব আসতে আসতে ইণ্ডাস্ট্রিয়ালিস্টদের সাথে বন্ধুত্ব কর, করে সমস্ত টাকাটা পঞ্চায়েতের হাতে দিয়ে দাও। অসীম বাবু, একবারও কি বিচার করেছেন এই যে সমস্ত টাকাটা পঞ্চায়েতের হাত দিয়ে খরচ করছেন আপনাদের পঞ্চায়েতের কি এক্সপার্টাইজ আছে, অনেস্টি আছে যে এই টাকাটা যোগ্যভাবে ইউটিলাইজ করবে? আপনি যে সমস্ত টাকাটা পঞ্চায়েতের হাতে দিচ্ছেন আপনি নিজে কি মনে করেন এর মধ্য দিয়ে এই রাজ্যের সৃষ্টি হবে? আপনি যে সমস্ত টাকাটা পঞ্চায়েতের হাতে দিচ্ছেন আপনি কি নিজে চিন্তা করেছেন পশ্চিমবঙ্গে কি ধরনের শাসন ব্যবস্থাকে আরও দৃঢ়, কায়েম করেছেন, পশ্চিমবঙ্গের ঘাড়ে একটা বজ্র ফাঁস তৈরি করেছেন। আপনার পার্টিকে সন্তুষ্ট রাখতে হবে, পঞ্চায়েতে লাঠি টাঙ্গি নিয়ে নির্বাচনে জেত, পঞ্চায়েত দখল কর, তারপর টাকা বিলি কর। তাই অসীম বাবু, আপনার বাজেটের সঙ্গে একমত হতে পারছি না। আমার যেটা খারাপ লাগছে যেটা আপনার কাছে আশা করি যে বাজেটের মধ্যে সেল্ফ-কনগ্র্যাচুলেটরি ভাব আছে, নম্রতায় বলছেন যে এই করেছি, উৎপাদন অনেক বাড়িয়েছি। একটা সিম্পল ফিগার আপনাকে পড়ে শোনাই। পশ্চিমবঙ্গে এন আর ই পি অ্যালটমেন্ট ফুড গ্রেন অ্যালটমেন্ট প্রতি বছর বাড়ছে, ১৯৮৬-৮৭ সাল বা তার আগের বছর থেকে ৩ গুণ হয়েছে। আবার সেন্ট্রাল অ্যালটমেন্ট চাল গমের যদি একটু কমে যায় তাহলে নির্মল বাবু চিৎকার করছেন যে সেন্ট্রাল অ্যালটমেন্ট কমে গেছে। আপনি বললেন আপনার রাজ্য ৯৬ লক্ষ টনে পৌঁছে গেছে। আপনি হিসাব করে বলুন যে আপনি সেল্ফ সাফিসিয়েন্ট কিনা—কতটা ঘাটতি আছে সে কথা বলার সাহস আপনার আছে? এই বাজেটে কিন্তু বলেন নি। একবার বলেছেন, এন আর ই পি-র মাধ্যমে ৫৪ হাজার মেট্রিক টন গম এনেছেন ১৯৮৬-৮৭ সালে। আবার বলবেন চাল গম কেন্দ্র আরও বেশি করে দাও রেশনে। কোথায় আপনার সেল্ফ সাফিসিয়েন্সি। তাহলে কি করলেন এই ১০ বছরে? যদি ফুডে সেল্ফ সাফিসিয়েন্ট না করতে পারেন এই ১১ বছরে তাহলে সেল্ফ কনগ্র্যাচুলেশন কিসের জন্য? অসীমবাবু গ্রামের ব্যাপারে অনেক বলেছেন। আপনি গ্রামে থাকেন না আমিও থাকি না। আপনার বোধহয় মনে আছে যে গ্রামের জন্য যে ২০ দফা কর্মসূচি ছিল তা কি হল? আমার কাছে ফিগার আছে, আপনাকে পড়ে শোনাই। বিভিন্ন রাজ্যের যে অবস্থা সেখানে পশ্চিমবঙ্গের জায়গা কোথায় সেটা বুঝতে পারবেন। আমি এক একটা করে পয়েন্ট বলছি আপনি শুনে যাবেন। আপনি বলেছেন ১২৮ পারসেন্ট অমুক তমুক। পশ্চিমবঙ্গে আই আর ডি পি-র অ্যাচিভমেন্ট হচ্ছে ৯৬%। তাহলে আপনি কি প্রথম? উত্তর প্রদেশের অ্যাচিভমেন্ট ১১১%—আপনার চেয়ে বেশি। পাঞ্জাব ১২৫% আপনার চেয়ে বেশি এটা হচ্ছে Statement-in-reply to Part A of the unstarred Question 281 dated 25.2.1988. তাহলে আই আর ডি পি সম্বন্ধে আপনি সবটা

বলেন নি। তার পর এন আর ই পি সম্বন্ধে বলেছেন ১১৬%। আমি বলছি না খারাপ। কিন্তু ইউ পি ১১৭% ত্রিপুরা ১৬১% উড়িষ্যা ১৪১% মণিপুর ১৯২%। মধ্যপ্রদেশ ১৪৯%। এই সব রাজ্যের কথা তো বললেন না। আপনি শুধু এখানকার ফিগার দিয়ে দিলেন। আপনি ইউ পি-র নিচে, ত্রিপুরার নিচে, রাজস্থানের নিচে, উড়িষ্যার নিচে মণিপুরের নিচে, উত্তর প্রদেশের নিচে। আমি ফিগার ওখানে দিয়ে দিচ্ছি। কেউ তো পায় না আপনি পান। আরও বলছি যে আপনি খুব গর্ব করেছেন যে আপনার বিরাট অ্যাচিভমেন্ট হয়েছে ভারতবর্ষের মধ্যে বলছেন ১২৫% হয়েছে। আপনি রাজস্থানের নিচে ১৬১% মণিপুরের নিচে ১৭১% মধ্য প্রদেশের নিচে ১৫২% এস এস আই ইউনিট। আপনি বলছেন বিরাট হয়েছে। আপনি দেখে নেবেন আপনি কার কার নিচে। উত্তর প্রদেশের নিচে, স্মল স্কেল ইণ্ডাস্ট্রি ইউনিটের ক্ষেত্রে সিকিমের নিচে তামিল নাড়ুর নিচে পাঞ্জাবের নিচে কি নাগাল্যাণ্ডের নিচে কেরলের নিচে কর্ণাটকের নিচে হিমাচল প্রদেশের নিচে—কোথায় আপনার জায়গা? আপনি বলে দিলেন বিরাট করেছেন। সবচেয়ে ইনটারেস্টিং ৫% ডিস্ট্রিবিউশন অব সারপ্লাস ল্যাণ্ড। গত বছরের এপ্রিল ১৯৮৭ টু জানুয়ারি ১৯৮৮ আপনার টারগেট কি ছিল? টারগেট ছিল ৪৬৮৫০—কি ডিস্ট্রিবিউটেড হয়েছে ৪ হাজার ২ শত ৮৪। আপনার চেয়ে এগিয়ে গিয়েছে গুজরাট ১৪১, আসাম ১৩৮, মহারাষ্ট্র ১৫১। ডিস্ট্রিবিউশন অব সারপ্লাস ল্যাণ্ডের ক্ষেত্রেও এই অবস্থা। ড্রিংকিং ওয়াটার প্রবলেম সলভ করার ক্ষেত্রে পশ্চিমবাংলা কি রকম এগিয়ে গিয়েছে?

[4-45 – 4-55 P.M.]

স্যার, ড্রিংকিং ওয়াটার প্রোগ্রামে ওয়েস্ট বেঙ্গলের অ্যাচিভমেন্ট কত? ৫৭%। ইউ. পি.র ১৩৯%, তামিলনাড়ুর ১৮৫%, রাজস্থানের ১৬৬%, মধ্যপ্রদেশের ১১৩%, গুজরাটের ১০০%। স্যার, পানীয় জলের টার্গেটেও পৌঁছতে পারেন নি। স্যার, পড়ে পড়ে আমার মাথা ধরে যাচ্ছে, একেবারে হরিবল অবস্থা স্যার, ২০ পয়েন্ট প্রোগ্রামে কমিউনিটি হেলথ সেন্টারের অবস্থাটা একবার দেখুন। এই কমিউনিটি হেলথ সেন্টার আমাদের ১০টা করার কথা ছিল। পশ্চিমবঙ্গে আপনারা ১০টিই করেছেন, ১০০% অ্যাচিভমেন্ট, খুব ভাল কথা কিন্তু ত্রিপুরা কত করেছে? ৪০০%, উড়িষ্যা ৩২৫%, মধ্যপ্রদেশ ১৪৬% করেছে। আপনারা সবার নিচে রয়েছেন। আপনাদের আত্মসন্তুষ্টির জায়গা কোথায়? যেখানে এতগুলি রাজ্যের সোশ্যাল বেনিফিটের কথা হচ্ছে সেখানে আপনারা ৫/৬/৭/৮ টি রাজ্যের নিচে রয়েছেন। স্যার, আরও শুনুন, ইমুনাইজেশন অব চিলড্রেন, বাচ্ছাদের টিকা দেওয়ার ব্যাপার—এতে আপনাদের সাফল্য কি? এখানেও আপনারা অনেক নিচে রয়েছেন। ইমুনাইজেশন অব চিলড্রেন, ২০ পয়েন্টের ৮ ডি-তে ছিল—প্রশান্তবাবু এখানে আছেন—পশ্চিমবঙ্গের পারসেনটেজ কত? পশ্চিমবঙ্গে ৪০% হয়েছে। বাচ্ছাদের পোলিও, বি. সি. জি. ইত্যাদি যা দেওয়া হয় তার টার্গেট যা ছিল এপ্রিল ১৯৮৭ থেকে জানুয়ারি ১৯৮৮ পর্যন্ত তাতে পশ্চিমবঙ্গের অ্যাচিভমেন্ট হচ্ছে ৪০%। ইউ. পি.র ৬০%, পাঞ্জাবের ১০৮%, মহারাষ্ট্রের ১৪৫%, হরিয়ানা, হিমাচল প্রদেশের সবার ৯০%। এবার ২০ পয়েন্ট প্রোগ্রামের ৯ বি, স্টেরিলাইজেশনের ব্যাপারটায় আসা যাক। এখানে ওয়েস্ট বেঙ্গলের অ্যাচিভমেন্ট কত? এখানে আপনাদের অ্যাচিভমেন্ট হচ্ছে ৬১%, ইউ. পি.র ১০০%, রাজস্থানের ১২৪%, পাঞ্জাবের ১১৯%, বিহারের ১৩৭%। ফ্যামিলি প্ল্যানিং, স্টেরিলাইজেশন'ও আপনারা অনেক পিছিয়ে আছেন। এবার আই. সি. ডি. এস.,

ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীমে আসা যাক। এই আই. সি. ডি. এস.-এ পশ্চিমবঙ্গের অ্যাচিভমেন্ট হচ্ছে ৯২%। এখানেও আপনারা ইউ. পি., ত্রিপুরা, তামিলনাড়ু, সিকিম, রাজস্থান, পাঞ্জাব, উড়িষ্যা, নাগাল্যাণ্ড, মহারাষ্ট্রের পিছনে আছেন, এমন কি মধ্যপ্রদেশের'ও পিছনে পড়ে আছেন। অঙ্গনওয়াড়ির ব্যাপারে আসুন। আপনাদেরই লোককে চাকরি দিন—কিন্তু আপনারা টার্গেটের কোথায় আছেন? ওয়েস্ট বেঙ্গলের % হচ্ছে ৯৬%। এখানেও ত্রিপুরা, তামিলনাড়ু, সিকিম, রাজস্থান, পাঞ্জাব, উড়িষ্যা, কর্ণাটক, কেরল, মহারাষ্ট্রের পিছনে আছেন। আপনারা তো গরিবের সরকার—২০ পয়েন্ট প্রোগ্রামের আরও খবর শুনুন।

এঁরা গরিবদের সরকার, গরিবদের সাহায্য করছেন, দেখুন স্যার, কি রকম সাহায্য করছেন। পয়েন্ট নং-১১, Scheduled Castes Family assistance সেখানে পশ্চিমবাংলার পারসেন্টেজ কত? ৮৯ পারসেন্ট। কাদের কাদের পেছনে? উত্তরপ্রদেশ, ত্রিপুরা, তামিলনাড়ু, সিকিম, রাজস্থান, পাঞ্জাব, উড়িষ্যা, মহারাষ্ট্রের পেছনে। পয়েন্ট নং ১১(বি) Scheduled Tribe family সেখানে ওঁদের খুব এগিয়ে থাকা উচিত কিন্তু পশ্চিমবাংলা সে ক্ষেত্রে কাদের কাদের পেছনে? উড়িষ্যা, হিমাচল, গুজরাট, বিহারের পিছনে। ওয়েস্ট বেঙ্গল Scheduled Tribes Family assistance under 11(B) of 20-Point Programme আপনারা নিজেরা দেখছেন না যে আপনারা কি অবস্থায় আছেন। আপনারা জেগে ঘুমাচ্ছেন। আমি এই পুরো কাগজটার জেরক্স কপি ওঁকে দিয়ে দেব, উনি কনট্রাডিক্ট করবেন অথবা কালকে জবাব দেবার সময় বলবেন এগুলি কি করে হ'ল? এরপর বলি—হাউস সাইট অ্যালোটেড—এটা গরিবদের বাড়ি বা বাস্তুর জমি দেবার ব্যাপার। সেখানে আমরা ইউ. পি., ত্রিপুরা, তামিলনাড়ু, রাজস্থান, উড়িষ্যা, মহারাষ্ট্র, এম. পি.র পিছনে। কত আর বলব স্যার। আবার দেখুন স্যার, ইন্দিরা আবাস যোজনার ব্যাপার। এনারা বোর্ড লাগাচ্ছেন না তাতে আমি না হয় কিছু মনে করছি না কিন্তু বাড়ি কত করেছেন? পশ্চিমবঙ্গে পারসেনটেজ অব অ্যাচিভমেন্ট কত? ৮১ পারসেন্ট। ইউ. পি. তে ১৩৯ পারসেন্ট। গরিবদের বাড়ি তৈরি করার ব্যাপারে এঁরা ইউ. পি., উড়িষ্যা, মধ্যপ্রদেশ, হরিয়ানা, হিমাচল, আসাম, বিহার-এর পেছনে। কি হ'ল পঞ্চায়েতকে অ্যাসোসিয়েট করে। ইন্দিরা আবাস যোজনায় গরিবদের বাড়ি তৈরি করার ক্ষেত্রে আমরা এদের সকলের পেছনে।

(নয়েজ)

এবারে স্যার, আমি একটি অন্য বড় পয়েন্টে যাচ্ছি, সেটা হচ্ছে, বেকারদের প্রবলেম। পশ্চিমবাংলায় এঁরা দাবি করেছেন যে এঁরা ক্ষুদ্র শিল্পে বিপ্লব এনেছেন অসীমবাবু, জ্যোতিবাবুর নেতৃত্বে। কিন্তু কি হয়েছে পশ্চিমবাংলায়? পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। ১৭ই মার্চ আমার একটি প্রশ্নের জবাবে শান্তি ঘটক মহাশয় কি বলেছেন সেটা একটু শুনে নিন। তিনি বলছেন, এই বামফ্রন্টের আমলে total employment in the organised sector in West Bengal as on 31st March, 1983; 25,28,000; as on 31st March, 1987 : 21,24,000. ৪ হাজার এমপ্লয়মেন্ট কমে গিয়েছে ৪ বছরে। এঁরা নাকি ১৫ হাজার স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ করছেন। অসীমবাবু প্রেসিডেন্সি কলেজের ছাত্র ছিলেন, ওঁর অধ্যাপক ছিলেন ভবতোষ দত্ত মহাশয়, আপনারা নিশ্চয় তাঁকে মানেন। তিনি বলেছেন, পশ্চিমবাংলায় বলা হচ্ছে বিরাট স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ হয়েছে কিন্তু তার প্রডাকশন ফিগার বা এমপ্লয়মেন্ট,

ফিগার এটাকে জাস্টিফাই করে না। However, despite such a large number of SSI units, industrial production index does not reflect any major growth which would justify the huge SSI population in the state. In simple terms, the output of the SSI sector does not match the number of units. তার মানে কি? আপনারা বলছেন অনেক হয়েছে, তাহলে তার মানে হয় যে রকম জন্মাচ্ছে সেই রকম ইউনিট মরছে তার ফলে কিছুই হচ্ছে না। শান্তিবাবুর যে জবাব তাতে কি আছে দেখুন। ম্যানুফ্যাকচারিং সেক্টারে উনি কি বলছেন, উনি এগ্রি করে বলছেন the decline occurred in private sector, mainly, in economic activities for manufacturing, agricultural, forestry etc. সেখানে কমে গেছে। উনি বলেছেন যে ৯৫১ কোটি টাকার প্লান করেছেন, এটা ইউনিটারী দাবি। ভবতোষবাবু কি বলেছেন? ভবতোষবাবু বলেছেন, on such provide plan

[4-55 - 5-05 P.M.]

আপনার অ্যাকচুয়াল ভ্যালু হচ্ছে ৬৭৯ কোটি টাকা। আপনি কোথায় প্লান বাড়িয়েছেন? অসীমবাবু, আপনি সেই প্লানে ৮ পারসেন্ট মাত্র ইণ্ডাস্ট্রিকে দিয়েছেন। আপনারা বলছেন যে শিক্ষা খাতে ব্যয় বাড়িয়েছেন। সেখানে দেখছি ৬.১৭ পারসেন্ট মাত্র এডুকেশনকে দিয়েছেন। একেই তো আপনার প্লানের সাইজ কম, ৬৭৯ কোটি টাকা, এতে যদি ৮ পারসেন্ট ইণ্ডাস্ট্রি করেন তাহলে আপনার কি ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ হবে? আপনাদেরই একটা পাবলিক অ্যাকাউন্টস কমিটি. যদিও বিরোধী দলের লোকেরা এই কমিটির চেয়ারম্যান থাকেন; কিন্তু এখানে সুনীল মৈত্র মহাশয়, বোধ হয় সি. পি. এম-এর লোক, তিনি চেয়ারম্যান ছিলেন। তিনি ১৯৮৪-৮৫ সালে একটা রিপোর্ট দিয়েছেন এবং তাতে তিনি বলেছেন যে Misutilisation of raw materials. In Uttar Pradesh and West Bengal, scarce raw materials worth Rs. 75.39 lakhs were misutilised by 69 units. Some of these units were closed down and others were unable to produce records of utilisation. অর্থাৎ ইউটিলাইজেশান হচ্ছে না। তার মানে ওরা যে From DIC Public Accounts Committee বলেছেন, যে তারা বাজারে মারকেটিং অ্যাসিসটেন্সগুলো বেচে দিচ্ছে। তিনি আর কি বলেছেন? তিনি আরও বলেছেন যে In order to assist the small-scale industries, the DICs were require to make provision in their action plans for establishment of rural marketing centres সুনীল বাবু সি. পি. এম-এর লোক, তিনি কমিটির চেয়ারম্যান হিসাবে বলেছেন, while the DICs in Karnataka have made provision in their action plans for opening rural marketing centres, DICs in Andhra Pradesh, West Bengal and Kerala did not make any such provision in their action plans দেখুন, কর্ণাটকেও একটা অকংগ্রেসি সরকার আছে। সেখানকার সম্পর্কে তিনি বলেছেন, হোয়াইল The DICs in Karnataka have mal provision in their action plans for opening rural marketing centres. এখানে কোনও বাজার নেই, বিক্রয় করার জন্য কোনও সহযোগিতা আপনারা দিচ্ছেন না। তার ফলে কি হচ্ছে? ডিসেম্বর ১৯৮১ সাল পর্যন্ত এই রাজ্যে small scale unitএর সংখ্যা ৭,৮২৭টি এবং সেখানে ৫০ কোটি টাকা আটকে গেছে। আর স্মল

ইউনিটের নামে কাদের লোন দিয়েছেন সেটাও ইন্টারেস্টিং ফিগার। স্মল ইণ্ডাস্ট্রির নামে ওরা বড় বড় ইণ্ডাস্ট্রিকে লোন দিয়েছেন, হেল্প করছেন। জ্যোতিবাবু একটা প্রশ্নের উত্তর দিয়েছিলেন যে গোয়েঙ্কার সঙ্গে, বিড়লার সঙ্গে ওরা একটা চুক্তি করছেন। তাতে দেখুন যে কি ভাবে রাজ্যের টাকা যাচ্ছে। প্রাইভেট সেক্টারে কত টাকা, না ১২ কোটি টাকা। আর টোটাল প্রোজেক্ট কস্ট হচ্ছে ১৪৮ কোটি টাকা। তার মানে আপনি বিড়লাকে সুযোগ দিচ্ছেন ১২ কোটি টাকা খরচ করে ১৪৮ কোটি টাকার প্রোজেক্ট নিতে, কন্ট্রোল করতে। আর গোয়েঙ্কাকে আপনি কি সুযোগ দিচ্ছেন? গোয়েঙ্কার সঙ্গেও একটা হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল করছেন। গোয়েঙ্কাও একটা প্রাইভেট সেক্টর। সেখানে কত কোটি টাকা, না ৭ কোটি টাকা আর প্রোজেক্ট কস্ট হচ্ছে ৮৫ কোটি টাকা। অর্থাৎ গোয়েঙ্কাকে সুযোগ দিচ্ছেন ৭ কোটি টাকা খরচ করে ৮৫ কোটি টাকার কারখানা কন্ট্রোল করতে। তারপরে ওয়েস্ট বেঙ্গলের হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল—এটা আর. পি. গ্রুপ. অমুক তমুক, বিরাট ব্যাপার—কারখানা হবে। আমরা ভেবেছিলাম যে এটা রাজ্য সরকারের, কিন্তু এখন দেখছি যে গোয়েঙ্কার। তার চেয়েও অনেক বেশি সিরিয়াস ব্যাপার হচ্ছে, স্মল স্কেল ইণ্ডাস্ট্রিকে ওয়েস্ট বেঙ্গল ফাইনান্স কর্পোরেশন যে লোন দিয়েছে তার মধ্যে এখনও ২৫শে মার্চ ওরা একটা জবাব দিয়েছে—২৮ কোটি ৬৫ লক্ষ টাকা ব্যাড ডেট হয়ে আছে। ২৮ কোটি ৬৫ লক্ষ টাকা ওভার ডিউ হয়ে রয়েছে, তারা জমা দিচ্ছে না। কী ম্যানেজমেন্ট? ২৮ কোটি ৬৫ লক্ষ টাকা ওভার ডিউ হয়ে পড়ে রয়েছে। জমা হয়ে পড়ে রয়েছে, ব্যাড ডেটে পড়ে রয়েছে। একদম খারাপ হয়ে গেছে। এবং তার সাথে আমি একটা প্রশ্ন করেছিলাম, দু লক্ষ টাকা বা তার কম যার মূলধন, এই রকম কত পারসেন্ট লোককে ডবলিউ. বি. এফ. সি. লোন দিচ্ছে? উত্তর হচ্ছে কম হলে ১০ পার্সেন্ট, যে বছর বেশি ছিল ১৩ পারসেন্ট। তার মানে কী আপনি বড় শিল্পপতিদের অল্প টাকা খরচ করে বড় টাকা কনট্রোল করবে। স্মল ইণ্ডাস্ট্রিকে আপনি মার্কেটিং অ্যাসিস্ট্যান্স দিচ্ছেন না, আপনার স্মল ইণ্ডাস্ট্রিগুলো খুলে বন্ধ হয়ে যাচ্ছে এবং আপনি ডবলিউ. বি. এফ. সি., যেটা ছোট ইণ্ডাস্ট্রিকে সাহায্য করার জন্য প্রতিষ্ঠিত হয়েছে, সেই ডবলিউ. বি. এফ. সি. ও বড় লোককে লোন দিচ্ছে, ছোট কাউকে লোন দিচ্ছে না। আমি তাই অসীম বাবুকে বলতে চাই, আত্মসন্তুষ্টির কোনও সুযোগ পশ্চিমবাংলায় নেই। এ তো আপনার ফিগার, আমাদের ফিগার নয় যে পশ্চিমবাংলায় লাইফ রেজিস্টার—বেকারের সংখ্যা আপনি আমার চেয়ে বেশি জানেন, ৪৩ লক্ষ ৭৯ হাজার এবং তার মধ্যে শিক্ষিত বেকার কত? শিক্ষিত বেকার হচ্ছে প্রায় ২২ লক্ষ। এই অবস্থা পশ্চিমবাংলায় দাঁড়িয়েছে এবং এই পশ্চিমবাংলায় দাঁড়িয়েছে এবং এই পশ্চিমবাংলায় এটা হয়েছে। তার কারণ ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে না এই রাজ্যে আপনাদের আমলে। যেটা মেন কথা কাল মৃত্যুঞ্জয় বাবু বলেছেন, আজকে দেবী বাবু বলেছেন যে আপনাদের অর্থনীতিকে বাঁচাতে হলে, আপনাদের জমির উপর জনসংখ্যার চাপ কমাতে হবে এবং আরও কম মানুষকে জমির উপর নির্ভরশীল করে তবে অন্য শিল্পের সুযোগ দিতে হবে। আপনি তা করতে পারছেন না, কারণ আপনাদের কোনও ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন হচ্ছে না। বিড়লা, গোয়েঙ্কাকে আপনি সুযোগ দেবার চেষ্টা করছেন। তাদের উপর রেইড হচ্ছে, যেটা আপনি বলতে পারবেন। কিন্তু আপনি দেখুন ভারতবর্ষের নাম্বার অব ইণ্ডাস্ট্রিয়ালিস্ট এর ইনডেক্স ছিল ১৯৭৫ সালে ১১৯ সেটা আজকে দাঁড়িয়েছে ২৫৬, আড়াই গুণ বৃদ্ধি পেয়েছে আর আপনার ১৯৭৫ সালে ছিল ১০৪, দাঁড়িয়েছে ১৩৩, মানে আড়াই গুণ নয়, ২৫

পারসেন্ট বৃদ্ধি পেয়েছে, ওটা ৫০ পারসেন্ট, এটা ২৫ পারসেন্ট আপনার ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশন বেড়েছে এবং শুধু তাই নয়, অসীম বাবু, ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশন যদি এই স্লাগিশ হয় তার উপর আর একটা সুযোগ ছিল, আমি গতবারের বাজেটে বলেছি, আপনি উল্লেখ করলেন না, আপনার পাবলিক আণ্ডারটেকিংগুলো স্টেট গভর্নমেন্টের, এত টাকা লোকসান করছে, ২০০ কোটি টাকার উপর লোকসান করছে আপনার পাবলিক আণ্ডারটেকিংগুলো, এই টাকা মানুষের বাজেট থেকে যাচ্ছে। আপনি একটা কথা বললেন না, সরকারি কর্মচারিদের মাইনে বাড়াতে হবে, আপনার উপায় নেই। ওরা হচ্ছে, সেন্টারের বাজেটে যেমন বলে বাজেট এক্সপেন্ডিচার ইজ বাউণ্ড টু ইনক্রিজ। ডিফেন্স, ইন্টারেস্ট পেমেন্ট, সাবসিডি, ওরা হচ্ছে—সেকরেড হাউস, ওদের টাচ করা যাবে না। তেমনি স্টেট গভর্নমেন্টের কোঅর্ডিনেশন কমিটি, নন গেজেটেড পুলিশ কর্মচারী সমিতি অ্যাণ্ড পঞ্চায়েত, এদের উপর আপনারা দাঁড়িয়ে আছেন। সুতরাং এদের আপনাকে দিতেই হবে। কিন্তু একটু পারফর্মেন্সটার উন্নতি করুন। আপনি লস একটু কমিয়ে বললেন। আপনি লস কমিয়েছেন পাবলিক সেক্টার আণ্ডারটেকিংগুলোতে বললেন। কিন্তু বছরের পর বছর ম্যানেজমেন্ট কোথায় আছে? Where is the management to manage the sick industries or the other industries owned by the state Government? There is none. আপনাকে ধার করে নিয়ে আসতে হয়, খোঁজ করতে হয় বন্ধু বান্ধবদের মধ্যে কে আছে, লোক জন পাওয়া যাচ্ছে না। Economy is essential for management problem. Industry is essential for managerial input সেই ম্যানেজমেন্ট ইনপুট আপনার পার্টির মধ্যে নেই। এদের মধ্যে খুঁজে পাওয়া যাবে না। মিছিল করতে বলুন, ওরা আছে, লাঠি, টাঙি নিয়ে ঘুরতে বলুন, আছে, ভয় দেখাতে বলুন, আছে, পঞ্চায়েতে টাকা খরচ করতে বলুন, আছে। একটা বড় প্রকল্প ম্যানেজ করতে বলুন, নেই, নেই, নেই। লোকসান, লোকসান, লোকসান। সুতরাং আমি আপনাকে বলছি, ঠিক যে কায়দায় পশ্চিমবাংলার অর্থনীতি চলছে, তাতে এই রাজ্যটা গোল্লায় যাচ্ছে। আপনাকে তার ফলে কী করতে হচ্ছে, সেল্স ট্যাক্স বাড়াতে হচ্ছে, কয়লার উপর সেস বসাতে হচ্ছে, ইট ইজ অবভিয়াস যে আপনাকে ইনফ্লেশনারী সমস্যার সম্মুখীন হতে হচ্ছে, সেল্স ট্যাক্স বাড়াতে হচ্ছে, কিন্তু আপনার উপায় নেই, কো-অর্ডিনেশন কমিটিকে দিতে হবে, নন গেজেটেড পুলিশ কর্মচারী সমিতিকে দিতে হবে, পঞ্চায়েতকে দিতে হবে। আমি তাই আপনাকে আবার বলছি যে কোনও ভারসাম্য নেই।

[5-05 – 5-15 P.M.]

This budget is heavily weighed towards bolstering the C.P.M. party. This budget is heavily weighed against the economic growth of West Bengal. There is no equilibrium in the budget. There is no balance in the budget. This budget is meant for a partisan purpose and not for economic purpose. সেই জন্য অসীমবাবু, আপনাকে আমি আবার বলছি যে, পরিবর্তন যেদিন হবে সেদিন আপনাকে জবাব দিতে হবে। কালের যাত্রা ধ্বনি শুনিতে কি পাও, তার রথ নিত্যই উধাও। আপনি শুনছেন কি, পরিবর্তনের ঘন্টা বাজছে? তার আগে কিছু রেখে যান। যত দিন দেহে আছে প্রাণ, প্রাণপনে সরাব জঞ্জাল এই বিশ্বকে নবজাতকের বাসযোগ্য করে যাব আমি। তার পরে হব ইতিহাস। সুতরাং পশ্চিম বাংলার বেকার যুবকদের জন্য

আপনি অন্তত কিছু করে যান। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনার বক্তৃতা শুনে, I am tempted to migrate to Bihar or U.P. There is a very old English proverb, if the dreams of a thief come true than a beggar would be the King.

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ঘাটতি শূন্য বাজেট এই সভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমি মাননীয় সদস্য অধ্যাপক দেবী-বাবুর কথা শুনলাম। মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলার গরিব মেহনতি মানুষের দিকে লক্ষ্য রেখেই যে বাজেট পেশ করেছেন তা বিরোধী পক্ষের নেতারাও স্বীকার করলেন। এর থেকে স্বাভাবিকভাবেই বোঝা যাচ্ছে যে, তিনি সুন্দরভাবে বাজেটটি তৈরি করেছেন। দেবী-বাবু বলে গেলেন, গ্রামীণ অর্থনীতির ওপর জোর দিয়ে বাজেট তৈরি হয়েছে। এটা খুবই আনন্দের কথা। নিশ্চয়ই আমরা গ্রামীণ অর্থনীতির ওপর জোর দেব। এটাই বামফ্রন্ট সরকারের নীতি। এ ব্যাপারে ওঁদের সঙ্গে আমাদের মনের মিল হবে না। স্বাভাবিক কারণেই ওঁদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গির সঙ্গে বামফ্রন্টের রাজনৈতিক দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে। সুতরাং ওঁরা যেটা চাইছেন অবশ্যই বামপন্থীরা সেটা চাইবেন না। এটাই স্বাভাবিক। কিছুক্ষণ আগে আমি সৌগতবাবুর কথা শুনলাম। জানি না কাগজগুলি কোথা থেকে আসছে। তিনি বললেন পশ্চিম বাংলা সব কিছুতেই পিছনে। কিন্তু তিনি বললেন না সাম্প্রদায়িক রায়টের ক্ষেত্রেও পশ্চিমবাংলা সবার পিছনে। হিন্দু মুসলমানের মধ্যে রায়ট কোনও রাজ্যে বেশি হয় এবং কোনও রাজ্যে কম হয় তা তিনি বললেন না। নারী ধর্ষণেও পশ্চিমবাংলা সবার পিছনে, একথা তিনি বললেন না। হরিজনদের ওপর অত্যাচারের ব্যাপারেও পশ্চিমবাংলা সবার পিছনে, একথাও তিনি বললেন না। এ সমস্ত ব্যাপারেও পশ্চিমবাংলা পিছিয়ে আছে। যাই হোক আমরা দেখছি এই বাজেটের ফলে পশ্চিমবাংলায় কৃষির অনেক উন্নতি হবে। এবারে ভূমি সংস্কার সম্বন্ধে আসছি। পশ্চিমবাংলায় ভূমি সংস্কার যেভাবে হয়েছে ভারতবর্ষের আর কোনও রাজ্যে সেইসব হয়েছে বলে আমার জানা নেই। কিন্তু ওনারা ইউ. পির সিলিং কত, বিহারের সিলিং কত আর পশ্চিমবাংলার জমির সিলিং কত একথা বলছেন না। আমরা প্রায় ১৭.২৭ লক্ষ জমি দরিদ্র পরিবারের মধ্যে বিতরণ করেছি এবং এরমধ্যে তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ও আছে। এর পরিমাণ আরও আমরা বাড়াতে পারতাম। এই প্রসঙ্গে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বেশির ভাগ জমির মালিক হচ্ছে কংগ্রেসিরা। হাইকোর্টে ২২৬ মামলায় সেই সমস্ত জমি পড়ে আছে। আমাদের মন্ত্রিসভা আমাদের উকিলদের নিয়ে পরামর্শ করে যদি তাড়াতাড়ি মামলার নিষ্পত্তি করাতে পারেন তাহলে আরও বেশি জমি গরিব মানুষদের মধ্যে আমরা বিতরণ করতে পারতাম। ওনারা আগেই বলেছেন, জমি যার লাঙল তার। সুতরাং যারা লাঙল কাঁধে নিতে পারে তারা আজ যদি জমি পায় তাহলে স্বাভাবিকভাবেই কৃষির উন্নতি হবে। আজকে বামফ্রন্ট সরকার গরিব বর্গাদারদের চাষের সুবিধার জন্য স্পেশ্যাল কম্পোনেন্ট করেছে, মিনিকিট দিয়েছে। এটাই ওদের গাত্রদাহ হয়েছে, তাই সব সময় সমালোচনা করছেন। গরিব মানুষদের কাছে যদি ভাল মিনিকিট দেওয়া হয় তাহলে ভাল ফল হবে। এটাই বামফ্রন্ট সরকারের

নীতি, বামফ্রন্ট সরকার এই নীতি নিয়েই চলেছেন এবং তার ফলে স্বাভাবিকভাবেই কৃষির উন্নতি হয়েছে একথা অস্বীকার করার উপায় নাই। ওনারা কেন যে বললেন পিছিয়ে যাচ্ছে তা আমি বুঝতে পারলাম না। আমাদের পশ্চিমবাংলায় যে সমস্ত বর্গাদার আছে তাদের দিকে দৃষ্টি রেখে যাতে কৃষির উন্নতি ভালভাবে হয় সেইদিকে লক্ষ্য রেখে বাজেট রচনা করেছেন। ওনারা বলছেন, কৃষির উন্নতি করতে গেলে আগে সেচের দরকার। হরিয়ানা এবং পাঞ্জাবের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট ইরিগেশনের জন্য কত দিয়েছেন আর পশ্চিমবাংলার জন্য কত দিয়েছেন সেটা একবার হিসাব করে দেখুন? ১৯৮৩ সালে তিস্তা ব্যারেজের জন্য কেন্দ্রীয় সরকার দিয়েছেন ৫ কোটি টাকা আর পশ্চিমবঙ্গ সরকার খরচ করেছেন ১৫০ কোটি টাকা, যদিও কেন্দ্রীয় সরকারের দেবার প্রতিশ্রুতি ছিল কিন্তু দেননি। কারণ, পশ্চিমবঙ্গকে তারা দাবিয়ে রাখতে চান। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে কাজ করেছেন এবং করছেন তা গোটা ভারতবর্ষের কাছে মুক্তির এক সোপান। সেচের জন্য ১৮ কোটি টাকা মঞ্জুর করেছেন। কমিউনিটি ইরিগেশনের জন্য এই ব্যবস্থা করেছেন এবং ব্লক স্তরে এই কাজ হবে। এটা অত্যন্ত ভাল কাজ করেছেন এবং এরজন্য ট্যাক্স দিতে হবে না। এর দ্বারা সত্যিই গরিব মানুষের উপকার হবে একথা অনস্বিকার্য। এই প্রসঙ্গে আমার কিছু বলার আছে। এই যে ক্ষুদ্র সেচের জন্য টাকা ইনভেস্টমেন্ট করা হবে তার জন্য আপনারা কি চিন্তা করে দেখেছেন এগুলি কি করে মেইনটেন করা যাবে? এটা ভালভাবে চিন্তা করতে হবে। কারণ এই কাজ যদি রূপায়িত করতে হয় তাহলে তারজন্য যে স্টাফ দরকার যে মেকানিক দরকার তা পঞ্চায়েতে বর্তমানে নেই। এই ব্যবস্থা আপনাকে করতে হবে। পঞ্চায়েতে যাতে কারিগরি জ্ঞান সম্পূন্ন স্টাফ থাকে সেই ব্যবস্থা করতে হবে আর. এল. ই. জি. পির ক্ষেত্রে। আমার কনস্টিটিউয়েন্সি নলহাটিতে ২টি রিভার লিফট ইরিগেশন করা হয়েছে ২ বছর আগে। এলাকাটি অত্যন্ত গরিব আদিবাসী এলাকা, বিহার সংলগ্ন। সব সময়ে অজন্মা। কিন্তু মুশকিল হল সেখানে মাইনর ইরিগেশনে ফিট করে দিয়েছেন হেভী পাম্প। কিন্তু সেটা চালানো যাচ্ছে না ফুয়েল এবং উপযুক্ত স্টাফের অভাবে।

[5-15 – 5-25 P.M.]

সেটা চালানো যাচ্ছে না, এমন কোনও কিছু ফিট করা নেই যে ডিজেল ইঞ্জিন দিয়ে সেটাকে চালিয়ে সেচনের কাজ করা যাবে। আপনি ১৮ কোটি টাকা দিচ্ছেন, সে সম্বন্ধে আপনি নিশ্চয় চিন্তা ভাবনা করবেন যাতে সুষ্ঠুভাবে ইরিগেশন পরিচালনা করা যায়। তার জন্য প্রয়োজনীয় মেশিন, অপারেটার, ফুয়েল এটসেটর তার ব্যবস্থা করবেন। আমি আর একটা কথা বলতে চাই, অনেকে অনেক কথা বলেছেন আপনি যে বাজেট রেখেছেন এটা খুবই সুন্দর হয়েছে তবে আমার মতে আপনি যদি একটু চিন্তা করে দেখেন তার জন্য আমি আপনার কাছে আবেদন রাখছি। কয়লার উপর আপনি বাড়িয়েছেন, উপায় নেই, কিন্তু সেই সঙ্গে আপনি বলেছেন আমাদের পশ্চিমবঙ্গে যে কয়লা ব্যবহার হয় সেটা বিহারের, আজকে বিহারের এখানে কোনও সেস নেই, আমাদের সরকারেরও নেই, সত্যি কথা, কিন্তু স্যার, আপনি যদি দুটি জিনিসের উপর নজর দেন দেখবেন কতকটা ঘাটতি পূরণ হবে। কারণ যে কয়লা খনি থেকে কয়লা উত্তোলন করা হয় তাতে যে পরিমাণ স্যাণ্ড প্যাকিং করা হয় বালি দিয়ে ভর্তি করা হয় এই বালির উপর কোনও সেস নেই। যার যেখানে খুশি তুলে নেয়,

যদিও এটা সরকারি জিনিস। এই যে হাজার হাজার, লক্ষ লক্ষ, ট্রাক বালি ব্যবহার হচ্ছে তার উপর একটা সেস বসানো যায় কিনা চিন্তা করে দেখবেন। সেই সঙ্গে আমি আপনাকে অনুরোধ করব বালির সঙ্গে আর একটা জিনিস কর আদায় করা যায়। আমি উদাহরণ দিয়ে বলছি যেসব হাজার হাজার ট্রাক বিনা পারমিটে বিনা ট্যাক্সে চলছে সেগুলিকে শক্ত হাতে দমন করতে হবে এবং আর একটি কথা, যে সমস্ত পাথর কোয়ারীগুলি আছে আপনি চিন্তা করে দেখবেন তারা সেল্‌স ট্যাক্স, বা সেস কিছুই দেয় না বলে বীরভূমে নলহাটী, রামপুরহাট এইসব জায়গা থেকে কর আদায় করা যায় তার চেষ্টা করুন। তাহলে আমার মনে হয় অনেক টাকা সংগ্রহ করা যাবে এবং রাজ্যের অনেক সুবিধা হবে। এই কথা বলে আপনি যে বাজেট এই সভায় পেশ করেছেন আমি সর্বান্তকরণে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে দ্বিতীয় বাজেট এখানে পেশ করেছেন তার আলোচনায় সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ উভয় পক্ষের আলোচনাই শুনলাম। সরকার পক্ষ প্রমাণ করবার চেষ্টা করছেন যে সমস্ত দায় দায়িত্ব কেন্দ্রের এবং কেন্দ্র সেই দায়িত্ব পালন করছেন না। আর আমার কংগ্রেস বন্ধুরা প্রমাণ করার চেষ্টা করছেন কেন্দ্র দায়িত্ব পালন করছেন, রাজ্য সরকার করছেন না। এই দুটি শক্তি নিজেদের মধ্যে লড়াই করছেন। এর পরিণতি দেখতে যে, 'রাজায় রাজায় যুদ্ধ হয় উলুখাগড়ার প্রাণ যায় সেই অবস্থা হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে যে, রাজনীতিটা এমন একটা জায়গায় এসেছে—সত্যি কথা—যার আলোচনায় দুটো শক্তি এমনভাবে লড়াই করছে তাতে পশ্চিমবঙ্গে মারাত্মক পরিণতি দেখা দিয়েছে। এক পক্ষ আগুন আর এক পক্ষ পেট্রোল। দু পক্ষেই টাগ অফ ওয়ার চলছে। এ ছাড়া পশ্চিমবঙ্গে খুন, মারপিট, দাঙ্গা হাঙ্গামা হচ্ছে। অর্থনৈতিক উন্নতি মানে ইঁট, কাঠ, পাথরের মাটির উন্নতি নয়। অর্থনৈতিক উন্নয়ন মানে হাসিম শেখ, রামা কৈবর্তের উন্নয়ন। পানী উপর থেকে নিচের যায়। যদি উপর থেকে সাধারণ মানুষ পর্যন্ত উন্নয়ন না হয়, সাধারণ মানুষকে দারিদ্র সীমার উপরে তুলতে না পারা যায় তাহলে যতই পরিসংখ্যান দেওয়া হোক কিছুই হবে না। আমি যদিও পরিসংখ্যানবিদ নই, সাধারণ মানুষ হিসাবে দেখতে পাচ্ছি পরিসংখ্যানের কারচুপি দিয়ে গালভরা বক্তৃতা করলে দেশের প্রকৃত অর্থনীতি এগিয়ে যাবে না। দেওয়ালে যতই লিখি না কেন যে 'নেশন ইজ অন দি মুভ, নেশন কিন্তু সত্যিই মুভ করবে না। আমি বেশি সময় নিতে চাচ্ছি না। ডঃ অসীম দাশগুপ্ত বক্তব্য শুরু করেছেন বন্যা এবং বন্যা ত্রাণ দিয়ে। তিনি বন্যা ত্রাণের কথা বলেছেন। আমি সেদিকে যাচ্ছি না। বন্যা-ত্রাণ নিয়ে দুর্নীতি বা পক্ষপাতিত্ব হয়েছে কিনা সে কথায়ও যাচ্ছি না। কিন্তু বন্যা ত্রাণ থেকে সাধারণ মানুষের যা দরকার, সেটা হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ। আজকে যদি বন্যা নিয়ন্ত্রণ না হয় তাহলে প্রতি বছরই বন্যা হবে। সেটা নিয়ন্ত্রণের জন্য আপনাদের কি পরিকল্পনা? বিধানসভায় কথা উঠেছে যে, ফরাক্কা ব্যারেজের জন্য মুর্শিদাবাদে বন্যা হচ্ছে, ইরোশন হচ্ছে এবং তাতে মানুষ ঘরছাড়া হচ্ছে। এমন কি, তারফলে পশ্চিমবাংলার জমি বাংলাদেশে চলে যাচ্ছে। যদি বলেন, এরজন্য কেন্দ্র দায়ী, তাহলে বলুন যে, এরজন্য আমরা কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করব। তাহলে এই ন্যায্য দাবির কথা বলতে আমিও আপনাদের সঙ্গে দিল্লি যাব। এর আগেও যখন সর্বদলীয় প্রতিনিধিদল কেন্দ্রের

মন্ত্রীদের কাছে দরবার করতে গিয়েছিলেন, সেই দলের সঙ্গে আমিও গিয়েছিলাম। আবার যদি বলেন যে, যেতে হবে, আমি যাব। আমি নিজে দেখেছি, মুর্শিদাবাদের হাজার হাজার মানুষ আজকে গৃহহারা। উত্তর ২৪-পরগনার বন্য নিয়ন্ত্রণের কথা বলেন, কিন্তু বিদ্যাধরী নদী—যে নদীর কথা আমি মেনশন আকারে এখানে উত্থাপন করেছি, জনগণের কাছে বলেছি, এমন কি কমিটি অন অ্যাস্যুরেন্সেস-এর মিটিং পর্যন্ত বিষয়টা আমি উত্থাপন করেছি এবং সেই মিটিংয়ে ডিপার্টমেন্টাল ডেপুটি সেক্রেটারি বলেছিলেন যে, এরজন্য ১৫ লক্ষ টাকা দেওয়া হবে, কিন্তু তারপরও কোনও ব্যবস্থা হল না। নির্বাচনের ঠিক আগে সংবাদপত্রে দেখছিলাম, মাননীয় মন্ত্রী সরল দেব নাকি বিদ্যাধরী প্রকল্পের উদ্বোধন করেছেন এবং গভর্নরের অ্যাড্রেসেও দেখছিলাম, হাড়োয়া নোনাগাং প্রকল্প নিয়ে সরকার চিন্তাভাবনা করছেন। আমি যদি বলি—হাড়োয়া, নোনাগাং, পাশখানি বেসিন স্কীম বিদ্যাধরী স্কীম। এই নদী প্রকল্প যদি হয় তাহলে, আপনাদেরই রিপোর্টে আছে, তাতে ৯৬০ স্কয়ার মাইল এলাকার মানুষ উপকৃত হবেন। এর ফলে শুধু দেগঙ্গারই উপকার হবে না, ২৪-পরগনা জেলার একটা বিরাট এলাকার মানুষ এর দ্বারা উপকৃত হবেন। বিদ্যাধরীকে শুধু নিজের পানীই টানতে হয় না, চূর্ণী ও জলঙ্গীর যে পানী সাপ্লাই আসলে সেটাও টানতে হয়। তাই সেখানে যদি বিদ্যাধরীর সংস্কার না হয় তাহলে দুইকূল প্লাবিত হবেই। নির্বাচনের ঠিক আগে ঢাক-ঢোল পিটিয়ে ঘোষণা করেছিলেন যে, এর সংস্কার করা হবে। কমিটি অন অ্যাস্যুরেন্সেস্-এর মিটিংয়েও এর জন্য ইনটেরিম রিলিফের কথা বলা হয়েছিল। আজকেই আমার একটি প্রশ্নের উত্তর টেবিলে লে করা হয়েছে। প্রশ্নের নম্বর ৪৭, অনুমোদিত প্রশ্ন নম্বর ৪৩৩। আমার প্রশ্নটি ছিল—মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, (ক) উত্তর ২৪-পরগনা জেলার বিদ্যাধরী নদী সংস্কারের কাজ আরম্ভ হচ্ছে কিনা? উত্তরে সেচ ও জলপথ বিভাগের মাননীয় মন্ত্রী বলেছেন— '(ক)-না।' আমার দ্বিতীয় প্রশ্ন ছিল—(খ) হলে, ঐ কাজ কতদিনের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়? উত্তরে তিনি জানিয়েছেন—'(খ) প্রশ্ন ওঠে না।' তাহলে কি ধরে নেব অর্থমন্ত্রীর সঙ্গে সেচ এবং বিদ্যুৎ মন্ত্রীর কোনও যোগাযোগ নেই? সরল দেব মহাশয় যেটা উদ্বোধন করলেন বলে বলা হল, সেসব তা হলে ফার্স? এই তিনজনের মধ্যে কি তাহলে কোনও কো-অর্ডিনেশন নেই? কে সত্য কথা বলছেন, কেই বা মিথ্যা কথা বলছেন তাহলে? এক সময় শ্রী হাসিম আবদুল হালিম স্বয়ং স্বীকার করেছিলেন যে, বিদ্যাধরী নদীর সমস্যার সমাধান হওয়া উচিত। এ বিষয়ে তিনি আমার সঙ্গে একমত হয়েছিলেন যে, বিদ্যাধরী নদীর জন্য কোনও পরিকল্পনা নেওয়া হয় নি। গত এপ্রিলে স্কীমটা সেন্ট্রাল গভর্নমেন্ট পাসও করে দিয়েছিলেন। পাস করে দেওয়া সত্ত্বেও স্কীমটা নিয়ে যদি আপনারা এগিয়ে না এসে কংসাবতী, তিস্তা, নিম্ন দামোদরের জন্য কোটি কোটি টাকা ব্যয় করেন সেটা ভাল; কিন্তু বিদ্যাধরী নদীর জন্য যদি সহানুভূতিশীল না হন, তাহলে কি মনে করব যে, মানুষদের মধ্যে দুইভাগ করে দিচ্ছেন আপনারা? ওঁরা বামফ্রন্টকে সমর্থন করেছেন বলেই ওগুলো করছেন, আর যেহেতু দেগঙ্গার মানুষ বামফ্রন্টকে সমর্থন করেন নি, সেজন্যই ওটা করছেন না?

[5-25 – 5-35 P.M.]

তাই আমি বলতে চাই কারণটা কি? সত্যি কথা বললেই আপনাদের রাগ হয়। যদি বলি মাইনরিটি কমিউনিটিকে ইগনোর করা হচ্ছে, আপনাদের অফিসাররা ইগনোর করতে

চাইছে তাহলেই আপনারা চিৎকার শুরু করে দেন। আমি এই টেবিলে প্রশ্ন দিয়েছি আপনাদের ইরিগেশন ডিপার্টমেন্টের মন্ত্রীর কাছে এই স্কীম সম্বন্ধে, বিদ্যাধরী সম্বন্ধে কমিটি অন অ্যাস্যুরেন্স-এ পেশ করেছি এবং বিদ্যাধরী নিয়ে বহুবার বলেছি। আপনারা নিশ্চল পাথরের মত অনড়-অচল। আপনারা বলেন সহযোগিতা চাই। আমরা সহযোগিতা করতে চাই, পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যেতে আমরাও চাই। উন্নয়নের টাকা উন্নয়ন খাতে ব্যয় হোক, সমভাবে বন্টন হোক এটা আমরা চাই। এটা যে হচ্ছে আমরা কিন্তু বিশ্বাস করি না। এখানে বসে শুধু চিৎকার করলেই হবে না। এই প্রসঙ্গে আমি বলতে চাই এই বিদ্যাধরী নিয়ে আমরা যদি ব্যাপক আন্দোলন করি—আপনারা সরকারে রয়েছেন, আপনারা আন্দোলন করছেন— তাহলে আপনারা বলবেন সাম্প্রদায়িকতা হয়ে যাচ্ছে। আজকে এটা এখানে জেনুয়িন দরকার আছে। আজকে বন্যা নিয়ন্ত্রণ করার জন্য কিছু ত্রাণ দেওয়া হয়। বন্যা ত্রাণের জন্য যত টাকা খরচ করা হয় সেই সমস্ত টাকাই মূল্যহীন হয়ে যায়, সাময়িক বন্যা নিয়ন্ত্রণ হয় মাত্র। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলেছি একটা মাস্টার রোল তৈরি করুন সারা পশ্চিমবাংলার জন্য। আমি কেবলমাত্র শুধু বিদ্যাধরীর জন্য বলছি না, মুর্শিদাবাদে এ ছাড়া অনেক সমস্যা আছে এবং অন্যান্য জায়গায়ও অনেক সমস্যা আছে, এইগুলি মোকাবিলা করার চেষ্টা করুন। এই যে বন্যা হচ্ছে এই সব কৃত্রিম বন্যা। ফারাক্কা প্রোজেক্ট যদি ডিফেকটিভ হয়ে থাকে তাহলে সেটা সংশোধন করার ব্যবস্থা করুন। ফারাক্কা প্রোজেক্টের জন্য মুর্শিদাবাদে হাজার হাজার মানুষ যদি গৃহহীন হয় তাহলে তার রেমিডি কি? যদি ভুল হয় তাহলে কি তার সংশোধন হবে না? আপনার এই বাজেট ইগোইজিম-এ কয়েকটি কথা বলেছেন। হ্যাঁ, কয়েকটাতে আপনার লাভ হচ্ছে। আপনার গ্রেট ইস্টার্ন হোটেল, ইট ভাটার কারখানা ছাড়া অন্যান্য প্রকল্পে লস হচ্ছে। আপনার পাবলিক আণ্ডারটেকিং মানেই যদি লস হয় তাহলে কি হবে? নিশ্চয়ই এর মধ্যে কোনও লিগেসী আছে। এই যে সরকারি প্রকল্পগুলি আছে এর লস বন্ধ হোক সেই জায়গায় লাভ হোক এটা আমরা সবাই চাই। এই ব্যাপারে সরকারি পক্ষ এবং বিরোধী পক্ষের মধ্যে কোনও তফাত নেই। আপনাদের সময়ে ১১ বছর ধরে লস হচ্ছে অরগানাইজড সেক্টার গুলোতে, লক্ষ লক্ষ টাকা ভরতুকি দিচ্ছেন এবং বছরের পর বছর এই ভরতুকির পরিমাণ বেড়ে যাচ্ছে। আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিটি না থাকার ফলে, প্রশাসনিক দক্ষতা না থাকার ফলে এই গুলোকে ঠিক ভাবে চালাতে পারছেন না। এটা হচ্ছে কেন তার একটা উদাহরণ আমি দিচ্ছি। স্টার কোয়েশ্চেন ৪৬-এর উদ্ধৃতি দিচ্ছি। অনুমোদিত প্রশ্ন নং ৪১৫-তে স্টেট ট্রান্সপোর্ট সম্বন্ধে পরিবহন মন্ত্রী কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট সম্বন্ধে বলেছেন। তাঁর কাছে আমি এই প্রশ্ন দিয়েছিলাম এবং তিনি তার জবাব দিয়েছেন। তাতে তিনি যা জবাব দিচ্ছেন তা হ'ল যে কলিকাতায় চালু বাসের সংখ্যা ১৪৯৩টি, কর্মী সংখ্যা ১৩,৮৭৯ জন এবং অফিসারের সংখ্যা ১৪৫ জন। তাহলে প্রায় ১৪,০০০ কর্মী ১৪৯৩ টি বাসের জন্য কাজ করছে। তার মানে একটা বাসের পেছনে প্রায় ১০ জন করে কর্মী কাজ করছে। সুতরাং একটা মাথাভারি প্রশাসনে পরিণত হয়েছে। তা ছাড়া এখানকার প্রশাসনে অনেক দুর্বলতা রয়েছে। আপনারা প্রশ্নের জবাবে আরও দিয়েছেন যে কত টাকা করে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টে ভরতুকি দেওয়া হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে ভরতুকির পরিমাণ ১৩৭২.৫৯ লক্ষ টাকা, ১৯৮৫-৮৬ সালে ১৪২০.৮০ লক্ষ টাকা ভরতুকি দেওয়া হয়েছে এবং ১৯৮৬-৮৭ সালে ১৫৭৩.২১ লক্ষ টাকা ভরতুকি দেওয়া হয়েছে। ফলে লক্ষ লক্ষ টাকা ভরতুকির

পরিমাণ বাড়তে থাকছে। এর জন্য উপকৃত হচ্ছে ১৪,০০০ মানুষ। অর্থাৎ ১৪,০০০ মানুষের জন্য আপনাকে ১৬ কোটি টাকার মতো প্রতি বছর ভরতুকি দিতে হয়। সুতরাং এই সিস্টেম যদি চলতে থাকে তাহলে ডঃ অসীম দাশগুপ্তকে সামনের বছর ভরতুকি বাড়তে হবে, কমাতে পারবেন না। যদি ভরতুকি কমাতে হয় তাহলে নূতন করে কিছু চিন্তা করতে হবে। আরও অন্যান্য অরগানাইজড সেক্টারে এই ভাবে বছরের পর বছর ভরতুকি দিচ্ছেন। এই টাকা তো আপনি অন্য জায়গায় ব্যবহার করতে পারতেন? এই কাজের জন্য আপনারা বিকল্প পরিকল্পনা করুন। আমাদের সাজেশন তখন নিতে হবে না যদি বিকল্প কিছু করতে পারেন। এই ভরতুকি দেওয়াটা কি ভাবে বন্ধ করতে পারেন তারজন্য কিছু করুন। অর্গানাইজড সেক্টরে আপনারা যে ভাবে নজর দিচ্ছেন, সেই ভাবে আন-অর্গানাইজড সেক্টরে যারা কাজ করে তাদের জন্য কি ভাবছেন? সেই আন-অর্গানাইজড সেক্টরে যারা কাজ করে, সেখানকার শ্রমিকদের উপকারের জন্য আপনারা কত টাকা ব্যয় করেছেন? অর্গানাইজড সেক্টরে যারা কাজ করে তাদের জন্য অনেক কিছু দিচ্ছেন, কিন্তু যারা আন-অর্গানাইজড লেবার, তাদের জন্য কি করছেন? অথচ আমরা দেখছি, আপনি বাজেট প্রস্তাবের মধ্যে বলেছে যে, গ্রাম বাংলার মানুষের জন্য অনেক কিছু করেছেন—অমুক তমুক করেছেন। কৃষিতে ভরতুকি দেওয়ার কথা বলেছেন? আপনি অর্গানাইজড সেক্টরে যে সমস্ত কারখানা আছে তাদের ভরতুকি দিচ্ছেন, কিন্তু তাদের সংখ্যা কত? দেশের মানুষের বেশির ভাগ লোকই হচ্ছে কৃষিজীবী। এখানে দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় শিল্প সম্বন্ধে অনেক কথা বলেছেন। আমাদের দেশে শিল্প কৃষি নির্ভর মেইনলি অ্যাগরো বেসড্। বিশেষ করে যেখানে আমাদের দেশের শতকরা ৮০ ভাগ মানুষ হচ্ছে কৃষিজীবী, সেখানে এই কৃষিতে ভরতুকি দেওয়ার জন্য মাননীয় অর্থ মন্ত্রী সেই রকম স্কীম তৈরি করেন তাহলে তা তো মার্ক্সবাদী নীতির বিরুদ্ধে যাবে না? এই কৃষিজীবী মানুষদের জন্য অবসর গ্রহণের পর কি ভাবে বাঁচবে তার কোনও ব্যবস্থা রাখেন নি। অথচ অর্গানাইজড সেক্টরে যারা কাজ করে তারা রিটায়ার করলে তাদের জন্য যেমন, সরকারি কর্মচারিদের জন্য ব্যবস্থা আছে—পেনশন, বোনাস ইত্যাদি পাবে। আর কৃষিজীবী মানুষ ৬০ বছর বয়সে যখন কর্মক্ষমতা হারায়, সে যখন রিটায়ার করে তখন তার জন্য পেনশন, বোনাস, প্রভিডেন্ট ফাণ্ডের কোনও ব্যবস্থা নেই। তাদের জন্য, কৃষিজীবী রিটায়ার করার পর, কি ব্যবস্থা আপনি রেখেছেন? তাদের অর্থ রোজগারের জন্য অর্থনীতির চিন্তাধারা দিয়ে কোনও কথা আপনি ভাবছেন না? তাদের জন্য নমিন্যাল একটি ব্লকে ১০ জন শ্রমিককে কিছু দিন বার্ধক্য ভাতা দিতে পারেন, এতে রাজনীতিটা হতে পারে আর কিছু নয়। এগুলো আবার কোথায় দেওয়া হবে? না, একটি পঞ্চায়েতে দেবেন, যেখানে লোকেরা কট্টর সি. পি. এম. বা কট্টর কোনও পলিটিক্যাল পার্টির লোক। আর যারা ঐ রকম কট্টর দলের সমর্থক নন, তাদের কিছু দেবেন না। প্রশ্ন হচ্ছে এখানেই। এখানে কথা হচ্ছে, এই সেক্টরগুলোতে যদি এই ভাবে লস্ হতেই থাকে, তাহলে তো এটাকে তুলে দেওয়া উচিত। এবারে সেচের প্রশ্নে ব্যাপক ইরিগেশনের কথা বলেছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে, অধিকাংশ জায়গায় শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল এগুলো যদি ঠিকমতো না করেন বা এগুলো যদি না চলে তাহলে কৃষির উন্নতি প্রকৃতপক্ষে ঘটবে কি ভাবে? এই কথা অনেকেই এখানে বলেছেন, আমিও বলেছি যে, কৃষির উন্নতি আমরা সকলেই চাই। এই কৃষির উন্নয়ন ঘটলে গ্রাম বাংলার বুকে সত্যিকারের উন্নতি ঘটবে। কিন্তু গ্রামাঞ্চলের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে, বিশেষ করে কৃষিতে ব্যাপক

চাষের জন্য যেটা দরকার তা হচ্ছে বিদ্যুৎ। আজকে আমরা দেখছি বিদ্যুতের দাম আপনারা বাড়াচ্ছেন, কিন্তু ইরিগেশনের জন্য ঠিকমতো কানেক্‌শন দেওয়া হচ্ছে না। আবার যেটুকুও বা দেওয়া হচ্ছে, আমরা দেখছি লোড-শেডিং আপনারা কমাতে পারেন নি। জেলাগুলিতে দিনের পর দিন লোড-শেডিং চলছে, অন্ধকারে থাকছে। তাহলে ডিপ-টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলগুলো চলবে কি ভাবে? আমরা দেখছি হরিয়ানা, পাঞ্জাব এবং কেরালার সব গ্রাম ইলেকট্রিফায়েড হয়ে গেছে, সেখানে সব গ্রামে বিদ্যুৎ যেতে পারে আর পশ্চিমবাংলার বুকে বামফ্রন্টের ১১ বছরের শাসনেও তা হতে পারে না? এর কারণ কি? আমরা যদি সমস্ত গ্রামে বিদ্যুতের দাবি করি তাহলে তা কি অন্যায় দাবি হবে? আমরা দেখছি, আপনাদের বিদ্যুৎ পর্ষদ একটি গ্রামে একটি খুঁটি পুঁতে দিলেই আপনারা বলছেন সমস্ত মৌজা বিদ্যুতায়িত হয়ে গেছে, সমস্ত গ্রাম ইলেকট্রিফায়েড হয়ে গেছে। কিন্তু প্রশ্ন হচ্ছে এখানেই। বিদ্যুৎ আমরা চাই, বিদ্যুতের চাহিদা ক্রমশই বৃদ্ধি পাচ্ছে। এর মধ্যে আবার সব থেকে বৈসাদৃশ্য লাগে যখন দেখি প্রতি গ্রামে ঐ ভাবে বিদ্যুতায়িত হয়েছে বলছেন, তখন ২/৪টি গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেল, অথচ অন্য গ্রামে বিশেষ কোনও কারণে তা গেল না। এখানে আসল কারণ বললে গায়ে জ্বালা দেবে, তবুও বলতে বাধ্য হচ্ছি। বহু ক্ষেত্রে এমনও হয়েছে, আপনারা হিন্দু পাড়ায় বিদ্যুৎ দিয়েছেন, কিন্তু মুসলিম পাড়াতে বিদ্যুৎ দেন নি। একথা বললে তো গায়ে জ্বালা লাগবেই। ইন জেনারেল প্রতি ব্লকে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হোক, এটা আমরা চাই। এর ব্যবস্থা আপনারা করুন। বর্গাদারের ব্যাপারে আমরাও উৎসাহী। কিন্তু বর্গাদারের নামে আপনারা যদি ভুয়ো কোনও নামে বর্গাদার দাঁড় করান তাহলে তো তার ফল ভিন্ন হতে বাধ্য। সেগুলো যাতে সংশোধন হয়, সেই বিষয়ে আমি আশা করব, বিনয় বাবুর মতো মানুষ তা সংশোধন করবেন।

[5-35 – 5-45 P.M.]

এমনও দেখা যাচ্ছে যে পুকুর পর্যন্ত বর্গা হয়ে গেছে, সেই পুকুরগুলি যাতে আবার ফিরিয়ে পাওয়া যায় সেই ব্যাপারে সংশোধন করার জন্যে আমরা বলব না? ১৯৭৭ সালে অশোক মিত্র যখন অর্থমন্ত্রী হয়ে এলেন তখন বললেন যে আমরা গ্রামে গ্রামে পানীয় জলে ভরিয়ে দেব কিন্তু তার কি ব্যবস্থা তিনি করে যেতে পেরেছেন? তারপরে আপনারা ক্যাপিটালিস্টদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন কিন্তু আমার প্রশ্ন কলিকাতায় যে সব ক্যাপিটালিস্ট আছে, শিল্পপতি আছে তাদের বিরুদ্ধে কি জেহাদ ঘোষণা করেছেন। গ্রামের ক্যাপিটালিস্টদের বিরুদ্ধে তো ব্যবস্থা নিয়েছেন শহরের ক্ষেত্রে কি হল? কলকাতায় যেসব শিল্পপতি যাদের প্রচুর ব্ল্যাক টাকা আছে যেমন টাটা, বিড়লা, ডালমিয়া, গোয়েঙ্কা প্রমুখ এদের সম্পত্তি ছিনিয়ে নিচ্ছেন না কেন? তাদের সম্পত্তি কি আপনাদের এই ১১ বছরের রাজত্বে বাড়ছে না কমছে? তারা কি তাদের শিল্পগুলি এখানে বন্ধ করে দিয়েছেন বা কলকাতা থেকে উঠে গিয়ে অন্য জায়গায় চলে গেছে? আপনারা হিসাব করে দেখুন তাদের সম্পত্তি বরং দিনের পর দিন ক্রমশ বেড়েই চলেছে। সুতরাং আমার বক্তব্য যে তারা সম্পত্তি করুন তাতে কোনও আপত্তি নেই এবং আপনারাও তাতে সাহায্য করুন জনকল্যাণ করবেন বলে যে বুলি আপনারা আওড়ান তার সমবন্টন হওয়া দরকার। সম বন্টন যদি না হয় তাহলে খুবই অসুবিধা হবে। সরকারি চাকুরিতে আমাদের সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব কত পারসেনটেজ?

১৯৭৭ সালের মেনিফেস্ট অনুসারে যদি পশ্চিমবঙ্গে ২০ থেকে ২৫ পারসেন্ট সংখ্যালঘুদের চাকুরির অধিকার থাকে তাহলে সরকারি প্রতিনিধিত্বে মাত্র ৩ পারেসেন্ট বেশি হয় না কেন (At this stage the red light was lit) তরপরে পরশুদিন আমার প্রশ্নোত্তরের জবাবে মাননীয় বিচারমন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গে সাব-রেজিস্টারের ১২১ জন এবং তার মধ্যে ৪ জন মাত্র সাব-রেজিস্টার মুসলিম। সুতরাং এই তো হচ্ছে অবস্থা, আমরা তো লেখাপড়া শিখে নিজের পায়ে দাঁড়াতে চাই কিন্তু সেই পথে তো আপনারা বাধা দিচ্ছেন। রবীন্দ্রনাথের একটি কবিতা মনে পড়ে ............... (এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল এবং অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বলতে বললেন)

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সভায় রাজ্যের অর্থমন্ত্রী ডাক্তার অসীম দাশগুপ্ত মহাশয় যে ১৯৮৮-৮৯ সালের বাজেট পেশ করেছেন তা আমি সমর্থন করছি। আমি মনে করি এই বাজেটের মধ্যে দিয়ে রাজ্যের শৃঙ্খলা আসবে। বর্তমান যে পরিস্থিতি তাতে শৃঙ্খলা রক্ষা করা খুবই কঠিন যেমন আমরা দেখছি রাজ্যের সম্পদ সংগ্রহের যে সূত্রগুলি আছে সেই সূত্রগুলি ক্রমশ সঙ্কুচিত হয়ে আসছে এবং অপরদিকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে প্রতিদিন নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে যাচ্ছে, বেকারী বেড়ে যাচ্ছে, কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, মানুষের জীবনে সংকট দিনের পর দিন ঘণীভূত হচ্ছে সেইরকম একটা অবস্থার পরিপ্রেক্ষিতে উন্নয়নের হারকে বাড়িয়ে নিয়ে যাওয়ার চিত্র তো দূরের কথা প্রচলিত হারকে বজায় রাখাই একটা কষ্টসাধ্য ব্যাপার। মাননীয় অর্থমন্ত্রী যে কাজটা করতে চেয়েছেন তাতে তিনি সাফল্য হয়েছেন, এবং হবেন। তবে এটাও আমরা জানি এইভাবে বেশিদিন কংগ্রেসের হয়ত যাবে না। আমরা যদি ভেবে থাকি এমনি ভাবে যায় যদি দিন যাক না কিন্তু যাবে না। যদি সীমাবদ্ধতার কথা আমরা বলি, যদি সেই সীমাবদ্ধতাকে আমরা অতিক্রম করতে না পারি, অর্থাৎ সীমাকে ভাঙতে না পারি তাহলে প্রচলিত ব্যবস্থার মধ্যে দিয়ে আমাদেরকে এইভাবে খুঁড়িয়ে খুঁড়িয়ে চলতে হবে। আমরা চাই সেই জিনিসটাকে করতে, যেখানে যত বিধিনিষেধ আছে, রাজ্যের অগ্রগতির ক্ষেত্রে, সংবিধানের ক্ষেত্রে, আর্থিক ব্যবস্থার ক্ষেত্রে সেই বাধাকে শিথিল করতে হবে। আমাদের এগিয়ে যাবার বাধাকে সুগম করতে হবে। তার জন্য এখানে এবং বাইরে আমাদের সেই আন্দোলনকে সংগঠিত করতে হবে। এখানে মাননীয় বিরোধী সদস্যগণ বাজেটের কিছু কিছু পয়েন্টকে তারা সমর্থন জানিয়েছেন, আগাগোড়া বিরোধিতা করেননি এটা মন্দের ভাল। যারা আগে সব কিছুতেই নিন্দা করতেন, এক্ষেত্রে তাদের কিছুটা ব্যতিক্রম-র চিত্র লক্ষ্য করলাম। মাননীয় সদস্য দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়ের বক্তব্যে তিনি বলেছেন যে অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে তিনি শহর এবং গ্রামের মধ্যে, শিল্প এবং কৃষির মধ্যে একটা বিভেদ টানার চেষ্টা প্রকাশ করেছেন। যা অর্থমন্ত্রী করেছেন। কোনও তথ্যের মধ্যে, কিসের ভিত্তিতে তিনি বাজেটের এই সিদ্ধান্তে এলেন তা বোঝা গেল না, জানা গেল না। তিনি কতকগুলি শুধু পরিসংখ্যান দিয়েছেন শিল্পজাত সামগ্রীর ক্ষেত্রে পশ্চিমবাংলা কোথায় নেমে যাচ্ছে, স্মারা ভারতবর্ষে শিল্পজাত উৎপাদনে পশ্চিমবাংলার স্থান যেখানে ছিল সেটা নাকি অনেক নেমে যাচ্ছে। তিনি ১৯৬০ সালের কথা বললেন, তারপর ১৯৭০ ও ১৯৮০ সালের কথাও বললেন, সেখানে তার দেওয়া পরিসংখ্যান যদি সত্যিই হয়, তাহলে বলতে পারি ভারতবর্ষের শিল্পজাত দ্রব্য সামগ্রীর মূল্য অনুযায়ী পশ্চিমবাংলায়

যে উৎপাদন হয় তার পরিমাণ প্রায় ২৩ পারসেন্ট। আবার সেটা ১৯৭০ সালে ১১ শতাংশে নেমে গেছে, এবং ১৯৮০ সালে ৯ শতাংশে নেমে গিয়েছে। এই যে ১৯৬০ থেকে ১৯৭০ ও ১৯৮০ এই ২০ বছরের মধ্যে একটানা রাজত্ব চালিয়ে এসেছেন কেন্দ্রে এবং রাজ্যে। তাহলে এই কৃতিত্ব যদি কারুর থাকে তাহলে সেটা তাঁদেরই কৃতিত্ব। পশ্চিমবাংলার শিল্পের ক্ষেত্রে তারা ১২টা বাজিয়ে বসে আছেন, কারণ তারাই ২৩ ভাগ থেকে ৯ ভাগে নামিয়েছেন। আমরা যদি সেই অধঃপতনকে রোধ করতে পারি তাহলে সেটার কৃতিত্ব আমাদের। তিনি এখানে সমস্ত দায়-দায়িত্ব বামফ্রন্ট সরকারের কাঁধে চাপিয়ে যেতে চাইছিলেন। আমরা দেখেছি সেই সময় রাজ্যের সুতাকলগুলির তারা কি উন্নতি করেছিলেন, গ্রামের মানুষের দিকে উপেক্ষার দৃষ্টিতে তাকিয়ে ছিলেন, তার ফলে সেই গ্রামগুলি অন্ধকারের মধ্যেই রয়ে গেছে। কোনও রকম আশার আলো দেখতে পায়নি। বামফ্রন্ট সরকার আসার পর সেই আশার আলো তারা দেখতে পেয়েছেন, এই কথাটা অস্বীকার করার উপায় নেই যে আজকে গ্রামে মানুষের মধ্যে একটা প্রত্যাশা জেগেছে।

[5-45 – 5-55 P.M.]

তারাও এই রাজ্যের উন্নয়নে অংশীদার হয়েছে এবং উন্নয়নের সুফল তারাও আজকে ভোগ করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের হত দরিদ্র বাঁকুড়া জেলার কথা জানেন, পরিসংখ্যানে না গিয়েও সাদা-মাটা চোখে সেখানকার গ্রামে আমরা দেখতে পাই মার্চ মাস শুরু হতে না হতেই কাতারে কাতারে শ্রমজীবী মানুষের দল কৃষি শ্রমিক যাদের বছরে ৯ মাস কাজ থাকে না সেইসব মানুষ দুটো খাবারের আশায় কাজের আশায় ব্লক অফিসে জমায়েত হয়। দিনের পর দিন তাদের কাজ নেই। ব্লক অফিস থেকে দেখতাম ২৫০ গ্রাম ৫০০ গ্রাম করে গম দেওয়া হত, কিন্তু কাজ দেওয়া হত না। কি দুর্দিন গেছে, কোনও অন্নের সংস্থান ছিল না, জীবনের কোনও নিশ্চয়তা ছিল না, সেই অবস্থায় তাদের দিনের পর দিন কেটেছে। পানীয় জলের কি হাহাকার চলেছিল সেটা আপনি জানেন। একটা গ্রামের মানুষকে পাশের গ্রামে গিয়ে জল আনতে হত, ২/৩ মাইল দূরে গরুর গাড়িতে করে ড্রাম ভর্তি করে জল আনতে হত। কোনওদিন কি তাকিয়ে ছিলেন এই সব গ্রামের মানুষের দিকে যে তারা কিভাবে জীবন-ধারণ করে? আজ শহর আর গ্রামের মধ্যে বিভেদের কথা বলছেন। গ্রামবাংলায় যে সমস্ত বিধানসভা কেন্দ্রে লোকসভা কেন্দ্রে নির্বাচন হত সেখানে কলকাতা থেকে মানুষ ভোটে দাঁড়াত, গ্রামবাংলায় মানুষ খুঁজে পেত না। আজ গ্রামের জন্য দরদ দেখাচ্ছেন? এইসব মায়া কান্না মানুষ অনেকদিন দেখেছে, দেখেছে বলেই গ্রামের মানুষ অবজ্ঞাভরে তাদের গ্রাম থেকে নির্বাসিত করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর গোচরে দু'একটা কথা আনতে চাই, বিশেষ করে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে বাঁকুড়া জেলায় পুরুলিয়া জেলায় খরা প্রবণ এলাকা বলে চিহ্নিত যে কয়টি ব্লক আছে সেই সমস্ত এলাকার মানুষের কথা। আমাদের অভিজ্ঞতায় দেখেছি এখানে সরকারের যে বিভিন্ন উন্নয়ন প্রকল্প আছে সেই উন্নয়ন প্রকল্পগুলি রূপায়ণের চেষ্টা করেও তার ঠিক সুফল পাওয়া যায় না, ঐ এন আর ই পি, আই আর ডি পি'র মাধ্যমে যেসব প্রকল্প আছে সেগুলি ফলবতী হয় না। আপনি জানেন জেলাটি শিল্পহীন জেলা, অনেক চেষ্টা করেও সেখানে শিল্প নানা কারণে গড়ে তোলা যায়নি, কৃষিই সেখানে একমাত্র ভরসা। চাষের উপরই মানুষের বেঁচে থাকা বা মরে

যাওয়া নির্ভর করছে। কিন্তু চাষের ক্ষেত্রে সেখানে একটা বিরাট অনিশ্চয়তা রয়েছে, সেখানে জলের কোনও ব্যবস্থা নেই, কংসাবতীর কিছু এলাকা ছাড়া জলের কোনও ব্যবস্থা নেই। গোটা বাঁকুড়া জেলার পশ্চিমাঞ্চল জল এলাকার বাইরে। এই এলাকায় একটা মাত্র চাষ হয়, মাঝে মাঝে যদি বর্ষা থেমে যায়, প্রয়োজনীয় বৃষ্টিপাত না হয় তাহলে মানুষকে ফসল কাটতে মাঠে যেতে হয় না, মাঠের ধান মাঠেই শুকিয়ে যায়, মানুষের দুর্দশার অন্ত থাকে না। সেখানে যতই মিনিকিট দিন না কেন তাতে কোনও কাজে আসবে না যদি সেখানে জলের ব্যবস্থা না থাকে। সার্ফেস ওয়াটার সেখানে ধরে রাখা যায় না, কুয়োর মধ্যে পানীয় জল থাকে না, ৫০/৬০ ফুট নিচে জল নেমে যায়। তাই এখানে যে সমস্ত সেচ প্রকল্প আছে যেমন দ্বারকেশ্বর-গনধেশ্বরী সেচ প্রকল্প, কংসাবতী আধুনিকীকরণ প্রকল্প, এই সেচ প্রকল্পগুলি যাতে দ্রুত রূপায়িত হয় তার ব্যবস্থা করা দরকার। এই প্রকল্পগুলি অনুমোদনের জন্য দীর্ঘ প্রায় ৩/৪ বছর ধরে কেন্দ্রীয় সরকারের কাছে পড়ে আছে এবং তাদের লাল ফিতার বাঁধন ছিঁড়ে সেগুলি মুক্ত হয়ে আসেনি, সেগুলি তাড়াতাড়ি যাতে অনুমোদন লাভ করে তার ব্যবস্থা করা দরকার। সেগুলি যাতে দ্রুত সেখান থেকে যথাযথ অনুমোদন লাভ করে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা এবং প্রয়োজনীয় অর্থ অনুদান পাওয়া যায় তার জন্য রাজ্য সরকারকে দেখতে হবে। বড় বড় প্রকল্প রূপায়ণ করতে অনেক বেশি টাকার দরকার। এগুলি রূপায়ণ করতে ১/২/৩ লক্ষ টাকায় হবে না—কোটি কোটি টাকার দরকার। স্যার, আপনি জানেন আমাদের রাজ্যে পরিকল্পনা খাতে যে টাকা ধরা হয় তাতে এই রকম একটা প্রকল্প করতে সরকারের আর্থিক সাহায্যে কাজ হবে না। কেন্দ্রের কাছে এই সব প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি উত্থাপিত করতে হবে। ঐ সমস্ত বড় বড় প্রকল্পের পুরোপুরি টাকা যাতে পাওয়ার জন্য এবং বিশেষ করে যেখানে শিল্পের কোনও আশা নাই সেখানে এই সমস্ত সেচ প্রকল্পগুলি যাতে দ্রুত রূপায়ণ করা যায় সেজন্য চেষ্টা করতে হবে। বিভিন্ন রকম উন্নয়নমূলক কাজ করবার জন্য গ্রামে গঞ্জে পঞ্চায়েতের মাধ্যমে যে ব্যবস্থা নেওয়া হয়েছিল তাতে অনেক উন্নয়নমূলক কাজ হয়েছে অনেক বেশি রাস্তাঘাট স্কুল বাড়ি হয়েছে। যে সমস্ত গরিব মানুষের জন্য যে কমিউনিটি সেন্টার গড়ে তোলা হয়েছে তাতে অনেক বেশি কাজ হয়েছে। এই সমস্ত দিক থেকে যেখানে মিনিকিটের অভাবে সত্যিই লোক চাষ করতে পারত না, পাম্প সেটের অভাবে জল সেচ করতে পারত না সেই সমস্ত জায়গায় মিনিকীট বিলি করে মিনিকীট বিতরণ করে কৃষি উৎপাদন অনেক বেশি বাড়ানো সম্ভব হয়েছে। বিভিন্ন রকম প্রশিক্ষণের মাধ্যমে যারা চাষ করে তাদের শিক্ষা দেওয়া হয়েছে। এতে তাদের জীবনের মান উন্নয়ন হয়েছে অনেক বেশি কাজ হয়েছে। সঠিকভাবে ভূমি বন্টন করে বর্গা রেকর্ড করে যারা ন্যায্য ফসলের ভাগ পেত না তারা যাতে ন্যায্য ফসলের ভাগ পায় তার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসি জামানায় এই সমস্ত ভূমিহীন কৃষকরা কোনও দিন ফসলের অর্ধেক পেত না। ছয় ভাগ পেত কৃষক আর ১০ ভাগ তো জমির মালিক। এই সব ব্যাপারে যথেষ্ট উন্নতি ঘটেছে। এই কথা বলে মাননীয় অর্থ মন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তার সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55 – 6-05 P.M.]

**ডাঃ ওমর আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী অসীম দাশগুপ্ত

মহাশয় যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের রাজ্যে খরা এবং বন্যার বিশৃঙ্খলা থাকা সত্ত্বেও এবং তার পরিপ্রেক্ষিতে কেন্দ্রের ভারসাম্যহীন ঘাটতি বাজেট প্লেস করা সত্ত্বেও অর্থ মন্ত্রী মহাশয় এখানে যে ভারসাম্যমূলক বাজেট পেশ করেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। বাজেট আলোচনা করার আগে আমাদের যে মূল দৃষ্টিভঙ্গি দেশের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা সম্ভব হবে যদি মানুষের জীবনের মানের উন্নয়ন সাধন করা হয়। এবং গ্রামের মানুষের উন্নতি সম্ভব হবে যদি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী, যারা আমাদের রাজ্যের শতকরা ৮০ ভাগ, তাদের উৎপাদন ক্ষমতাকে কাজে লাগিয়ে কৃষিতে উৎপাদন বৃদ্ধি করা যদি সম্ভব হয়। কারণ, এই বাড়তি উৎপাদন বিপুল অংশের মানুষের একটা ক্রয় ক্ষমতা সৃষ্টি করবে এবং তাতে এই রাজ্যে বিশাল আয়তনে ফলপ্রদ একটা বাজার গড়ে উঠবে। এই ভাবে হলেই চাহিদা বাড়বে এবং সেই চাহিদা উৎপাদন বৃদ্ধিতে আরও উৎসাহ যোগাবে, এটাই হল এখানকার বাজেটের মূল লক্ষ্য। আর কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি হল সম্পূর্ণ আলাদা। তাদের দৃষ্টিভঙ্গি হল বাজার সঙ্কুচিত করা তারা চান যে, উৎপাদন বৃদ্ধির দিকে নজর না দিয়ে ঘাটতি বাজেটের মাধ্যমে মাত্রাতিরিক্ত টাকার যোগান দেওয়া এবং তার একটাই উদ্দেশ্য হল জিনিস পত্রের দাম বাড়ানো। এমন ভাবে বাড়ানো, যাতে পণ্য সামগ্রীর দাম সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যায়। এটা করা হয় এই জন্য যে, এই রকম একটা ব্যবস্থায় শিল্পপতি এবং একচেটিয়া ব্যবসায়ীদের ব্যবসা করতে খুব সহজ হয়। কারণ, ছোট বাজার থেকে তারা বেশি মুনাফা তুলে নিতে পারে। এটা যে ঘটে তা আমরা সহজেই বুঝতে পারি, যখন দেখি সাধারণ মানুষের ঋণের পরিমাণ বাড়তে থাকে, তার ব্যবসায়ী, শিল্পপতিদের মূলধনের পরিমাণ বাড়তে থাকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৮/৮৯ সালে রাজ্য বার্ষিক যোজনায় খরচ আছে ৯৫১ কোটি টাকা, গত বছরের চেয়ে ১০.৩ শতাংশ বেশি, যদিও এই সময়ে মূল্যবৃদ্ধি ঘটবে এবং তাতে এই রকম দাঁড়াতে পারে যে, প্রকৃত ব্যয় আগের বছরের মতোই থেকে যাবে। কিন্তু তা সত্ত্বেও গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার দিকে লক্ষ্য রেখে এই বাজেটকে তৈরি করা হয়েছে এবং সেই জন্য বিদ্যুৎ, কৃষি, গ্রামীণ উন্নয়ন, সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে মোট পরিকল্পনা ব্যয়ের শতকরা ৫৩.২৫ অংশ বরাদ্দ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের কথা আমরা ছেড়েই দিলাম—তারা অর্ধেকের বেশি বরাদ্দ করেন ঋণ পরিশোধ, প্রতিরক্ষা, ভরতুকি এবং প্রশাসনিক ব্যয় নির্বাহের জন্য। কিন্তু এটা আমাদের জানা নেই যে, অন্য কোনও কংগ্রেস পরিচালিত রাজ্য সরকার যারা পরিকল্পনা বরাদ্দের এই পরিমাণ অংশ তাদের রাজ্য বাজেটের অন্তর্ভুক্ত করেছেন কিনা। কেন্দ্রীয় সরকারের আর একটি দৃষ্টিভঙ্গি আমরা লক্ষ্য করছি—সেই দৃষ্টিভঙ্গি হচ্ছে ক্রমাগত ঘাটতি বাজেট পেশ করা এবং এই ঘাটতি যে অবস্থায় করা হয় সেখানেই সীমাবদ্ধ থাকে না, সেটা আরও বাড়ে এবং তার ধাক্কা সমস্ত মানুষকে সহ্য করতে হয়। এমন কি আমাদের পরিকল্পনাও আমরা ঠিক রাখতে পারি না, পরিকল্পনা ব্যয় বৃদ্ধি হয় এবং শেষ পর্যন্ত হিসাব নিকাশ সব ওলোট-পালোট হয়ে যায়। স্যার, এখন একটি কথা বাজারে খুব চালু আছে, তা হল, এবারে কেন্দ্রীয় সরকারের বাজেট হচ্ছে কিষাণ বাজেট। এই বাজেট নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি আর তথ্যের মধ্যে যাব না, তবে এইটুকু বলব যে, কিষাণ বাজেটের নামে ছাড় দেওয়া হয়েছে ৭৫ কোটি টাকা, আর ভরতুকি বাবদ সারে ৭।। শতাংশ। কিন্তু আমার প্রশ্ন হল, এই ছাড়ের আসল উপকার কে ভোগ করবে? আমাদের মতে এই উপকার

ভোগ করবে বিত্তশালী কৃষক। তার কারণ, আমাদের দেশে সাধারণ যারা কৃষক তারা আমন চাষে রাসায়নিক সার প্রায় ব্যবহারই করে না এবং বোরো চাষে যে সার ব্যবহার করে তা প্রয়োজনের তুলনায় কম। সুতরাং যারা বিত্তশালী কৃষক তারাই বেশি সার ব্যবহার করে। ফলে উপকার তাদেরই হয়। শুধু তাই নয়, এতে আর একটা জিনিস আমরা লক্ষ্য করছি—একটু আগে একজন সদস্য বললেন যে, খরা এবং বন্যার জন্য সার যারা উৎপাদন করে তাদের সার বিক্রি হচ্ছিল না, গুদামে জমা হয়ে যাচ্ছিল। তারা মনে মনে ভাবছিল যে, শতকরা ১৫ ভাগ ছাড় দিয়ে যদি এই সার বিক্রি করা যায়—ঠিক এই রকম সময়ে কেন্দ্রীয় সরকার ৭।। ভাগ ছাড় দিয়ে তাদের আরও বেশি সুবিধা করে দিলেন। সুতরাং তাদের দৃষ্টিভঙ্গি'ই হচ্ছে এই রকম এবং তাতে সেই রকম লাভ হয়ে গেল সার উৎপাদনকারী শিল্পপতি, অন্যান্য বিত্তশালী কৃষকদের।

এই তথাকথিত কৃষাণ বাজেট দেখা যাচ্ছে যে পলিয়েস্টার ফাইবার এবং পলিয়েস্টার ফিলামেন্টের উপর কে. জি. প্রতি শুল্কের ছাড় দিয়েছেন ১০ টাকা হারে এবং ৫০ টাকা হারে এবং তারজন্য রাজস্বের ক্ষতি হবে ২৩৬ কোটি টাকার। কৃষকদের জন্য ক্ষতি স্বীকার করছেন ৭৫ কোটি টাকার আর অকৃষির জন্য ছাড় দিচ্ছেন ২৩৬ কোটি টাকার। এই যদি অবস্থা হয় তাহলে কি করে বলব যে কৃষকদের দিকে লক্ষ্য রেখে এই বাজেট পেশ করা হয়েছে? স্যার, আপনি জানেন, আমাদের দেশকে আজ কেন্দ্রীয় সরকার দেউলিয়া অবস্থায় নিয়ে গিয়েছেন। এ বছরের বাজেটে দেখছি কেন্দ্রীয় সরকারের মোট আয় হবে ৬৬ হাজার ৭৬ কোটি টাকা এবং অপর দিকে দেখছি এই সময় কেন্দ্রীয় সরকারের ঋণের পরিমাণ দাঁড়াচ্ছে ২ লক্ষ ২৪ হাজার কোটি টাকা। কাজেই স্যার, শেষ পর্যন্ত আমাদের দেশটা কোনও দিকে যাবে সেটা খুব চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে। স্যার, আমি আরও কতকগুলি তথ্য দিতে চাই। বাজেটে কেন্দ্রীয় সরকার গ্রামোন্নয়নের খাতে সামগ্রিক ব্যয় ধরেছেন ১২শো ৫৯ কোটি ৬৩ লক্ষ টাকা অন্য দিকে ১৯৮৮/৮৯ সালে শুধু ঋণের সুদ দেবার জন্য খরচ করতে হবে ১৪ হাজার ১০০ কোটি টাকা। এঁরা মুখে যাই বলুন না কেন এই প্রসঙ্গটাও আমাদের ভাবিত করছে। আমরা পশ্চিমবাংলায় যেটা চাইছি সেটা হ'ল, মাশুল সমীকরণ নীতি যেটা চালু আছে এবং যার ফলে আমাদের রাজ্যের ক্ষতি হচ্ছে, আমাদের শিল্প মার খাচ্ছে সেই মাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করা হোক। কয়লার উপর সেসের কথা এখানে বলা হয়েছে। এই সেস বাড়াবার আমাদের কোনও প্রয়োজন নেই যদি সেখানে আমরা বহুবার যে দাবি করেছি যে কয়লার রয়্যালটির হার বৃদ্ধি করা হোক সেটা মেনে নেওয়া হয়। এই রয়্যালটির হার যদি বাড়ানো হয় তাহলে পশ্চিমবাংলা অর্থনৈতিক দিক থেকে সাহায্য পাবে। স্যার, আমরা বারে বারে কেন্দ্রকে বলেছি যে প্রশাসনিক নির্দেশের মাধ্যমে মূল্যবৃদ্ধি ঘটাবেন না কারণ তাতে আমাদের রাজ্যের যে শেয়ারের হার তা থেকে আমরা বঞ্চিত হই এবং তাতে আমাদের খুব ক্ষতি হয়। আমরা চাই, বিভাজ্য করের ক্ষেত্র প্রসারিত করা হোক যাতে করে তার অংশ রাজ্যগুলি পায় এবং সেই টাকায় পরিকল্পনার ব্যয় নির্বাহ করতে পারে। ব্যাঙ্কের টাকার ক্ষেত্রে আমরা যে সুপারিশ করেছি তা আমরা পাচ্ছি না, সেটা পাওয়া সম্ভব হ'ত যদি পশ্চিমবঙ্গ সরকারকে নিজস্ব ব্যাঙ্ক খোলার অনুমতি দেওয়া হোত। বহুবার এই প্রসঙ্গ উত্থাপন করা হয়েছে যে আমাদের রাজ্যকে নিজস্ব ব্যাঙ্ক খোলার অনুমতি দেওয়া হোক কিন্তু সেই অনুমতি কেন্দ্র

আমাদের দেন নি। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের আরও দাবি ছিল যে চলতি ব্যয় কমিয়ে সঞ্চয় বাড়িয়ে উন্নয়নের টাকা সংগ্রহ করার নীতি তারা যেন গ্রহণ করেন। তা না হলে আর্থিক ঋণের দায় সারা দেশ জুড়ে পড়বে এবং তার কুফল আমরা ভোগ করব। অপরিমিত ঋণ করবার যে ঝোঁক সেটা কমিয়ে যারা পরিকল্পনার ফলে এ যাবৎ বিত্তশালী হয়েছিল পরিকল্পনার ব্যয় নির্বাহ করার জন্য তাদের কাছ থেকে আরও বেশি ট্যাক্স আদায় করা হোক। স্যার, আমাদের বাড়তি রাজস্ব সংগ্রহের প্রস্তাব আছে ৬১ কোটি টাকার। এক পরিবহন ব্যবস্থায় আমাদের বছরে লোকসান দাঁড়াচ্ছে ৫০ কোটি টাকা। এসেনশিয়াল কমোডিটিস কর্পোরেশন ছাড়া আর কোনও সরকারি সংস্থায় লাভ হয়না, এটা নিশ্চয় আমাদের কাম্য নয়। পরিচালনা ব্যবস্থার উন্নতি করে এই ব্যয় কমানোর উদ্যোগ নিতে হবে। স্যার, বিকেন্দ্রীকৃত অর্থনীতির সুবিধাও যেমন আছে অসুবিধাও তেমন আছে। এর সুবিধা হ'ল, বিকেন্দ্রীকৃত অর্থনীতির মাধ্যমে পরিকল্পনা নিজেরা তৈরি করতে পারেন, নিজেরা রূপায়ণ করতে পারেন, ভ্যালিউম বাড়ে, গুণগত ফল ভালো হয়। এর খারাপ দিক হ'ল, এতে অর্থ আত্মসাত, অর্থ তছরূপের সুযোগ থাকে যদি না এটাকে কঠোরভাবে নিয়ন্ত্রণ করা যায় এবং হিসাবের কড়াকড়ি করা না হয়। এটা করতে পারলে তা রোধ করা সম্ভব এবং বিকেন্দ্রীকৃত অর্থনীতির পুরোপুরি সুফল আমরা পেতে পারি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-05 – 6-15 P.M.]

**শ্রী তপন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। গতকাল থেকে বিরোধী সদস্যদের এই বাজেট আলোচনা আমি মন দিয়ে শুনেছি। তারা বিভিন্ন ভাবে এই বাজেটকে সমালোচনা করেছেন। কেউ বলেছেন, এই বাজেট ক্যারেকটার লেস, কেউ বলেছেন যে এই বাজেটে কোনও নুতনত্ব নেই। ওরা কি বলছেন, না বলছেন আমি জানি না। আমি জানি পশ্চিমবাংলার সাধারণ মানুষের জন্য এই বাজেটে যে বক্তব্য বিষয় আছে তা থেকে তারা সুফল পাবে। ওরা কি ভাবে সমালোচনা করেন আমি জানি না। অনেক সময়ে বলা হয় যে কেন্দ্রীয় বাজেটের কেন সমালোচনা করা হয়। এটা সকলে জানেন যে পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য। একটা সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে, সাংবিধানিক অর্থনৈতিক সীমাবদ্ধতার মধ্যে দিয়ে এই রাজ্য সরকারকে এই বাজেট রচনা করতে হয়েছে। কাজেই যে সমস্ত কথাগুলি ওরা বলছেন সেগুলি সমর্থনযোগ্য নয়। পশ্চিম বাংলার উপরে দিনের পর দিন যে ভাবে অর্থনৈতিক আক্রমণ বাড়ছে এর জন্য দায়ী কে? আজকে এই বিষয়গুলি যদি খতিয়ে দেখতেন তাহলে ওরা এই বাজেটের সমালোচনা করতেন না। তবে বিরোধীদের কেউ কেউ এই বাজেটের কিছু কিছু জিনিসকে ভাল বলে স্বীকার করেছেন। আমি যে কথা বলতে চাচ্ছি, আজকে কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের ক্ষমতাকে দিনের পর দিন কমিয়ে দিচ্ছেন। আজকে রাজ্যগুলির বিক্রয় কর বা অন্যান্য সম্পদ সংগ্রহের যে উৎস, সেই উৎসগুলিকে দিনের পর দিন তারা কেড়ে নিচ্ছেন। রাজ্যের যে ন্যায্য পাওনা সেই ন্যায্য পাওনা থেকে তাদের বঞ্চিত করছেন। এমন কি সরকারিয়া কমিশনের যে সুপারিশগুলি ছিল সেগুলিও যদি তারা মেনে নিতেন তাহলে আজকে এই নূতন করে করের প্রয়োজন

হতনা। আমরা বিভিন্ন সময়ে দেখছি যে কেন্দ্রীয় সরকার আবগারি শুল্ক বাড়াচ্ছেন এবং তার ফলে জিনিস-পত্রের দামও বাড়ছে। তারা বিভিন্ন সময়ে সংসদকে এড়িয়ে ফতোয়া জারি করে জিনিস-পত্রের দাম বাড়াচ্ছেন। কেন্দ্রীয় সরকার এবারে মোট ৭,৪৮,৪৭১ কোটি টাকা ঘাটতি দেখিয়েছেন। কিন্তু প্রকৃত পক্ষে এই ঘাটতি অনেক বেশি যেগুলির হিসাব ধরা হয়নি। রাজ্য সরকারের যা পাওনা তা থেকে ক্রমাগত তাদের বঞ্চিত করা হচ্ছে। শুল্ক বাবদ যে কর রাজ্যকে দেওয়া দরকার সেটা তারা দিচ্ছেন না। এই সমস্ত বিধিনিষেধের ফলে রাজ্য সরকারকে সমস্ত দিক বিচার-বিবেচনা করে এই বাজেট পেশ করতে হয়েছে। এই বাজেটে ওরা কোনও বৈশিষ্ট দেখতে পাচ্ছেন না। আমি বলছি এই বাজেটে বৈশিষ্ট রয়েছে। সেটা হচ্ছে, ক্রমাগত কেন্দ্রীয় সরকারের আক্রমণের মুখে দাঁড়িয়ে কি ভাবে সীমিত ক্ষমতার মধ্যে দেশের মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখে কাজ করা যায় তার পথ নির্দেশ, তার দিক নির্দেশ এই বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। রাজ্য পরিকল্পনায় বাজেট বৃদ্ধির হার ১৬ শতাংশ। পরিকল্পনা বহির্ভূত বাজেট বৃদ্ধির হার ১০.৭ শতাংশ। অন্য দিকে সর্বভাবতীয় ক্ষেত্রে পরিকল্পিত বাজেট বৃদ্ধির হার ক্রমাগত বাড়ছে। রাজ্য বাজেটে যে বিকেন্দ্রীভূত পরিকল্পনার কথা বলা হয়েছে এতে আমাদের বিরোধীরা অনেকেই আতঙ্কিত। তারা বলছেন যে বিকেন্দ্রীকরণ কেন করা হচ্ছে? এটা মনে রাখা দরকার যে তাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির এটাই তফাত। আমরা ক্রমাগত ক্ষমতাকে বিকেন্দ্রীভূত করছি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার দায়বদ্ধ এই কাজ করার জন্য। গ্রামাঞ্চলে পঞ্চায়েতের হাতে, পৌরসভার হাতে তারা ক্ষমতা তুলে দিতে চায়। আমরা জানি যে ওরা বিকেন্দ্রীভূত ক্ষমতা বোঝেন না। সে জন্য তারা এই বাজেটকে সমর্থন করতে চাচ্ছেন না। এবারের রাজ্য বাজেটের উল্লেখযোগ্য দিক হচ্ছে পরিকল্পিত বাজেটে ৪০ ভাগ যেটা ছিল সেটাকে বাড়িয়েছে ৫০ ভাগ করা হয়েছে। প্রকৃত পক্ষে আজকে যাঁরা বিরোধী পক্ষে আছেন, তাঁরা গ্রামাঞ্চলের গুণগত পরিবর্তনের কথা নিশ্চয়ই স্বীকার করবেন। কিন্তু এখানে আজকে তাঁরা স্বীকার করবেন না, কেন আজকে বিকেন্দ্রীভূত পরিকল্পনার মধ্যে সারা পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একটা নুতন নজীর সৃষ্টি করেছে। তারা বেকার সমস্যা সম্পর্কে নানা কথা বলেছেন, কিন্তু তাঁরা স্বীকার করবেন নিশ্চয়ই, আমরা জানি বেকার সমস্যা একটা রাজ্যের সমস্যা নয়, আমরা মনে করি, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতির ফলে এই বেকার সমস্যা বাড়ছে, তবুও পশ্চিমবঙ্গ সরকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো বেকার ছেলেদের জন্য চেষ্টা করে যাচ্ছেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি একটা বিমাতৃসুলভ ব্যবহারের জন্য আজকে এখানে বেকার সমস্যা বাড়ছে অথচ দোষারোপ করা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের। এতই যদি বেকারদের জন্য আপনাদের দরদ থাকে, এবং পশ্চিমবাংলার উন্নতি হোক এটা চান, পশ্চিমবাংলার যুবকরা চাকরি পাক সেটা চান, তাহলে আমি তাঁদের বলি, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কারখানা, হলদিয়ায় পেট্রো কেমিক্যাল, এইগুলো নিয়ে তো কোনও কথা দিল্লিতে বলেন না? যখন পশ্চিমবাংলায় বেকার ভাতা দেওয়া শুরু হয়, সেদিনও এই বিতর্ক করেছিলেন যে ক্যাডার ভাতা দেওয়া হচ্ছে। কিন্তু সেই কথা কী ভুলে গেছেন, সেই সব আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের দিনের কথা? তখন তো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে সি. পি. এম. এর ছেলেরা কার্ড রিনিউয়্যাল পর্যন্ত করতে যেতে পারত না, কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম ধরে ধরে যখন প্রকৃত বেকার যুবকদের বেকার ভাতা দেবার ব্যবস্থা হয়, তখন সমালোচনা করা হয় যে বেকার ভাতা দেবার নাম

করে সি. পি. এম. এর ক্যাডারদের ভাতা দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় গত কয়েক বছরে যারা চাকরি পাচ্ছে, কাজ পাচ্ছে, তারা কী শুধু বামপন্থীদের দলেরই ছেলেরা পাচ্ছে? প্রকৃত সত্য কী তাই বলে? তারা এই ভাবে সমস্ত কিছুকে বিকৃত করছেন। ওঁরা আমাদের ৩৬৫ ধারার কথা বলে ভয় দেখাচ্ছেন, কিন্তু আমি তাঁদের বলি সংবিধানের যে নির্দেশ ৪১ ধারায় আছে, বেকারদের সম্পর্কে, সেটার ক্ষেত্রে আপনাদের বক্তব্য কী? আজকে রুগ্ন শিল্প নিয়ে বিভিন্ন কথা বলছেন, কিন্তু শিল্পের যে সমস্যা সেটা সকলেই জানেন সারা ভারতবর্ষে এক লক্ষ ৪০ হাজার কারখানা রুগ্ন ও বন্ধ হয়ে যাচ্ছে, এর জন্য কী কেন্দ্রীয় সরকার দায়ী নয়? আজকে চটকল শিল্পের অবস্থা কী? ঐ সিন্থেটিক আমদানি করার কথা কারা বলছেন? ঐ চটকল মালিকদের কারা পোষণ করছে? পাট চাষীদের পাটের দর বাড়ানোর কথা যখন বলা হল পশ্চিমবাংলার কৃষক, সংগঠনের তরফ থেকে, তখন কিন্তু আপনারা দরদ দেখাননি। সিন্থেটিক আমদানি করে এই পাট শিল্পকে ধ্বংস করার চেষ্টা করছেন। আজকে বিভিন্ন সংযুক্তি প্রকল্পের মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার সমস্যা সমাধানের চেষ্টা করছেন, গত বছর বলা হয়েছিল ৫০ হাজার কর্ম সংস্থানের কথা, এই বছর বাজেটে ৬৫ হাজার নুতন কর্ম সংস্থানের কথা বলা হয়েছে। এছাড়া রুগ্ন শিল্পের পুনর্জীবনের বিষয়টি বামফ্রন্ট সরকার যে ভাবছেন তা এই বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের এই বিষয়ে কোনও ভূমিকা নেই। অথচ বামফ্রন্ট সরকার সেই ক্ষেত্রে রুগ্ন শিল্পকে পুনর্জীবনের জন্য রুগ্ন শিল্পগুলিকে বার্ষিক ৮.৭৫ হার সুদে ঋণ দেবে, প্রয়োজনে শেয়ার মূলধন হিসাবে অর্থ লগ্নি করবেন। এটা কী রুগ্ন শিল্প পুনরুজ্জীবনের ক্ষেত্রে বিরাট ভূমিকা নয়? ক্ষুদ্র শিল্পে দামের ক্ষেত্রে সুবিধা দেওয়া হবে। রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন ঘটলে নিঃসন্দেহে ক্ষুদ্র শিল্পের সাহায্য হবে বলে আমি মনে করি। এই বাজেটে রাজ্য সরকারি কর্মচারিদের বোনাস, পেনশন, এই সমস্ত দেবার যে সিদ্ধান্ত, একে আমি স্বাগত জানাই। কিন্তু বিরোধী সদস্যরা বললেন কোঅর্ডিনেশন কমিটিকে হাতে রাখার জন্য এই সব করা হচ্ছে। আজকে আমি তাঁদের বলি, এই বোনাস, পেনশন দেবার যে প্রস্তাব, এটা কী কোনও রাজনৈতিক দল হিসাবে বিচার করে দেওয়া হয়? স্বাধীনতা সংগ্রামী ও গণতান্ত্রিক আন্দোলনের শহীদদের পেনশন বাড়িয়ে দিয়ে, তাঁদের প্রতি প্রকৃত মর্যাদা দিয়েছেন এই বামফ্রন্ট সরকার। কংগ্রেসিরা একে ছোট করে দেখলে স্বাধীনতা সংগ্রামীদের ও গণতান্ত্রিক আন্দোলনের শহীদদের ছোট করে দেখা হবে, তাঁদের অমর্যাদা করা হবে।

[6-15 – 6-25 P.M.]

স্বাধীনতা সংগ্রামী এবং গণতান্ত্রিক আন্দোলনের কর্মীদের টাকা বাড়ানো হয়েছে বলেও বিরোধী বন্ধুরা তা নিয়ে ঠাট্টা করলেন। আমি তাঁদের বলতে চাই কৃষক আন্দোলনের যাঁরা শহীদ, বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনের যাঁরা শহীদ তাঁদের বা তাঁদের পরিবারের মানুষজনের ঐ সামান্য টাকায় কিছুই হবে না, কিন্তু সব চেয়ে বড় কথা হচ্ছে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি, কি দৃষ্টিতে আজকে বামফ্রন্ট সরকার তাঁদের দেখছেন? বামফ্রন্ট সরকার তাঁদের মর্যাদা দিচ্ছেন, তাঁদের স্বীকৃতি দিচ্ছেন। সুতরাং এখানে টাকার অঙ্কটা বড় কথা নয়, এখানে প্রশ্নটা হচ্ছে মর্যাদার প্রশ্ন, স্বীকৃতির প্রশ্ন। অথচ আমাদের বিরোধী সদস্য বন্ধুরা বামফ্রন্ট সরকারের এই কাজকে ব্যঙ্গ করলেন! আজকে তাঁত শিল্প সম্বন্ধে অনেক কথাই অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে বলা হয়েছে। তাঁত শিল্পের সঙ্কটের জন্য আজকে কেন্দ্রীয় সরকারের

বস্ত্র নীতি দায়ী। কিন্তু সে সম্বন্ধে বিরোধীরা একটা কথাও বললেন না। তা যদি বলতেন তাহলে তাঁদের রাজনৈতিক সততার পরিচয় পাওয়া যেত। তাঁরা শুধুই এই বাজেটের সমালোচনা করলেন, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন ক্ষেত্রের ভূমিকার কথা একটাও বললেন না। আজকে বামফ্রন্ট সরকার বিভিন্নভাবে অনুদান ইত্যাদির মাধ্যমে তাঁত শিল্প-কে সাহায্য দিয়ে চলেছেন। সেচের ক্ষেত্রে এই বাজেটে বলা হয়েছে বিভিন্ন অসেচ এলাকাকে সেচ সেবিত এলাকার অন্তর্ভুক্ত করার জন্য বিভিন্ন রকম প্রকল্প গ্রহণ করা হচ্ছে। এ ক্ষেত্রে অনুদান বৃদ্ধি করে ১৮ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে। এর মধ্যে দিয়ে আরও ১ লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করা যাবে। অথচ বিরোধীরা এগুলিকে খুবই ছোট করে দেখছেন। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে, অনেক অসুবিধার মধ্যে দাঁড়িয়েও যেটুকু সুযোগ আছে সেটুকু সুযোগকে ব্যবহার করার ক্ষেত্রে যে সমস্ত কর্মসূচির কথা এই বাজেটের মধ্যে উল্লেখ করা হয়েছে সেগুলির প্রকৃত গুরুত্ব উপলব্ধি না করে শুধু মাত্র সমালোচনা করার জন্যই তাঁরা সমালোচনা করছেন। স্যার, আমরা দেখছি স্বল্প সঞ্চয়ের ওপর কেন্দ্রীয় সরকার একটা মারাত্মক আক্রমণ করেছেন। তথাপি আমরা দেখছি স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে রাজ্য বাজেটে বিভিন্ন রকম উৎসাহ-দানের কর্মসূচির কথা বলা হয়েছে। এই প্রকল্পে যে অর্থ গৃহীত হবে তার ৫০ ভাগ সংগৃহীত এলাকার উন্নয়নের জন্য খরচ করা হবে। এটা একটা কম গুরুত্বপূর্ণ জিনিস নয়। পশ্চিমবাংলার বিভিন্ন এলাকার মানুষের মধ্যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে এটা উৎসাহ সৃষ্টি করবে। সাথে সাথে সেই টাকা ব্যয় করার পথ-নির্দেশও এই বাজেটের মধ্যে বলা আছে। এ ছাড়া মিনিকিট ইত্যাদির কথাও এই বাজেটের মধ্যে বলা হয়েছে। আমি সেগুলির মধ্যে আর যাচ্ছি না। বিরোধীরা বিভিন্ন পরিসংখ্যান দিয়ে দেখাবার চেষ্টা করছেন যে, পশ্চিম বাংলায় খাদ্য উৎপাদন, শিল্প উৎপাদন, ইত্যাদি সব রকম উৎপাদনই কমছে। পশ্চিমবাংলা সব কিছুতেই পিছিয়ে যাচ্ছে। তা আমি তাঁদের জিজ্ঞাসা করি যদি সত্যিই পিছিয়ে গিয়ে থাকে তাহলে এই পিছিয়ে যাওয়ার জন্য দায়ী কে? তাঁরা কি জানেন না কেন্দ্রীয় সরকারের নীতির কি ফল হচ্ছে? অবশ্য সত্য ঘটনা তাঁরা নিশ্চয়ই জানেন, কিন্তু এখানে তা স্বীকার করছেন না। খাদ্য উৎপাদন, শিল্প উৎপাদন, বিদ্যুৎ উৎপাদন ইত্যাদি সমস্ত রকম উৎপাদনের হার পশ্চিমবাংলায় ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। তাঁরা বিদ্যুৎ নিয়ে এবং লোড-শেডিং নিয়ে অনেক বিদ্রুপ করলেন, ব্যঙ্গ করলেন। কিন্তু ভারতবর্ষের অন্যান্য রাজ্যে আমরা কি দেখছি? সেখানে কি লোড-শেডিং নেই? পশ্চিম বাংলায় '৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত কি জিনিস হয়েছিল? আজকে বিদ্যুৎ নিয়েও বামফ্রন্ট সরকারকে ঠাট্টা করা হচ্ছে। অথচ ইতিপূর্বে বিদ্যুতের যে অবস্থা ছিল তার জন্য দায়ী কারা? বর্তমানে বিদ্যুৎ উৎপাদন অনেক পরিমাণে বৃদ্ধি পেয়েছে। বিগত কয়েক বছরে বামফ্রন্ট সরকার বিদ্যুৎ উৎপাদনের ওপর জোর দিয়ে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করে অনেক উৎপাদন বৃদ্ধি করেছেন। কিন্তু তাঁরা একথা একবারও বললেন না। কেন্দ্রীয় সরকার তাঁদের বাজেটকে বললেন কৃষিমুখি, জনমুখি এবং তাঁরা গ্রামীণ কর্মসংস্থান বৃদ্ধির দিকে লক্ষ্য রেখে নাকি বাজেট রচনা করেছেন। অথচ আমরা পশ্চিম বাংলায় কি দেখছি? পশ্চিম বাংলার ক্ষেত্রে কেন্দ্রীয় বরাদ্দ এন. আর. ই. পি. আর এল ই জি পি ইত্যাদি ক্ষেত্রে কমে গেল। তারপরে ওঁরা কথায় কথায় বলেন—কেন্দ্রীয় সরকারের টাকা। কেন্দ্রীয় সরকারের টাকা কি ওঁদের দয়ার টাকা? কেন্দ্রীয় সরকারের টাকাও আমাদের দেশের জনগণের টাকা। বিভিন্ন সময় আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের টাকা বলতে ওঁদের বুক ফুলে ওঠে। ওঁরা সেই টাকা কার

কাছ থেকে পেয়েছেন, ঐ টাকা কি কারও ব্যক্তিগত টাকা? শুধু তাই নয়, ওঁরা আমাদের যে টাকা দেন তার বেশিরভাগটাই ঋণ হিসাবে দেন। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে গোটা ভারতবর্ষ ঋণগ্রস্ত হয়ে পড়েছে। ভারতবর্ষের প্রতিটি মানুষের মাথা পিছু ১৮৬৬ টাকা ধার হয়েছে। গোটা দেশকে বন্ধক দেওয়া হয়েছে। এমন কি এই মুহূর্তে যে শিশু জন্মাচ্ছে তারও ঐ পরিমাণ টাকা ধার থাকছে। এই অবস্থার জন্য কে দায়ী, আজকে এই সার্বিক অবস্থার মধ্যে রাজ্য বাজেটকে বিচার করতে হবে। সরকারের মোট যে রাজস্ব আদায় হয় সেই রাজস্ব আদায়ের শতকরা ৩৩ ভাগ খরচ হয়ে যাচ্ছে শুধুমাত্র সুদ দিতে, ঋণ শোধ দিতে যে তাও নয়। কাজেই বাজেট আলোচনার ক্ষেত্রে যে সমস্ত পোষাকি কথা বলা হল সেই সমস্ত কথার মধ্যে এগুলি ওনারা আলোচনা করতে পারতেন বা এই বিষয়ে উল্লেখ করতে পারতেন। এর সাথে সাথে পশ্চিমবাংলার রাজ্য সরকার যে সমস্ত কর্মসূচি নিয়েছেন সেই কর্মসূচিটা ঐদিক থেকে বিচার করে সমালোচনা করা হল না। অর্থ দপ্তরের সমীক্ষায় দেখতে পাচ্ছি, ১৯৮৭-৮৮ সালে কেন্দ্রীয় ঋণ শোধ করতে লেগেছে ৫৭৯.০১ কোটি টাকা, অথচ এই সময়ে দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সাহায্য বাবদ পেয়েছি ২৬৬.৩০ কোটি টাকা। অর্থাৎ যা পাচ্ছি তার থেকে ঋণ দিতে হচ্ছে আরও অনেক বেশি। এছাড়া দেখছি, কেন্দ্রীয় সরকার থেকে নতুন আক্রমণ শুরু হয়েছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে এন. টি. পি. সি এবং কোল ইণ্ডিয়ার যে পাওনা টাকা ছিল, সেই পাওনা টাকা কেন্দ্রীয় সাহায্য থেকে সেই টাকা কেটে নেওয়া হচ্ছে। এইভাবে বিভিন্ন দিক থেকে অর্থনৈতিক আক্রমণ, রাজনৈতিক আক্রমণ পশ্চিমবঙ্গ সরকারের প্রতি প্রতিনিয়ত করা হচ্ছে। পশ্চিমবাংলার মানুষের প্রতি যদি ওঁদের এত দরদ থেকে থাকে তাহলে পশ্চিমবাংলার উন্নতির জন্য কোনও কথা বলার ক্ষমতা নেই কেন দিল্লিতে গিয়ে? আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম বাংলার যে উন্নতি করা হচ্ছে তারজন্য ওদের গাত্রদাহ বেড়ে গেছে। আজকে দেশে কৃষির উন্নতি যদি না হয় তাহলে শিল্প উন্নয়ন করা সম্ভব নয়। ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবাংলার যে অগ্রগতি সেটা কেউ কি অস্বীকার করতে পারবেন? ওনারা বলছেন, ভূমি সংস্কার করে গ্রাম এলাকার মানুষের কতটুকু ক্রম-ক্ষমতা বেড়েছে। কিন্তু আমি বলছি, বিরাট ক্রম-ক্ষমতা বাড়তে না পারুক, কিন্তু গ্রাম এলাকায় এই যে সমস্ত কাজগুলি হচ্ছে এরফলে গ্রামের মানুষের হাতে ২/৪ পয়সা আসছে এবং তার দ্বারা তারা বাজারে গিয়ে জিনিসপত্র কিনে অর্থনীতির ভিতকে শক্তিশালী করছে। অবশ্য এটা ঠিকই এর দ্বারা মৌলিক সমস্যার সমাধান হতে পারে না, এরজন্য দরকার কেন্দ্রীয় সরকারের অকুণ্ঠ সহযোগিতা। পরিকল্পনার ক্ষেত্রে কেন্দ্রীয় সাহায্যের ৭০ শতাংশই হচ্ছে ঋণ। এই ঋণ শোধ দিতে হয় এবং দিনের পর দিন ক্রমাগত ঋণের সুদের হার বাড়ছে। সুতরাং এটা দয়া-দাক্ষিণ্যের ব্যাপার নয়। ঋণও পরিশোধ করতে হয়। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে বাধ্য হয়ে কয়েকটি জিনিসের উপর কর বসাতে হয়েছে। বিরোধীরা কয়লার সেস নিয়ে বললেন। এইটা বসাবার প্রয়োজন ছিল না যদি আজকে কেন্দ্রীয় সরকার এইভাবে অর্থনৈতিক আক্রমণ না করত, যদি এইভাবে অঙ্গরাজ্যগুলির প্রতি বঞ্চনা করা না হত। আজকে আপনারা যে ব্যঙ্গ-বিদ্রুপ করছেন, এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে, এই অর্থনৈতিক এবং রাজনৈতিক আক্রমণের মুখে দাঁড়িয়ে যতটুকু পারা যায় তা করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু যেকাজগুলি করার দরকার ছিল এই অর্থনৈতিক আক্রমণের ফলে সেই সমস্ত কাজগুলি করা সম্ভব হয়নি, তবে এই সরকার আপ্রাণ চেষ্টা করছেন সেগুলি করার জন্য। সেই সমস্ত

কাজগুলি করতে গিয়ে বাধ্য হয়ে আজ সরকারকে কর আরোপ করতে হচ্ছে। স্ব-নিযুক্তি প্রকল্পের ক্ষেত্রে ১৯৮৭ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ৫৫ হাজার ৩৩৪টি প্রকল্প নেওয়া হয়েছে। এন. আর. ই. পি প্রকল্পে ১৯৮৮ সালের ৩১ জানুয়ারি পর্যন্ত ১৩৩.৪ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। পঞ্চায়েতের মধ্য দিয়ে আগামী দিনে আরও গ্রাম এলাকার যে পরিকল্পনা সেইসব পরিকল্পনার দিকে আপনাদের শত বাধা সত্ত্বেও আমরা এগিয়ে যাব। আর. এল. ই. জি. পির ক্ষেত্রে ১৯৮৮ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ১৩২.৮১ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। এগুলি কি আপনাদের চোখে পড়ে না? এই সমস্ত কাজগুলির মধ্য দিয়ে গ্রামীণ এলাকার মানুষের মধ্যে একটা নতুন প্রাণের সঞ্চার হয়েছে, একটা নতুন উন্মাদনা সৃষ্টি হয়েছে। যাইহোক, সময় নেই, তাই আমি শেষ করার সময় এই বাজেটকে আবার সমর্থন করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-25 – 6-37 P.M.]

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৮-৮৯ সালের জন্য যে ভারসাম্য মূলক ঘাটতি শূন্য বাজেট আমাদের সামনে উপস্থাপন করেছেন তা সম্পূর্ণভাবে সমর্থন করি আমি কিছু বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে এই কথা নিশ্চিত যে, ভারতের এই রাষ্ট্র কাঠামোর মধ্যে, যে সংবিধানের মধ্যে, চৌহদ্দির মধ্যে আমাদের ঘোরাফেরা করতে হয় সেখানে দাঁড়িয়ে মানুষের জীবন জীবিকার যে সমস্যা তারা মৌলিক সমাধান সম্ভব নয়। যদিও এটা ঠিক তবু যদি আন্তরিকতা, নিষ্ঠা এবং সততা থাকে তাহলে মানুষের জীবনের কিছুটা দুঃখ লাঘব করা সম্ভব। আমরা এই বাজেটে দেখেছি সেই রকম একটা সত্য নিষ্ঠ চেষ্টা ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় করেছেন। মানুষের দুঃখ লাঘব করবার চেষ্টা করেছেন। সেদিক থেকে বলতে গেলে বাজেটের জনমুখিনতা, সেটা কিন্তু পরিষ্কার হচ্ছে। বাজেট রচনা করতে গিয়ে আজকে তাঁর আন্তরিকতা, নিষ্ঠা, প্রমাণিত আমরা এটাও বুঝতে পারছি। অত্যন্ত সুচিন্তিত, বিবেচনা প্রসূত সমন্বয়ে দরদি বাজেট আমাদের সামনে পেশ করেছেন। আমি গতকাল বাজেট বিতর্কের উদ্বোধন করতে গিয়ে মাননীয় সদস্য মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় তার মুখ্য প্রতিক্রিয়ার কথা উল্লেখ করলেন, কোনও কোনও জায়গায় তিনি বাজেটকে সমর্থন করলেন আবার কোথাও সমর্থন করতে পারলেন বলতে গিয়ে তিনি যে কথাটা বললেন সেটা কিন্তু খুব কৌতুকপ্রদ। তিনি বললেন কৃষি উৎপাদন বাড়ছে, ভাল কথা, কেন বাড়ছে, ভূমি সংস্কার হয়েছে, সুষ্ঠু কর্মসুচি রূপায়ণ করতে, ভূমিহীন কৃষকের মধ্যে জমি বিলি বন্টন করা হয়েছে, পাট্টাদাররা পাট্টা পেয়েছে। এই কথাগুলি মেনে নেবার পরে যখন এই বাজেটের মধ্যে বলবার চেষ্টা করা হয়েছে যে, পঞ্চায়েতের মাধ্যমে জনসাধারণকে যুক্ত করবার জন্য আজকে এই কর্মসুচি রূপায়ণ সম্ভব হয়েছে এবং কৃষি উৎপাদন বেড়েছে তখন কেন প্রচণ্ডভাবে আপত্তি করেছেন? তিনি বললেন বারবার জনসাধারণকে যুক্ত করার কথা বলা হয়েছে কেন? বাজেটে ১.২ অনুচ্ছেদ বলা হয়েছে, ১.৩ অনুচ্ছেদে একই কথা বলা হয়েছে, ১.৪ অনুচ্ছেদের দু' জায়গায় সাধারণ মানুষকে কেন যুক্ত করা হচ্ছে আমি বুঝতে পারছি না। এই কথাটা বলার অর্থ কি? তাঁর বক্তৃতা শুনে মনে হয়েছে জনসাধারণ সম্বন্ধে তাঁদের ভীতি রয়েছে, কারণ জনসাধারণ তাঁদের প্রত্যাখ্যান করেছেন। জনসাধারণ তাঁদের আবর্জনায় নিক্ষেপ করেছেন। বারবার বাজেটের মধ্যে জনসাধারণের কথাটা

কেন উল্লেখ করা হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দেখলাম যে, তাঁরা তাঁদের বক্তৃতা রাখতে গিয়ে ডেফিসিট বাজেটের কথা বার বার বলেছেন। তা আমার মনে হচ্ছে এটা কি এই কারণের জন্যই? আমরা গতবার ঘাটতিশূন্য বাজেট দেখিয়েছিলাম, এবং সংশোধিত হলে এটা রূপায়ণ সম্ভব। কেন্দ্রে যারা বার বার হাজার হাজার টাকার ঘাটতি বাজেট দিয়ে যাচ্ছেন, আমরা তার পাশাপাশি রাজ্যে ঘাটতি শূন্য ভারসাম্য মূলক বাজেট দিচ্ছি তাহলে তাঁরা লজ্জায় পড়বেন। এজন্য বারবার ঐ কথাটা বলা হচ্ছে। একটা কথা বলি, কোনও কোনও অবস্থায় দেখা যাচ্ছে কোনও উন্নয়নশীল দেশে আজকে কোনও কোনও ক্ষেত্রে ঘাটতি বাজেটের নজির অবশ্য আছে—সেটা কোনওখান থেকে নেওয়া হয়? সেখানে পরিকল্পনা বিকাশের স্বার্থে সেটা করা হয়। সেক্ষেত্রে তাঁদের যুক্তিটা হল, এর ফলে উন্নয়ন খাতে যা ব্যয় হচ্ছে এবং তারফলে যে উৎপাদন বাড়ছে, সেই বাড়তি উৎপাদনটা বাজেটের ঘাটতি পূরণ করছে, ফলে ঘাটতিটা নিউট্রালাইজড্ হয়ে যাচ্ছে। এই যুক্তির উপর দাঁড়িয়ে আজকে ঘাটতি বাজেট পেশ করা হয়। কংগ্রেস বন্ধুরাও ঐ যুক্তির উপর দাঁড়িয়ে এখানে বলার চেষ্টা করেছেন যে, ঘাটতি বাজেট ভাল, বলছেন—ডেভেলপিং কান্ট্রিতে ঘাটতি বাজেট হবেই। এই যুক্তির সমর্থনে এখানে সৌগতবাবু বলেছেন, মানস বাবু বলেছেন। কিন্তু সেটা কি ঐ বাজেটের ক্ষেত্রে প্রযোজ্য? আজকে সারা ভারতবর্ষে যেখানে ৮০০০ কোটি টাকার উপর ঘাটতি, সেখানে পরিকল্পনা খাতে বরাদ্দ করা হয়েছে মাত্র ৬২২ কোটি টাকা, কিন্তু প্রতিরক্ষা খাতে বরাদ্দ করা হল ১২.৫০ কোটি টাকা। সেখানে পরিকল্পনা খাতে বাজেটের ৩৩ শতাংশও বৃদ্ধি করা হল না। ঐ ক্ষেত্রে কিন্তু কেন্দ্রীয় বাজেটকে ডেভেলপড বাজেট বলা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে বন্যা, খরা এবং প্রাকৃতিক দুর্যোগ একটা বার্ষিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। এরজন্য প্রতি বছরই হাজার কোটি টাকা ত্রাণে ব্যয় করা হচ্ছে, কিন্তু সেটা বন্ধ করার জন্য একটা দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে না। আজকে এর জবাব কে দেবে? নিশ্চিতভাবে সেই জবাব কেন্দ্রীয় সরকারের দেওয়া উচিত। এক্ষেত্রে সেচ বিভাগ থেকে অতীতে যে পরিকল্পনা গ্রহণ করা হয় তাও ছিল ক্রটিপূর্ণ। এই প্রসঙ্গে বলতে পারি, ডি. ভি. সির যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল সেটা ছিল ক্রটিপূর্ণ। ডি. ভি. সির ঐ ক্রটিপূর্ণ পরিকল্পনার জন্য আজকে আমাদের ভুগতে হচ্ছে। ডি. ভি. সির জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছিল, সেই পরিকল্পনা অনুযায়ী কিন্তু সেখানে কাজ হল না। বলা হয়েছিল, অববাহিকা অঞ্চলের বর্ষার জল ধরে রাখতে সেখানে ৮টি রিজার্ভার তৈরি হওয়া দরকার, কিন্তু সেটা কার্টেল করে দিয়ে সেখানে ৫টি রিজার্ভার করা হল। ফলে অতি বৃষ্টির সময় অতিরিক্ত জল প্রবাহ যা নেমে আসে, সেই জলকে ঐ ৫টি জলাধারের পক্ষে ধরে রাখা সম্ভব হয় না, ফলে ডি. ভি. সি কর্তৃপক্ষ জলের চাপ কমাতে ঐ অতিরিক্ত জল ছেড়ে দিতে বাধ্য হন এবং পরিণতিতে বর্ধমান, হুগলি ও হাওড়া জেলা ডোবে। উত্তরবঙ্গের তিস্তা প্রকল্পও দীর্ঘদিন হয়ে গেল শেষ হচ্ছে না। সেখানে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে ৫০০ কোটি টাকা দরকার। কিন্তু সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আজ পর্যন্ত মাত্র ২৫ কোটি টাকা দেওয়া হয়েছে, যেখানে ইতিমধ্যেই আমাদের রাজ্যের এক্সচেকার থেকে ২৫০ কোটি টাকা খরচ করে ফেলা হয়েছে। এ সম্পর্কে সেদিন দেবব্রতবাবু প্রশ্নের উত্তর দিচ্ছিলেন। আজকে ঐ কাজটা সম্পন্ন করার ব্যাপারে তাঁদের কোনও আন্তরিকতা দেখছি না। ওদিকে তিস্তা প্রতি বছরই উত্তরবঙ্গে বন্যা সৃষ্টি করে চলেছে এবং তারফলে অগণিত মানুষকে দুর্দশাগ্রস্ত হতে

হচ্ছে। এই প্রসঙ্গে বলতে চাই, এবারের খরা-বন্যায় সারা দেশ যখন দারুণভাবে ক্ষতিগ্রস্ত হল—সেই সময় প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী দারুণভাবে চিন্তিত হয়ে পড়ে সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীদের ডেকে পাঠালেন। ১৯৮৭ সালের ৩রা সেপ্টেম্বর তাঁদের দিল্লিতে ডাকা হল। সেখানে আলোচনা হল, কি করে খরা-বন্যার মোকাবিলা করা যায়। এই যে এত ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে তিনি বললেন যে আমরা আপনাদের প্রতিশ্রুতি দিচ্ছি কার্যকরি মোকাবিলা করবার জন্য সমস্ত রকম সাহায্য করব। এই প্রতিশ্রুতির ভিত্তিতে আমাদের পক্ষ থেকে আমাদের যে ক্ষয়-ক্ষতি হয়েছে তার একটা হিসাব করে সেটাকে বিচার বিবেচনা করার জন্য একটা স্মারকলিপি পেশ করা হয়। তাতে বলা হয়েছিল ত্রাণ, মেরামতি এবং পুনর্গঠন বাবদ আমাদের ২৫০.৪০ কোটি টাকা প্রয়োজন হবে। এত টাকার কথা শুনে বোধ হয় সেখানে একটা উর্দ্ধসীমা নির্ধারণ করে দেওয়া হ'ল। ৮১.১২ কোটি টাকা সেখানে উর্দ্ধসীমা নির্ধারণ করে দেওয়া হ'ল এবং সেখানে কেন্দ্রের দেয় হচ্ছে ৫৪.৯০ কোটি টাকা। দিলেন কত? ২৯.৯১ কোটি টাকা। যা প্রতিশ্রুতি দিলেন তা দেওয়া হ'ল না, যা অনুমোদন করলেন তা বরাদ্দ করা হ'ল না, যা বরাদ্দ করা হ'ল তা সরবরাহ করা হল' না। এই জিনিস সব জায়গায় ঘটছে। খাদ্যশস্য দেবার ব্যাপারে এবং সর্ব্বত্র এই ভাবে তাঁরা চালাছেন। যে কোনও অবস্থা একক ভাবে মোকাবিলা করা সম্ভব নয় এটা আমরা বুঝতে পেরেছি বটে তবে আমরা চেষ্টা করছি যাতে শিল্পায়নের ক্ষেত্রে কোনও নূতন ব্যবস্থা করা যায় কিনা। আমাদের অসুবিধা থাকা সত্ত্বেও আমরা এই প্রসঙ্গে বলছি হলদিয়ার পেট্রো-কেমিক্যাল স্থাপন করা দরকার। হলদিয়ার প্রকল্প এখানে স্থাপন করার ব্যাপারে এখন শুধু টালবাহনা করা হচ্ছে তা নয়, এখন শুধু এটাকে বানচাল করার চেষ্টা করা হচ্ছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প যেটা নেওয়া হয়েছিল সেটাকে বন্ধ করার সমস্ত রকম চেষ্টা করা হচ্ছে। সুতরাং আজকে যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে তিনি যে ভাবে জনমুখি বাজেট পেশ করেছেন তার জন্য তাঁকে স্বাগত জানাই এবং এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 6.37 P.M. till 9 A.M. on Saturday, the 26th March, 1988 at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 26th March, 1988 at 9 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 7 Ministers of State and 205 Members.

[9-00 — 9-10 A.M.]

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy which is out of order as the subject Matter is subjudice, and as such the motion is disallowed.

**Calling Attention of Matters of Urgent Public Importance**

I have received three notices of Calling Attention, namely :-

1. Delay in implementation of the pay scales recommended by the University Grants Commission : Shri Saugata Roy
2. Industrial Dispute in Eastern Buscuits Co. Ltd. at Durgapur : Shri Tarun Adhikari
3. Alleged refusal of fund by U.G.C. for Vidyasagar University : Shri Lakshman Chandra Seth

I have selected the notice of Shri Saugata Roy on the subject of 'Delay in implementation of the pay scales recommended by the University Grants Commission.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** Sir, on the 31st of March, 1988.

**Mr. Speaker :** Now, General Discussion on Budget.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, on a point of order. Sir, I draw your attention to the List of Business dated 26th March, 1988, i.e., for today. Sir, the first item is Calling Attention, and the second item is General Discussion on Budget at 2 p.m.

**Mr. Speaker :** That is a technical mistake. Mr. Sohanpal is very technical, he sees between the lines. You see there are two parts

regarding the General Discussion on Budget. The lower part will go to the top and vice versa.

## GENERAL DISCUSSION ON BUDGET

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I find that the Hon'ble Finance Minister is not in the House while I open the Budget Discussion. Mr. Speaker, Sir, I would have of course liked the Finance Minister to be in the House for the simple reason that he has adopted in this Budget a practice which is normally followed, as I have experienced in my legal profession, by most of the commercial units or businessmen who are running sick units, but in order to raise funds, in order to mobilise funds, in order to somehow raise resources, they present a balance sheet, showing the scope of viability and feasibility of their business so that their banker or the financial institution gives money. Similarly, the Finance Minister of our State has presented a Budget which should be termed as 'window dressing Budget.' It has been window dressed in such a way that the West Bengal State's sickness, the economy's sickness, the deplorable state of affairs are hidden ; they do not come to surface, they do not come to light immediately, and the people of West Bengal may be misguided by this 'window dressing Budget' to believe that this Left Front Government is doing good work, and that the taxes which are sought to be imposed by this Budget are in fact going to be used properly for the welfare of the people. Sir, I want to draw your attention to the speech of the Hon'ble Finance Minister. Please see the first paragraph-I quote, "Over and above what are included in the Annual Plan, there are certain critical areas of essential needs for the common people for which I shall propose some new programmes even within the limited powers of the State Government (Section 4).", Sir, I am giving special emphasise on the next line of his speech- "These new programmes will correspondingly call for additional requirement of resources." Mr. Speaker, Sir, should I understand that the additional requirement of resources are only meant for the new programmes ? Does it not follow from this that no additional resources are required for the existing programmes ? It is the only confusion which one can draw from this Budget Speech and the proposals for Budget that this Government says, 'Look, People of West Bengal, as far as the existing programmes are concerned, we do not have to mobilise the resource, i.e., additional resources. We are imposing further taxes, mobilising additional resources for the new programmes.' In order to criticise the Budget Speech, the Budget proposal, it is my duty to highlight and enlighten this august House with regard to the performance of this Government in respect of the existing projects. Sir, when they

[9-10—9.20 A.M.]

are not even capable of looking after the existing programmes, what they will do with the new programmes. And when the new programmes will remain only in paper, why are you keeping the people of West Bengal far behind by imposing further taxes? I want to raise this question.

Now, Sir, let us see the Economic Review of the year 1987-88. Sir, look at page 25. Let us see the position of the Estimated employment in Public Sector in West Bengal. Sir, we find that in the year 1985 the employment in the Central Government Sector was 428 thousand has been reduced in the year 1986 to 413.9 thousand. In the case of the employment in the Local Bodies there is a reduction of employment from 114.8 thousand to 111.1 thousand. In the case of employment in the quasi-government sector the employment has reduced from 765.9 thousand to 752.6 thousand. Sir, I find only in the direct State Government sector there is a rise. About 12 thousand more people have been employed in all sectors but only in this sector there has been an increase of 12 thousand. Therefore, it is demonstrated that even in the Public Sector the employment has been reduced.

Now, let us see the Employment Exchange situation. Look at the table 4.3-page 27. Look at the number of people who are knocking at the doors of the employment exchange. In the year 1983 it was 3904.6 lakh but in the year 1986 it was 4050.7. So there has been a total increase of unemployment. What steps the Left Front Government have taken.

Then come to table 4.6-This tables shows the number of educated job seekers in live-register of Employment Exchange in West Bengal. Sir, we find how many students passed the S.F. Examination, how many under-graduate passed. But what about the exployment? The total number of job seekers registered to the employment exchange is 403.6 thousand. This is the state of affairs. Unemployment has become a very very serious problem in the State.

Now let us come to the Industry. See page 33. See the balance sheet. Why I am showing this balance sheet-becasue it is a indoor dressed balanced budget. They have not mentioned anything in the budget speech and now they are initiating new programmes. Now look table 4.8-Number of units and average number of workers employed daily in major industries in West Bengal. Cotton Textiles and Power loom. Employment in 1981 was 55867. The number was reduced to 53738 in the year 1985. Jute Mill -in the year 1981 it was 247102 but in 1985

it was reduced to 228788. In other units employment was 130327 in 1981 but in 1983 it was reduced to 123377. Coal Mines in West Bengal-employment in the year 1981 was 129100 but it was reduced to 126341 in 1985. This is the way how the unemployment problem is increasing day by day.

Now look at page 35-All Industries Combined. In the year 1983 the percentage was 52.02. In the year 1984 it was 52.61 and in the year 1985 it was reduced to 50.20. Now what about 1986-it further reduced to 47.14. What is the reply of the Hon'ble Finance Minister? In the year 1983 it was 52.02 and in the year 1986 it was reduced to 47.14 per cent. So practically there is a reduction of more than 3 per cent. What is the answer of the Government. Why the unemployment is increasing?

(**A voice from the Treasury Bench**—Quote All India figures)

I can quote but you will be ashemed to hear that. I know that truth is always bitter. I am quoting the performance of this government whose party member you are. You see, they are incapable of performing, it has demonstrated nothing. They have only published the Economic Review. Sir, now I come to the question of lands. They are talking about lands. They talk of their people. In this budget they have given some proposals for improvement of agriculture and irrigation. I am very happy because you see the percentage of population of our State. The population in rural Bengal is more than the urban Bengal. Therefore, I do agree, I appreciate the emphasis given on agriculture and irrigation. Sir, what do we find? What I am to mean? This is an amazing improvement when they talk about performance as shown in Table 5.3. This is very amazing. Mr. Benoy Krishna Chowdhury is here. I draw his kind attention. Utilisation of land in West Bengal is shown in some figures areawise. It was 5436 in 1960-61. 4%. In 1985-86 the area has been reduced. The land area shown has been reduced to 5262 thousand hectares from 5436 thousand hectares in 1960-61 and that percentage in 1960-61 was 61.4% and now in 1985-86 it is 59.5%. Now, what do we find in other classification current fallows? The area of land utilised in 1960-61 was 382 thousand hectares and the percentage was 4.3. Now, Sir, in 1985-86 what do we find? The area was reduced to 482 to 65 thousand hectares and the percentage in 1960-61 was reduced from 4.3 to 0.7. The land utilisation for agriculture purposes, we find, is reducing. But because of the modern techniques of fertilizer produced by the Central Government units, because of the good quality of fertilizer given by the Central Government and made available to the State of West Bengal, because of the hard labour of the farmers, the yield has

increased. Now, the number of area of land utilisation has decreased.

[9-20—9-30 A.M.]

If the area-wise utilisation of land would also have been increased or even maintained, what would have been found? The agricultural production of our State would have been much better than what it is today. Sir, this is a sector which has been neglected. Sir, we come further to the other proposals. Sir, I want to understand from you this English language. The Hon'ble Finance Minister says in his speech, paragraph, 5.12, I quote : "Keeping in mind the initial surplus of Rs. 2 crores, the implication of the proposals for new programmes and tax reliefs amount to a deficit of Rs. 61 crores." Sir, this raises two question. If that deficit is Rs. 61 crores, then, after taking into consideration the surplus amount of Rs. 2 crores, the deficit should have been Rs. 59 crores. If, on the other hand, after taking the said surplus amount into consideration, the deficit amounts to Rs. 61 crores, then what is the actual deficit? It is either to be Rs. 59 crores or, as I said, this is to be Rs. 63 crores, but the deficit cannot be Rs. 61 crores. The deficit cannot be 61 crores. I do not find it, Sir, the dificit mentioned in paragraph 5.12 cannot be 61 crores unless it is clarified as to how it is and, therefore, my point is that it is a window dressed balance sheet in the shape of budget. We talk about Power Projects. Sir, We have heard so much about the power project that Central Government is not supplying or alloting power. I ask the Government have you sincerely performed the power performances.

The latest Power Survey by the Central Electricity Authority shown that at Peak Load West Bengal will continue to face Power shortage till the end of Eighth Plan although the severity of it will gradually go down. The Survey of the Central Electricity Authority forecastes that at Peak Load West Bengal will have a power deficit of 303 MW in 1988-89. This deficit will increase 388 MW in 1989-90.

We find the installed electricity generation capacity in West Bengal (Exclucing the DVC Unit) is expected to be 2,646 MW in 1988-90. The capacity addition in West Bengal between 1986-87 and 1988-90 is only 51 MW.

Sir, the present peak availability has been around 1430 MW against the installed capacity of 2619 MW. The average peak load has been 1961 MW resulting in a peak load power shortage of 261 MW. This shows very poor power management by the State Government. The Plant load factor in West Bengal Power Stations is very low, that is 43% against the National average of 55%.

I have accumulated or gathered it from Economic Survey and from the Budget proposal of the Honourable Finance Minister. Therefore, my point is whether the present upgrading off-take has been taken care of generating power as against the National average in this State.

To make it very clear, I say that the existing power management should be improved. The power generation should be incresased so that it can be brought at least to level of National average. At the same time we should not overlook or ignore the fact that the existing power stations are not doing well. The management requires to be improved. Off-take generation should be improved. This is I point out.

Sir, we find the picture of the poor supplies by the Calcutta Electricity Supply Corporation today between February, 1986 and January, 1987 to all consumers where 3455 million units, 56% of which was to High Tension consumers. Sir, I am referring to the unstarred question No. 281 which was answered on 25th February, 1988 in the Rajya Sabha. A target was fixed for electrification of 1,623 villages in West Bengal during the period April 1987-January 1988. In ten months only 841 villages of West Bengal were electrified. It means that only 52% of the target was achieved in West Bengal against 81% average achievment at the national level. This was the reply.

We find further from the statement that in Andhra Pradesh 138% was achieved, in Arunachal Pradesh it was 105% and in Gujrat is was 136%. But in West Bengal it was only 52% as against the national average of 81%. In Gujrat it was 136%, in Himachal Pradesh it was 182%. This was the performance in other states. But what do we find in West Bengal? The State Electricity Board is returning all the rural power funds. In reply to my question, I remember that the Hon'ble Minister-in-charge had admitted that the fund which could not be utilised had to be returned back.

Now, Sir, I come to the Drinking Water Supply and Sanitation programme. I quote from the Estimate Committee Fourty-Eighth Report on Ministry of Works and Housing (1982-83), page 12 para 2.18 : "From the information furnished by the Ministry to the Committee it is seen that in the urban areas the population covered by drinking water supply as on 31.3.81 has been 11.14 crores or 75.08% of the total urban population." In Gujrat 95.90% of the total population has been covered, in Maharashtra 91.19%, in Tamil Nadu 81%, but, in West Bengal only 30.75% of the urban population has been covered under the Drinking Water Supply and Sanitation programme. In the Committee Report at page 19, paragraph 3.6 it is stated "It has been further stated that the following rates per capita per day which are considered

[9-30—9-40 A.M.]

the minimum for domestic and non-domestic needs have been prescribed....."The urban areas in West Bengal it is 125 to 200 litres of drinking water. This Government cannot even supply water to more than 30% urban population. But still they are talking about few more programmes and implementation of those programmes. Now, Sir, I come to the Housing and Urban Development. In para 3.1, 10.81% is being allotted to water supply, sanitation, housing development. Now, Sir, I wish to know how the Department of Housing and Urban Development is functioning under the State Government. It is a money melting machinary. Sir, in Calcutta and all over the city illegal and un-authorised constructions are going on. It is a serious matter. You have perhaps read and I have also read that even the police officers are also involved in the matter. What the Government is doing in this regard? This is a basic question. I also pointed out this in my Assembly question No. 17 (Admitted question No. 36) printed in the Third List of Questions for Written Answer on 27th October, 1987. Sir, regarding the Calcutta Municipal Corporation Building Rules, 1986 the Minister for Urban Development has said that the rules have been notified. But so far the rules have not been circulated. It has not seen the day of the light. The rules had been framed for controlling and checking un-authorised constructions and illegal construction. The rules were so framed that Urban people are not adversely affected. Sir, there is the necessity of proper planning in the city of Calcutta. But the rules have not seen the light of the day. Sir, in the matter of illegal and un-authorised constructions I regret to say that the court orders are being violated. Even the Hon'ble High Court and Supreme Court's orders in the matter are being violated. It has been brought to the notice of this Government and even then they have not done anything in this regard. I mention this as it is an important duty for me to bring the notice of the honourable members. Un-authorised construction of five storied buildings are being made by private owners. A private owner was given licence to construct underground market and he has already built five storied building over the park. Mr. Prasanta Babu you were the Hon'ble Minister-in-charge then. How the underground market had been constructed? Did you give him provision to construct five storied building over the land also ? You did not, you did not. But they have done it, they have done it.

**Mr. Speaker :** Mr. Rajesh Khaitan, as the matter now lies in the court, I think, this should not come into the proceeding.

**Shri Rajesh Khaitan :** I beg to mention this point only.

Construction is being made over there. (Noise and interruption). I will make you understand. It may be checked. I do not get agitated. I do appricate your feeling. Please do not get agitated because truth is always bitter. You have ruined Calcutta. You have ruined New Market. You have ruined Calcutta. You have pocketed money. You have ruined Calcutta.

(Noise)

এসব হবে না। আপনার চোখ রাঙানীকে আমি ভয় করিনা, সত্যি কথা শুনুন।

(Noise)

**Mr. Speaker :** Mr. Khaitan, the Rules of the House require that a Member should address through the Speaker but, not directly. If you have anything to allege against any member, you will have to make it through the Speaker but not directly or through other memebrs. Even, if you want to raise a point of order, in that case too, you shall have to raise it through the Speaker, not directly.

**Shri Rajesh Khaitan :** Thank you, Sir, Then I would like to draw your attention to a question which I had raised in the House last year. The Admitted Question No. 36 was on the subject of 'Unauthorised Construction of Buildings which has been printed. I am reading out the question and the replies thereto. The question was—

(a) whether there is any proposal to make unauthorised construction of buildings a cirminal/non-bailable offence ;

(b) if so, the details of the proposal ; and

(c) what other steps are proposed to be taken to make the building laws more stringent ?

Sir, the Minister-in-charge of the Local Government and Urban Development Department replied—

(a) There is a proposal to make unauthorised construction of buildings a cognizable offence, but not non-bailable offence.

(b) The details are still under consideration and cannot be spelt out at this stage.

(c) The draft Calcutta Municipal Corporation Building Rules, 1986, has been publised in Calcutta, Gazette, Extraordinary, dated 30th January, 1986, Part I, PP/98(1) to 98(115), to make the building laws more stringent. It will be finalised in due course.

But, Sir, the building rules have not yet been placed in the House.

[9-40 — 9-50 A.M.]

The reasons seem to be more serious. The Government is not taking any initiative to check the unauthorised construction of building while at the same time, the government is not managing the urban affairs in a hopeful manner. It is a very regretful matter that they are asking and asking to agree with their budget proposals which the Finance Minister has made in his Budget Speech. Then, I would like to mention another point relating to the plans for the construction of multi-storeyed buildings which were sanctioned by this department during the period 1977-78 onwards. We find that the total number of multi-storeyed buildings sanctioned during the period between 1977-78 and 1985-86 was 464. It is also surprising to note that in District III and IV maximum plans were sanctioned. As a result, most of the areas of this city have become congested than before. It is worth mentioning here that in District III the department has sanctioned 180 units and in District IV 160 units. I cannot find the reasons as to why the Urban Developement Department is making the areas of the city so congested by sanctioning the plans for the construction of multi-storeyed building. Sir, the reasons are very simple—it is to augment the source of money, it is to make money only at the cost of the people. As a result, it will increase the public health safety problem as well as pollution problems not a speak of the other urban affairs. This is the manner in which the Urban Development Department is taking care of the people of the city while they are again and again asking us to agree with the 10% of the budget proposals which have been provided in the account of water supply, sanitation, housing development etc. etc Mr. Speaker, Sir, we find from the Budget speech that there is no proposal for the benefit of the people. It has been balanced as a zero deficit Budget. Sir, how has he balanced the budget when existing programmes are not being implemented? There has been total disregard to the existing programme. Moreover, taxes are being imposed. In the Budget proposal we find that electronic industries based in West Bengal are given advantage in the matter of sales tax, so that the people of West Bengal may set up Industry and increase production. It is good Sir, However, I would request the Hon'ble Finance Minister through you, Sir, that the existing electronics units in other States should also get the benefit of sales tax reduction. Encouragements should be given to them so that they can take advantage of it to market their products. But, Sir, I am amazed to find that when the Government is claiming to help them, flight of capital is taking place from West Bengal to other States. Sir, if that be the case my submission to the Hon'ble Finance Minister is how the

advantage is then being given to the existing units? Flight of capital should not be taken place from the electronic units based in West Bengal to other States' units outside West Bengal.

The last point I wish to make is about the tax imposed on processed foods and soft drinks, and this measure will not effect the poor. Sir, the rate of increase is being done from 8% to 15%. Sir, I can only make my submission that this stiff rate of tax increase should not have been taken place. I request the Hon'ble Finance Minister to reconsider this proposal. Sir, at the end of the budget speech I differ with the contents in pragraph 5.21 where honesty is being ignored, and the price for dishonesty is being mentioned. An officer of the State or Central Government is supposed to perform his duty honestly. In the budget speech of the Hon'ble Finance Minister a new scheme is being proposed to be formulated. Under this scheme the officers and staff who successfully detect tax evasion in the fields of sales tax, excise or entry tax would be eligible for financial incentive. In my opinion it is their duty to catch the tax offenders as they are getting salary and dearness allowance from the State Government. If that be the case then why do you bring this wasteful new scheme for them? For such officers, they say, that—if you detect tax evasion on sales tax/excise/entry tax, you would be eligible for financial incentive. That means the officers are not working honestly, they are working dishonestly, and in order to make them working honestly, this Government says that—you will be paid further. Therefore, dishonesty is being given a price. To the Finance Minister, I would like to say, Sir, that our society shall not tolerate this. This sort of proposal is a stigma on honesty, a stigma on the civilised society, a stigma on the officers who are working honestly. Let dishonesty not be given a price.

With these words, I say that I do not agree with this Budget proposal. I oppose the Budget statement. I appeal to the Hon'ble Finance Minister that he should not indulge in this 'window dressing balance sheet' venture. He is a person on whom we have implicit confidence that he will give a clear and true picture of the state of affairs of our State, and that he will not be influenced by his other colleagues of the other Departments who are not giving a clear picture. I say in the interest of our state this Budget proposal has to be opposed and this motion on the Budget cannot be given consent, cannot be given support.

With these words I conclude my speech.

[9-50 — 10-00 A.M.]

**শ্রী জয়কেশ মুখার্জি** : মাননীয় স্পিকার স্যার, বাজেট সম্বন্ধে ওদের আলোচনা শুনলাম। তারপরে আমাকে এই কথা বলতে হবে যে এই বাজেটকে শুধু আমরাই সমর্থন করব না,

পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ যারা ওদের (কংগ্রেসদের) ভোট দিয়েছেন তারাও এই বাজেটকে সমর্থন করেছেন। ওরা নতুন কথা কিছু বলতে পারলেন না, খালি রাজনীতির কথা বললেন। ওরা বললেন আমরা সবাই বাজেট নিয়ে রাজনীতি করছি। আমাদের বিভিন্ন রাজনৈতিক পার্টি থেকে যে পাঠিয়ে দেওয়া হয়েছে তা কি শুধু বাঁদরামি করার জন্য? রাজনীতি করার জন্যই পাঠিয়েছেন। তাই আমরা রাজনীতি করছি, করব। ওনারা ঢেকে করেন আর আমরা খোলাখুলি করছি। তারপর ওনারা বললেন পঞ্চায়েতকে যে টাকা দেওয়া হচ্ছে তা ক্যাডারদের জন্য দেওয়া হচ্ছে। ওদের তো কোনও ক্যাডার নেই, ওরা সবাই লিডার, সেই হিসাবে ওনারা রাগ করতে পারেন। সেইজন্য পঞ্চায়েতের ব্যাপারে ওদের বেশি রাগ এবং ভূমি সংস্কারের ব্যাপারেও ওদের রাগ আছে। রাগ যে হবে এটাই স্বাভাবিক ব্যাপার। আবার দেখবেন, ওদের মাননীয় সদস্য মৃত্যুঞ্জয়বাবু বাজেটের কিছু কিছু অংশ সমর্থন করলেন। তারপর অশোকবাবু উঠে সব ঝেড়ে সাফ করে দিলেন। আবার সৌগতবাবু যা বললেন কালাহাণ্ডিকেও ছাড়িয়ে গেলেন। সুতরাং এইসব জিনিস ওদের আছে, মূল্যবান কিছু কথা নেই। বেকারের কথা তুলেছেন, আমি আস্তে আস্তে বলব। এখন একটা জিনিস আমি শুধু এখানে বলতে চাই ওরা যদি গ্রামের দিকে যান তাহলে অবস্থাটা বুঝতে পারবেন। আমি অশোকবাবুকে নিমন্ত্রণ করছি, শ্বশুরবাড়ি যাবার সময় দু দিকে রাস্তার দিকে চেয়ে দেখবেন, তাহলেই বুঝতে পারবেন যে কি অবস্থাটা হয়েছে। এখন, জমি কেন নেওয়া হয়েছে? বিলি করার জন্য এবং সেই জমি বিলি করা হয়েছে। অন্যান্য রাজ্যের চেয়ে আমাদের রাজ্যে জমি বেশি বিলি হয়েছে এই কথা সকলেই স্বীকার করেছেন এবং সকলেই তা জানেন। গ্রামের যে পরিবর্তনটা হয়েছে তার কতকগুলি দিকের কথা আমি বলছি। যেমন ধরুন, বর্গাদারের নাম রেকর্ড ভুক্ত হয়েছে ১৩ লক্ষ ৬২ হাজার। আরও হচ্ছে, এবং আরও হবে। তার মধ্যে ৪৬ হাজার তফসিলি, ১ লক্ষ ৬০ হাজার উপজাতি, এদের মধ্যে বিলি করা হয়েছে। জমি যেটুকু দখল করা হয়েছে ১২ লক্ষ ৫৫ হাজার, আর প্রত্যেক মাসে ১ হাজার একর করে জমি দখল নেওয়া হয়েছে, এবং সে ক্ষেত্রে বণ্টন করা হয়েছে ৮ লক্ষ ৩৩ হাজার কৃষকের মধ্যে। আর ১৭ লক্ষ ৭ হাজার কৃষকের মধ্যে তফসিলি হচ্ছে ৬ লক্ষ ৩৪ হাজার, আর আদিবাসী ৩ লক্ষ ২৬ হাজার। এই দুটো মিলিয়ে ৯ লক্ষ ৬০ হাজার বিঘা জমি দেওয়া হয়েছে। এখন এই যে দেওয়া হল, এর একটা তো. ফল আছে, সেই ফল টা কি? আমি আর একটু বলি, ধরুন এছাড়াও গ্রামে যে ইনভেস্টমেন্ট হয়েছে, গ্রামের জন্য, সেটা যদি দেখেন ১৯৮০-৮১ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত মাথা প্রতি প্রত্যেক জেতেই এই লগ্নির পরিমাণ বেড়ে যাচ্ছে। ১৯৮০-৮১ সালে হয়েছিল ৭৬৯.৫০ টাকা, আর এখন সেটা দাঁড়িয়েছে ৪ হাজার ৮০০ টাকা। সুতরাং গ্রামে এই যে লগ্নি হচ্ছে এর পরিণতি দেখতে পাবেন, এখানে যা প্রতিফলিত হচ্ছে। এখন এতে গ্রামে কি দেখা যাবে? আগে জলাতে ধূলো উড়তে দেখা যেত, এখন গেলে দেখতে পাবেন—অশোকবাবুকে বলছিলাম—রাস্তার দুপাশে সবুজ আর হরিতের দৃশ্য, কেননা সেখানে চাষ হচ্ছে। এটা ওরা দেখতে পান না। তার ফলে কি হচ্ছে, কৃষক এবং ক্ষেতমজুর কাজ পাচ্ছে । যে সব জোয়ান ক্ষেত মজুর তাদের মজুরি ১৬,১৭১৮ এবং ১৯ টাকা পর্যন্ত। বুড়ো যারা—যাদের সহসা কেউ ডাকে না—তাদের মজুরি ১৩, ১৪ টাকা। অনেক শহরের লোক আছেন যারা গ্রামের কাছাকাছি বাস করেন তারা এর ফলে চটে যাচ্ছেন। তারা বলছেন কাজের লোক পাওয়া যাচ্ছে না তারা নিজেরা চাষ করছে। যে সব মেয়েরা কাজ

করত তারা এখন তার ছেলের জন্য ভাত রাঁধে, মুড়ি ভাজে, গ্রামে যদি তাদের কাজ মিটে যায় তাহলে তারা শহরে আসবে কেন? এই হচ্ছে ব্যাপার। গ্রামের যে পরিবর্তনটা হয়েছে সেটা যদি দেখেন তাহলে বুঝতে পারবেন। এই পরিবর্তনের দিকটা ইউ.এন.ও. থেকে একটি প্রতিনিধি দল দেখতে এসেছিলেন এবং তারা এখানকার গ্রামগুলি ঘুরে দেখে বলেছেন যে, একটি নতুন প্রচেষ্টা শুরু হয়েছে। আজকে জমিদারি প্রথা উচ্ছেদ হলেও লুকোনো জমিদারি রয়ে গেছে, একচেটিয়া পুঁজির কারবারি আছে, কিন্তু এর মধ্যেও গ্রামের এই যে উন্নতি—এটা একটা অদ্ভুত ব্যাপার। তারা এই ভূমি-সংস্কারকে অভিনন্দিত করেছেন। তবে এক্ষেত্রে তারা পুরোপুরি সন্তুষ্ট হন নি, আমরাও নই। আজকে লুকোনো জমিদারি উঠে যায় নি, নানারকম সামন্ততান্ত্রিক পদ্ধতি রয়ে গেছে। তবে সেগুলো আস্তে আস্তে তোলা হচ্ছে। তবে দিল্লিতে রাজীব গান্ধী যতদিন থাকবে ততদিন এসব পুরোপুরি তোলা যাবে না। শ্রী গনিখান চৌধুরি যখন পরিকল্পনা রূপায়ণ মন্ত্রী ছিলেন, সেই সময় রাইটার্স বিল্ডিংসে এসে তিনি দু-একটি ভালো ভালো কথা বলেছিলেন। তখন তাকে বলা হল—তুমি এইসব ভালো ভালো কথা বলছ, কাজেই তোমার মুখ দিয়েই বলাব যে, বামফ্রন্ট সরকারকে সমুদ্রে ফেলে দেব। এই কথা অস্বীকার করবার উপায় নেই। শ্রী গনিখান চৌধুরি এখন আর সেই মন্ত্রী নেই, কিন্তু কেন্দ্রে পরিকল্পনা রূপায়ণ মন্ত্রী একজন আছেন। তিনি বলেছেন, ১৯৮৭-৮৮ সালে ২০ দফার যে কাজ হয়েছে পশ্চিমবঙ্গে সেটা সারা ভারতবর্ষে হয় নি। হার্টবার্ট ইউনিভার্সিটির অধ্যাপক অর্থনীতিবিদ শ্রী অমর্ত্য সেন এখানে এসেছিলেন। তিনিও পঞ্চায়েতের কাজ দেখে বলছেন যে, এটা একটা নতুন পথ। আজকে এই পথ নিয়ে ইউ.এন.ও. একটি গবেষণা করছেন এবং সেই গবেষণা লব্ধফল যাতে উন্নয়নশীল দেশগুলো পেতে পারে এবং তার দ্বারা যাতে নিজেদের দেশকে গড়ে তুলতে পারে তারজন্য সেটা সার্কুলেট করা হবে। আজকে এটা পশ্চিমবাংলার গর্বের বিষয়। কিন্তু এতে ওদের কোনও গর্ব হয় না, কারণ ওরা দিল্লির লোকের ক্রীতদাস। ফলে সেইভাবেই ওরা চিন্তা করে থাকেন এবং তারজন্যই আজকে এত বড় একটা অ্যাচিভমেন্টকে ওরা স্বীকার করতে চান না। আজকে আমাদের রাজ্যে মাথাপিছু আয় বেড়েছে এবং এক্ষেত্রে ভারতবর্ষে মাথাপিছু যা আয় তার চেয়ে এটা বেশি। স্যার, আপনি দেখবেন, ১৯৮৩-৮৪ সালে যেখানে সারা ভারতবর্ষে এটা ছিল ৭২১ পয়েন্ট, সেখানে পশ্চিমবাংলায় ছিল ৭২১.৯০ পয়েন্ট। আজকে এটা সারা ভারতবর্ষে ৭৭১.০৫ পয়েন্ট, পশ্চিমবঙ্গ ৮২৮.০৫ পয়েন্ট। সুতরাং পশ্চিমবঙ্গে মাথাপিছু আয় বেড়েছে। কাজেই ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করা যায় না। ভারতবর্ষের অর্থনীতির মধ্যে থেকেও একটি নতুন অবস্থা সৃষ্টি করতে পেরেছি আমরা—এই কথা ইন্ডিয়ান স্ট্যাটিসটিকাল ইনস্টিটিউট ১৯৮৩ সালে বলে গেছে। দারিদ্রসীমার নিচে বসবাসকারী লোকসংখ্যার দিক থেকে যেখানে পশ্চিমবাংলার স্থান ছিল ষোড়শ, সেখানে বামফ্রন্ট সরকারের ৬ বছরের রাজত্বের পর সেটা নেমে দ্বাদশ হয়েছে। এই কথা তারা বলেছেন। যেটা ৫২.২ ছিল পশ্চিমবঙ্গের জনসংখ্যা, আজকে তার পারসেন্ট ৩৪.৫ এ নেমে এসেছে। সুতরাং উন্নতি হয়নি—এটা অস্বীকার করবার উপায় নেই, কারণ তাদেরই হিসাব আমরা এখানে দিচ্ছি। আজকে খাদ্য উৎপাদনের দিকে এখানে আমরা বিগত ১০ বছরে কি করতে পেরেছি? ১৯৬৪-৬৫ সালে শ্রী পি.সি.সরকারের আমলে যেখানে খাদ্য উৎপাদনের পরিমাণ ছিল ৪৭.৬০ লক্ষ মেট্রিক টন, যেখানে শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের সময়ে ১৯৭৫-৭৬ সালে এই সংখ্যা ছিল ৬৮ লক্ষ মেট্রিক টন, সেখানে আজকে সেই

[10-00 — 10-10 P.M.]

সংখ্যা দাঁড়িয়েছে ৭৯.৩০ লক্ষ টনে। সুতরাং খাদ্য উৎপাদনও যে এখানে বেড়েছে সেটা অস্বীকার করতে পারবেন না। এই রাজ্যে নারকেল গাছের চাষও বেড়েছে। বর্তমানে আমাদের এখানে প্রতি হেক্টরে ১০,৯৩০টি নারকেল গাছ রয়েছে। আমাদের পর তামিলনাড়ুর স্থান, সেখানে রয়েছে প্রতি হেক্টরে ৯,৯৬০টি নারকেল গাছ। সুতরাং বাড়েনি? আমাদের উন্নতি হয়নি? এইগুলো যারা দেখতে পায়না, তাদের কি বলা যাবে। চায়ের কথা ধরুন, চা যেখানে ১৯৮৪ সালে ছিল ৬৪৫.১১ মিলিয়ন কেজি, এখন ১৯৮৫ সালে হচ্ছে ৬৫৭.২৮ মিলিয়ন কেজি, উন্নতি হয়নি? মাছের ব্যাপারে দু' দুবার প্রথম পুরস্কার পেয়েছে পশ্চিমবঙ্গ, এই সব কি তারা মনে করেন কিছুই হয়নি? তেমনি ভাবে কেন্দ্রীয় সরকার মাদার ডেয়ারিকে প্রথম পুরস্কার দিল, এটা কি হল, এটা কিছু হয়নি। নারী শিক্ষার প্রথম পুরস্কার দিয়েছিল কেন্দ্রীয় সরকার। ঠিক তেমনিভাবে গ্রন্থাগারের ব্যাপারে ভারত সরকার যেখানে মাথা পিছু এক পয়সা খরচ করে, আমরা সেখানে এক টাকা খরচ করি মাথা পিছু। পশ্চিমবাংলায় ১৯৭৭ সালে ছিল ৭১২টি লাইব্রেরি, এখন ২৫৭০টি লাইব্রেরি হয়েছে। এইগুলো কি কিছুই হয়নি, এই সব কি ওনারা দেখতে পান না? ক্ষুদ্র শিল্পের জন্য আমরা লগ্নি করেছি, ১৯৭৭ সালে যেখানে ৭৫ কোটি টাকা, সেখানে ১৯৮২-৮৭ সালে হয়েছে ২৬৪ কোটি টাকা, ১৯৮৩-৮৪ সালে হয়েছে ৩১০ কোটি টাকা। বায়োগ্যাসের ব্যাপারে আমরা প্রথম হয়েছি সারা ভারতবর্ষের মধ্যে। ওরা কিভাবে আমাদের সাহায্য করছেন দেখুন, ওরা মানে দিল্লির সরকার, আমাদের দরকার ৫৫ হাজার টন ইস্পাত, কিন্তু ওরা বরাদ্দ করলেন ৩০ হাজার টন, কিন্তু দিলেন ১৯৮০-৮১ সালে ২০ হাজার ৪৩৬ টন, তারপর ১৯৮১-৮২ সালে দিলেন ১৯ হাজার ৭৪৭ টন, ১৯৮২-৮৩ সালে দিলেন ৪ হাজার ২৪৭ টন, ১৯৮৩-৮৪ সালে ইস্পাত দিলেন ১ হাজার ৩০২ টন, ১৯৮৪-৮৫ সালে দিলেন ৬ হাজার ৬৬৫ টন। সুতরাং এই ভাবে ওরা আমাদের এই প্রদেশকে সাহায্য করছেন, এইগুলো কি ওরা দেখতে পান না, বোঝেন না? ওরা প্রায়ই বেকার সমস্যার কথা বলেন, আমি এই বিষয়ে আমার একটা অভিজ্ঞতার কথা বলি, ডোমজুড়ে আই.সি.ডি.এস. এ একজন টাইপিস্ট নেওয়া হবে, তার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ১০ জন এর নাম চাওয়া হল, কিন্তু ঐ ১০ জনের মধ্যে মাত্র একজন উপস্থিত হল, তারপর আবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম চাওয়া হল, ১০ জনের নাম দেওয়া হল, কিন্তু দ্বিতীয়বার উপস্থিত হল মাত্র চার জন, অর্থাৎ দুই ক্ষেপে ২০ জনের নাম পাঠানো হলেও উপস্থিত হল মাত্র পাঁচ জন, ১৫ জন এল না, পাঁচ জন অ্যাটেন্ড করল। এই যে এল না, তারা নিশ্চয়ই কোথাও এমপ্লয়মেন্ট হয়ে রয়েছে। আমি শ্রমমন্ত্রীকে বলব, কোথাও একটু ঠেকে যাচ্ছে। ভারতবর্ষের কোথাও তো বি.ডি.ও. অফিসে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেই। আমাদের এখানে আছে। সুতরাং এই যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো আছে, তার মধ্যে কিছু আছে যারা কোথাও না কোথাও চাকরি করছে, যে গুলোকে বাদ দেওয়া যায়। কিন্তু যে কোনও একটা ডিফেক্টের জন্য বাদ দেওয়া যাচ্ছে না। এবার তন্তুজের একটা হিসাব দিচ্ছি এমপ্লয়মেন্টের ব্যাপারে। তন্তুজে ১৯৭৬-৭৭ সালে সমবায়ের সংখ্যা ছিল ৩৫১, আর তন্তুবায় যুক্ত ছিল ১০ হাজার, আর টাকা লগ্নি ছিল দু কোটি ৩৫ লক্ষ টাকা। এটা লগ্নি ছিল। এটা ১৯৮৫-৮৬ সালে এসে দাঁড়ল, সমবায়ের সংখ্যা হল ৯১৭টি, এবং তন্তুবায় যুক্ত হল ৯০ হাজার এবং ক্যাপিটাল ইনভেস্ট করা হয়েছে ৩৫ কোটি টাকা। এটা কি হল?

এটাকে এমপ্লয়মেন্ট বলে না? তেমনি ভাবে খাদি গ্রামোদ্যোগ—যেটার কথা বললে আপনাদের ভালো লাগবে—আপনারা কি করেছিলেন? আপনাদের সময় লগ্নি করা হয়েছিল ১৭ লক্ষ ৮৩ হাজার টাকা, আর এমপ্লয়মেন্ট ছিল ৮২২৫ জন। আর এখন ১৯৮৫-৮৬ সালে সেটা হল ১৯২ লক্ষ ৫৪ হাজার টাকা লগ্নি এবং এখানে লোক সংখ্যা অর্থাৎ এমপ্লয়মেন্ট হল ৪০,৬৪৫ জন। সুতরাং এই যে এমপ্লয়মেন্ট হল, এটার কথা তো ভাবতে হবে! দুটো দিকের কথা তো ভাবতে হবে। জমি পাওয়া থেকে আরম্ভ করে জমি দেওয়া হয়েছে, ভাগচাষী রেকর্ড হয়েছে। সেখানেও তো কিছু এমপ্লয়মেন্ট পেয়ে গেছে। আগে যেখানে বছরের ৪-৫ মাস তারা কাজ পেত এখন সেখানে বছরের ৯-১০ মাস কাজ পাচ্ছে। কোটি কোটি শ্রমদিবস সেখানে সৃষ্টি হয়েছে। এই রূপে নানা রকম ভাবে কর্মসংস্থানের সৃষ্টি করা হয়েছে। আবার ধরুন ১০ হাজার প্রাইমারি স্কুল স্থাপন করা হয়েছে, তার জন্য অন্তত ২ জন করে শিক্ষক নিয়োগ করা হয়েছে। তাহলে ২ হাজার ছেলেকে কর্মসংস্থানের সুযোগ করে দেওয়া হয়েছে। সেই জায়গায় দিল্লি কি করছে? তারা তো ৫ বছর ধরে এমপ্লয়মেন্ট বন্ধ করে রেখে দিয়েছে। সেই জায়গায় পশ্চিমবাংলায় আমরা তো দিচ্ছি। সুতরাং এইগুলি ভালো করে দেখার দরকার আছে। এবার আসুন ওনারা কি রকম সাহায্য করছেন আমাদের। আমাদের বন্দর উন্নয়নের জন্য ষষ্ঠ যোজনায় কত টাকা বরাদ্দ করা হয়েছে সেটা একটু বলি। কলিকাতার জন্য বরাদ্দ হল ৩০ কোটি ৩০ লক্ষ টাকা আর দেওয়া হল অর্থাৎ খরচ করা হল ১৯ কোটি ৮৮ লক্ষ টাকা। হলদিয়ার জন্য বরাদ্দ হল ২১ কোটি ৪৫ লক্ষ টাকা আর দেওয়া হল অর্থাৎ খরচ করা হল ১৩ কোটি ১৮ লক্ষ টাকা। এবার শুনুন বম্বের ক্ষেত্রে কি করা হল। বম্বের জন্য বরাদ্দ করা হল ৬৮ কোটি ৭৮ লক্ষ টাকা আর খরচ করা হল ৯২ কোটি ৪৫ লক্ষ টাকা। তেমনি ভাবে মাদ্রাজের জন্য বরাদ্দ করা হল ৫৪.১৮ কোটি টাকা আর খরচ হল ৮২ কোটি ১৬ লক্ষ টাকা। তাহলে কলিকাতার লোক কি বলবে? আপনারা কলিকাতায় অন্তত পক্ষে যাতায়াত করেন, আপনারা কিছু বলবেন না? আমরা গর্ব করতাম বেঙ্গল কেমিক্যালকে নিয়ে, তখন আপনারা জন্মাননি। বেঙ্গল কেমিক্যাল এবং বেঙ্গল ইমিউনিটিকে এই সমস্তর জন্য ঝাঁঝরা করে দিয়েছেন। তারপর কর্মচারী এবং সাধারণ মানুষের আন্দোলনের ফলে কেন্দ্রীয় সরকার এটাকে টেক-আপ করেছেন। করার পর কি হয়েছে? সেটা হচ্ছে কিছু দিন আগে ১ কোটি ১৭ লক্ষ টাকা আয় ছিল সেটা কমে গিয়ে ১২ লক্ষ ২২ হাজার টাকায় দাঁড়িয়েছে। এইভাবে এইগুলিকে ধংস করে দেওয়া হচ্ছে। এই জন্য আপনাদের সঙ্গে মাল্টিন্যাশনাল অসাধু কারবারিদের এত যাতায়াত। তাদের আপনারা অবাধ বাণিজ্য করতে দিচ্ছেন আমাদের এখানে সব ধংস করে দিচ্ছেন। পশ্চিমবাংলায় যেহেতু এটা আছে, এটাকে দেখা দরকার। এটা অন্তত আপনারা অনুভব করবেন না কেন? শিল্পের জন্য যে সব প্রতিষ্ঠান যুক্ত আছে চেষ্টা শুরু হয়েছে তাদের চটিয়ে দেবার। আপনাদের কেন্দ্রীয় শিল্প মন্ত্রী যিনি আছেন তিনি—বলছেন শিল্পপতিদের দেখে নেব। একবার বলছেন জালান কে দেখে নেব, একবার বলছেন গোয়েংকাকে দেখে নেব আবার বলছেন বিড়লাকে দেখে নেব। এই সব করছেন আপনারা। একজন কেন্দ্রীয় মন্ত্রী যদি এই রকম ভাবে প্রকাশ্যে বলেন, তাহলে তো স্বভাবতই কুঁচকে যাবে তারা? আপনারা পশ্চিমবঙ্গে শিল্প না হবার জন্য ব্যবস্থা করছেন—এ তো সোজা কথা। তারপর ধরুন খরার ব্যাপার, সারা ভারতবর্ষে খরার জন্য আমাদের প্রধানমন্ত্রী ঘুরে বেড়ালেন উড়োজাহাজে করে আজ এখানে কাল ওখানে । আর ঘুরে ঘুরে সর্বত্র খরা খরা করে চিৎকার করে

[10-10 — 10-20 P.M.]

গেলেন, একে বললেন, ওকে বললেন। এত টাকা দেব একে, এত টাকা দেব ওকে। আমাদের পশ্চিমবঙ্গের মানুষের অভিজ্ঞতা আছে এই ব্যাপারে। ১ হাজার ৭ কোটি টাকা দেব বললেন, কিন্তু দিলেন না। এ তো আর অন্য রাজ্য নয়, এ হচ্ছে পশ্চিমবঙ্গ, অন্যেরা শোনে, ওখানকার কংগ্রেসিরা শোনে, চুপ করে থাকে। কালকে এখানে ননীবাবু বলেছেন, আজ আমি এখানে আবার সেই কথা না বলে পারছি না—এন. আর. ই.পি.-র কথা। এন. আর. ই. পি. বাবদ আগের বছরের খরচ বরাদ্দ ছিল ৭১৫ কোটি টাকা, আর এবারে ৬ কোটি টাকা বাড়িয়েছেন। খুব ভালো, দরদ আছে। আর এল. আর. ই. জি. পি.তে কি হল? ১৯৮৭-৮৮ সালে যেখানে ৬৪৭ কোটি ১১ লক্ষ টাকা ছিল, এবারে তা কমে গিয়ে দাঁড়াল ৫২৪ কোটি ৬২ লক্ষ টাকা। তার মানে ১২২ কোটি ৪৯ লক্ষ টাকা কমে গেল। কেননা, খরার জন্য উড়োজাহাজে করে ঘুরে বেড়ানোর খরচ ধরা হয়েছে এর মধ্যে। সেজন্য কমে গেল। অর্থাৎ এই রকম ভাবে লোককে ধাপ্পা দিয়ে, ফাঁকি দিয়ে, মিথ্যা কথা বলে এবং সরকারি তহবিল তছরূপ করলে তো এই জিনিস হতে বাধ্য। কিন্তু মানুষ তাতে কখনও ভুলবে না, বেশিদিন ভোলানো যাবে না। এ থেকেই বোঝা যায় আপনাদের যোগ্যতা কতখানি। আপনারা আমাদের যোগ্যতা নিয়ে-টাকা ফেরৎ যাচ্ছে, এই রকম বলে চিৎকার করেন। এই যে যোগ্যতা নিয়ে এত চিৎকার করেন তা আপনাদের যোগ্যতা দেখেই বোঝা যায়। সকাল বেলায় রেডিও খুললেই শোনা যায় দার্জিলিং মেল আজ ৩ ঘণ্টা দেরিতে আসছে, দিল্লি এক্সপ্রেস প্রায় ৭ ঘণ্টা দেরিতে আসবে, অমুক ট্রেন ১ ঘণ্টা দেরিতে আসছে। টেলিফোন তুললেই আপনাদের যোগ্যতা বোঝা যায় কতখানি আছে? আপনাদের যোগ্যতা কতখানি, সে সম্বন্ধে আর একটি কথা বলছি। গত ৭ই মার্চ দিল্লি গভর্নমেন্টর সম্বন্ধে পি.এ.সি.র রিপোর্ট বেরিয়েছে লোকসভাতে। তাতে বলা হয়েছে ১৯,৬২১ কোটি ৪৩ লক্ষ টাকা খরচ করা যায় নি। কিন্তু টাকা খরচ করার জায়গা কি আমাদের এখানে ছিল না? হলদিয়াতে, দুর্গাপুরে কি টাকা খরচ করা যেত না? ঐ টাকা কি ইলেকট্রনিক্স'এ খরচ করা যেত না? শিক্ষা খাতে কি ঐ টাকা দেওয়া যেত না, বা অন্য কোনও খাতে কি দেওয়া যেত না? এই তো হচ্ছে আপনাদের চেহারা , যোগ্যতা। এই যোগ্যতা নিয়ে রাজীব গান্ধী যাতে আর শাসন করতে না পারেন, তিনি যাতে হঠে যান সেজন্য সারা ভারতবর্ষে গত ১৫ তারিখে তোলপাড় হয়েছে। অথচ আপনারা রেডিও, টেলিভিসনে মিথ্যা কথা বললেন। টেলিভিসনে, রেডিওতে আপনারা দাবি করলেন ঐ দিন দোকান খোলা ছিল। দোকান দু'একটা খোলা দেখাতে পারেন, কিন্তু কারখানাগুলোর ছবি তো টেলিভিসনে একবারও দেখালেন না? সারা ভারতবর্ষ অচল হয়ে যাওয়ার পরও রাজীব গান্ধী এখনও ক্ষমতায় বসে আছেন। ঐ সমস্ত কুকর্ম করার জন্য তাকে নামিয়ে দেবার জন্য আন্দোলন হচ্ছে। নতুন করে নির্বাচনের জন্য আন্দোলন হচ্ছে। এরজন্য আপনাদের প্রস্তুত হতে হবে। আপনারা বাধ্য হবেন গদি ছাড়তে। এই কথা বলে আমি এই বাজেট প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করে, সারা পশ্চিমবঙ্গের পক্ষ থেকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর:** মাননীয় স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গের ১৯৮৮-৮৯ সালের বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি কোনওক্রমেই সমর্থন করতে পারছি না এবং এই

বাজেটকে দূরীভূত করার জন্যে আমার যুক্তি থেকে আমি বলতে চাই যে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সম্পূর্ণ জনবিরোধী বাজেট। এই বাজেটের সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। আজকে অর্থমন্ত্রীর এই বাজেটে অর্থনীতির সঙ্গে কোনও সম্পর্ক না রেখে রাজনৈতিক একটা কচকচানি তৈরি করেছেন। প্রকৃত অর্থনৈতিক মান উন্নয়নের চিত্র এই বাজেটের মধ্যে নেই, এই বাজেটের মধ্যে প্রকৃতপক্ষে কতগুলি স্ট্যাটিসটিকাল রিটার্ন কাগজে কলমে কতগুলি সংখ্যাতত্ত্বের পরিসংখ্যান এই বাজেটের মধ্যে ফুটে উঠেছে। সুতরাং এই বাজেট কখনই পশ্চিমবঙ্গের গরিব মানুষ, সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ এবং শ্রমিকদের উপকারে আসতে পারে না। এই বাজেট কেবলমাত্র সি.পি.এমের ক্যাডারদের জন্য তৈরি করা হয়েছে। এই বাজেটে কতগুলি সি.পি.এমের কর্মীদের কাজ পাইয়ে দেওয়ার বাজেট। এই বাজেট পরিপূর্ণভাবে দুর্নীতিতে ভরা এবং বিকেন্দ্রীকরণ করার একটা বাজেট। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে তিনি বলেছেন যে জাতীয় খাতের টোটাল ইনকামের যে খরচ তার ৫০ পারসেন্ট পঞ্চায়েতের মাধ্যমে বিলি করতে চান এবং তিনি বলে রেখেছেন যে ৫০ পারসেন্ট পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হবে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী কি জানেন যে এই পঞ্চায়েতে কারা আজকে দায়িত্ব নিয়ে বসে আছেন? এই যে পঞ্চায়েতকে অর্থ দেওয়া হবে তা কি প্রকৃতপক্ষে তার সদ্ব্যবহার হবে? কোনওদিন সদ্ব্যবহার হতে পারে না কারণ এই পঞ্চায়েতকে যে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা দিচ্ছেন তার একটা ভালো অডিট করবার ব্যবস্থা নেই, তারজন্যে কোনও এক্সপার্ট লোক নেই, কোনও এক্সপেরিয়েন্স লোক নেই যে টাকাটার সদ্ব্যবহার হচ্ছে কিনা দেখবেন। এরজন্য কোনও কড়া ব্যবস্থা নেই। আজকে কেন্দ্রীয় সরকার যে টাকা পাঠাচ্ছেন তার সবটাই পঞ্চায়েতের থ্রু দিয়ে খরচ হচ্ছে এবং সেই অর্থ দিয়েই ওরা আজকে জিতে এসেছেন। আজকে পঞ্চায়েতে হরির লুঠ হচ্ছে। লক্ষ লক্ষ কোটি কোটি টাকা সেন্ট্রাল দিচ্ছে সেই টাকা পঞ্চায়েতের মাধ্যমে চুরি হচ্ছে। এই বাজেট পরিপূর্ণভাবে জনবিরোধী বাজেট, এতে গ্রামের লোকের কোনও উপকার হবে না। আজকে ওইপাশে যারা বসে আছেন তারা সি.পি.এম দলের লোক এবং সবচেয়ে বড় বড় দপ্তরগুলি নিয়ে তারা বসে আছেন এবং ৫০ পারসেন্ট টাকা তারা চুরি করছেন। আর ওদের যে শরিকদলগুলি আছে যথা ফরওয়ার্ড ব্লক, আর এস পি, সি পি আই-এরা কিছু কিছু খরচ করতে পারে কিন্তু কিছু করতে দেওয়া হয় না। ওদের ঠুটো জগন্নাথ করে বসিয়ে রাখা হয়েছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলি আমেরিকান প্রখ্যাত রাইটার। ওয়াশিংটন আর্ভিল একটি কথা বলেছিলেন in finance much paper and much poverty may co-exist. আজকে অর্থমন্ত্রী যে বাজেট দিয়েছেন তা শুকনো পাতায় দারিদ্রের প্রাচুর্যেতে ভরা এবং প্রখ্যাত রাইটার যা লিখেছেন অর্থমন্ত্রীর বাজেট তার সঙ্গে মিলে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী মহাশয়, যে ভূমিসংস্কারের উপর যথেষ্ট গুরুত্ব দিয়ে বলেছেন এটা কোনও দয়া-দাক্ষিণ্যের ব্যাপার নয়। তিনি সব দিক থেকে ভূমিসংস্কারের উপর প্রশস্তি করেছেন। আজকে ভূমির চিত্র টা কি—পশ্চিমবাংলায় জমিদারি প্রথা উচ্ছেদ হবার পরে—যদি ট্রেজারি বেঞ্চের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে, এর মধ্যে অনেক কিছু লুকিয়ে আছে—যাদের আত্মীয়স্বজন আছেন তারা স্বনামে ও বেনামে ৭৫ বিঘা করে জমি লুকিয়ে রাখত। ১৯৭২ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নির্দেশে—আপনারা যে সমস্ত জমিদার চোরদের মদত দিতেন—আমরা সেই সমস্ত ব্যক্তির জমি

[10-20 — 10-30 P.M.]

কমিয়ে দিয়ে চাষীদের নামে বিলি করে দিয়েছি। আজকে এই ১১ বছর ধরে আপনারা আছেন, আপনারা বলতে পারবেন যে, বামফ্রন্ট সরকার তারা গরিবের স্বার্থে, চাষীর স্বার্থে, ভূমিহীনদের স্বার্থে একটা সুষ্ঠ সুপরিকল্পিত ভূমিনীতি পরিবেশন করেছেন? বলতে পারবেন না। আজকে কি হয়েছে পশ্চিমবাংলায়, বর্গাদার অপারেশনের নামে, বর্গীর হামলা হচ্ছে, আপনারা গরিবে গরিবে সংঘর্ষ লাগিয়েছেন। আজকে আপনারা সবদিক থেকে ভূমির সুষ্ঠ বণ্টনকে শেষ করে দিয়েছেন। আপনারা জানেন ১৯৭৫ সালে যখন আমরা ছিলাম তখন আমরা পশ্চিমবাংলায় গরিব ভূমিহীনদের ১০ লক্ষ একর জমি পাইয়ে দেবার ব্যবস্থা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৫ সালে পশ্চিমবাংলায় ২০ লক্ষ ভাগচাষী, বর্গাচাষী আছে তাদের মধ্যে ৮ লক্ষ বর্গা চাষীকে আমরা বর্গার ব্যবস্থা করে দিয়েছিলাম। আজকে বর্গার রেকর্ডের নামে বর্গীর হামলা চলছে। আজকে ভাগ-চাষী তার যে সত্ব সেটা পচ্ছে না। কংগ্রেস আমলে ১৯৭৩ সালে যে ভাগচাষ আইন হয়, সেই আইনে বলা হয়েছিল যে ভাগচাষী ভাগে জমি চাষ করছে—তার গরু লাঙ্গল ইত্যাদি নিয়ে—সেইজন্য ফসলে তার অধিকার থাকবে ৭৫ ভাগ, আর মালিকের অধিকার থাকবে ২৫ ভাগ। এই আইন করেছে কংগ্রেস। স্যার, আপনার মাধ্যমে জানাই ১৯৬৭-৬৯ প্রত্যেক বছর একবার করে সি.পি.আই., সি.পি.এম., আর.এস.পি. মারামারি, খুনোখুনি, কাটাকাটি করেছিলেন খাসজমি পাইয়ে দেবার জন্য। আমাদের পশ্চিমবাংলায় ১২ লক্ষ একর খাসজমি আছে। আমরা পশ্চিমবাংলায় ল্যান্ড অ্যাডভাইসারি কমিটি করেছিলাম তাতে সি.পি.এম., সি.পি.আই. কংগ্রেস পার্টি নিয়ে একটা সর্বদলীয় কমিটি আমরা তৈরি করেছিলাম। আমরাই প্রথম লর্ড কর্ণওয়ালিশের মতো চিরস্থায়ী বন্দোবস্ত করে তাদের রায়তি সত্ব দিয়েছিলাম। আজকে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী বলছেন যে, ১২ লক্ষ ৫৬ হাজার একর কৃষি জমিকে ওনারা চাষীদের মধ্যে ন্যস্ত করেছেন, এই ১২ লক্ষ একর জমির মধ্যে ১০ লক্ষ একর জমি কংগ্রেস আমলেই বিলি হয়েছে। ভূমিরাজস্বমন্ত্রী তিনি বসে আছেন উনি বলতে পারবেন আমরা কখনও আপনাদের মতো জমি রায়তি দিতে মারামারি খুনোখুনি করেছি কিনা। আপনারা বিলি করেছেন মাত্র দেড় লক্ষ একর খাস জমি। আজকে অর্থমন্ত্রী মহাশয় যে গালভরা কথা শোনাচ্ছেন সেটাকে সমর্থন করতে পারছি না। আজকে এই যে মিনিমাম ওয়েজেস বা ন্যূনতম মজুরি আইন এটা ১৯৭৪ সালে কংগ্রেস প্রথম পাস করে। মেদিনীপুর জেলায় হয়ত ৬ টাকা রোজ, ২৪ পরগনা জেলায়—৭ টাকা রোজ, বর্ধমান জেলায় ৫ টাকা রোজ আর যাদবপুরে ৯ টাকা রোজ। আমরাই প্রথম এই আইনটা পাস করেছিলাম ১২.৪৭ পয়সা দৈনিক মজুরি। আজকে সেটা বাড়তে বাড়তে এসে দাঁড়িয়েছে ১৮.১০ পয়সা। প্রত্যেকটি ব্লকে আমরা কংগ্রেস আমলে মিনিমাম ওয়েজেস অ্যাক্টের পদ সৃষ্টি করে অ্যাপয়েনন্টমেন্ট দিয়েছি। আপনারা এটা করেননি গরিবের স্বার্থে চাষীদের স্বার্থে শ্রমিকদের স্বার্থের কথা চিন্তা করে। ১১ বছর ধরে পশ্চিমবাংলায় যে সরকার আছে, যারা নিজেদেরকে বলেন সর্বহারার সরকার, গরিবের সরকার, তারা ভূমিহীনদের স্বার্থে গরিবের স্বার্থে একটা আইন পাস করতে পারেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই পশ্চিমবঙ্গের এই বাজেটে যেটা আমার কাছে সবচেয়ে দুর্বল দিক বলে মনে হচ্ছে সেটা হচ্ছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে কতকগুলি অনুৎপাদক শ্রমের কথা বলেছেন, কর্ম সংস্থানের জন্য আর এল ই জি পি, এন আর ই পি এই সমস্ত প্রকল্পে টাকা দিয়েছেন।

কিন্তু এই টাকার সমস্তটা দিচ্ছে কেন্দ্র। তাই তিনি লজ্জা ঢাকবার জন্য ছোট নতুন প্রকল্প নিয়েছেন। গ্রামে যেমন এন আর ই পি, আর এল ই জি পি হচ্ছে তেমনি কলকাতায় মিউনিসিপ্যালিটিতে করবেন এবং তিনি চাচ্ছেন এর মাধ্যমে তাদের কিছু ক্যাডারদের গুন্ডাদের কর্ম সংস্থানের ব্যবস্থা করবেন। আজকে রুর‍্যাল বেঙ্গল এবং কলকাতার মধ্যে একটা ব্যবধান সৃষ্টি করছেন। রুরাল বেঙ্গলের জন্য এই পরিকল্পনা বাবদ তিনি ৮ কোটি টাকা ধরেছেন, আর শহরের জন্য ১০ কোটি টাকা ধরেছেন, এই হচ্ছে তার দৃষ্টিভঙ্গি। শিক্ষা খাতে তিনি বলেছেন যে বৃত্তিমূলক শিক্ষা এবং ট্রেনিং-এর ব্যবস্থা করবেন। আপনারা জানেন এই পরিকল্পনা সম্পূর্ণ বোগাস পরিকল্পনা। ১৯৭৭ সালে এই পশ্চিমবঙ্গের হায়ার সেকেন্ডারি প্রতিষ্ঠান তৈরি হয়েছিল যাতে বলা হয়েছিল জেনারেল এডুকেশন থাকবে, ভোকেশনাল এডুকেশন বা বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থার ইনফ্রাস্ট্রাকচার আমাদের দেশে তৈরি করা হয়নি, তাই ভোকেশনাল ট্রেনিং নিয়ে পাশ করার পর চাকরির জন্য এই সমস্ত এম এল এ, মিনিস্টারদের পিছনে ঘুরতে হবে, চাকরি-বাকরি কিছু পাবে না। আজকে বৃত্তিমূলক যে শিক্ষা মন্ত্রী বসে আছেন, আমাদের যে ন্যাশনাল এডুকেশন পলিসি সেই পলিসি অ্যাডপ্ট করতে অসুবিধা কোথায়? যদি মডেল স্কুল হয় তাহলে গ্রামের গরিব ছেলে, শিডিউলড কাস্ট, শিডিউলড ট্রাইবসদের ছেলে তারাও এর মাধ্যমে পঠন-পাঠন করতে পারবে। কেন আপনারা তার বিরোধিতা করছেন? মাননীয় শিক্ষামন্ত্রী আমার সহকর্মী, একসঙ্গে শিক্ষা আন্দোলন করেছি। আজকে খবরের কাগজে উনি নিজে অক্ষমতার কথা বলেছেন। ওনার যে ফাইল সেটা ফিরে এসেছে, হাইকোর্টের ইনজাংকশনের ফলে কোনও সংগঠিত নতুন স্কুলকে অনুমোদন দিতে পারছেন না, শিক্ষকদের অ্যাপয়েন্টমেন্ট দিতে পারছেন না। মধ্যশিক্ষা পর্ষদের অবস্থা কি ওখানে সভাপতি তার ইচ্ছামতো কাজ করেন। আগে ভবেশ মৈত্রকে, বি.কম. কম্পার্টমেন্টাল পাশ করা লোককে মধ্যশিক্ষা পর্ষদের প্রেসিডেন্ট করেছিলেন। হায়ার সেকেন্ডারি কাউন্সিলে অনিলা দেবীকে চেয়ারম্যান করে দিলেন যিনি বি.টি. পরীক্ষা দিয়ে বার বার ফেল করলেন। তিনি বয়সের ভারে নড়তে-চড়তে পারেন না, তাকে কোনও রকম কাউন্সিল চালাতে হচ্ছে। এই প্রশ্নপত্রে কারচুপি হল শিক্ষা মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা নিতে পারলেন না। ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলর নিযুক্ত হলেন, তিনি ২ বছর ইউনিভার্সিটিতে যেতে পারলেন না, কর্মচারিদের তার পিছনে লেলিয়ে দিলেন। ফলে শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য চরম দলবাজি চলছে সেটা যদি আপনি পরিবর্তন করতে না পারেন তাহলে বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থা বলুন আর জেনারেল শিক্ষা ব্যবস্থা বলুন কিছু চলতে পারে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় স্বাস্থ্য দপ্তরের উন্নয়নের কথা বলেছেন। আমরা কি দেখতে পেয়েছি—এই সমস্ত বাজেট পাস করে বাচ্চা বাচ্চা ছেলেদের মাথায় টুপি পরানো যায় কিন্তু আমাদের মতো লোককে টুপি পরানো যাবে না। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে ১৯৭২ সাল থেকে ১'৯৭৭ সালের মধ্যে নতুন স্বাস্থ্য নীতি গ্রহণ করে প্রত্যেকটি ব্লকে প্রাইমারি হেল্‌থ সেন্টার দুটি এবং আনুপাতিক হারে অনেকগুলি করে সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার করার ব্যবস্থা করেছি। আজকে কিন্তু স্বাস্থ্য দপ্তরে কি দেখতে পাচ্ছি? এখানে রিপোর্ট দেখতে পাচ্ছি রাজ্যের হাসপাতালগুলির কি অবস্থা। পলিক্লিনিক একটিও বাড়াতে পারেন নি। ১৯৮৫ সালে শয্যা সংখ্যা ছিল ৭১১, ১৯৮৬ সালে সেটা হল ৭৫২। মোট শয্যা সংখ্যা ছিল ৫৩ হাজার ৩০, ১৯৮৬ সালে সেটা বেড়ে হল ৫৩,১৩৭। ১৯৮৬ সালে যে শয্যা ছিল ৪১২, ১৯৮৭ সেই হাসপাতালের সংখ্যা ৪১২তেই রয়ে গেল। গ্রামের জনসাধারণের জন্য পলিক্লিনিকের কোনও

[10-30 — 10-40 P.M.]

ব্যবস্থা হয় নি।

১৯৮৫ সালে পশ্চিমবাংলায় পলিক্লিনিকের সংখ্যা ছিল ৬০৮ আজকে সেই সংখ্যা আর বাড়ছে না। গ্রামাবাংলায় চিকিৎসা ব্যবস্থার জন্য গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলির সংখ্যা ছিল ৩৩৫ এবং শয্যা সংখ্যা ছিল ৬৬৮৩। ১৯৮৬ সালে ৩৩৭টি সংখ্যা বাড়ল। পশ্চিমবাংলায যেখানে ৩৩৮টি ব্লক সেখানে মাত্র ২টি হাসপাতাল বাড়ল। আবার ১৯৮৬ সালে ৩৩৭৮ ১৯৮৭ সালেও সেই একই রয়ে গেল। ১৯৮৫ সালে বেড সংখ্যা ছিল ৬৬৮৩, ১৯৮৭ সালে মাত্র ৪০টি বেড বাড়ল। এই হচ্ছে স্বাস্থ্য দপ্তরের অবস্থা। মফস্বলে ২৫% হাসপাতালে ডাক্তার নাই হাসপাতালে ডাক্তার নাই হাসপাতালে কুকুর ঢুকছে এটা নিয়ে যাচ্ছে, ওটা নিয়ে যাচ্ছে ছেলে নিয়ে যাচ্ছে। আজকে স্বাস্থ্য মন্ত্রীর মনের কথা হচ্ছে আমি আর চালাতে পারছি না। এই হচ্ছে স্বাস্থ্য দপ্তরের অবস্থা। ব্লাড ব্যাঙ্ক রক্ত থাকে না মুমূর্ষ রোগীদের চিকিৎসা ব্যবস্থা নাই। আবার ঘুস না দিলে রোগী হাসপাতালে ভর্তি হয় না। আজকে মেডিক্যাল কলেজের কি অবস্থা? আমরা চেয়েছিলাম যে প্রত্যেকটি জেলাভিত্তিক উপযুক্ততা দেখে একটি করে মেডিক্যাল কলেজ করুন। আপনাদের প্রয়াত নেতা বিরূপ হয়ে গেলেন। আমরা বলেছিলাম জেলাভিত্তিক ডাক্তার বাড়ান। কারণ লোকসংখ্যা আগের তুলনায় বেড়ে গেছে। এতে ২৪ পরগনা পেল ২২৫, মেদিনীপুর ১৭৫, হাওড়া ৮৫, কলকাতা ৪০। আজকে যে ডাক্তার ভর্তি করা হচ্ছে তাতে দেখতে পাচ্ছি ৬০% কলকাতা থেকে নেওয়া হচ্ছে। আজকে আপনি যে বাজেট পেশ করেছেন তাতে গ্রামের সকল দিকে সমস্যার সৃষ্টি হয়েছে। তার পর আজকে দেখতে পাচ্ছি আবাসন প্রকল্প যেটা গরিব মানুষের স্বার্থে করা হয়েছিল। এবং কেন্দ্রীয় সরকার থেকে যে তার জন্য টাকা দেওয়া হয়েছিল তাতে আমাদের পশ্চিমবাংলা সকল দিক থেকে পিছিয়ে পড়েছে। তার কোনও রকম ব্যবস্থা করার কিছু নেই। এই যে পশ্চিমবাংলায় এল আই জি হাউসিং স্কীম তাতে টারগেট ছিল ৭৫৫ অ্যাচিভমেন্ট হল ১৮৫। সেখানে পারসেন্টেজে হচ্ছে ২৪৩% উড়িষ্যায় সেখানে টার্গেট ছিল ৩৬৭, কিন্তু অ্যাচিভ করেছে ৪ হাজার ৩৯৪। পারসেন্টেজ হচ্ছে ১১৯৭%। উড়িষ্যা, মধ্যপ্রদেশ, কেরালা, রাজস্থান, মহারাষ্ট্র, পাঞ্জাব, তামিলনাড়ু, ত্রিপুরা পর্যন্ত লক্ষে পৌঁছে গেছে। আর পশ্চিমবাংলা নিম্ন, নিম্ন-মধ্যবিত্তদের এল.আই.জি স্কীমে প্রায় ১৫/১৬টি স্টেটের সব দিক থেকেই পিছনে পড়ে রয়েছে। স্লাম ইমপ্রুভমেন্ট, ডেভেলপমেন্টের ব্যাপারে এবারে আসা যাক। এই বস্তি উন্নয়নের ব্যাপারে পশ্চিমবাংলার টার্গেট ছিল ৮৫ হাজার ৪০০, সেখানে হয়েছে ৮৭ হাজারের মতো। আর অন্যান্য স্টেটে এর চেয়ে দেড় দু'গুণ বেশি হয়েছে। জম্মু কাশ্মীরের টার্গেট ছিল ১৫ হাজার ২৯১, ফুল ফিল হয়েছ ১২ হাজার ২০৫, অর্থাৎ পারসেন্টেজ হচ্ছে ১৪৫%। মধ্যপ্রদেশের টার্গেট ছিল ৮৯ হাজার ৪৬৭। কিন্তু ওরা ফুল ফিল করেছে ১ লক্ষ ৭ হাজারের বেশি। পারসেন্টেজ হচ্ছে ১৫৫%। কিভাবে অন্যান্য স্টেটে কাজ হয়েছে সেটা আমরা এই টেবল থেকে দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটে সরকারি কর্মচারিদের জন্য কি করেছেন সেটা একটু দেখা যাক। রাজ্য সরকারি কর্মচারীর কো-অর্ডিনেশন কমিটি গত ১১ বছর ধরে তাদের জন্য বহু চুরি, জোচ্চুরি, ভোটার লিস্টে কারচুপি ইত্যাদি করে নানা রকম সহযোগিতা করেছেন। কিন্তু এই সরকারি

[10-40 — 10-50 P.M.]

কর্মচারিদের জন্য আপনি কি রেখে গেছেন? বর্তমানে তাদের জন্য তিনি কিছুই বলছেন না, বকেয়া ডি.এ. মহার্ঘ ভাতার ব্যাপারে তিনি কিছুই বলেন নি। বোনাস দিচ্ছেন বলেছেন। কিন্তু বেতনের কি ব্যবস্থা করবেন সেটা কিছুই বলছেন না। নতুন করে বেতন পুনর্বিন্যাসের ব্যবস্থা করতে পারবেন কিনা, সঠিক ভাবে কিছুই বলেন নি। সেই জন্য তিনি সঠিক ভাবে কিছুই করতে পারেন নি। এই কো-অর্ডিনেশন কমিটি এত লড়াই করে, মারামারি করে, ভোটার লিস্টে কারচুপি করে, ব্যালট বাক্স চুরি করে আপনাদের যে জিতিয়ে দিল, তাদের জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয় স্পষ্টভাবে কিছু ঘোষণা করতে পেরেছেন কি? আজকে সব দিক থেকে তিনি সম্পূর্ণ ব্যর্থ হয়ে পড়েছেন। পশ্চিমবাংলার শ্রম দপ্তরের অবস্থাটা একটু দেখা যাক। সব দিক থেকে শ্রমদপ্তরকে একটা দেউলিয়া অবস্থার মধ্যে ফেলে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় প্রায় ৩ লক্ষ একর বিঘা জমি আমরা দেখতে পাচ্ছি। কৃষিতে আপনারা সব দিক থেকেই ব্যর্থ হয়েছেন। পশ্চিমবাংলার অধিকাংশ কলকারখানাতেই ক্লোজার, লক-আউট চলছে। সেখানে মালিকদের হয়ে আপনারা দালালি করছেন। যে বামফ্রন্ট সরকার একদিন টাটা, বিড়লা, গোয়েঙ্কা, ডালমিয়া, বাজোরিয়ার সমালোচনা করত, আজকে তাদেরই সঙ্গে আঁতাত করতে বদ্ধপরিকর। পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রি, শিল্পকে আজকে কোথায় পৌছে দিয়েছেন দেখুন। লক-আউট, ছাঁটাই, ধর্মঘট কত শ্রম দিবস নষ্ট হয়েছে সেটাই আমি তুলে ধরছি। ১৯৮৫ সালে ধর্মঘটে ১৩ হাজার ৫২৭ শ্রম দিবস নষ্ট হয়েছে, লক-আউটে ১ লক্ষ ৩৫ হাজার ৮৮৫ শ্রম দিবস নষ্ট হয়েছে। এই দুটো যোগ করলে ২ লক্ষ ছাড়িয়ে চলে যাচ্ছে। ১৯৮৬ সালে ধর্মঘটে ২৩ হাজার ১৩০ শ্রম দিবস নষ্ট হয়েছে, আর লক-আউটে ১ লক্ষ ২৩ হাজার ১৭৮ শ্রম দিবস নষ্ট হয়েছে। পশ্চিমবাংলায় এইভাবে শ্রম দিবস নষ্ট হয়েছে। কোথায় গেল, পেনশন, গ্র্যাচুইটি, প্রভিডেন্ট ফান্ডের টাকা? ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট বাস্তবায়িত করতে পেরেছেন? পশ্চিমবাংলার শিল্প শ্রমিকদের কি অবস্থা সৃষ্টি করেছেন সেটা একবার ভেবে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবার ইন্দিরা আবাসন প্রকল্পের কথা বলতে চাই। আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি. এইগুলি সেন্ট্রাল গভর্নমেন্টের প্রকল্প। এই প্রত্যেকটি কাজে এরা একটা রাজনৈতিক ভাবে বলবার চেষ্টা করছেন। উনি বাজেটের মধ্যে বলেছেন—"আমি নম্রভাবে, ভদ্রভাবে, বিনয়ের সঙ্গে বলছি, নতুন আবদার করে বলছি, হেসে বলছি, ভাই বলে বলছি ইত্যাদি ইত্যাদি"—এইভাবে উনি একটা এমন জাগলারি বাজেট তৈরি করে ভেলকি দেখাতে চাচ্ছেন, তাতে কিন্তু ভোবি ভোলবার নয়। এই ভেল্কি আমরা বুঝি, এই ভেল্কি অন্য জায়গায় চলতে পারে, বিহারে চলতে পারে কিন্তু পশ্চিমবাংলার মানুষ এই ভেল্কির কাছে মাথা নত করবেন না। স্যার, এবারে আমি আর.এল.ই.জি.পি. প্রকল্পের কথায় আসছি। এতে টার্গেট অ্যাচিভ অ্যাজ অন ৩১.৩.৮৫, তাতে দেখছি, পশ্চিমবঙ্গের টার্গেট ছিল ৬০ হাজার আর অ্যাচিভ হয়েছে ৪০ হাজার ৪০১। ৬৭.৩৩ পারসেন্ট। হোয়ার অ্যাজ অন্ধ্রে টার্গেট ছিল ১১ লক্ষ ১০ হাজার, অ্যাচিভ হয়েছে ১৫ লক্ষ ৪৯ হাজার ৭২৬, ১৩৯.৬১ পারসেন্ট। গুজরাটে টার্গেট ছিল ২ লক্ষ, হয়েছে, ৪ লক্ষ ৭ হাজার ৫৭০, ২০৩.৭৮ পারসেন্ট। কর্ণাটকে অ্যাচিভ হয়েছে ১১৯.৩৭ পারসেন্ট। মহারাষ্ট্রে অ্যাচিভ হয়েছে ১৯৭.০৬ পারসেন্ট। ত্রিপুরাও পশ্চিমবঙ্গকে ছাপিয়ে গিয়েছে। ত্রিপুরার হয়েছে ১২০.৩৫ পারসেন্ট। স্যার, সংসদের থার্টি সেকেন্ড রিপোর্ট অব দি এস্টিমেটস কমিটি, তার থেকে এই

হিসাবগুলি আমি দিচ্ছি। এখন দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গের স্থান ভারতের ১২/১৩টি রাজ্যের পর। আর.এল.ই.জি.পি. প্রকল্প নিয়ে ওরা ঢাকঢোল বাজান কিন্তু এর অবস্থাটা কি সেটা একটু শুনুন স্যার। এক একটা ব্লকে বছরে ৩/৪ লক্ষ টাকা করে দেওয়া হচ্ছে এবং বলা হচ্ছে ১১ হাজার টাকা খরচ করে একটা বাড়ি করতে হবে। সেখানে দেখা যাচ্ছে ৩/৪ হাজার টাকা খরচ করে এক একটা বাড়ি করা হচ্ছে এবং ৬/৭ মাস যেতে না যেতেই সেই বাড়িগুলি ধসে পড়ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি বলব, কেন্দ্র যে টাকাটা দিচ্ছেন সেটার সদ্ব্যবহার হচ্ছে কিনা তা আপনি একটু খতিয়ে দেখুন। পঞ্চায়েতের হিসাবপত্রের অডিটের কোনও ব্যবস্থা ঠিকমতো হচ্ছে না এবং সেখানে সর্বত্র শৈথিল্যের ভাব আমরা লক্ষ্য করছি। স্যার, এই অবস্থার প্রতিবাদ করতে গেলে সেখানে কংগ্রেস কর্মীদের মার খেতে হচ্ছে। ব্লকে ব্লক লেভেল কমিটিতে এবং ডিসস্ট্রিক্টে ডিস্ট্রিক্ট লেভেল কমিটিতে কংগ্রেসের লোকদের রাখা হচ্ছে না। ওরা পঞ্চায়েতকে বলছেন প্রকল্প টাঙ্গিয়ে দাও, হিসাব টাঙ্গিয়ে দাও আর টাকাটা দিচ্ছেন জেলাপরিষদকে। জেলাপরিষদকে যখন টাকাটা দিচ্ছেন তখন জেলাপরিষদকেই বলুন না সেই সমস্ত টাকার হিসাব টাঙ্গিয়ে দিতে। সব চোরের দল, গুন্ডাদের দল ওখানে বসে আছে তাই কোনওরকম ব্যবস্থা হচ্ছে না। এর পর স্যার, আমি আই.আর.ডি.পি.র কথায় আসছি। পশ্চিমবঙ্গের টার্গেট ছিল ১ লক্ষ ৯১ হাজার ৭৩৯, সেটা ওরা পরিপূর্ণ করতে পারেন নি, করেছেন ১লক্ষ ৮৪ হাজার ৬২৩। সেই জায়গায় অন্য রাজ্যগুলির অবস্থা কি দেখুন। উত্তরপ্রদেশে টার্গেট ছিল ৬ লক্ষ ২০ হাজার, পেয়েছে, ৬ লক্ষ ১২ হাজার ৮৫০। পাঞ্জাব-টার্গেট ছিল ৪ লক্ষ ৪১ হাজার ২৭, হয়েছে, ৫ লক্ষ ৫১ হাজার ৭২। বিহার-টার্গেট ছিল ৪ লক্ষ ২৯ হাজার ১৪২, হয়েছে ৪ লক্ষ ৪৬ হাজার ৫৭০। আই.আর.ডি.পি.র ক্ষেত্রে এই সরকার এর যে উদ্দেশ্য বা লক্ষ্য সেটা পুরণ করতে পারেন নি। ড্রিঙ্কিং ওয়াটার বা পানীয় জল সরবরাহের ক্ষেত্রে দেখুন। পশ্চিমবাংলাকে ৯১টি স্কীম কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন তারমধ্যে মাত্র ৮টি স্কীম এরা কমপ্লিট করতে পেরেছেন, বাকিগুলি এখনও করতে পারেন নি। তারপর স্যার, এই ১৮তম রিপোর্ট, পাবলিক অ্যাকাউন্টস কমিটির দেখুন, তাতে বলা আছে, পশ্চিমবাংলায় ৭২২টি প্রবলেম ভিলেজ স্টিল টু বি কভার্ড। স্যার, এই বামফ্রন্ট সরকার যে বাজেট পেশ করেছেন তা সম্পূর্ণ জনস্বার্থ বিরোধী বাজেট এবং সি.পি.এম.-এর ক্যাডার পোষার রাজনীতির বাজেট। এই বাজেটে ওরা কথায় কথায় কেন্দ্রীয় সরকারকে গালাগালি দিয়েছেন এই বলে যে কেন্দ্র টাকা দিচ্ছেন না কিন্তু কেন্দ্র যে টাকা দিচ্ছেন সেই টাকাও চুরি হচ্ছে। ওরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলতে গিয়ে পঞ্চায়েতের কথা বলেছেন কিন্তু স্যার, আমরা দেখছি এই পঞ্চায়েতের মাধ্যমে ওরা দুর্নীতিকে বিকেন্দ্রীকরণ করেছেন ক্যাডাররাজ সৃষ্টি করার জন্য। স্যার, এই বাজেট অর্থনৈতিক না হয়ে রাজনৈতিক বাজেট হয়েছে তাই এই বাজেটকে সর্বোতভাবে বিরোধিতা করে আমি শেষ করলাম।

[10-50 — 11-00 A.M.]

**श्री [illegible] आलि :** मिस्टर स्पीकर सर, फाइनेन्स मिनिस्टर ने जो बजट इस हाउस में पेश किया है, मैं इसके समर्थन में चन्द बातें पेश करना चाहता हूँ। मैं कुछ देर से अपोजीशन बेंच से जो भाषण हो रहा था, उनको गौर से सुनरहा था। उन्होंने इस बजट को एण्टी पीपुल बजट कह कर कमेन्ट किया हैं। मैं कहना चाहता

हूँ कि यह कामन पिपुल बजट हैं। इस बजट में जिसको फाइनेन्स मिनिस्टर ने पेश किया है, इसे देखने को मिलेगा कि पश्चिम बंगाल के लोगों को फायदा पहुँचाने का प्रभिजन रखा गया हैं। वह कहाँ तक रखा गया है, इसपर गौर करने की जरुरत है। इस बजट की रबूवी यह हैं कि शैलाव होने के बावजूद, वाढ़ और सूखा पड़ने के बावजूद, तवाही के बाद भी बजट की रचनाबड़ी हुनर और रबुवी के साथ किया गया है और जीरो बजट पेश किया गया है। जीरो से माने है, आमदनी और खर्च को बैलेन्स करने की कोशिश की गई है। बजट में रिसोर्सेस को बढ़ाने की तैयारी की गई है, मेनली स्टेट रिसोर्सेस का काम जो हो रहा है, उसको रख करके किया गया है। ऐसा नहीं कि और कामों को बन्द करके किया गया है। सभी लोगो को सुबिधा देने की चातक ही गई है। इग्जिस्टिंग प्रोग्राम को सिमित करके रिसोर्सेस को मोबिलाइज करके यह बजट तैयार किया गया हैं। इसलिए मैं दाबे के साथ कह सकता हूँ कि यह बजट बैलेन्स बजट है।

यह सरकार कायम होने के बाद, आम धारणा के साथ जो काम किया गया हैं, उसी के अनुसार इस बजट की रचना की गई है। हमारे कांग्रेसी एम०एल०ए० कहते हैं कि ये बजट पोलिटिकल आइडियोलोजी बजट है। हमारे कांग्रेस के लोग कहते है कि इसमें राजनीति ज्यादा होती है। राजनीति तो यकीनन होगी ही–होबी भी है। राजनीति के जरिए ही आपलोग इस हाउस में आये हैं। सबका अलग-अलग नजरिया है। इसी का प्रतिफलन सबको देखने का हक है। भारत के संबिधान से अलग-अलग हो कर बजट को रखना हमारे फाइनेन्स मिनिस्टर कर नही सकते हैं। लेकिन इसी में रह कर कहाँ तक डिप्राइभेशन में जो लोग हैं, उनमें कितना रिसोर्सेस मोबिलाइज किया जा सके, इसको फाइनेन्स मिनिस्टर ने बहुत अच्छी तरह से करने की कोशिश की है। इसके लिए मैं उन्हें सराहता हूँ मुबारकबाद देता हूँ। यह फाइनेन्स मिनिस्टर का that is an attempt है। उनका that is an attempt सफल होगा।

ऐसी हालत में आपलोग इस बात पर गौर किए होंगे कि लैण्ड रिफार्म के जरिय आज जो फायदा रुरल डबलपमेन्ट का देहातों में हो रहा है, कल तक जो जमीन के मालिक नहीं थे, जमीन का मालिकाना होने के बाद, जमीनों पर इन्भेस्टमेन्ट होने के बाद प्रोडक्शन बढ़ा है, मालिक को फायदा हुआ है। इस सिलसिले में मेरा सजेशन यह है कि फ्रेगमेन्टेशन आफ लैण्ड करके ज्यादा फायदा नहीं हो रहा है। इससे तो बेहतर यह होता कि स्टेट कोआपरेटिभ फार्मिंग के माध्यम से अगर उसमें सुधार लाया जाता तो प्रोडक्शन और भी बढ़ने का चान्स है। इससे चासियों को और फायदा

होता। अगर कोआपरेटिभ बेसिस पर खेती के इन्स्ट्रूमेन्ट देकर खेती की जाय तो खेती की बहुत तरक्की हो जाय और पैदाबार भी अधिक बढ़ सकती है। अच्छी तरह से खेती को करके इल्ड को बढ़ाया जा सकता हैं। In food & other scientific instrument को अगर बढ़ाया जाय तो खेति हरों को और फायदा पहुंच सकता हैं। सबको कॉंसोलिडेट करके फार्मिंग करने से फायदा हो सकता है। फ्रेगमेन्टेशन आफ लैण्ड करके प्रोडक्शन नहीं बढ़या जा सकता है। आज जमीन् को चाहनेवालों की तादाद इतनी ज्यादा है कि हम इनकी जरुरत को नहीं मिटा सकते हैं क्योंकि हमारे यहाँ जमीन नहीं है। इसलिए इसको बरकरार रखने के लिए जरुरत हैं कि स्माल स्केल इण्डस्ट्री की तरफ इतना ज्यादा ध्यान देना पड़ेगा ताकि इसका बैलेन्स दिया जा सके। किसानों को इसमें जोड़ देना होगा ताकि मैन पावर खेती मैं न आकर स्माल स्केल इण्डस्ट्री की तरफ जाय और खेती पर दबाव कम पड़े और ज्यादा फायदा हो। प्रान्तीय चासी या गरीब किसानों के लिए ध्यान देना होगा ताकि ज्यादा खेती में इन्गेज न होकर इण्डस्ट्री में इन्गेज हो जाँय ताकि खेत पर दबाव कम पड़े और उपज ज्यादा हों। इसके साथ ही सहकारी खेती पर और अधिक जोर देना होगा।

आज सबसे बड़ी समस्या ऐडूकेशन सिस्टम की है। पश्चिमबंगाल में १२ क्लास तक एडूकेशन फ्री किया गया हैं। एडूकेशन का प्राब्लम भाइटल है लेकिन अटेम्पट हमारे यहाँ है। आज प्राइमरी स्कूल की बात की जाती हैं। आज प्राइमरी एडूकेशन के लिए प्राइमरी स्कूल स्टेबलिश हो रहे हैं। प्राइमरी स्कूलों को बढ़ाया जा रहा हैं। आज प्राइमरी एडूकेशन की बात हमलोग करते हैं लेकिन अफसोस की बात है कि गाँव का दौरा करने के बाद ये मालूम हुआ कि प्राइमरी स्कूल इज नाट प्रापरली स्टैबलिश कुछ बाते तो सराहनीय हैं मगर प्राइमरी स्कूलों के लिए घर नहीं है। अगर घर हैं तो उनपर शेड नहीं हैं। बच्चे गाछ के नीचे नजर आते हैं और बीचर भी कहीं नजर आते हैं। नेशन बिल्डिंग का जो काम हैं, उस काम के लिए बच्चों को जो तैयार करने की बात है, बह अभी तक तैयार नहीं किया जा सका है। क्यूँकि मास्टर का बच्चों पर पूरा इन्टरेस्ट नहीं रह जाता है और बच्चों के गार्जिएन भी परेशन रहते हैं। टीचर पढ़ाने में इन्टरेस्ट नहीं रखते हैं। सेकेण्डरी स्कूलों में भी टीचर अपीसिएबुल इन्भारमेन्ट नहीं रख पाते हैं। लड़कों को प्रोग्रेसिभ बनाकर आगे बढ़ाना होगा। प्राइमरी स्कूलों से परीक्षा का सिस्टम उठा दिया गया हैं। यह बहुत अच्छी बात हैं और बहुत से देशों में यह नहीं है। लेकिन हमारे यहाँ पूवी कक्षा के बाद जब लड़के सेकेण्ड्री में भर्ती होने जाते हैं तो उनको चान्स नहीं मिलता है। वे हटा दिए जाते हैं। हमारे यहाँ का बाताबरण इन्भारमेन्ट ऐसा नहीं हैं कि परीक्षा

को बाद देकर बच्चों को प्रोग्रेसिभ किया जा सके, उन्हें आगे बढ़ाया जा सके क्योंकि किसान-मजदूर के बच्चो की अगर परीक्षा खत्म कर दी गई तो प्रोग्रेसिभ खत्म हो गई। यही बजट है कि जब टेस्ट होता है तो वे पास नहीं कर पाते और उनको एडमिशन नहीं मिलता है। उनके लिए एडमिशन का प्राब्लम हो जाता है। स्कूलों का इन्स्पेकशन प्रापरली होना चाहिए। I am failing in my duty to discharge इन्स्पेकटर स्कूलों का इन्स्पेक्शन ठीक से नही कर सकता है। टीचर के सामने इन्स्पेकटर की कोई हकीकत नहीं हैं। इसलिए वे कोई रिपोर्ट नहीं दे पाते हैं। हमारा एक्सपीरीएन्स है कि जो टीचर स्कूल में हाजिरी नही देते हैं उनका पेमेन्ट हो जाता है। अगर कोई इन्स्पेकटर खिलाफ रिपोर्ट दे देता है तो वह खराव हो जाता है। इसीलिए इसकी कोई व्यबस्था करनी होगी।

जहाँ तक इस बजट का सबसे बड़ा पहलू है वह है- एग्रीकल्चर। सीचाई पर पूरा ध्यान दिया गया है। मीनीकीट जगह-जगह सप्लाई दिया जा सके इसकी व्यबस्था की गई है। लाइट की सप्लाई को एकजेम्पट कर दिया गया हैं। एडिशनल मिनिकीटी की व्यवस्था की गई है। यह पहले ही होना चाहिए था। लेकिन अभी फाइनेन्स मिनिस्टर ने लाइफ सेभिंग ड्रग पर टैक्स इक्जेम्पट किया है। एलक्ट्रनिक गुडस पर भी छूट दी गई है। भी. सी. आर. बैगरह पर भी छूट दिया गया है।

माइनर इरिगेशन पर भी खासकर ध्यान दिया गया है। माइनर इरिगेशन ऐसी जरुरी है कि इसके जरिए एरिया में सेच की और भी व्यबस्था की जा सकती है। सेच की व्यबस्था करने से एग्रीकल्चर में सुधार आयेगी। इसका इन्तजाम करने से पैदाबार अच्छी होगी और इल्ड बढ़ेगा।

मैं कहना चाहता हूँ कि जहां तक एग्रीक्लचरिस्ट लेबर का सवाल हैं पश्चिम बंगाल मैं, इन की हालत खराब है। मैं कहता हूँ कि एग्रीक्लचरिस्ट लेबर की समस्या बहुत बड़ी है। आज मिल और फैक्ट्री में लेबर काम करती हैं, उनका एक संगठन हैं। वे संगठित हैं। उनकी मांगपर सरकार का पूरा ध्यान रहता हैं। मगर आजतक एग्रीक्लचरिस्ट लेबर के लिए कोई कम्प्रीहैन्सिभ रुल नहीं हैं। उनके लिए मेडिकल फैसिलिटी नहीं हैं। उनके काम का घण्टा मुकर्रर नहीं है। इसके अलावा यह भी देखना होगा कि किसानों को उनकी फस्लों का उचित मूल्य मिलता है या नहीं। Remunarative price given to the cultivators.

आज लेबर को उचित मूल्य दिलाने को कहा जाय तो यह देखना होगा कि किसानों को न्याज्य मूल्य मिलता है या नहीं। इसको देखने की जरुरत है। This is

the factor where the labour will get its rights, एग्रीकल्चराल आउट पुट इतना बढ़ गया है कि अगर किसानो को हल्का सामान खरीदने पहुँचता है तो जितना रुपया लगेगा, उतना रुपया फसल वेच कर नहीं आता हैं। लेबर चार्ज बढ़ाना होगा। नहीं बढ़ाने से काम ठीक से नहीं होगा। इसको कोआर्डिनेट करना होगा। Disparity in between agricultural output and the industrial output इतना अधिक रहता है कि कोई काम नहीं हो पाता। किसानों को रिमुनरेटिभ प्राइज नहीं मिलता है। डिस्पैरिटी को दूर करना होगा। इसके बेगर किसान के इकनामी में सुधार नहीं हो सकता है। किसान की इकनामी की और देखना होगा। इस तरफ ध्यान देना जरुरी है। किसानों को अगर उसकी उपजका प्राइज ठीक से नहीं मिलता हैं तों ऐसी हालत मे किसान की हालत में सुधार होने का सवाल ही नहीं आता है।

जहाँ तक शिक इण्डस्ट्री का ताल्लुक है, इस इण्डस्ट्री को चालू करने के लिए एडवान्स देकर बहुत अच्छा कदम उठाया हैं। 8½ परसेन्ट इन्टरेस्ट एडवान्स पर रखा गया है। इससे शिक इण्डस्ट्री चालू किया जा सकता हैं। यह बहुत अच्छा पैकेज है।

स्माल स्केल का जो प्राब्लम हैं, वह प्राब्लम र्किटिंग का है। वह आपना प्रोडक्ट कहाँ बेचेगा, उसके लिए व्यबस्था ग्रहण करने की बात कही गई है। किसानों के माल को परचेज करने की बात भी कही गई है। मैं आशा करता हूँ कि इससे बहुत फायदा होगा।

इसके लिए मैं फाइनेन्स मिनिस्टर के मुबारक बाद देता हूँ। यह बजट जनता का बजट है। यह बजट पिपुल बजट है। इसलिए मै इस बजट को मपोर्ट करता हूँ। आब मैं आपना तकरीर खत्म करता हूँ।

[11-00 — 11-10 A.M.]

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেটে যে বক্তব্য রেখেছেন দফাওয়ারি যখন আলোচনা হবে তখন নিশ্চয়ই আমরা পরিসংখ্যান দিয়ে জবাব দেব। এখন মুশকিল হচ্ছে পরিসংখ্যান বোঝেই বা কে আর শোনেই বা কে? আমি শুধু একটি কথা বলি, একটা প্রতিভাবান মস্তিষ্ক বিক্রি হয়ে গেছে এই বাজেট দেখে তা বুঝতে পারলাম। প্রথম বছরে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যখন বাজেট পেশ করলেন আমরা তখন ভেবেছিলাম, নতুন মন্ত্রী, সবদিক বুঝে, অর্থনীতির সবদিকটা সামনে নিয়ে রিসোর্স মবিলাইজেশনের কথা চিন্তা করে, বোধ হয় এ বছর গুছিয়ে উঠতে পারেননি, আগামী বছর ভালো করে বাজেট নিয়ে আসবেন। কিন্তু আমরা দেখলাম, ১০ বছর আগে ১৯৭৭ সালের প্রাক্তন ম্যাড অর্থমন্ত্রী শ্রী অশোক মিত্র মহাশয় যে পথে গেছেন সেই পথেই বর্তমান অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় গাড়িকে ঘুরিয়ে নিয়ে গেলেন। আমি বলছি এই বাজেট কি প্রডাকটিভ

বাজেট? কোনও জায়গায় প্রডাকশনের কথা আছে? অন্যান্য জায়গা কথা বাদ দিলাম, সারা পশ্চিমবঙ্গে এই বাজেটের দ্বারা কোনও উপকার হবে? সেইজন্য আমি বলতে চাইছি "এ কেবল দিনে রাত্রে জল ঢালি ফুটা পাত্রে, বৃথা চেষ্টা তৃষ্ণা মেটাবার।" শুধু কাজ দেওয়া আর পাইয়ে দেওয়া এ ছাড়া আর কি আছে? সস্তায় নাম কেনা অনেক সহজ। আপনি জানেন স্যার, অনেক মানুষ আছে, সারা বছর ধরে পাপ-তাপ করে শেষে লোকজনকে খাওয়াবার জন্য খুব ভোজ লাগিয়ে দিল। লোকেরা বলল, অমুকবাবুর মতন লোক হয়না। সকলে বলল যে অমুক বাবুর মতো লোক হয় না। কি না করল, কত গরিব লোককে না খাওয়াল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই ১০ বছরে তিনি পার্মানেন্ট সল্যুশ কি করতে পেরেছেন, ১০ বছরে কোনও বাজেটে পার্মানেন্ট সল্যুশ করেছেন? বঞ্চনার কথা নিশ্চয় আমি বলব, কিন্তু এই বাজেটে আমি দেখছি যে, এটা তেলা মাথায় তেল দেওয়া। কেন্দ্রীয় সরকার তো বুর্জোয়া সরকার, আপনারা তো বিপ্লবী দল, কেন্দ্রের বুর্জোয়া সরকার বোনাস দেয়, আপনারা বিপ্লবী মার্কসিস্ট কমিউনিস্ট সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে পাল্লা দিয়ে বোনাস দিলেন, এক্সগ্রাশিয়া দিলেন, কিন্তু জিজ্ঞাসা করি বোনাস কেন দেয়, কিভাবে দেয়, বোনাস দেওয়ার নীতিটা কি? এটা আপনার কাছ থেকে আশা করা যায় না। আপনি ডিয়ারনেস বাড়াতে পারতেন। নতুন করে পে-স্কেল বাড়াতে পারতেন, অন্য কোনও পদ্ধতি অবলম্বন করতে পারতেন, কত পারসেন্ট লোক কাজ করে? ২ কি ৩ পারসেন্ট, পশ্চিমবঙ্গে সর্বশেষ ৫ পারসেন্ট।

**মিঃ স্পিকার :** কমিউনিস্টদের কাছে কি আশা করা যায়?

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বঞ্চিতের কথা বলেন, জিজ্ঞাসা করি, কোন কোন ক্ষেত্রে বোনাস দেয়? গ্রামে বহু মানুষ এবং বহু পরিবার আজকে কি অবস্থায় দাঁড়িয়ে আছে? ৪/৫ বিঘা জমির মালিকই বেশি, বাড়িতে ৪/৫টি বেকার ছেলে এবং বিবাহযোগ্যা কন্যা আছে, আজকে তাদের সুযোগ সুবিধার কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেখেন নি। আপনারা গরিব মানুষের সরকার বলেন। শিডিউলড কাস্ট ও শিডিউল ট্রাইবস ও সেই সাথে গরিব মানুষদের জন্য রিলিফ সমেত বরাদ্দ করেছেন মাত্র ৬.৬১ পারসেন্ট। আপনারা ৫০ হাজার গরিব মানুষের জন্য রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করেছেন। আপনারা জানেন কি এই এক বছরে কত বেকার বাড়বে? প্রতি বছর লাফিয়ে লাফিয়ে এই বেকারদের সংখ্যা বাড়ছে। এ বছর স্কুল ফাইন্যাল পরীক্ষার্থীর সংখ্যা ৩ লাখ, আগামী বছরে সেটা ৪ লাখ হবে, হায়ার সেকেন্ডারি এবং বি.এ. পাশের সংখ্যা বাড়ছে। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন মাত্র ৫০ হাজার বেকার আছে। গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে—আপনারা বলেন কেন্দ্রে বুর্জোয়া সরকার— এখানে তো বিপ্লবী সরকার আছে, আপনারা তাদের মতো হবেন কেন? গ্রামীণ অর্থনীতির উন্নয়নের জন্য আই.আর.ডি.পি., এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. ইত্যাদি প্রকল্প তো রয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, আমরা দেওয়ালের লিখন দেখি বেকারকে চাকুরি দিতে হবে, ভূমি সংস্কার করতে হবে, এই সব লিখন বিরোধ ঘটাবার পয়েন্ট। আপনারা কোনও পয়েন্ট পৌছাতে পারবেন? লোক গুলোকে কোনও পয়েন্টে নিয়ে গেছেন যে তার সঙ্গে শ্রেণী সংগ্রামটাকে জোরদার করবেন। আপনাদের পার্টি ও পার্টির মোটিভ এই রকম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্গা রেকর্ড হোক, আমরা বর্গা ওঠাতে চাই না।

এর জন্য আমরা সংশোধন করছি। কিন্তু গ্রামাঞ্চলে বহু ঘটনা আছে। (একজন বিধানসভার সদস্যকেই এরা বলতে দেন না, তাহলে বাইরে এরা কি করেন? এরা গণতন্ত্রের কথা বলেন?) এই সময় সরকারি পক্ষের কয়েকজন মাননীয় সদস্য তার বক্তব্যের বিরোধিতা করতে থাকেন।

**মিঃ স্পিকার ঃ** ওনাকে বলতে দিন, উনি দেওয়ালের লিখন দেখেছেন, কি বলেন শুনুন না।

[11-10 — 11-20 P.M.]

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ। ওনারা ভূমি-সংস্কার করেছেন। বহু লোকের ভেস্টেড জমি নেই, নিজেরা চেষ্টা করে সেই জমি দখল করা হচ্ছে। সত্যকে অস্বীকার করা যায় না। আজকে আপনারা যা করবেন তার প্রতিটির ফল অনিবার্যভাবে ফিরে পাবেন। এক্ষেত্রে সৎ কাজ করলে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল ও শহরাঞ্চলের সমস্ত শ্রেণীর মানুষের উপকার করলে আপনারা উপকার পাবেন। কিন্তু জেনে রাখবেন, দ্রুত ধংসের পথে আপনারা এগোচ্ছেন। মেজরিটির ভোটে নয়, কারচুপির ভোটের জোরে চেপে এসে বসেছেন, কিন্তু এতে জনগণের সমর্থন পাওয়া যায় না। আজকে গ্রামের অর্থনীতি কোন জায়গায় পুনর্গঠন করা হয়েছে? কি হয়েছে সেখানে? সেখানে আজকে অসংখ্য বেকার, অনেকেই সামান্য জমির উপর নির্ভরশীল, বেকার যুবকেরা আজকে হতাশাগ্রস্ত। কর্ম-সংস্থান কেন্দ্রের কথা একটু আগে জয়কেশবাবু বলছিলেন যে, দশজনকে ডাকলে দুইজন যাচ্ছেন সেখানে। তারা ভাবছেন-এত দরখাস্ত করেছি এতবার করে যে, এখান থেকে গিয়ে ইন্টারভিউ দিতে যে খরচ সেটা বিয়ার করতে পারবেন না। তারা আরও জানেন যে, প্রতিটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বামফ্রন্ট সরকারের অ্যাডভাইসরি কমিটি আছে এবং তারা কিভাবে নাম পাঠান সেটাও তারা জানেন। আপটু ১৯৭৪ যারা নাম লিখিয়েছিলেন, এখনও পর্যন্ত তাদের 'কল' যায় নি। ১৯৭৪ সালে যারা বি.এ., এম.এ., পাশ করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নাম লিখিয়েছিলেন, তাদের থেকে আজকে নাম পাঠানো হচ্ছে, কাজেই তারপর যারা এমপ্লয়মেন্ট নাম লিখিয়েছেন তারা কবে কল পাবেন? আরও দশ বছরের আগে তারা কল পাবেন না। কিন্তু ততদিনে তাদের বয়স কভার হয়ে যাবে। সুতরাং তারা আর জীবনে চাকরি পাবেন না। কাজেই এটা আমাদের ভাববার দরকার আছে, বলবার দরকার আছে। শুধুমাত্র সরকারি কর্মচারী, যারা লোকাল মেশিনারি হিসাবে কাজ করেন, ভোটে তাদের হয়ে কাজ করেন, তাদের জন্য না করে গরিব মানুষের জন্য যাতে চিন্তা করা যায় সেটা ভাবা উচিত ছিল। এতে কটেজ ইন্ডাস্ট্রির কথা লিখেছেন, কিন্তু তিনি জানেন যে, কটেজ ইন্ডাস্ট্রি কোথায়ও নেই। তিনি বলেছেন—আমার হাত ধরে তুমি নিয়ে চলো সখা আমি যে পথ চিনি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী আজকে আমাদের অনুগ্রহ করে বলুন যে, গ্রামের অর্থনীতিকে পুনর্গঠন করবার জন্য তার যে পলিসি, সেই পলিসি অনুযায়ী কোথায় কি হল? আর.এল.ই.জি.পি., এন. আর. ই.পি.তে সবকিছু হয় নাকি? ইরিগেশনের উপর এমফ্যাসিস, দেওয়া হল, কিন্তু আজকে দশ বছর হয়ে গেছে, উনি পরিসংখ্যান দিয়ে বলুন যে, বর্ধমান জেলায় ডিপ-টিউবওয়েল বা মাইনর ইরিগেশন কোথায় একটা কমিশনড হয়েছে, কোথায় টেল অ্যান্ড জল গেছে? আমরা জানি, টেন্ডার হয়েছে কিন্তু তারপর কাজ হয় নি। রিপোর্ট বেরিয়ে গেছে কাজ

[11-20 — 11-30 P.M.]

হয়েছে বলে, ওদিকে কন্ট্রাক্টরের সঙ্গে টাকা ভাগাভাগী হয়েছে। আজকে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত এই অবস্থা দাঁড়িয়েছে। এক্ষেত্রে বর্ধমান জেলাকে সবচেয়ে বেশি বঞ্চিত করা হয়েছে। গত বছর অর্থমন্ত্রী কয়লার সেস বাড়িয়েছিলেন ৩০ পারসেন্ট, এবারে আরও ৪০ পারসেন্ট বাড়ালেন। বর্ধমান জেলা থেকে এ-বাবদ যে সেস্ দেওয়া হয়েছে, গত ১০ বছরে বর্ধমান জেলা থেকে কয়লা থেকে সেস্ নিয়েছেন ১,২০০ কোটি টাকা, ঐ টাকা থেকে বর্ধমান জেলার জন্য কি করেছেন, কয়টা রাস্তা তৈরি করেছেন? আমার কেন্দ্র কুল্টির ২৪টি মৌজায় বৈদ্যুতিকরণের প্রপোজাল ছিল, কিন্তু তারমধ্যে মাত্র চারটি কোলিয়ারিতে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড কাজ করেছে। তবে সেখানকার জলের ব্যবস্থা, রাস্তাঘাট—সবই কোলিয়ারি কর্তৃপক্ষই করে থাকে। আপনি কাজ করবেন অন্য জেলায়, আর কয়লার সেস্ নেবেন বর্ধমান থেকে? আজকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আপনারা বঞ্চনার অভিযোগ তুলছেন, সেই আপনারাই বর্ধমান জেলা থেকে কয়লার সেস্ আদায় করবেন, কিন্তু উন্নয়নের টাকাটা বর্ধমান জেলায় খরচ করবেন না। আমাদের বর্ধমান জেলায় শিল্পের জন্য সেই টাকা খরচ হবে না? লজ্জা লাগে না আপনাদের? পিল্কিংটন গ্লাস বন্ধ হয়ে আছে, কয়লার সেস্ থেকে যে টাকা পাওয়া যাবে সেই টাকা দিয়ে পিল্কিংটন গ্লাস খোলা যায় না? আজকে রানিগঞ্জের বেঙ্গল পেপার মিল খুলুন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বত্র বঞ্চনার বিরুদ্ধে বর্ধমান জেলার মানুষ, শিল্পাঞ্চলের মানুষ বিক্ষুব্ধ হয়ে উঠছে। যে কোনও সময় অগ্নি গর্ভে পরিণত হতে পারে। বর্ধমান জেলার কয়লা খনি অঞ্চলে স্কুল নেই, রাস্তা নেই, হাসপাতাল নেই এবং সেখানে থাকার পরিবেশ নেই। কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস থেকে জল নিয়ে ই.সি.এল হাসপাতালে জল দিচ্ছে। কিন্তু ই.সি.এল শ্রমিকরা সেই জল পাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বলা হয়েছে ইরিগেশন পোটেনশিয়ালিটি বাড়ানো হবে।

(গোলমাল)

দোকানের কর্মচারিদের মাইনে যদি বন্ধ হয়ে যায় তাহলে তো অসুবিধা আছে, ফিকসড মাইনে বন্ধ হয়ে গেলে অনেক অসুবিধা হবে। দোকানের কর্মচারিদের কাছ থেকে এর থেকে বেশি ভালো ব্যবহার পাওয়া যাবে এটা আমি আশা করি না ভরসাও করি না। ইরিগেশন ফেশিলিটি নিয়ে জয়কেশ মুখার্জি মহাশয় বললেন যে বোরো চাষ এত হয়েছে যে দুই দিক সবুজ হয়ে গেছে। ১৯৭৩-৭৪ সালে তেনুঘাটের জল নিয়ে বর্ধমানের মেমারিতে বিস্তীর্ণ এলাকায় জল দেওয়া হয়েছে, আউসগ্রাম এবং জামালপুরের এবং বর্ধমানের উত্তরের বিস্তীর্ণ এলাকায় জল দেওয়া হয়েছে। তিন বছর পূর্ণ চাষ সেখানে হয়েছে। আজকে মেমারিতে চাষ হয় কিনা দেখে আসুন। এখন গলসীতে এবং বর্ধমানের সামান্য কিছু অংশ ছাড়া কোথাও বোরো চাষ হয় না। শুধু বিধানসভায় এসে বড় বড় কথা বললেই হয় না। সরকারের পক্ষের সদস্যারা তো সরকারকে তেল দিতেই ব্যস্ত, ওনারা যা বলেন সবটাই সত্য নয়। এডুকেশন নিয়ে এখন আমি বিশেষ কিছু বলতে চাই না, এডুকেশন বাজেটে সব কথা বলব। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত আছে, শুধু একটা কথা বলতে চাই মাননীয় সদস্য রমজান [illegible] সাহেব বলছেন—সব চেয়ে দুঃখের বিষয় এখনও এমন অনেক প্রাইমারি স্কুল আছে [illegible] তাদের ঘর নেই। হাই স্কুলের যে সমস্ত বাড়ি আছে তার মধ্যে ৮০

পারসেন্ট পাকা নয়, পাকা চাল নেই। আপনারা তো বিপ্লবী সরকার, ১০টি বছর আছেন এখানে। বিধানচন্দ্র রায় মহাশয় এখানে অনেকগুলি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছেন। আপনারা ১০ বছরে কি করেছেন? আপনাদের বক্তব্যে আপনারা বলবেন আমরা কিছু করিনি কেন? আমরা করিনি বলেই তো আজ ৪০শে নেমে এসেছি আর আপনাদের সংখ্যা এতো হয়েছে ; আপনারা তাহলে কি করছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় এই কথা যদি আমি জিজ্ঞাসা করি তাহলে কি অন্যায় হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস দেখে অবাক হয়ে গেলাম, আমি ভাবতে পারিনি মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় এত বড় অবিচার করবেন। গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিদের পেনশনে দেবেন এটা যদি বিল আকারে এখানে আগে আনতেন তাহলে ভালো হত। এখানে আমরা বুঝতে পারছি না কারা কারা এই গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তি বলা হবে, তার রূপরেখা কিভাবে দেবেন, তার স্পানটা কি হবে, কি কি টরচার করলে এটা পাওয়া যাবে, তার ক্রাইটেরিয়া কি হবে। যারা স্বাধীনতা সংগ্রামী তাদের আমরা নিশ্চয়ই শ্রদ্ধা করব। এখনও যারা স্বাধীনতা সংগ্রামী মানুষ আছেন তারা আমাদের শ্রদ্ধার পাত্র এবং তাদের পায়ের ধুলো মাথায় নিই। তাদের নিরলস প্রচেষ্টার ফলে, তাদের ত্যাগের ফলে আমাদের দেশ স্বাধীন হয়েছে এবং যার জন্য আজ আমরা এখানে এসে কথা বলতে পারছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এমনও অনেক স্বাধীনতা সংগ্রামী আছেন যারা সেই সময় স্বাধীনতা আন্দোলনের পেছনে ছুরি মেরেছিল। এখানে প্রকৃত যারা স্বাধীনতা সংগ্রামী তাদের সঙ্গে আর যারা গণতান্ত্রিক অন্দোলনের সঙ্গে যুক্ত তাদের এক করে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহু স্বাধীনতা সংগ্রামী আছেন যাদের দরখাস্ত আজকে রাজ্য সরকারের দপ্তরে ফাইল বন্দি হয়ে পড়ে আছে। সেই সমস্ত ফাইলগুলো দিল্লিতে পাঠানো হয় না। দিনের পর দিন এই জিনিস আমরা দেখি। আমরা দিনের পর দিন ঘোরাফেরা করি। ফ্রিডম ফাইটাররা কি অসহায় অবস্থার মধ্যে আছেন জানিনা। একজন ফ্রিডম ফাইটার যিনি আজ দু'তিন বছর হল মারা গেছেন, তার ছেলে-পিলে কেউ নেই, তার স্ত্রী কি অবস্থার মধ্যে দিন কাটিয়েছেন তা আমি দেখেছি। আমার নিজের জীবনে দেখেছি, প্রভাস চক্রবর্তী, তিনি একজন ফ্রিডম ফাইটার ছিলেন। তিনি বিহারের মধুপুর হাইস্কুল শিক্ষক ছিলেন, পরে শিক্ষামন্ত্রীও হয়েছিলেন। আমরা দেখেছি তার স্ত্রী অপর বাড়িতে ঝি এর কাজ করছেন। এই রিপোর্ট পেয়ে আমি নিজে গিয়ে তার সাথে দেখা করি। তিনি নিজে এসে শ্রদ্ধেয় মন্ত্রী বিনয়বাবুর কাছে দেখা করেছেন, এখানে ওখানে অনেক ঘোরাঘুরি করেছেন। আমি নিজে দীর্ঘদিন ঘোরাঘুরি করেছি। এরপর আজ ভদ্রমহিলা পেনশন পাচ্ছেন। আজকে তার মুখে হাসি ফুটেছে। বাঁকুড়া জেলায় বাড়ি মোক্তা কর্মকার, শুক্তা কর্মকার—এই দুজনের বাবা একজন ফ্রিডম ফাইটার ছিলেন। তিনি আজ দুবছর হল মারা গেছেন। সব জায়গায় ছোটাছুটি করার পর অবশেষে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছ থেকে ব্যবস্থা করার পর শুনতে পেলাম ফাইল উপরে পাঠানো হয়েছে। আমি নিজে রাইটার্স বিল্ডিংসে গিয়ে দেখলাম ফাইল জমা পড়ে আছে। এদের ধারণা, ফ্রিডম ফাইটার মানেই কংগ্রেসি। এদিকের কংগ্রেসি যারা তাদের সঙ্গে আপনি যেন এই সমস্ত ফ্রিডম ফাইটারদের এক করে দেখবেন না। এই যদি করা হয়, তাহলে এই বাজেটকে কি প্রোডাকটিভ বাজেট বলা হবে? ইজ দিস এ প্রোডাকটিভ বাজেট? এই বাজেট প্রোডাকটিভ বাজেট হতে পারত, কিন্তু তার গোড়ার জায়গাটাকে ঘুরিয়ে দেওয়া হয়েছে। একটা প্রতিভাবান মস্তিষ্ক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ বিক্রি হয়ে গেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভরসা আর করি না, আর কিছু করি না। ভদ্রলোকের প্রথম বাজেটকে ভালবেসে ফেলেছিলাম। ভেবেছিলাম হয়ত কিছু করার আছে। কিন্তু এখন দেখলাম সবাই এক গোয়ালের গরু, এক গোয়ালের ঘোড়া। আলিমুদ্দিন স্ট্রিট থেকে যা বলে দেবে এবং পার্টি যা বলে দেবে তাই করতে উনি বাধ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলব, সব জায়গায় দেখতে পাচ্ছি, সব-জায়গার পঞ্চায়েতগুলোতে দেখতে পাচ্ছি—উনি হয়ত বলবেন ১০টি পঞ্চায়েতের নাম করে যে, গ্রামে গ্রামে পঞ্চায়েতে প্রভূত কাজ করেছেন। হবে হয়ত। গৌরী সেনের টাকা পকেটে গেলে কাজ হয়নি বলবেন? প্রবল চিৎকার করে বলবেন প্রচন্ড কাজ হয়েছে। মাননীয় অর্থমন্ত্রীর পশ্চিমবঙ্গের সবকটা ব্লক সম্বন্ধে ধারণা আছে। তিনি সবকটা ব্লকে উদাসীন ভাবে গিয়ে একবারে দেখুন, দেখতে পাবেন পঞ্চায়েতে কি মহতী কাজ হয়েছে। যে কাজটুকু হয়েছে, তিনি নিজে স্বীকার করবেন, মাঝে মাঝে আঁতকে ওঠেন তা দেখে। গ্রাম বাংলায় একটা কথা আছে 'পেঁচোয় পাওয়া'। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পশ্চিমবঙ্গ সরকারকে পেঁচোয় পেয়েছে, কিছু করার নেই। এই রোগ সারবার নয়। সমস্ত বাজেটের মধ্যে এডুকেশন অ্যান্ড কালচারে খরচ ধরা হয়েছে ৬.৭০ ভাগ, ইন্ডাস্ট্রিজ ইনক্লুডিং মিনারলস—এখানে কোথায় মিনারেলস আছে জানিনা, ভগবান জানেন—এর জন্য খরচ ধরা হয়েছে ৮.১৬ ভাগ। পাওয়ারের জন্য ধরা হয়েছে, ২২.২৫ ভাগ এগ্রিকালচারে ৯.৫৩ ভাগ এবং ওয়াটার সাপ্লাই, স্যানিটেশন হাউজিং, আর্বান ডেভেলপমেন্ট এইগুলো একসঙ্গে ধরা হয়েছে ১০.৮১ ভাগ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা বালখিল্যের মতো আচরণ করে তাদের আর কি বলব? ওদের কাছে বলার আর কিছু নেই। কলকাতা শহরে ১০ বছর আগেও—এই স্বাস্থ্য দপ্তরের অবস্থা দেখুন—যেখানে আমরা বিনা মশারিতে শুতাম, আজ অবস্থা এমন দাঁড়িয়েছে যে, বিনা মশারিতে শোওয়া যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয় বর্ধমান জেলায় কোনও রিসার্চের ব্যবস্থা নেই, ওখানে কোনও হাসপাতাল করছে না। কেবল মিউনিসিপ্যালিটির টাকা দিয়ে হাউসিং কমপ্লেক্স তৈরি করা হচ্ছে আর হরদম বাজার করছেন। ওখানকার মানুষেরা জিজ্ঞাসা করছে এত বাজার করছে কেন? অথচ মশা মারার কোনও ব্যবস্থা নেই সেখানে। আমরা বহু দিন আগে হ্যাপা রোগ হত জানতাম কিন্তু আবার সেই বর্ধমান শহরে ফিরে এসেছে। এই রোগ সম্পূর্ণ সেরে গিয়ে ছিল কিন্তু আবার হ্যাপা রোগ, এনকেফেলাইটিস, আন্ত্রিক প্রভৃতি রোগের প্রাদুর্ভাব খুব বেড়েছে। এইসব রোগগুলি সবই ভাইরাস থেকে আসে এবং এই ভাইরাস আসে মশা এবং অপরিচ্ছন্ন অবস্থা থেকে। সারা পশ্চিমবঙ্গ এখন মশা এবং অপরিচ্ছন্ন অবস্থায় ভরে গেছে। আজকে সারা পশ্চিমবঙ্গ দুর্গন্ধে ভরা-কাজেই কাদের কাছে প্রতিকার চাইব? কাদের কাছে গিয়ে বলব, হাসপাতালগুলির অবস্থার কথা? আগে দেখেছিলাম আমাদের দেশের হাসপাতাল বিজয় চাঁদ হাসপাতালেই এক্সরে হয়ে যেতে। লোকাল ডাক্তাররাই এক্সরে করে দিতেন। সেখানে সব সময়ে লোকাল ডাক্তার থাকতেন কলিকাতা থেকে যদি বড় ডাক্তার না আসতেন তাহলে ওই লোকাল ডাক্তাররাই কাজ চালিয়ে নিতেন। তারা সব সময়ে হাসপাতালগুলিতে ভিজিট করতেন। কিন্তু এখন সিস্টেম হচ্ছে কি-পার্টির লাইন না মানলে, পার্টির নির্দেশ না মানলে এবং পার্টিকে যদি চাঁদা না দেওয়া হয় তাহলে প্রমোশন, পোস্টিং হবে না। তারপরে যদি দেখা যায় যে ডাক্তারটি একটু কংগ্রেস মনোভাবাপন্ন তাহলে তো তাকে সেখান থেকে সরিয়ে দেওয়া হবে। এখন কলিকাতা থেকে বহু ডাক্তার শান্তিনিকেতনে যান, তারা ২ ঘন্টার জন্যে বর্ধমানে আসেন তারপরেই

আবার শান্তিনিকেতনে ফিরে যান। বর্ধমানে সমস্ত হাসপাতালগুলি আনকেয়ারড অবস্থায় পড়ে রয়েছে। হাসপাতালে নেই কোনও এক্সরে মেশিন, নেই কোনও অপারেশনের ব্যবস্থা। যদি অপরেশনের দরকার পড়ে তাহলে পি.জি. হাসপাতালে পাঠাতে হয় এবং তারজন্য আবার কোনও অ্যাম্বুলেন্সের ব্যবস্থা নেই, কয়েকদিন আগে একজন লোককে রাত্রি ১২টার সময়ে পি.জি. হাসপাতালে পাঠানোর দরকার ছিল, অ্যাম্বুলেন্সের খোঁজ করতে তারা বলল ৩টি অ্যাম্বুলেন্সের মধ্যে ৩টিই খারাপ। অন্য কোনও মন্ত্রী হলে জিনিসটা বুঝতেন কিন্তু এই মন্ত্রী এমন যে কিছু বললেই ধানী লঙ্কার মতো চিৎকার করেন। আগেকার মন্ত্রীরা অন্তত এইরকম ছিলেন না, তাদের অন্তত জিজ্ঞাসা করা যেত যে আগে হাসপাতালগুলিতে কতগুলি অ্যাম্বুলেন্স ছিল আজকে সেখানে কতগুলি অ্যাম্বুলেন্স রয়েছে? ১৯৭৭ সালে আমরা চলে গেছি তখন কোন কোন হাসপাতালে কতগুলি অ্যাম্বুলেন্সের প্রপোজাল ছিল এবং তার কত পূরণ করতে পেরেছেন জানাবেন কি? অবশ্য এই সব কথা বলে আপনার কাছে কোনও লাভ নেই। আজকে বিরোধীদলে বসে আপনাদের দলের মানুষের কাছ থেকে অভিযোগ শুনেছি যে হাসপাতালগুলিতে সাপে কাটার ওষুধ নাকি পাওয়া যাচ্ছে না, হাইড্রোক্লোরিয়া সিরাপ নাকি পাওয়া যাচ্ছে না—এগুলো কি অস্বীকার করতে পারবেন, অস্বীকার করে কোনও লাভ নেই। আপনি যদি চোখ বুজে থেকে বলেন যে সব ঠিক হ্যায় তাহলে বলার কিছু নেই। ঝড় আসছে দেখে আপনি যদি চোখ বুজে থাকেন এবং মনে করেন যে এতে ঝড় থেমে যাবে তাহলে ঝড় কখনই থামবে না। বরং চোখ খুলে রেখে যদি ঝড়ের মোকাবিলা করেন তাহলে অন্তত কিছুটা করা যায় কিন্তু চোখ বন্ধ করে ঝড়কে থামানো যায় না। আসলে আপনারা বড় পরনির্ভরশীল হয়ে পড়েছেন। বামফ্রন্ট সরকার খালি কেন্দ্রের কাছে টাকা চাই টাকা চাই করে যাচ্ছেন, খালি মা যশদা নয়নের মণির মতো টাকা দাও, টাকা দাও করে চলেছেন। টাকা পেলে তো যাকে খুশি সরকারে বসিয়ে দিলে সরকার চালাতে পারবেন, মুহুরিকে পর্যন্ত বসিয়ে দিলে সেও সরকার চালাতে পারবে। আপনাকে যদি আমি বলি আমার সংসারের টাকা আপনাকে দিয়ে দিচ্ছি তাহলে আপনিও তো আমার সংসার চালাতে পারবেন। আমি জিজ্ঞাসা করি what about it resource mobilisation? আপনারা সেস্ বসিয়ে রিসোর্স মবিলাইজেশন শেষ হয়ে গেল। গরিব মানুষরা কি গাড়িতে করে চলাফেলা করেন আপনারা ট্রান্সপোর্ট ট্যাক্স বসান সেলস ট্যাক্স বসান, বিজ্ঞাপন বাবদ কর বসান। আজকে মাননীয় অর্থমন্ত্রীকে জানাই গ্রামেগঞ্জে একটিই কুটীর শিল্প হয়েছে সেই কুটীর শিল্পটি হচ্ছে চুল্লুর শিল্প। এই শিল্প যত বেশি বৃদ্ধি পাক না কেন পুলিশ কিছু বলবে না, পার্টির দাদারা কিছু বলবে না, পঞ্চায়েতের দাদারা কিছু বলবেন না। তারা এর উপর ট্যাক্স বাড়াবেন না কারণ এর থেকে পুলিশ, পার্টির দাদারা এবং পঞ্চায়েতের দাদারা টাকা পায়। মাননীয় অধ্যক্ষ মহাশয় কোনও কুটীর শিল্প নেই। অ্যাগ্রো ইন্ডাস্ট্রিস-র ব্যাপারে সেদিনকে দুঃখ করে বললেন, আমি বলেছি আপনি মেমোরান্ডাম তৈরি করুন। একমাত্র হ্যান্ডলুমের কটেজ ইন্ডাস্ট্রি বর্ধমান জেলার কালনার সাব-ডিভিসনের কিছু জায়গায় আছে। বর্ধমানে কোনও জায়গায় দেখাতে পারবেন ১০ বছরে কুটীর শিল্প হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত কথা প্রত্যাহার করে নেব যদি প্রমাণ করতে পারেন। ওরা সারা ভারতবর্ষের মানুষের উপকার করার জন্য আসেনি, পার্টিকে বাড়াবার জন্য এগিয়ে নিয়ে যাবার জন্য বিকল্প সরকার গঠন করবার জন্য যেটুকু করা দরকার, আর তার সুখ-সুবিধা ভোগ করার জন্য যেটুকু দরকার তার জন্য ওরা

[11-30 — 11-40 P.M.]

এসেছেন। ওরা জনগণের নামে দোহাই দিয়ে থাকে, ওরা কমিউনিস্টের ইতিহাসে প্রথম আমি কিছু কমিউনিস্টকে জানি, লেনিন-র নাম জানি ওরা কমিউনিস্ট। এরা কমিউনিস্ট-এরা সুবাধাবাদী। স্যার, এদের ঐ কমিউনিস্টের একটা ধাঁচও নেই। ওরা এখনও বাবাকে তাই জানেন না, ওরা ভাবে ওদের বাবা রাশিয়া চিন, রোমানিয়া। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই বাজেটে দয়া-দাক্ষিণ্য ছাড়া আর কিছুই বলার নেই। আমি দেখতে চাই ওরা কত দূর এগিয়ে যেতে পারে তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, রাজ্যের অর্থমন্ত্রী ব্যয়-বরাদ্দের দাবি করে যে বাজেট উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। গতকাল বিরোধী পক্ষের নেতাদের বক্তব্য আমি শুনেছি। দেবপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয়, সৌগতবাবুর বক্তব্য আমি শুনেছি, সৌগতবাবু অনেক পরিশ্রমী বক্তব্য রেখেছেন সংখ্যা তত্ত্ব দিয়ে, পরিসংখ্যান দিয়ে তিনি উল্লেখ করার চেষ্টা করেছেন। যে সমস্ত পরিসংখ্যান উল্লেখ করার চেষ্টা করেছেন তার জবাব মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেবেন। আমি শুধু বলব স্ট্যাটিসটিকাল অ্যাবস্ট্রাক্ট দিয়ে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার একটা তথ্য দিচ্ছি। মার্ডার, ডাকাতি, রবারি, থেপ্ট এই সবগুলি কোন রাজ্যে কত হয়েছে। কারণ এইসবগুলি উপস্থিত হয় আর্থসামাজিক কাঠামোয়। সুপার স্ট্রাকচার গিভিন ইকনমিতে তার সুপার স্ট্রাকচার-এ দেখা যাচ্ছে যে মার্ডার, ডাকাতি রবারি কত হয়েছে। যদি উত্তরপ্রদেশের দিকে তাকাই তাহলে দেখতে পাব সেখানে মার্ডার হচ্ছে ৫,৬৯৩ ডাকাতি-৬১২৭, রবারি-৬,৬০৬, থেপ্ট ৬,৩৭৬ উনি গোড়ায় বললেন আমরা একটার পর একটায় পিছিয়ে আছি, তাদের চেয়ে পিছিয়ে আছি কারণ এইসব প্রতিযোগিতায় আমরা পারিনি। সেইজন্য উত্তর প্রদেশ আমাদের চেয়ে এগিয়ে। কারণ মার্ডার, ডাকাতি এইসবগুলি আমাদের এখানে অনেক কম। বিহারে, সেখানে মার্ডার হয়েছে—১,৪৬১ ; ডাকাতি—৩,৪৪৮ ; রবারি হয়েছে ১,৯৩৩ ; থেপ্ট ৫৫, ৪১৫। মাননীয় সৌগতবাবু এইসব প্রতিযোগিতায় আমরা পরাস্ত হয়েছি। কংগ্রেস শাসিত রাজ্যগুলির সঙ্গে আমরা পেরে উঠিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মধ্য প্রদেশের এবার তথ্য দিই, এটা বহুদিন কংগ্রেস শাসিত রাজ্য। এখানে মার্ডার ২ হাজার ৪১৭, ডাকাতি ৬২৯, রবারি ২ হাজার ৯৩৯ এবং থেপ্ট ৬৩ হাজার ৭৬১। এই প্রতিযোগিতায়ও আমরা হেরে গেছি। স্যার, আর একটা বিষয়ে আমরা পরাস্ত হয়েছি সেই বিষয়টা হচ্ছে ধর্ষণ। ধর্ষণে কংগ্রেস শাসিত রাজ্যের সাথে পশ্চিমবঙ্গ প্রতিযোগিতা করে পারেনি। এই তথ্যগুলি আছে লাইব্রেরিতে, সেখানে গিয়ে পড়ে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অভিনন্দন জানাই অর্থমন্ত্রী মহাশয়কে পেনশন দেবার যে সিদ্ধান্ত করেছেন তারজন্য স্বাধীনতা এবং স্বাধীনতার পরবর্তী সময়ে যারা গণতান্ত্রিক আন্দোলনে অংশ গ্রহণ করেছেন, নির্যাতিত হয়েছেন, তাদের ভাতা বাড়িয়েছেন, ৩০০ টাকা করেছেন, এটা অভিনন্দনযোগ্য। পঞ্চায়েতে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেছেন। ব্লক স্তর থেকে পরিকল্পনা রূপায়িত হচ্ছে, তাতে আমরা দেখছি গ্রামগুলির যে উন্নয়ন ব্লক থেকে পরিকল্পনা হওয়ার ফলে গ্রামে কোথায় কোন কাজ হবে তা বুঝতে পারার ফলে এই পরিকল্পনা রূপায়িত হচ্ছে, গ্রাম বাংলার পুনর্গঠন ঘটছে। দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় এই বাজেট সম্পর্কে অনুযোগ করেছেন যে গ্রামের উপর এমফ্যাসিস দেওয়া হয়েছে বেশি। গ্রামের উপর নিশ্চয়ই এমফ্যাসিস দেওয়া

[11-40 — 11-50 P.M.]

হবে, তার মানে এটা নয় যে শহরে কোনও শিল্প উদ্যোগ নেই, শহরে কোনও কলকারখানা গড়ে উঠেনি। বাজেট বক্তৃতা ভালো করে পড়লে তিনি দেখতে পেতেন। স্যার, আমাদের ভারতবর্ষে ধনতান্ত্রিক কৃষি ব্যবস্থা হলেও কৃষির উপর নির্ভরশীল। কৃষি থেকে মূলধন সংগৃহীত হয়। গ্রামে অর্থনীতি যদি সমৃদ্ধ হয়, কৃষি থেকে যদি বাড়তি মূল্য সঞ্চিত হয় তাহলে রাজ্যের সম্পদ সংগ্রহ বাড়বে, শিল্প উদ্যোগ গড়ে উঠবে, শিল্প উদ্যোগ বাড়ার সাথে সাথে গ্রামে অভ্যন্তরীণ ক্রেতা তৈরি হবে, কেনার ক্ষমতা বাড়বে, এটা অত্যন্ত প্রগতিশীল অর্থনীতি। এই কথা কেন ওর মতো প্রাজ্ঞ লোক বুঝতে পারলেন না, গ্রামের উপর এমফ্যাসিস দেওয়াতে আপত্তি জানালেন কেন বুঝতে পারলাম না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিদেশি মদের উপর এবং বিয়ারের উপর ট্যাক্স বৃদ্ধি করেছেন, তাতে কি ওদের দমাতে পারবেন? আপনি ওদের ঠেকাতে পারবেন না। কারণ, আপনি দেশির উপর করেননি, ওদের অসুবিধা হবে না, শুধু একটি বোতল বদলালে অসুবিধা হবে না, বিদেশির জায়গায় দেশি বোতল করতে হবে। ওদের বড় বড় বক্তা, শ্রদ্ধেয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়, দেবীপ্রসাদ চট্টোপাধ্যায়, সৌগত রায় প্রাক স্বাধীনতার আমলে ১৯১৭ সাল থেকে ১৯৪২ সাল পর্যন্ত জাতীয় কংগ্রেস যেকথা বার বার বলেছিলেন যে স্বাধীনতার পরে রাজ্যগুলিকে অধিক আর্থিক ক্ষমতা দিতে হবে সে সম্বন্ধে একটা কথাও বললেন না। আজকে সমস্ত ভারতবর্ষ ব্যাপী বামফ্রন্ট নেতৃত্বে যে বিতর্ক শুরু হয়েছে তার প্রতি কর্ণপাত করতে হচ্ছে। শুধু অকংগ্রেসি মন্ত্রিসভা নয়, অনেক কংগ্রেসিও মনে করেন এটা করা উচিত রাজ্যের মানুষের স্বার্থে। কিন্তু এই দিকে তারা একটি কথাও বললেন না। কর্পোরেশন ট্যাক্স, কাস্টম ডিউটি, সারচার্জ অন ইনকাম ট্যাক্স, অ্যাডমিনিস্টার প্রাইস এর প্রতিফলন রাজ্যের উপর পড়ছে, সুতরাং এগুলি কমন পুলে যাবে, প্রতিটি রাজ্যকে এর শেয়ার দেবার দাবি যদি তুলতেন তাহলে আমার মনে হয় আপনারা এই রাজ্যে বাস করেন, এই রাজ্যের অধিবাসী আপনারা সেটা প্রমাণ করতে পারতেন। আমি মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে শ্রদ্ধেয় প্রাক্তন অর্থ মন্ত্রী মাননীয় অশোক মিত্র মহাশয়ের সময় যে লড়াই শুরু হয়েছিল বামফ্রন্ট সরকারের, শুধু মাত্র পশ্চিমবাংলাকে সমৃদ্ধ করার জন্য নয় পশ্চিমবাংলার মানুষের জীবনের উন্নয়ন করার জন্য তা দায় বদ্ধ থাকবে এটা শুধু নয় ভারতের সমস্ত মানুষের কল্যাণের জন্য সেই লড়াই। সেই রাজনৈতিক বক্তব্যের প্রতিফলন ডঃ অশোক মিত্র মহাশয়ের বাজেট বক্তৃতার মধ্যে আমরা দেখতে পাই। কেন্দ্র রাজ্য সম্পর্ক এবং যে রাজনৈতিক লড়াই সেটা যদিও এই বাজেটে অনুচ্চারিত আছে আমরা আশা করব পরিষ্কারভাবে বাজেটের মধ্যে রাখতে হবে। কারণ বামফ্রন্ট আগামী দিনে সমস্ত ভারতবর্ষকে পথ দেখাবে। ভারতবর্ষ ফেডারেল স্ট্রাকচার ছাড়া বাঁচতে পারে না—যুক্ত রাষ্ট্রীয় কাঠামো ছাড়া বাঁচাতে পারে না। ধনবাদী ব্যবস্থার মধ্যে যদি কাজকর্ম করতে হয় তাহলে ফেডারেল স্ট্রাকচার আনতে হবে। রাজনৈতিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে হবে। বাজেট ব্যাপারে সেই লড়াইয়ের কথা উচ্চারিত হওয়া উচিত ছিল বলে আমি মনে করি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর বার বার যে যুদ্ধ ঘোষণা করা হয়েছে সমগ্র ভারতবর্ষের কোটি কোটি মানুষের স্বার্থে সেই লড়াইয়ের কথাটা এখানে রাখা উচিত ছিল। আমি আপনার কাছে আবেদন জানাব এখানে ভারসাম্য বাজেট গৃহীত হয়েছে এবং এখানে কোনও ঘাটতি নেই। এটা ঠিক হয়েছে। রাজ্যের লোকদের উপর করভার চাপবে না করের পীড়ন থাকছে না।

কিন্তু এই যে ব্যালেন্স বাজেট হল বছরের শেষে এতে কোনও ঘাটতি হবে কিনা সে সম্পর্কে এবং ঘাটতি হবার সম্ভাবনা আছে কিনা সেটা একটু বলবেন। সেক্ষেত্রে বামফ্রন্ট সরকারের যে পুরানো বাজেট তাতে দেখতে পাচ্ছি জনগণকে স্পর্শ করবেন বলে ১ পয়সা দু' পয়সা ট্যাক্স বাড়িয়ে বাজেট তৈরির চেষ্টা হয়েছিল। সেদিকে দৃষ্টিপাত করা দরকার। এই যে বাইরের থেকে যেসব ট্রাক আসে তাদের ক্ষেত্রে আইন করে কর ধার্য করা যায় কি না সেগুলি দেখবেন। কারণ রাজ্য সরকারকে এই সব রাস্তাঘাটগুলিকে দেখতে হচ্ছে। আর একটা কথা আর একটা জিনিসের উপর কর ধার্য করা যায় কিনা যাতে ঐ পক্ষের সদস্যদের একটু অসুবিধা হয়ে যাবে—এই যে গাঁজা আফিম এই সবের উপর আরও কর ধার্য করা যায় কিনা দেখবেন—তাহলে এখানে যে ওরা উদ্দাম নৃত্য করছেন সেটা আর যাতে না বাড়ে তার চেষ্টা করবেন। এটা যদি আগে করতে পারতেন তাহলে এই রকমটা আর হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে জেলাগুলির ক্ষেত্রে একটা অসম অর্থনীতি চলেছে। যেমন ভারতবর্ষের অর্থনীতি অসম বিকাশ ঘটেছে, সেই রকম পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় বিভিন্ন ক্ষেত্রে অর্থনীতি ডেভেলপমেন্ট ঘটেছে বিভিন্নভাবে এবং তার বিভিন্ন কারণ ঘটেছে। আমাদের কিছু করার নেই। ব্রিটিশ আমলে ভারতবর্ষের পরিকাঠামো যেভাবে গড়ে উঠেছে। এই যে বিভিন্ন জেলাগুলির মধ্যে ডিসক্রিপেন্সি ঘটেছে তার সমতা আনার চেষ্টা করতে হবে। ইকনমিক রিভিউতে যে তথ্য দেওয়া হয়েছে একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। District wise total consumtion of Electricity in West Bengal in million. এতে হিসাব আছে যেটা তাতে দেখতে পাচ্ছি কুচবিহারে ৬.৪, মালদায় ১৭.০, পশ্চিম দিনাজপুরে ১৬.৪ বাঁকুড়ায় ২১.৭, মুর্শিদাবাদে ৪৫.৭। সেক্ষেত্রে হাওড়া হুগলি বর্ধমান প্রভৃতি জায়গায় ১০ বিদ্যুত কনজামশন হয়েছে। পরবর্তীকালে যে পরিকল্পনাগুলি রচনা করা হবে সেখানে অনুন্নত পশ্চাৎপদ জেলাগুলির উপর বিশেষ নজর দিতে হবে। আন্ডার ডেভেলপমেন্ট এরিয়ায় কিভাবে সেটা দেখতে হবে। ইকনমিক রিভিউতে দেখছি number of small scale industrial units and employment ৩১/৩/৮৭ তারিখ পর্যন্ত বর্ধমানের সেই পরিকাঠামো যে আছে তাতে সেখানে ইউনিট খুলেছে ২০৭৭৭, দশ বছরের মধ্যে সেখানে ২২ হাজার ৭৭ হয়েছে, হাওড়ায় ২০২১২। ২৪ পরগনায় ৪০ হাজার ১৪৩টি ইউনিট খুলেছে, এমপ্লয়মেন্ট হয়েছে ৩ লক্ষ ৩৪ হাজার ৫৫। আর সেই ক্ষেত্রে কুচবিহারের ইউনিট খুলেছে ৪ হাজার ৩২৬টি, এমপ্লয়মেন্ট হয়েছে ২৪ হাজার ৬৩১ জনের। পশ্চিমদিনাজপুরে ইউনিট খুলেছে ৫ হাজার ৪১৪টি, এমপ্লয়মেন্ট হয়েছে ২৮ হাজার ৫৩০ জনের। মুর্শিদাবাদে ইউনিট খুলেছে ১২ হাজার ৮৯৪টি, এমপ্লয়মেন্ট হয়েছে ৫২ হাজার ৮৫৯ জনের। পুরুলিয়ার ইউনিট খুলেছে ৮ হাজার ৪৭৫টি, এমপ্লয়মেন্ট হয়েছে ৪৫ হাজার ২৭০ জনের। এই বিষয়গুলিতে পরবর্তী সময়ে আপনাকে নজর দিতে হবে, দৃষ্টি দিতে হবে। আমি আর একটি কথা বলব, আমি ১০/১১ বছর বিধানসভায় আসছি, কিন্তু কংগ্রেসের কোনও সদস্যের মুখ থেকে বামফ্রন্টের কোনও ভালো কাজের প্রশংসা কখনও শুনিনি। কোনও ভালো কাজের তারা কখনও প্রশংসা করে নি। কিন্তু গতকাল মাননীয় দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় তিনি ভূমি সংস্কারের খুব প্রশংসা করে বিধানসভায় বলেছেন, এই আমি তাকে অভিনন্দন জানাচ্ছি কিন্তু মুশকিল হচ্ছে তার সঙ্গে সুর করে সৌগত রায়ও কবিতা আওড়ে গেলেন। এটাই ওদের স্বীকারোক্তি। ওরা স্বীকার করে গেলেন যে, ভূমির ক্ষেত্রে অনেক কাজ

হয়েছে, উন্নতি হয়েছে। সেই জন্য 'মেঘনাদ বধ' কাব্যের একটি সর্গ আমার মনে পড়ে গেল। সেখানে যা বলা হয়েছে সেটা একটু বদল করে নিতে হবে, দেবী প্রসাদবাবু যা বলেছিলেন। ঐ সর্গে আছে 'রাঘব' সেটা বাদ দিয়ে রাজীব হবে। সর্গটা হল এই " রাজীবের দাস তুমি, কেমনে ও মুখে আনিলে একথা, তাতঃ কহ তা আমারে" বামফ্রন্টের এত প্রশংসা করলে দেবীপ্রসাদবাবুর চাকরি চলে যাবে। এর থেকেই আপনারা বুঝতে পারছেন আগামী দিনের ভারতবর্ষ অন্য জায়গায় গিয়ে দাঁড়াবে, যেভাবে শ্রমজীবী মানুষের আন্দোলন ভারতবর্ষে গড়ে উঠছে। দিল্লির বোট ক্লাবে ১০ লক্ষ মানুষের সমাবেশের ভিতর দিয়ে আগামী ভারতবর্ষ যেভাবে গড়ে উঠবে, তার যে বার্তা, সেই বার্তাই ওরা শুনতে পেয়েছেন। সেই কারণেই আজকে আগে থেকে বলে রাখছেন বামফ্রন্টের মধ্যে যেন নেওয়া হয়। সেই জন্য আগে থেকেই ভালো হয়ে থাকছেন। এখানে শ্রদ্ধেয় বর্ষীয়ান নেতা বিনয় চৌধুরি আছেন আমি তাকে বলব যে, ওদের ভালো কথায় আপনি আপনাদের দলের ভিতর ঢুকিয়ে নেবেন না, যতই পন্ডিত হোন না কেন। সেই কারণে বলছি যে, ওদের মধ্যে যেমন পশ্চিমবাংলার রাজনীতি দেখা যাচ্ছে, তেমন চোরা গোপ্তা শ্রেণী শত্রু বামফ্রন্টের মধ্যে ঢুকিয়ে দেবার চেষ্টা করছে। ওরা ভবিষ্যত বুঝতে পেঁরেই এগিয়ে আসার চেষ্টা করবেন। আমি তাই বিনয় চৌধুরি মহাশয়কে বলব, এই সব পচা আলু নেবেন না। পচা আলু ভালো আলুর মধ্যে যেন ঢুকে না যায়। ঢুকে গেলেই কিন্তু বিপদ হয়ে যাবে, একটা ঢুকে গেলে সব পচে যাবে। সেই জন্য আমদের সতর্ক থাকতে হবে। পশ্চিমবাংলার বাস্তব পরিবেশের উপর দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট রচনা করেছেন সেদিক থেকে এটা অত্যন্ত অর্থ ব্যঞ্জক, অত্যন্ত সার্থক হয়েছে বলে আমরা মনে করি। আমি আশা করব যে সমস্ত কর ধার্য করেছেন সেই কর ঠিকমতো সংগৃহীত হবে। কারণ, অনেক ক্ষেত্রে আমরা যেসব কর ধার্য করে থাকি কাঠামো না থাকার জন্য, পরিকাঠামো না থাকার জন্য সেগুলি ঠিকমতো আদায় হয় না। আমি প্রতি বছরই বাজেট অত্যন্ত মনোযোগ দিয়ে পড়ে থাকি। আমরা যে কর ঘোষণা করে থাকি, সেটা কিন্তু আদায় হয় না, পরিকাঠামো না থাকার ফলে। সেই জন্য আমি আপনাকে বলব, যে করগুলি ধার্য করা হচ্ছে সেগুলি সংগত কারণেই ধার্য করা হচ্ছে, যা সমাজের সাধারণ মানুষের উপর, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষের উপর আঘাত করবে না। আর সমাজের মধ্যে থেকে যারা গাঁজা, মদ, ইত্যাদি খায় তাদের উপর যে ট্যাক্স ধার্য করেছেন, সেটা ভালোই করেছেন। কিন্তু ঐ ট্যাক্স আদায় করতে হবে। এই ট্যাক্স আদায় করার জন্য যে প্রশাসনিক ব্যবস্থা দরকার হবে, সেই ব্যবস্থা আপনি নিশ্চয় গ্রহণ করবেন, আমি এই আবেদন রাখলাম। স্যার, শিল্পদ্যোগের ক্ষেত্রে পূবর্তন কংগ্রেসি সরকারের কাজের জের আমাদের টেনে যেতে হচ্ছে। ১৯৭৬ সাল পর্যন্ত ওদের শাসনের সময় ওরা শিল্পের ক্ষেত্রে যে ধংসস্তুপের রচনা করেছিলেন তার জের আমাদের টানতে হচ্ছে। আজ সেই ধংসস্তুপের উপর দাঁড়িয়েই

[11-50 — 12-00 A.M.]

আমাদের শিল্প স্থাপন করতে হচ্ছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারেরও অসহযোগিতা রয়েছে। এর ফলে পাবলিক আন্ডারটেকিং বা শিল্পের ক্ষেত্রে আমরা ক্রমশ পিছিয়ে পড়ছি। এ ব্যাপারে দিল্লির সহযোগিতা যে পাওয়া যাচ্ছে না সে কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বারে বারে বলেছেন কাজেই আমাদের নিজস্ব অর্থনৈতিক সঙ্গতির উপর দাঁড়িয়েই আমাদের এখানে শিল্প

স্থাপন করতে হবে। এ বিষয়ে বিশেষ ভাবে নজর দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। একটা কথা সৌগতবাবু বলেছেন, আমিও সেকথা বলছি যে গ্রামে আজকে সামন্ততান্ত্রিক অর্থনীতি নেই বটে কিন্তু তার রেমন্যান্টস,—সামন্ততান্ত্রিক অর্থনীতির যে কাঠামোয় কৃষির উপর জনসংখ্যার যে চাপ তার থেকে গ্রামীণ অর্থনৈতিক যদি শক্তিশালী করতে হয় তাহলে সেখানে শিল্পের উপর আমাদের জোর দিতে হবে এবং বিশেষভাবে সে দিকে আমাদের নজর দিতে হবে। এখানে এ ব্যাপারে যে কথাটি বারে বারে উচ্চারিত হয় আমিও সেকথাটিই আবার বলছি যে মাশুল সমীকরণ নীতি সে ব্যাপারে আমাদের যে দাবি তা কেন্দ্রীয় সরকারকে মানতে হবে। স্যার, আমাদের কয়লা, ইস্পাত ইত্যাদিতে আজ আমরা যেভাবে বঞ্চিত হচ্ছি সেইসব বিষয় নিয়ে শুধু এই বিধানসভার চৌহদ্দির মধ্যেই নয়, সাধারণ মানুষকে এ বিষয়ে সচেতন করার জন্য এই সংগ্রামকে আমাদের বিধানসভার বাইরেও প্রসারিত করতে হবে। অবশ্য এসব কথা বা বাইরের লড়াই-এর কথা বা তার ইতিবৃত্ত বাজেটে থাকবে না কিন্তু কোথাও কোথাও আপনি অনুচ্চ কণ্ঠে সেকথা বলে ফেলেছেন, সেগুলি নিয়ে আমাদের ভাবতে হবে। পরিশেষে যে কথাটি আমি বলতে চাই, সুযোগ পেলেই যে কথাটি উত্থাপিত করি সেটা হচ্ছে, ভূমি সংস্কারের কাজ আমাদের আরও তরান্বিত করতে হবে। গ্রামে ধনী কৃষকদের বিরুদ্ধে আমাদের যে লড়াই—ধনী কৃষক বনাম আধা সর্বহারার যে লড়াই যেটাকে আমরা শ্রেণীদ্বন্দ্ব বলি সেটাকে তরান্বিত করার জন্য দ্বিতীয় ভূমিসংস্কার বিল যাতে মাননীয় রাষ্ট্রপতি সম্মতি দিয়েছেন সে ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নিতে হবে। স্যার, এই অর্থনৈতিক অবস্থার সঙ্গে সমতা রক্ষা করে গরিব মধ্যবিত্ত সাধারণ মানুষদের উপর করভার না চাপিয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ইতিবাচক বাজেট পেশ করেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী স্বদেশ চাকি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পর পর দুটি অর্থনৈতিক বছরের জন্য বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে ঘাটতিহীন, উন্নয়নমুখি বাজেট পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, কৃষি ও গ্রামীণ অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার জন্য যে দৃঢ় পদক্ষেপ বামফ্রন্ট সরকার নিয়েছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং তাকে অভিনন্দন জানাচ্ছি। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যরা এই বাজেটের বিরুদ্ধে নানা কথা বলেছেন কারণ কেন্দ্রীয় সরকারের মতন এই বাজেট ঘাটতি বাজেট নয়। কেন্দ্রীয় সরকার যে শুধু ঘাটতি বাজেট পেশ করেছেন তাই নয়, তারা রেল, ডাক, তার, এমন কি সাধারণ মানুষের যে খাদ্য-গম, চাল আর তার দামও বৃদ্ধি করেছেন স্বভাবতই এই বাজেট তাদের মনোপুত হবে না। যখন কেন্দ্রীয় সরকার ৫৯তম সংবিধান সংশোধন করে, জরুরি অবস্থার সৃষ্টি করে ক্ষমতাকে কেন্দ্রীভুত করতে চাচ্ছেন তখন বামফ্রন্ট সরকার বাজেটে পঞ্চায়েতের হাতে অধিক ক্ষমতা দিচ্ছেন। শুধু অধিক ক্ষমতাই নয় ক্ষমতাকে বিকেন্দ্রীভুত করছেন। আজকে পঞ্চায়েতের হাতে বাজেটের ৪০ শতাংশ করে দিয়েছে। ওরা দিল্লি থেকে দিনাজপুরে কোথায় রাস্তা হবে, কোথায় টিউবওয়েল হবে তার পরিকল্পনা করতে চান। আর বামফ্রন্ট সরকার সাধারণ নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের উন্নয়ন করার জন্য পরিকল্পনা করবেন তার জন্য রাজ্য সরকার তার বাজেটে ৪০ শতাংশ দেবেন। শুধু তাই নয়, এটাকে বাড়িয়ে ৫০ শতাংশ করার জন্য চেষ্টা করা হচ্ছে। কাজেই এতে ওদের গায়ে জ্বালা হবে। সারা ভারতবর্ষে যখন ভূমি সংস্কার হচ্ছে না, সারা ভারতবর্ষে যখন

ওরা ঢাকঢোল পিটিয়ে সবুজ বিপ্লবের কথা বলেছিলেন তখন কৃষিতে ঘাটতি দেখা গেছে। আর বামফ্রন্ট সরকার পর পর দুটো বিধ্বংসী বন্যার পরেও ৫ লক্ষ টন খাদ্য শস্য বৃদ্ধি করতে পেরেছেন। এই খাদ্য শস্য শুধু যে ৫ লক্ষ টন বৃদ্ধি করতে পেরেছেন তা নয়, সমস্ত খাদ্য উৎপাদনও বেড়েছে। ১৯৮৫-৮৬ সালে যেখানে ৯১.২৮ লক্ষ টন খাদ্য শস্য হয়েছিল সেখানে ১৯৮৬-৮৭ সালে বৃদ্ধি করে ৯৬.২৮ লক্ষ টন হয়েছে। আর ওরা সবুজ বিপ্লবের নামে কুলক শ্রেণীর সৃষ্টি করেছিলেন। আজকে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করে, মিনিকিট, বীজ, ধান ইত্যাদি দিয়ে কৃষিতে জল দেবার ব্যবস্থা করে দিয়েছেন যাতে ছোট ছোট গরিব কৃষক, মেহনতি মানুষ নিজেরা কৃষিকাজ করতে পারে। আজকে তাদের শ্রমের ফলে উৎপাদন বৃদ্ধি হয়েছে। গ্রামের মানুষকে ওরা অবহেলা করত। আজকে বামফ্রন্টের অর্থমন্ত্রী কৃষি, শিক্ষা সমস্ত দিক থেকে গ্রামের উন্নয়ন করার জন্য গ্রামের পঞ্চায়েতের হাতে ক্ষমতা তুলে দিয়েছেন। এই জিনিসকে অভিনন্দন দিতে ওরা ভয় পাচ্ছেন। দীর্ঘদিন ধরে যারা গ্রামে অবহেলিত ছিল, আজকে বামফ্রন্ট সরকারের আমলে তাদের অধিকারকে তারা কায়েম করতে পেরেছে। তার ফলে পঞ্চায়েতের নির্বাচনে আমরা দেখেছি যে কংগ্রেসকে মানুষ গ্রাম থেকে উচ্ছেদ করতে শুরু করেছে এবং আগামীদিনে ওরা যে কয়জন আছে সেটাও শূন্য হয়ে যাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা এখানে বলেছেন যে হাসপাতালে ঔষুধ পাওয়া যায় না। আজকে বহু জাতিক কর্পোরেশনের সঙ্গে হাত মিলিয়ে যে সব ঔষধগুলি বিদেশে নিষিদ্ধ করে দিয়েছে সেই সব ঔষধগুলি ভারতবর্ষে ব্যবহার করার সুযোগ করে দিয়েছে। সেই বহু জাতিক কর্পোরেশন ঔষধের দাম দিনের পর দিন বাড়িয়ে চলেছে। সেই জায়গায় বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ৯টি জীবনদায়ী ঔষধের উপর থেকে বিক্রয় কর মকুব করে মানুষ যাতে সস্তায় সেগুলি কিনতে পারে তার ব্যবস্থা করেছেন। স্বভাবতই এতে ওদের গাত্রদাহ হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৪৭ সালের পরে গ্রামের ক্ষেতমজুররা যখন তাদের জমি দখলের লড়াই করেছিল, জমিদার, জোতদারের বিরুদ্ধে গ্রামের ক্ষেত-মজুর, প্রান্তিক চাষী, ছোট ছোট চাষী, মধ্যবিত্ত মানুষ যে লড়াই করেছিল, কংগ্রেসের শাসনে তারা তাদের সেই গণতান্ত্রিক অধিকারকে খর্ব করেছিল। তখন খাদ্যের দাবিতে যে সমস্ত মানুষ লড়াই করেছিল কংগ্রেস তাদের কারাগারে নিক্ষেপ করেছিল। সেই মানুষগুলিকে বামফ্রন্ট সরকার পেনশন দিয়েছে এবং শুধু তাই নয়, তাদের পেনশন বৃদ্ধিও করেছেন। আমি সে জন্য রাজ্য সরকারকে অভিনন্দন জানাচ্ছি। ওরা এটাকে সমর্থন করতে পারছেন না। ওদের ভয় কোথায় সেটা আমরা বুঝতে পারি। আজকে যদি সেই সব মানুষগুলি তাদের গণতান্ত্রিক অধিকারকে প্রতিষ্ঠা করতে চায় সেটা কোনও অপরাধ নয়। কেন্দ্রীয় সরকারের যে বাজেট সেই বাজেটের ফলে আজকে সারা দেশে মূল্য বৃদ্ধি ঘটছে, জিনিসপত্রের দাম বাড়ছে এবং

[12-00 — 12-10 P.M.]

জিনিসপত্রের দাম বাড়ার ফলে সাধারণ মানুষের দুঃখ কষ্ট বাড়ছে এবং পরিকল্পনা খাতের যে টাকা বৃদ্ধি হয়েছে, সেই বৃদ্ধির ফলে রাজ্য সরকারের উপর চাপ সৃষ্টি করছে। এই চাপের ভেতর একটা পরিচ্ছন্ন বাজেট পেশ করতে পেরেছেন, এর জন্য এই সরকারকে অভিনন্দন জানানো উচিত। কিন্তু ওরা চাইছেন ভারতবর্ষের মানুষকে চিরকাল ঘাটতি বাজেট পেশ করে

মুদ্রাস্ফীতি ঘটিয়ে, ভারতবর্ষের অধিক মানুষকে দারিদ্রসীমার নিচে নামিয়ে যেভাবে তারা চলছেন, সেইভাবে বামফ্রন্ট সরকার বাজেট তৈরি করতে পারলে ওরা খুশি হতেন। কিন্তু আমরা চাইছি সাধারণ মানুষের উন্নয়ন হোক। এই উন্নয়নের জন্য আজকে বাজেটে শিক্ষা খাতে, সেচ খাতে এবং অন্যান্য খাতে কিছু না কিছু বৃদ্ধি করা হয়েছে। আমি সবিনয়ে একটা কথা বলতে চাই, যদিও এই বাজেটের পরিকল্পনা খাতে যে ব্যয় হবে, সমস্ত পশ্চিমবাংলায় তা সমভাবে ব্যয় হবে। তবুও আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করব পশ্চাদপদ উত্তরবঙ্গের উন্নয়নের জন্য এই বাজেটে পৃথক কিছু টাকা রাখলে ভালো হত। এই বিষয়টি তাকে ভাববার জন্য অনুরোধ করছি। উত্তরবঙ্গের যে চা বাগান ব্রিটিশ আমল থেকে আরম্ভ করে কংগ্রেস আমল পর্যন্ত যে ভাবে শোষিত হয়েছে এবং অবহেলায় জর্জরিত হয়ে রয়েছে, যদিও বামফ্রন্ট সরকার এই উত্তরবঙ্গের জন্য চেষ্টা করছেন তবুও আমি বলব উত্তরবঙ্গের জন্য পৃথক ভাবে কিছু রাখার ব্যবস্থা করতে পারলে ভালো হয়। আমি এই কথা বলব, পঞ্চায়েতের হাতে যেমন ক্ষমতা দেওয়া হয়েছে, কিছু পঞ্চায়েতের কংগ্রেসিরা আছেন, তাদের হাতে পঞ্চয়েত আছে, আমি জানি কারণ যেখানে থেকে আমি নির্বাচিত, সেখানে কংগ্রেসের হাতে পঞ্চায়েত আছে, তাদের হাতে বন্যার রিলিফের টাকা দিয়েছিলেন, সেই টাকা নিয়ে তারা তছনছ করেছে। আমার অনুরোধ, আগামী দিনে যখন টাকা দেবেন, সেই পঞ্চায়েতগুলোর উপর যেন নজর রাখা হয়, চেক আপ হয়, তদন্ত হয় এবং সেটা দেখা উচিত বলে আমি মনে করি। আজকে এই বাজেটের শেষ দিকে বিভিন্ন খাত, যেভাবে দেখানো হয়েছে, এইসবগুলোকে আর একবার আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৮-৮৯ সালের যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বাজেট এক কথায় বলতে চাই জনগণের বাজেট, যে কারণে বিরোধী দলের সদস্যরা এই বাজেটকে সমর্থন করতে পারছেন না। ওনাদের দলের শাসিত কংগ্রেস সরকার কেন্দ্রে কয়েকদিন আগে যে বাজেট পেশ করলেন লোকসভায়, তাকে যদি বলি ভারতবর্ষের জোতদার, জমিদার, মজুতদার, কালোবাজারিদের উপহার দিয়েছেন কেন্দ্রীয় সরকার, সেই জায়গায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বাজেটকে বলতে চাই শ্রমিক, কৃষক, গরিব মধ্যবিত্ত শ্রমজীবী মানুষের উন্নয়নের স্বার্থে একটা ছবি ফুটে উঠেছে এই বাজেটে। এই মুহূর্তে দারিদ্রসীমার নিচে বসবাসকারীর সংখ্যা সরকারি হিসাব অনুযায়ী ২৭ কোটি। গত পরশু দিন পন্ডিত শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন যে, পশ্চিমবাংলা দরিদ্রতম রাজ্য। কিন্তু আমি তাকে জিজ্ঞাসা করি প্রকৃত হিসাব কি বলে? ১৯৮৩-৮৪ সালে রাজ্যসভায় সরকারিভাবে যে হিসাব ঘোষণা করা হয়েছিল, তাতে বলা হয়েছিল, বিহার ভারতবর্ষের দরিদ্রতম রাজ্য। বিহারে দারিদ্রসীমার নিচে ৪৯.৫০ শতাংশ মানুষের বাস। মধ্যপ্রদেশে ৪৬.২০ শতাংশ মানুষের বাস। উত্তরপ্রদেশে ৪৫.৩০ শতাংশ মানুষের বাস। আর সে তুলনায় পশ্চিমবাংলায় ৩৯.০২ শতাংশ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করছেন। তাদের গড় মাসিক আয় গ্রামে ৪৯.০৯ টাকা এবং শহরে ৫৬.৬৪ টাকা। অথচ সারা ভারতবর্ষের মাথাপিছু ঋণের গড় হিসাব ১৮৬৬ টাকা। এটাই হচ্ছে কেন্দ্রীয় কংগ্রেসি সরকারের কৃতিত্ব। স্বাধীনতার ৪০ বছর পরেও ভারতবর্ষের বৈদেশিক ঋণের পরিমাণ হচ্ছে ৩৬,৮৫৫ কোটি টাকা। আর অভ্যন্তরীণ ঋণের পরিমাণ হচ্ছে ১,৭০,৮৩৪ কোটি টাকা। ঋণের জন্য সুদের পরিমাণ হচ্ছে ১১,৪৫০ কোটি টাকা। অর্থনীতির পন্ডিতরা বলছেন যে,

এইভাবে যদি বৈদেশিক ঋণ সংগৃহীত হতে থাকে তাহলে আগামী কয়েক বছরের মধ্যে দেখা যাবে ঋণের সুদ পরিশোধ করার জন্য কেন্দ্রীয় কংগ্রেসি সরকারকে আবার বিদেশ থেকে ঋণ সংগ্রহ করতে হবে। এবছর কেন্দ্রীয় বাজেটে কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে ঋণ করার জন্য ১২,৫৯২.৭৫ কোটি টাকার প্রস্তাব রেখেছেন। গোটা দেশের এই যখন অবস্থা তখন সেই অবস্থার মধ্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গত ১০/১১ বছরে যে রাজ্যের মানুষেকে বেশ কিছুটা রিলিফ দিতে পেরেছেন তার চিত্র এখানে পরিষ্কার ফুটে উঠেছে এই বাজেটের মধ্যে দিয়ে। তবুও আমরা কখনই দাবি করি না, বামফ্রন্ট সরকার কখনই দাবি করেন না যে, এই আর্থসামাজিক অবস্থার মধ্যে, একটা এই রকম যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে থেকে একটা অঙ্গ রাজ্যের রাজ্য সরকার শ্রমজীবী মানুষের জীবন-জীবিকার মৌলিক পরিবর্তন ঘটাতে পারবেন। একথা পরিষ্কারভাবে বাজেটের মধ্যেই উল্লেখ আছে। এ বছর কেন্দ্রীয় সরকার কাস্টমস ডিউটি এবং এক্সাইজ ডিউটি থেকে যে টাকা আদায় করবে তাতে ভারতবর্ষকে মাথা পিছু ট্যাক্স দিতে হবে ৪৫০ টাকা ৫২ পয়সা করে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একমাত্র কয়লার ক্ষেত্রেই সাধারণ মানুষের ওপর কিছু বোঝা চাপিয়েছেন। বাকি যেসব ক্ষেত্রে এখানে কর বৃদ্ধি করা হয়েছে তাতে সাধারণ মানুষের কোনও ক্ষতি হবে না। অথচ কংগ্রেসি বন্ধুরা কর বৃদ্ধির এই সমস্ত ক্ষেত্রগুলিকে নিয়েও উপহাস করছেন ওরা গ্রামের পঞ্চায়েত নিয়ে অনেক কথা বলছেন। ওরা বলছেন পঞ্চায়েতগুলি নাকি ডুবছে! তা সারা পশ্চিমবাংলায় ২/৪টি পঞ্চায়েত তো ওদের দখলে ছিল বা আছে, সেগুলির হিসাব-পত্রের নমুনা কি? যে-দিন ওদের পঞ্চায়েতগুলি টাকা পয়সা নিয়ে ক্ষমতায় বসেছিল সেদিন থেকে যেদিন সেখানে থেকে বিদায় হল সেদিন পর্যন্ত সমস্ত হিসাব-পত্র কি বুঝিয়ে দিয়েছেন? ওরা সেসব হিসাব দিতে পারেন নি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কৃষক-শ্রমিকদের স্বার্থে বাজেট তৈরি করেছেন। আর ভারত সরকার এ বছর যে বাজেট তৈরি করেছেন সেই বাজেটে ঋণ শোধের জন্য ১২,৫৯২.৭৫ কোটি টাকার প্রস্তাব রেখেছেন, অথচ এ বছর ঋণ শোধ করতে লাগবে ১৪,১০০ কোটি টাকা। এটা একটা অদ্ভুত পরিস্থিতি! সুতরাং একটা দেশের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে কেন্দ্রীয় সরকারের বাজেটের প্রতিফলন অঙ্গ রাজ্যগুলির ওপর পড়তে বাধ্য কেন্দ্রীয় সরকার এবং অঙ্গরাজ্যগুলির সরকারের মধ্যে যদি সম্পর্ক সহজ ও বলিষ্ঠ হয় তাহলেই অঙ্গরাজ্যগুলির শ্রমজীবী মানুষের জীবন ও জীবিকার মান উন্নয়ন সম্ভব হয় এবং রাজ্য সরকারগুলি মানুষের উন্নয়নের জন্য বাজেট তৈরি করতে পারেন। কিন্তু আমরা দেখছি কেন্দ্রীয় কংগ্রেস সরকার পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন। তারা পশ্চিমবাংলার জন্য প্রতিটি ক্ষেত্রে যে পরিমাণ টাকা দেওয়ার কথা ঘোষণা করেন এবং যা দেন তার মধ্যে অনেক তফাত থেকে যায়। তাদের পরিসংখ্যানের মধ্যে কারচুপি থেকে যায়। আমরা দেখি বেকার সংখ্যার সর্বভারতীয় ক্ষেত্রে তারা যে হিসাব দেন তার মধ্যেও

[12-10 — 12-20 P.M.]

কারচুপি থাকে। এমন কি শিক্ষিতের হারের যে হিসাব তার মধ্যেও এই একই জিনিস আমরা দেখি। অশিক্ষিত শ্রমিক, কৃষক ইত্যাদি সকলকে যদি হিসাবের মধ্যে ধরা হয় তাহলে দেখা যায় যে, ৬০ থেকে ৬৫ ভাগ মানুষই লেখাপড়া জানেন না। সুতরাং তাদের কাছে পরিসংখ্যান তুলে ধরা বৃথা। এখানে তুহিনবাবু বলছেন পরিসংখ্যান আমরা নাকি কিছু বুঝি

না। আমি বলতে চাই, খালি ওনারাই বোঝেন। ওনাদের রাজত্বে গ্রামের মানুষদের লেখাপড়া তো শেখাননি, তাই ওনারা এখনও ভাবছেন যা ভুল পরিসংখ্যান দেব ৬ মাস পরেই মানুষেরা ভুলে যাবে। সুতরাং তাই ভুল পরিসংখ্যান দিয়ে একটা চমক সৃষ্টি করছে চাইছেন। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গত ৩টি পঞ্চায়েত নির্বাচনে গ্রামের মানুষেদের যে মর্যাদা দিয়েছেন, যে অধিকার দিয়েছেন তারই জন্য ওদের গাত্রদাহ। আজকে গ্রামের লোকেরা ওনাদের আমলে সৃষ্ট জোতদার, জমিদার, কালোবাজারি, মুনাফাখোরদের কাছে আর গিয়ে জিজ্ঞাসা করে না। একদিন এই সমস্ত শ্রেণীর লোকেরা গ্রামের কৃষকদের বিচার করতেন। কৃষকেরা তাদের সামনে গিয়ে দাঁড়িয়ে কথা বলতে পারত না। আর আজকে ওদের চেয়ারে বসেই গ্রামের কৃষকেরা বিচার করছেন পঞ্চায়েতের মাধ্যমে। তাই আজ ওদের এত গাত্রদাহ। পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মজুরেরা কংগ্রেসি জমিদার, জোতদারদের সঙ্গে দর কষাকষি করে মজুরির হার কোথাও ১৮ টাকা, ২০ টাকা এবং ২২ টাকা বাড়িয়ে নিয়েছে। দেশের ছেলেরা আজ চাকরি পাচ্ছে না। কিন্তু তাসত্তেও্ব আজকে তারা স্কুলে যাচ্ছে এবং সেখানে গিয়ে তার ২০ টাকা মেইনটেনান্স গ্রান্ট পাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে বাজেটের অর্ধাংশ ব্যয় করে। বামফ্রন্ট সরকার যে সমস্ত পরিকল্পনা করেছেন কেন্দ্রীয় সরকার অধিকাংশই তা গ্রহণ করেননি। বামফ্রন্ট সরকার আজকে গ্রামের মানুষদের মাথা তুলে দাঁড়াতে শিখিয়েছে। আজকে পশ্চিমবাংলায় যে শিল্প-উদ্যোগ হয়নি তার কারণ কেন্দ্রীয় সরকারের নীতি। সেই নীতির ফলেই আজকে একটার পর একটা কারখানার লক-আউট করছেন। ১ লক্ষ ৪৩ হাজার কারখানা বন্ধ। আজকে আমার প্রশ্ন, বিহারে কেন বন্ধ হচ্ছে? উত্তরপ্রদেশে কেন বন্ধ হচ্ছে? আজকে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলেই অঙ্গরাজ্যগুলিতে তার প্রতিফলন পড়ছে। আজকে ১৯৮৮-৮৯ সালে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে শ্রমজীবী মানুষের জীবন-জীবিকার উন্নতি হবে, কৃষকদের জীবনের উন্নতি হবে। আজকে দেশে উৎপাদন প্রতিটি ক্ষেত্রে বাড়ছে। দেশে পাটের উৎপাদন প্রচুর বেড়েছে কিন্তু চাষীরা কি সেই পাটের যথাযথ দাম পাচ্ছে? বামফ্রন্ট সরকার এই নিয়ে বহু আন্দোলন করছে, ধারণা দিচ্ছে, কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার কৃষকদের স্বার্থে পাটের দাম বেঁধে দিলেন না। এরা আবার কৃষক দরদের কথা বলেন? দেশে চিনির উৎপাদন বেড়েছে, চায়ের উৎপাদন বেড়েছে। চা বাগানের ক্ষেত্রে কেন্দ্রীয় প্ল্যানটেশন অ্যাক্ট আছে। এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারও রুলস তৈরি করেছেন। পশ্চিমবঙ্গ সরকার কনসিলিয়েশনের মাধ্যমে ট্রাইপারটাইট চুক্তি দ্বারা চা-বাগানের মালিকদের কাছ থেকে চা-বাগানের শ্রমিকদের জন্য ১৩ টাকা ৮৫ পয়সা মজুরি আদায় করতে সক্ষম হয়েছে। ইংরাজ আমলে এবং কংগ্রেস রাজত্বে শ্রমিকদের মজুরি ছিল ৩ টাকা ২৫ পয়সা। বামফ্রন্ট সরকার সেই জায়গায় আন্দোলনের মধ্য দিয়ে মজুরির হার ৯ টাকা ৫০ পয়সা বাড়িয়েছেন। শ্রমিজীবী মানুষের জীবন-জীবিকার স্বার্থ চিন্তা করে বামফ্রন্ট সরকার কাজ করে চলেছেন এবং তারই প্রতিফলন ঘটেছে চা-বাগানে। আজকে উত্তরবঙ্গের দার্জিলিং-এর জি.এন.এল. এফের যে আন্দোলন চলছে সেই অন্দোলনের মদতকারী হিসাবে ওরা কাজ করছে। আজকে দার্জিলিং-এ কংগ্রেসের অস্তিত্ব অনুবীক্ষণ যন্ত্র দিয়ে খুঁজে দেখতে হবে। কোথাও খুঁজে পাবেন না। তাই আজকে এই অবস্থা। এই যে পরিণতি হয়েছে তার জন্য দায়ী কেন্দ্রের কংগ্রেসের নীতি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এই বাজেট হচ্ছে শ্রমজীবী মানুষের জীবন জীবিকাকে উন্নতি করা বাজেট। তাই মাননীয় অর্থমন্ত্রী মহাশয়

১৯৮৮-৮৯ সালের জন্য যে যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করে এবং আগামী দিনে যাতে পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে কেন্দ্রের কংগ্রেস সরকারের যে নীতি তার বিরুদ্ধে আরও বেশি সোচ্চার হন এবং আমাদের যা প্রাপ্য সেই আদায় করার জন্য পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষ এবং কৃষককে সংগঠিত করে, আন্দোলন করে যাতে পশ্চিমবঙ্গের উন্নতি করা যায় সেই প্রচেষ্টা এই বাজেটে আছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করি এবং অভিনন্দন জানাই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৮-৮৯ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি গণমুখি বলে মনে করি। এতে গরিব, মধ্যবিত্ত সাধারণ মানুষ উপকৃত হবে। সাধারণভাবে নিত্যপ্রয়োজনীয় জিনিসের দ্রব্যমূল্য এই বাজেটে কমানোর চেষ্টা করা হয়েছে, বিশেষ করে পশ্চিমবঙ্গের কৃষি সম্প্রদায় ও গ্রামের ছোট ব্যবসায়ীরা এতে নিশ্চয়ই উপকৃত হবে। প্রকৃতপক্ষে চাষীর সুবিধার জন্য কম খরচে মিনিকীট যাতে পাওয়া যায় সেদিকে লক্ষ্য রেখেছেন। আবার গ্রামের মানুষ যাতে ঘর বাড়ি তৈরির সুবিধা করতে পারেন সেদিকে দৃষ্টি দেওয়া হয়েছে। ছোট, রুগ্ন শিল্পগুলিকে যাতে সাহায্য করা যায় সে বিষয়ে সরকার একটি পরিকল্পনা করেছেন। খনিজ শিল্প কয়লার উপরও দৃষ্টি দিয়েছেন, তার উপর হার ৩০ শতাংশ থেকে বাড়িয়ে ৪০ শতাংশ করা হয়েছে, এর ফলে ৫০ কোটি টাকা আয় হবে। আর একটি জিনিস আছে, স্বাধীনতা সংগ্রামী মানুষদের সম্বন্ধে চিন্তা করে তাদের ৩০০ টাকা পেনশনের কথা তুলেছেন, সেটা খুব ভালো লেগেছে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের এই বাজেটকে পুরো সমর্থন করে এবং অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় রাজ্য সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বক্তব্য এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করছি। কোনও বাজেট বক্তৃতা সমর্থন করা বা না করার উল্লেখ যখন হয় তার সম্বন্ধে আমাদের বুঝতে হবে যে সেই বাজেট বক্তৃতা কোন অবস্থার প্রোডাক্ট, কোন অবস্থায় কোন বাতাবরণের মধ্যে থেকে এই বাজেট বক্তৃতা রচনা করা হয়েছে। আমাদের দেশ ভারতবর্ষ, এই ভারতবর্ষের যে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা রয়েছে, যে রাষ্ট্র কাঠামো রয়েছে সেই রাষ্ট্র কাঠামোর একটি অঙ্গরাজ্য পশ্চিমবঙ্গ। সেই পশ্চিমবঙ্গ রাজ্যে একটি বাজেট এখানে উপস্থাপন করা হয়েছে আমাদের দেশ ভারতবর্ষ, সেই ভারতবর্ষের অর্থনীতির দিকে তাকালে বোঝা যাবে অর্থনীতির ভয়াবহ চেহারা কি? আমাদের দেশের বৈদেশিক ঋণ আজকে ৩০,০০০ কোটি টাকারও বেশি হয়ে গেছে। ঋণ হতেই পারে, কিন্তু প্রত্যেক দেশেরই ঋণ পরিশোধ করার একটা সুষ্ঠু পরিকল্পনা থাকে। আতঙ্কের বিষয় হল—আমাদের দেশের ঋণ শোধ করা হচ্ছে না এবং এক্ষেত্রে কোনও সুষ্ঠু পরিকল্পনাও নেই। ফলে দিনের পর দিন সেই ঋণের বোঝা বেড়ে যাচ্ছে। আজকে আমাদের দেশের কল-কারখানাগুলি বন্ধ। প্রায় ১.৫০ লক্ষ কল-কারখানা বন্ধ হয়ে রয়েছে। বর্তমানে ৮ কোটি বেকার যুবক-যুবতী রয়েছে ভারতবর্ষে। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি দিনের পর দিন হয়েই চলেছে। প্রশাসনিক আদেশের মাধ্যমে দর বৃদ্ধির মধ্যে দিয়ে আজকে ভারতবর্ষে বিভিন্ন জিনিসের প্রাইস রাইজ হচ্ছে, মূল্যবৃদ্ধি ঘটছে। দেশ স্বাধীন

হবার ৪০ বছর পর আজও আমাদের দেশের অর্ধেকের বেশি মানুষ দারিদ্রসীমার নিচে রয়ে গেছে। এই রকম একটি অর্থনৈতিক অবস্থার মধ্যে থেকেও আমাদের পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী আজকে একটি ভারসাম্য বাজেট উপস্থাপন করেছেন। কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্যের এবং আমাদের যে সম্পর্ক, সেই সম্পর্ক পুনর্মূল্যায়নের দাবির ক্ষেত্রে পশ্চিমবাংলা পায়োনিয়ার হলেও, আজকে বিভিন্ন রাজ্যের মানুষ সেই সম্পর্ক পুনর্মূল্যায়ন করবার কথা সুগৌরবে ঘোষণা করছেন। আজকে আমরা লক্ষ্য করেছি যে, রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার বিভিন্ন দৃষ্টান্ত এখানে রয়েছে। প্রশাসনিক নির্দেশ বলে দর বৃদ্ধির মধ্যে দিয়ে জিনিসপত্রে দাম যে বাড়িয়ে দেওয়া হচ্ছে, পার্লামেন্টকে এড়িয়ে এই যে দর বৃদ্ধি করা হচ্ছে, তার মধ্যে দিয়ে রাজ্যের যে শেয়ার—সেই শেয়ার থেকে তাকে বঞ্চিত করা হচ্ছে। আয়-করের শতকরা ৮৫ ভাগ ডিভাইসেবেল পুলে রাজ্যগুলি পায়। কিন্তু এইভাবে দর বৃদ্ধি করবার ফলে আয়-কর থেকে রাজ্যগুলির যে শেয়ার পাওয়ার কথা সেই শেয়ার থেকে তারা বঞ্চিত হচ্ছে। এই প্রসঙ্গে একটি কথা মনে পড়ে যাচ্ছে—'পরের পয়সায় বরের বাপ' মহা ধূমধামে ছেলের বিয়ে দিচ্ছে। অতিথিদের খাবারের নানা ব্যবস্থা। খাওয়া-দাওয়া শেষে সকলে যাবার সময় বরের বাপকে প্রশংসা করে যাচ্ছেন। কিন্তু আসল ব্যাপারটাই তারা জানেন না। এই যে ধূমধাম-এটা মেয়ের বাপের টাকায় হচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকারেরও ঠিক সেই বরের বাপের অবস্থা ; আজকে রাজ্যগুলির টাকা থেকেই সবকিছু তারা করছেন। বিনিয়োগের ক্ষেত্রে রাজ্যগুলিকে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা আমরা লক্ষ্য করছি। এমনিতেই কেন্দ্রের সঙ্গে রাজ্যর যা সম্পর্ক, তাতে রাজ্যগুলি বঞ্চিত হচ্ছে, তার উপর আলাদাভাবেও পশ্চিমবঙ্গ বঞ্চিত হচ্ছে। ১৯৫০ সাল থেকেই পশ্চিমবাংলার মানুষ বারবার বলে আসছে যে, মাশুল সমীকরণ নীতির ফলে সামগ্রিকভাবে ক্ষতি হচ্ছে এবং এর মধ্যে দিয়ে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। আমরা দেখছি, বিনিয়োগের ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার আমাদের বঞ্চিত করে চলেছেন। ভারতবর্ষে সর্বত্রই ফিনান্সিয়াল ইনস্টিটিউশন রয়েছে। সেইসব ফিনান্সিয়াল ইনস্টিটিউশন মাথা পিছু যা ইনভেস্ট করে তার অল- ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৬৭.৯১ পারসেন্ট টাকা, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেটা ৪১.৬২ পারসেন্ট। পশ্চিমবাংলাকে বঞ্চিত করার এটা আর একটা উদাহরণ। শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে কেন্দ্র কি করেছেন দেখুন। ১৯৮৪-৮৫ সালে মহারাষ্ট্রে হয়েছে ২৮.৫ পারসেন্ট, তামিলনাড়ুতে হয়েছে ১৯.৮ পারসেন্ট, গুজরাটে হয়েছে ১৭.২ পারসেন্ট আর পশ্চিমবাংলায় হয়েছে ১৫ পারসেন্ট। তার আগে ১৯৮৩-৮৪ সালের ছিল ২১ পারসেন্ট, সেটাকে কমিয়ে আনা হয়েছে ১৫ পারসেন্টে। এখানে আরও উল্লেখ যোগ্য ব্যাপার হল, এই যে ১৫ পারসেন্ট বিনিয়োগ করা হচ্ছে এটা নতুন শিল্পের ক্ষেত্রে নয় এই বিনিয়োগ জাতীয়করণ করতে হয়েছে তাই। এইভাবে ১৫ পারসেন্ট বিনিয়োগ পশ্চিমবাংলায় করা হয়েছে। বিভিন্ন ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি এই পশ্চিমবাংলায় যাতে শিল্পে অগ্রসর হতে না পারে তার জন্য কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে কাজ করে চলেছে, বাধার সৃষ্টি করে চলেছে। এই ফ্লোরে, এই হাউসে আমরা বারে বারে পেট্রো-কেমিক্যালের কথা, বক্রেশ্বর তাপ বিদ্যুতের কথা বলেছি এবং এই কথা আমরা এখনও ভুলতে পারিনি অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ৩২৫ কোটি টাকা যে পশ্চিমবাংলাকে দেবার কথা ছিল সেটা থেকে কেন্দ্রীয় সরকার আমাদের বঞ্চিত করেছে। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় এই রকম একটা বাজেট বক্তব্য উত্থাপন করা হয়েছে। আরও একটা উল্লেখযোগ্য দৃষ্টান্ত আমি এখানে দেব।

ক্রেডিট ডিপোজিট রেশিয়োর কথা ভাবুন। ব্যাঙ্ক যে ইনভেস্টমেন্ট করে তা হল ব্যাঙ্কে ১০০ টাকা জমা পড়লে পশ্চিমবাংলার ক্ষেত্রে ব্যাঙ্ক ইনভেস্ট করে ৫০ টাকা। তার মানে এখানকার রেশিয়ো হল ৫০:১০০। আর সেই জায়গায় অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৬১:১০০। এই ক্ষেত্রে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। আজকে এর মধ্যে দাঁড়িয়েও আমাদের কাজ করতে হচ্ছে। তার মানে ছাতার সমস্ত জায়গায় ফুটো, গোটা জায়গায় জল পড়ে, তার মধ্যে পশ্চিমবাংলাকে এক পায়ে দাঁড় করিয়ে দেওয়া হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে সমস্ত প্রতিবন্ধকতাকে উপেক্ষা করে এখানে যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী উত্থাপন করেছেন সেটা সত্যিই অভিনন্দন যোগ্য। পশ্চিমবঙ্গ সরকারের এই যে বিকেন্দ্রীকরণ নীতি সেই নীতির এবং পশ্চিমবাংলার মানুষের শ্রী দেবপ্রসাদ চট্টোপাধ্যায় বললেন যে কৃষি ক্ষেত্রে উন্নতি হয়েছে বলে যে বলা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এটা এক তরফা বিচার করা হচ্ছে, পপুলেশন দেখা হচ্ছে না। কৃষিতে যদি উন্নয়ন হয় নিশ্চয়ই তার প্রসংশা করতে হবে। নিশ্চয়ই জনসংখ্যা নিয়ন্ত্রণ করতে হবে। কিন্তু কৃষি ক্ষেত্রে যদি ফলন বেড়ে থাকে তাহলে নিশ্চয়ই তাকে বলতে হবে, সত্যকে স্বীকার করতে হবে। তাছাড়া আমি বিভিন্ন পরিসংখ্যান ঘেঁটে দেখেছি, ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক্স, তারা যে পরিসংখ্যান দিয়েছে তাতে আমরা দেখেছি যে ১৯৭১-৭২ সালকে যদি ইনডেক্স নাম্বার ধরা হয় তাহলে ১৯৭৬ সালে কৃষিতে ১০৫.১১ থেকে ১৯৮৫-৮৬ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ১৪৩.৯১ পয়েন্টে। নিশ্চয়ই ফলন বৃদ্ধি ঘটেছে, নিশ্চয়ই এর জন্য প্রশংসার দাবি রাখে। আমরা লক্ষ্য করছি যে স্টেট ডোমেসটিক প্রোডাক্ট যেটা আমাদের রাজ্যের সমস্ত উৎপাদন সেই উৎপাদন মাথাপিছু কংগ্রেস আমলে ১৯৭৬-৭৭ সালে ছিল ১২১৪.৬৬ টাকা, আর ১৯৮৫-৮৬ সালে সেটা বেড়ে হয়েছে ২৮১২.৭৬ টাকা। কংগ্রেসের মাননীয় সদস্যগণ নিশ্চয়ই এই কথা স্বীকার করবেন যে যেখানে কেন্দ্রের এই রকম অর্থনৈতিক দুরাবস্থা সেই রকম একটা দেশের একটা অঙ্গ রাজ্য এই যে অগ্রগতি ঘটিয়েছে এই অগ্রগতি প্রশংসার দাবি রাখে। আজকে দেবীপ্রসাদবাবু এখানে যে কথা বলছিলেন, পপুলেশনের সঙ্গে রিলেটেড করতে হবে। এই ক্ষেত্রে ১৯৮১ সালে আমাদের যে উৎপাদন ছিল ৮২ লক্ষ ৮৩ হাজার টন, ১৯৮৭ সালে তা হয়েছে ৯৬ লক্ষ ২৬ হাজার টন। ১৯৮১ সালে লোকসংখ্যা ছিল ৫ কোটি ৫০ লক্ষ, ১৯৮৭ সালের পপুলেশন এর যে গ্রাফ আছে তাতে দেখা যাচ্ছে তা হয়েছে ৬ কোটি ১০ লক্ষ। অর্থাৎ লোকসংখ্যা বৃদ্ধি হয়েছে ১০.৫ পারসেন্ট। আর খাদ্যশস্য বৃদ্ধি হয়েছে ১৭ পারসেন্ট। সুতরাং দেবীপ্রসাদ বাবুকে বলব, আপনি যে পপুলেশন রেট অফ গ্রোথ আর খাদ্যশস্যের রেট অফ গ্রোথের সঙ্গে সম্পর্ক করতে চেয়েছিলেন সেটা একটু দেখুন। আমাদের পশ্চিমবাংলায় এই অবস্থার মধ্যে দিয়ে খরা, বন্যার মধ্যে দিয়েও খাদ্যশস্যের উৎপাদন জনসংখ্যা বৃদ্ধির চেয়েও বেশি হয়েছে। সেই ক্ষেত্রে ওরা বিশেষ কিছু বলেন নি। প্রকারান্তরে বলেছেন যে হ্যাঁ, আমাদের পশ্চিমবাংলা যেভাবে শিক্ষাক্ষেত্রে এগিয়ে যাওয়া উচিত ছিল তা হয় নি। শিক্ষাক্ষেত্রের নতুন এই অগ্রগতিকে দেখে

[12-30 — 12-40 P.M.]

অনেকে বলেন যে, শিক্ষা হচ্ছে কজন আই.পি.এস. হয়েছেন, কজন আই.এ.এস. হয়েছেন তা দেখতে হবে। সেটাকেই তারা শিক্ষার উন্নয়নের ব্যারোমিটার হিসাবে মনে করেন। কিন্তু

পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মনে করেন যে, কতগুলো কুঁড়েঘরে শিক্ষার আলো তারা পৌঁছে দিতে পেরেছেন। এই দিক বিচারে আমাদের বিদ্যালয় শিক্ষা শতকরা ৯৭টি গ্রামে পৌঁছে গিয়েছে এবং গত ১০ বছরে ১০,০০০ প্রাথমিক বিদ্যালয় আমরা তৈরি করতে পেরেছি। আর নিয়োগের কথা বললে, আজকে পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকারি কর্মচারির সংখ্যা যেখানে ছিল ৪ লক্ষ ২৮ হাজার, ১৯৮৪-৮৫ সালে তা হয়েছে ৪ লক্ষ ২২ হাজারে। মাননীয় কংগ্রেসি সদস্যগণ এখানে চিৎকার চেঁচামেচি না করে। কেন্দ্রীয় সরকারকে বলুন না যে, এক বছরে ৬,০০০ কেন্দ্রীয় কর্মচারির সংখ্যা পশ্চিমবাংলায় কেন কমে গেল? আর এই এক বছরে, পশ্চিমবাংলায় কর্মচারির সংখ্যা—রাজ্য সরকারি কর্মচারির সংখ্যা—৪ লক্ষ ৭ হাজার থেকে বৃদ্ধি পেয়ে ৪ লক্ষ ১১ হাজারে পৌঁছেছে। শিল্পের ক্ষেত্রে এই কথা বলতে পারি যে, এখানে শিল্পের বিনিয়োগের ক্ষেত্রে একটা ফেভারেবল ক্লাইমেট সৃষ্টি হয়েছে। ১৯৭৭-৮১ সালে যেখানে বিনিয়োগ ছিল ২১১.৪৫ কোটি টাকা, সেখানে ১৯৮২-৮৬, এই চার বছরে তা হয়েছে ৬২৩ কোটি ৮০ লক্ষ টাকা। এই টাকার পরিমাণ আগের চার বছরের তুলনায় ২.৫৯ পারসেন্ট বেশি। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলা সামগ্রিক ভাবে এগিয়ে চলেছে, সামগ্রিক ভাবে উন্নয়নের পরিকল্পনা নেওয়া হয়েছে, কর্মসূচি নেওয়া হচ্ছে সাধারণ মানুষকে কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তার জন্য। সাধারণ মানুষকে এই উন্নয়নের সঙ্গে যোগ করে, গ্রামের মানুষকে উন্নয়নের সঙ্গে যোগ করে যে ব্যাপক কর্মকাণ্ড শুরু হয়েছে তাতে পশ্চিমবাংলা সমস্ত দিক থেকে এগিয়ে চলেছে, একটা অগ্রগতি আমরা লক্ষ করছি। এটা লক্ষ্য করছি যখন আমরা দেখি, আমাদের দেশের চারটি বড় বড় শহর—কলকাতা, বোম্বে, মাদ্রাজ এবং দিল্লি, এই চারটি শহরে টাকার মূল্য সবথেকে বেশি কলকাতায়। ১৯৬০ সালকে বেস ইয়ার ধরলে, অর্থাৎ এক টাকার মূল্য এক টাকা ধরলে, ১৯৮৭ সালে কলকাতাতে টাকার মূল্য ছিল—এক টাকার মূল্য ঐ বছরে ছিল ১৩.৮৭ পয়সা।

বম্বেতে ১ টাকার মূল্য ১২.৪৭ পয়সা, মাদ্রাজে ১ টাকার মূল্য ১২.৮৮ পয়সা, দিল্লিতে ১ টাকার মূল্য ১২.৯৯ পয়সা। সুতরাং এই ৪টি বড় বড় শহরের সঙ্গে তুলনামূলকভাবে বিচার করলে দেখা যাবে যে কলিকাতার জিনিসপত্রের দাম কম। টাকার মূল্য হিসাবে এখানে জিনিস পত্রের দাম সবথেকে কম। বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে তা করতে সক্ষম হয়েছেন। সুতরাং আজকে বাজেটের মধ্যে যে নীতি অর্থনৈতিক ক্ষেত্রে অনুসরণ করা হয়েছে তা সঠিকভাবেই প্রতিফলিত হয়েছে। সেইজন্য এই বাজেট বক্তৃতাকে সমর্থন করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের টেবিলে ২২ তারিখে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী মাননীয় অসীম দাশগুপ্ত মহাশয় পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বাজেট উপস্থাপন করেছেন। এই বাজেট নিয়ে গত ২-৩ দিন ধরে পক্ষে বিপক্ষে অনেক আলাপ-আলোচনা হয়েছে, আমি একটু পশ্চাৎপরে যাবার কথা বলছি সেটা হচ্ছে ১৯৭৭ সাল। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে আমরা সরকারে আসি সেই সময়ে তারা বাজেটকে বলেছিলেন রাজনৈতিক বাজেট। সেখানে নির্বাচনের সময় আমরা দেখেছি বামফ্রন্ট পক্ষ থেকে সাধারণ মানুষের কাছে একটা আবেদন রাখা হয়েছিল এবং প্রস্তাব রাখা হয়েছিল যে আমরা যদি পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের আমলে ক্ষমতায় আসতে পারি তাহলে ভারতের যে সংবিধান সেই সংবিধানের মধ্যে থেকে সাধারণ মানুষের কতটা উপকার করা যেতে পারে আর কতটা উপকার করতে

পারব না এবং কেন পারব না, কেন্দ্র রাজ্য সম্পর্ক প্রভৃতি সমস্ত মানুষের কাছে বিস্তারিতভাবে বোঝানো হয়েছিল। আমরা আবার দ্বিতীয়বার এবং তৃতীয়বারও নির্বাচিত হয়ে এসেছি। সুতরাং আমরা এখানে রাজনীতি করে এসেছি, রাজনৈতিক মতাদর্শের প্রতিশ্রুতি দিয়ে এসেছি। স্যার, এই মার্চ মাসটা এমন একটা মাস যা গোটা ভারতবর্ষের সাধারণ মানুষের এবং সরকার পক্ষের একটা আয়-ব্যয়ের হিসাবের মাস। গোটা ভারতবর্ষের অঙ্গ রাজ্য এবং কেন্দ্রীয় সরকার এই সময়ে আয়-ব্যয়ের হিসাব করেন। আমাদেরও সেই মতো করতে হচ্ছে। এই অবস্থায় যদি কেন্দ্রীয় সরকারের যে বাজেট এবং ভারতবর্ষের যে অন্যান্য অঙ্গরাজ্যগুলির বাজেট যদি লক্ষ্য করে দেখি তাহলে দেখা যাবে এমন একটি কংগ্রেস শাসিত রাজ্য দেখা যাবে না যেখানে উদ্বৃত্ত বাজেট দেখতে পাওয়া যাচ্ছে না। সাধারণ মানুষের উপর ট্যাক্স না বসিয়ে, কোনও চাপ সৃষ্টি না করে বিধানসভায় অর্থমন্ত্রী উদ্বৃত্ত ট্যাক্স না বসিয়ে উদ্বৃত্ত বাজেট সাধারণ মানুষের সামনে রাখতে পেরেছেন এইরকম দৃষ্টান্ত দেখান তো? এইভাবে কোনও রাজ্য রাখতে পারেনি, এইকথা কিন্তু অনেকেই বলতে পারলেন না। আমি মনে করি যখন গোটা ভারতবর্ষে বর্তমান অবস্থায় জিনিস পত্রের দাম বাড়ার ফলে ঘাটতি বাজেট দেখা যাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গ তো আর ভারতবর্ষ থেকে একটা আলাদা রাজ্য নয় ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। গোটা ভারতবর্ষের যে ভৌগোলিক অবস্থা সেই ভৌগোলিক অবস্থায় মধ্যে থেকে যেমন ছোট জিনিসকে বড় করে দেখা যায় না তেমনি পশ্চিমবঙ্গ তার সীমিত ভৌগোলিক অবস্থার বাইরে তো যেতে পারবে না। সুতরাং এই অবস্থার মধ্যে যে বাজেট করা হয়েছে তা যুক্তিপূর্ণ বাজেট, এই বাজেট আমি মনে করি সাধারণ মানুষের ক্ষেত্রে একটা উপযোগী বাজেট। এখানে বিতর্কে যেসব বক্তা বলেছেন যে এই বাজেট হচ্ছে ধনবাদী বাজেট সাধারণ মানুষের বাজেট নয়। আমি তাদের আমন্ত্রণ জানাই আপনারা ট্রামে বাসে চলুন, গ্রামের ক্ষেতখামারে যান সেখানে গিয়ে বলুন এই বাজেট জনবিরোধী বাজেট, তার উত্তর কি পান দেখুন একথা ওখানে বলতে পারবেন না। আজকের বাস্তব উদাহরণ হচ্ছে গত ১০/১১ তারিখে এই বিধানসভার সেখানে স্পিকার মহাশয় উত্তর দিচ্ছিলেন যে, এটা এমন একটা জায়গা যেখানে অবাধে অসত্য কথা বলার গণতান্ত্রিক অধিকার আছে, আমরা সকলেই এখানে এই কথা বলি। সব সদস্যরা যে সত্য কথা বলেন না তার প্রমাণ হচ্ছে ১৯৭৭ সাল থেকে একটার পর একটা ঘটনা ঘটেছে, অথচ এই প্রথম পঞ্চায়েত নির্বাচনে আপনারা যে সমস্ত কথা বললেন তাতে গোটা পশ্চিমবাংলার মানুষকে সন্ত্রাস করে দেবার চেষ্টা করলেন। সাধারণ মানুষের আমলে যদি সঠিক কথা বলতে পারতেন আজকে যেমন বলতে চেয়েছেন জমিদারদের কথা, ক্ষেত মজুরদের কথা, ক্ষেত মজুরদের কথা, বেকার যুবকদের কথা, এর সমাধানের কথা যদি বলতেন তাহলে বুঝতাম। ৪০ বছর ধরে যদি এই সমস্যার কথা চিন্তা করতেন তাহলে বুঝতাম, ৪০ বছর ধরে যদি এই সমস্যার কথা চিন্তা করতেন তাহলে আপনাদের আজকে এই দূরাবস্থা হত না পঞ্চায়েতে। আজকে জলের একটা প্রশ্ন উঠেছে মানুষের দৃষ্টি আকর্ষণ করা প্রশ্ন। আমরা কাগজে দেখি এখনও বিহারের মানুষ,

[12-40 — 12-50 P.M.]

ইউ.পি.-র মানুষ, উড়িষ্যার মানুষ জল নিয়ে আসেন ২ মাইল, ৩ মাইল, ৪ মাইল দূরত্ব থেকে। পশ্চিমবাংলার কি উন্নতি হয়নি? এই ব্যাপারে আমি একটা উদাহরণ দিচ্ছি, পঞ্চায়েত

নির্বাচনে আমাদের জেলার কাছে কংগ্রেস (আই)-র সদস্য দিনহাটা কেন্দ্রে পঞ্চায়েত নির্বাচন করতে গিয়েছেন, পাশের লোকের কাছে জল চাইছেন, জল আর আসছে না, ঘণ্টার পর ঘণ্টা জল আসছে না, কারণ সেখানে জল নেই। পঞ্চায়েতের পয়সা কোথায় গিয়েছে? হজম করেছেন, খোঁজ করুন জানতে পারবেন। পাশাপাশি আর একটা জায়গা দেখুন বামফ্রন্ট নির্বাচনে প্রতিনিধিত্ব করেছেন পঞ্চায়েত আছেন, বিধানসভায় আছেন, সেখানে এক সদস্য তার অতীত অভিজ্ঞতা থেকে দেখলেন যে, তাকে জল চাইলে কেউ নাও দিতে পারেন, কিন্তু সেখানে একটা টিউবওয়েল আছে, সেখানে মুখ লাগিয়ে জল খাওয়া যেতে পারে। সুতরাং বামফ্রন্টের প্রতিনিধি যারা তারা সাধারণ মানুষের হয়ে কাজ করতে পেরেছেন। আমাদের সরকারের জন্ম ১৯৭৭ সাল থেকে শুরু হয়েছে আর তখন থেকে আমরা নানা সমস্যার বিরোধিতা করে চলেছি। ১৯৭৭-র পর ১৯৭৮ যখন শুরু হল তখন আমাদেরকে দারিদ্র্যের মাঝে নতুন করে একটা বিধ্বংসী বন্যায় পশ্চিমবাংলাকে আবার জ্বালিয়ে দিল। আমাদের দুঃখ হয় ওরা মানুষের কাছে যেতে পারে না। সেদিন এখানে বলেছিলেন পশ্চিমবাংলার মানুষ না খেয়ে মরবে, শুকিয়ে যাবে, গ্রামের মানুষ শহর ছেড়ে চলে আসবে, শকুন উড়বে। আমাদের মাননীয় মন্ত্রী সেদিন উত্তর দিয়েছিলেন, 'আপনারা আপনাদের ধারণা নিয়ে থাকুন'। আমরা সাধারণ মানুষের সঙ্গে থাকি। সুতরাং ভয়ের কিছু নেই, শহরে মানুষ আসবে না, আকাশে শকুন উড়বে না। মানুষ বন্যায় মরেনি, খরায় মরেনি, এটা একটা প্রাকৃতিক দৃষ্টান্ত। সেই জায়গায় দাঁড়িয়েও আমরা বাজেট তৈরি করতে পেরেছি আপনাদের এখানে এই বেঞ্চ থেকে বলেছেন মাননীয় দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয় এবং মৃত্যুঞ্জয় বাবু ওরা দুইজনেই উচ্চশিক্ষিত ব্যক্তি এই বাজেটের কেউ কেউ বিরোধিতা করেছেন, করতেই হবে, তা না হলে তাদের চাকরি থাকবে না। এরা ভদ্রলোক, এরা যে ডাহা মিথ্যা কথা বলতে পারেন তা ভাবিনি। ভূমিসংস্কার ব্যবস্থায় গোটা ভারতবর্ষে যে টোটাল জমি উদ্ধার হয়েছে এবং বণ্টন হয়েছে তাতে পশ্চিমবঙ্গে সর্বাধিক হয়েছে। গোটা ভারতবর্ষে ৮০ শতাংশ বণ্টন হয়েছে, পশ্চিমবঙ্গে বণ্টন হয়েছে ২০ শতাংশ, তার ফলে তিনি বিরোধিতা করতে পারলেন না, তিনি বললেন এটা সমর্থনযোগ্য, অভিনন্দনযোগ্য। যারা ভদ্রলোক, যারা এটা বোঝেন, যারা সত্যই মানুষকে ভালবাসেন তারা এই বাজেটকে সমর্থন না করে যেতে পারেন না। আজকে বর্গাদারের কি অবস্থা দেখছি—বিরোধী একজন সদস্য বললেন আমরাই প্রথমে বর্গা আইন করেছিলাম, আমরা কিছু সংশোধন করেছি, তাতে ৩০ বছরে মাত্র ২ হাজার বর্গা রেকর্ড করেছেন। আর আমাদের এই বাজেটের হিসাবে প্রায় ১৪ লক্ষর কাছাকাছি বর্গা রেকর্ড করা হয়েছে। বর্গাদাররা বিনা সুদে ব্যাঙ্ক থেকে লোন পায়, নির্দিষ্ট সময়ে শোধ করে দিলে আবার সে লোন পায়। আজকে মিনিকিটের ব্যাপারে বিদ্রুপ করেছেন। বিদ্রুপ তো করবেনই, কারণ, বড়লোক জমিদার জোতদাররা এই মিনিকিট পায় না, সাধারণ মানুষ মিনিকিট পায়। যারা ২/৫/১০ বিঘা জমির মালিক, যারা খাস জমি পেয়েছে এইসব সাধারণ মানুষ মিনি-কিট পায়, তার সঙ্গে সার, বর্গাদারের জন্য লোন, সেচ পায়, তাতে করে তারা ফসল উৎপাদন করতে পারছে। সেচের যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১৯৮৫-৮৬ সালে যেখানে আমাদের সেচ ছিল ৮৫ হাজার হেক্টর জমিতে, ১৯৮৬-৮৭ সালে হচ্ছে ৮৯ লক্ষ হেক্টর জমিতে। ১৯৮৭-৮৮ সালে সেটা ১ লক্ষ হেক্টর জমিকে ছাড়িয়ে গেছে এবং ১৯৮৮-৮৯ সালে সেটার লক্ষ্যমাত্রা অনেক বেশি ধার্য করা হয়েছে। আজকে যদি বর্গাদার জমি পায় এবং জমি রেকর্ড

হয়, খাস জমি তারা পায়, প্রান্তিক চাষী যদি সেচ, সার, মিনি-কিট পায় তাহলে যেটা আশা করেছিলেন যে গ্রামে দুর্ভিক্ষ হবে সেই অবস্থার সৃষ্টি হবে না। ১০ বছর আগে গ্রামে যে মানুষ গমের আটা গুলে খেত, ডাল ছাড়া যাদের জীবন ধারণ হত না আজকে বামফ্রন্টের রাজত্বে তারা একবার একবেলা দুটো ভাতের মুখ দেখতে পায়। সেই গরিব মানুষের ছেলেরা আজ রেঁস্তোরায় যায়, অসুখের সময় চিকিৎসা পায়। সুতরাং আপনাদের যন্ত্রণা তো হবেই। কয়েকদিন আগে বিধানসভায় প্রচণ্ড সন্ত্রাসের কথা হচ্ছিল যে আমরা পঞ্চায়েতে রিগিং করেছি, কারচুপি করেছি, সন্ত্রাস সৃষ্টি করেছি। আমাদের জেলার ৪ জন এম.এল.এ. এখানে উপস্থিত থাকে না। আমাদের বিরোধী দলের যিনি নেতা সদস্য সাত্তার সাহেব তিনি আমার জেলা থেকে নির্বাচিত। আগে তিনি ১৫/২০ হাজার ভোটে জিততেন, এবারে জিতেছেন মাত্র ১৮ শো ভোটে। ৪টি বিধানসভা কেন্দ্রের মধ্যে ওদের একটাও পঞ্চায়েত সমিতি নেই, একটাও গ্রাম পঞ্চায়েত নেই, তাই গোটা মুর্শিদাবাদ জেলার মানুষ অবিলম্বে ওদের পদত্যাগ দাবি করছে, আবার নির্বাচন চাইছে। আমি সেই মুর্শিদাবাদ জেলার মানুষের দাবি আপনার মাধ্যমে তুলে ধরছি যে আবার নির্বাচন হোক, নির্বাচিত হয়ে তারপর এই বাজেটের সমালোচনা করুক। আমি তাই এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 2-00 P.M.] (including adjournment)

## NINETEENTH REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I now present the Nineteenth Report of the Business Advisory Committee, as follows :

| Day | Demand | Department | Time |
|---|---|---|---|
| Tuesday, 5-4-88 .. | (i) Demand No. 26<br>(ii) Demand No. 37<br>(iii) Demand No. 90 | Local Govt.& Urban Development Department | 4 hours. |
| | (iv) Demand No. 81 .. | Metropolitan Development Deptt. | |
| Wednesday, 6-4-88.. | (i) Demand No. 69 .. | Power Department —3 hours. | |
| | (ii) Demand No. 40 .. | Refugee Relief & Rehabilitation Deptt.—1 hour. | |
| | (iii) Demand No. 51 .. | Fisheries Department —1 hour. | |
| Thursday, 7-4-88 | (i) Demand No. 18<br>(ii) Demand No. 19 | Home (P & A.R.) Deptt.— 4 hours. | |
| Friday, 8-4-88 .. | (i) Demand No. 32<br>(ii) Demand No. 33<br>(iii) Demand No. 34<br>(iv) Demand No. 35 | Health & Family Welfare Deptt. | —4 hours |

| Day | Demand | Department | Time |
|---|---|---|---|
| Monday, 11-4-88 .. | (i) Demand No. 49<br>(ii) Demand No. 50 | Animal Resources Development Deptt. | —2 hours. |
| | (iii) Demand No. 73 | Cottage & Small Scale Industries Deptt. | —2 hours. |
| Tuesday, 12-4-88 .. | (i) Demand No. 24<br>(ii) Demand No. 53<br>(iii) Demand No. 75<br>(iv) Demand No. 76<br>(v) Demand No. 87<br>(vi) Demand No. 88<br>(vii) Demand No. 93<br>(viii) Demand No. 94<br>(ix) Demand No. 95<br>(x) Demand No. 96<br>(xi) Demand No. 97 | Commerce & Industries Deptt. | 4 hours. |
| | (xii) Demand No. 92 | Public Undertakings Deptt. | |
| | (xiii) Demand No. 74 | Industrial Reconstruction Deptt. | |
| Wednesday, 13-4-88 | (i) Demand No. 66<br>(ii) Demand No. 68 | Irrigation & Waterways Deptt. | 4 hours. |
| | (iii) Demand No. 48<br>(iv) Demand No. 67 | Minor Irrigation Deptt. | |

There will be no Mention Cases on Wednesday, the 6th April, 1988.

I now request the Hon'ble Minister for parliamentary Afairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Nineteenth Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

**মিঃ স্পিকার ঃ** আশা করি এতে সকলের মতামত আছে।

(সভার সদস্য এককণ্ঠে বললেন—হ্যাঁ)

The motion was agreed to.

**Mr. Speaker :** Now there will be a lunch recess. Lunch packed will be provide to the members at the lobby. Members of the press will also be provided with lunch packets. Those who are vegetarian they may please express their desire, they will be provided with vegetarian packets.

(Accordingly the House was adjourned till 2 P.M.)

(After Adjournment)

[2-00 — 2-10 P.M.]

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** স্যার, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন আগে হাওড়ার মঙ্গলা হাট পুড়ে গেছে। তার কয়েক হাজার বস্ত্র ব্যবসায়ী মিছিল করে তাদের দাবি দাওয়া নিয়ে এসপ্ল্যানেড ইস্টে এসে অবস্থান করছে। মন্ত্রী সভার যদি কোনও মন্ত্রী তাদের সঙ্গে গিয়ে দেখা করে কিছু বলেন তাহলে ভালো হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি অনুগ্রহ করে কোনও মন্ত্রী ওখানে গিয়ে এই বিষয়ে কিছু স্টেটমেন্ট করেন তাহলে খুব ভালো হয়। এটা সকলের ব্যাপার, আমার আপনার ব্যাপার নয়। হাজার হাজার লোকের দোকান ঘর, বাড়ি পুড়ে গেছে। আপনি অনুগ্রহ করে কোনও মন্ত্রীকে তাদের সঙ্গে দেখা করতে বলুন অথবা একটা স্টেটমেন্ট করতে বলুন যে, এই বিষয়ে তারা কি চিন্তা ভাবনা করছেন।

(প্রিভিলেজ মোশন)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনাকে আমি ধন্যবাদ জানাই যে, আপনি অধিকার ভঙ্গের বিষয়টি আমাকে তোলার অনুমতি দিয়েছেন। স্যার, এর আগে আপনি দুবার আমার নাম ডেকেছিলেন। সেই সময় আমি এখানে ছিলাম না, সেই জন্য আমি দুঃখিত। স্যার, এই হাউসের আইনের ২১৬ ধারা অনুযায়ী আমি ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী শ্রী বিনয় চৌধুরির বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব আপনার কাছে এনেছি। বিষয়টি আপনার বিবেচনাধীন আছে। স্যার, এই প্রশ্ন উঠতে পারে যে, বিনয়বাবুর মতো প্রবীণ মন্ত্রীর বিরুদ্ধে সত্যিই আমি ৩ দিনের ছোকরা প্রস্তাব তুলেছি। আমি অত্যন্ত ভেবে চিন্তে এই বিধানসভার মর্যাদার দিকে দৃষ্টি রেখে এই প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। তার কারণ, যদি কোনও মন্ত্রী আমাদের এই বিধানসভায় ভুল তথ্য দেন তাহলে তাকে ঠিক করার দায়িত্ব আপনার এবং আমাদের সমগ্র হাউসের। স্যার, আপনি অনুমতি দিলে আমি প্রিভিলেজের নোটিশটি পড়ব।

**মিঃ স্পিকার ঃ** পড়তে হবে না, আপনি সংক্ষেপে কথাটা বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি সংক্ষেপেই বলছি মন্ত্রীকে আমরা গত ৯ই মার্চ কোয়েশ্চেন নং ৬৪-তে জিজ্ঞাসা করেছিলাম যে, আমাদের পশ্চিমবাংলায় এন.আর.ই.পি. প্রোগ্রামের কোনও ফান্ড ডাইভারসন হয়েছে কিনা—তার মানে জাতীয় কর্মসংস্থান প্রকল্পের কোনও টাকা অন্য খাতে খরচ হয়েছে কিনা। মন্ত্রী তাতে বলেছিলেন যে, 'না, নো, ডাজ নট অ্যারাইজ'। তার মানে গত ৫ বছরে কোনও ফান্ড ডাইভারসন হয়নি। স্যার, আমি আপনার কাছে চিঠি দিয়েছি পি.এ.সি.র ৯৪ তম রিপোর্ট, ১৯৮৬/৮৭, ৮ তম লোকসভা তাতে লেখা আছে During test-check more than Rs. 37.92 crores were noticed to have been utilised from the funds of the programme by the following States/ Union Territories on schemes and purposes outside the scope of NREP. This included Rs. 3.04 crores utilised on works in urban/municipal town areas. তাতে দেওয়া আছে ওয়েস্ট বেঙ্গল কত ডাইভারসন হয়েছে ইন ল্যাখস। আর্বান

এরিয়ায় ডাইভারসন হয়েছে ৪৪.৬৫ লক্ষ এবং টোটাল পশ্চিমবাংলায় ডাইভারসন হয়েছে টেস্ট চেক করে ১ কোটি ২৭ লক্ষ ৮৬ হাজার টাকা। আমি বিনয়বাবুর কাছে যখন এই প্রশ্নটা করেছিলাম তখন পি.এ.সি.র রিপোর্টটা দেখেই করেছিলাম যে, বিনয়বাবু এটা স্বীকার করবেন, যেহেতু রিপোর্টটি বেরিয়েছে। কিন্তু বিনয়বাবু সোজাসুজি ভাবে 'না' বলেছেন। একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জাতীয় .প্রকল্পের টাকা অন্য খাতে খরচ হচ্ছে, এই ব্যাপার প্রশ্ন করেও আমরা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে সদুত্তর পাইনি। আপনি নিশ্চয় আমার নোটিশটি মাননীয় বিনয়বাবুর কাছে পাঠিয়েছেন এবং মাননীয় বিনয়বাবুও নিশ্চয় আপনার কাছে জবাব দিয়েছেন এবং এই সভার কাছেও সেই জবাব রাখবেন। স্যার, আপনার কাছে আমার আর্জি, আপনি সব দিক বিবেচনা করে এই বিষয়টা যেহেতু আমার মনে হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় ভুল তথ্য দিয়ে এই হাউসকে মিসলিড করেছেন, হাউসকে বিপথে চালিত করেছেন সেইজন্য এই ব্যাপারটিকে অধিকার ভঙ্গ বলে ধরা হোক এবং প্রিভিলেজ কমিটির কাছে এটা পাঠানো হোক।

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, Shri Saugata Roy, M.L.A. and Dr. Tarun Adhikary, M.L.A. have in their notice dated 17th March, 1988 raised a question of privilege. Their allegation is that the question of privilege arises out of deliberate prevarication and wilful suppression of truth in my written reply to admitted Question. No. 64 in the House on 9th March, 1988.

The allegation of the Hon'ble Members is based on the report of the Comptroller and Auditor General of India for the year 1983-84 wherein it has been observed that a sum of Rs. 127.86 lakhs out of the funds sanctioned for NREP have been utilised on schemes and purposes outside the scope of NREP in West Bengal.

We did not agree with this. view of the Comptroller and Auditor General, and we pointed out that the aforesaid sum had been utilised for the schemes which are well within the scope of the NREP and there has been no diversion or unauthorised expenditure of NREP funds. We still maintain this view and the Union Government has agreed to all the items of expenditure included in the above sum except one. A correspondence in this matter is still continuing and it remains to be seen whether the veiw of Comptroller and Auditor General with regard to the remaining item will prevail. Thus, there has been no wilful suppression of truth or deliberate prevarication in the reply given to the aforesaid question.

**শ্রী সৌগত রায় :** আপনি তো এসব কথা আগে বলেন নি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এতে ৫টা আইটেম ছিল এবং সেখানে আমি উত্তরও দিয়েছি তা আপনারা দেখেছেন। অনেক সময় হয় কি, ব্যারাকপুর টু বললে মনে করে বোধ হয় ব্যারাকপুর টাউন, আর্বান এরিয়াতে হয়েছে কিন্তু সেখানে মৌজা আছে, পঞ্চায়েত আছে,

রুর‍্যাল এরিয়া। যে ব্যাপারটি নিয়ে ক্লারিফিকেশন চলছে সেটা হচ্ছে, ১৯৮৩/৮৪ সালে সেই সময় পঞ্চায়েত ইলেকশনের আগে যে রাস্তা করতে হয়, পোলিং স্টেশন ইত্যাদি করার জন্য সেগুলি অল ইন দি ভিলেজ। পঞ্চায়েত শব্দটা দেখে মনে করেছে বোধ হয় ডাইভারসন হয়েছে। ওরা ৪টে অ্যাডমিট করে নিয়েছেন, একটার ব্যাপারে স্টিল করেসপনডেন্স চলছে।

**Mr. Speaker :** Honourable Members, Shri Saugata Roy and Dr. Tarun Adhikary have raised a question of privilege by their letter dated 17th March, 1988. They contend that in reply to Question No. 64 in the first question for written answer dated 9th March, 1984, the honourable member Shri Benoy Krishna Chowdhury, Minister-in-charge of Rural Development had denied that during the five years some funds sanctioned for National Rural Employment Programme (NREP) have been utilised on schemes and purpose outside the scope of NREP. According to them, there is a clear case of deliberate prevarication and wilful suppression of truth by the Minister with a view to misled the House. They raised a contention on the part of the Public Account Committee of the 8th Lok Sabha on pages 11,12 and 98, of its Ninety Fourth Report, presented to the Lok Sabha on 30 th April, 1987, on the basis or praragraph 5 of the Report of the Comptroller and Auditor General of India for the year 1983-84, Union Government (Civil), and pointed out that a sum of Rs. 127.86 lakhs out of the funds sanctioned for NREP, have been utilised in West Bengal on schemes and purposes outside the scope of NREP. We have heard Honourable Member, Mr. Saugata Roy and also Honourable Minister Mr. Benoy Krishna Chowdhury. Aperantly it appears that no false statements has been made by the Minister. There is a dispute between the Union Government and the State Government. It can be described as a matter of difference of opinion. The State Government can hold a particular opinion on a particular subject, and the Union Government can hold a difference opinion on the same subject. The difference of opinion does not mean a blatantly false statment. It becomes an issue of Privilege when the member has made it knowingly to be a false statement ; otherwise it cannot come within the purview of Privilege. It is clear that no such false statement has been made, but there is a difference of contention on certain issues, between the State Government and the Union Government. As a matter of fact, it does not come with the scope of Privilege and , as such, it is rejected.

[2-10 — 2-20 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি এখানে উত্থাপন করছি তাতে আমাকে একটু পিছনের দিকে যেতে হচ্ছে। গত বিধানসভার অধিবেশন এখানে একটা প্রিভিলেজ মোশন আনা হয়েছিল। মাননীয় সদস্য বিমলকান্তি বসু ও মানব মুখার্জি সেটা

এনেছিলেন প্রিয়রঞ্জন দাস মুন্সির বক্তব্যের বিরুদ্ধে। তাতে হাউস পরিচালনার বিষয়ে কিছু কটাক্ষ করা হয়েছিল এবং বলা হয়েছিল যে অগণতান্ত্রিক কাজ বিধানসভায় চলছে। এই ধরনের কথা বলা হয়েছিল এবং আপনার বিচার-বুদ্ধি সম্পর্কে অনেক বাজে ভাবে কটাক্ষ করা হয়েছিল। আপনি সেই সময়ে নির্দিষ্ট কংগ্রেস দলের চিফ হুইপকে এই সম্পর্কে লিখে জানাতে বলেছিলেন। তিনি কি লিখে জানিয়েছেন, না জানিয়েছেন আমি জানিনা। আমি গতকাল বিধানসভায় ছিলাম না। আজকে আজকাল পত্রিকায় আমি একটা সংবাদ দেখেছি তাতে গতকাল বিধানসভায় যা চলেছে সেই ব্যাপারে জনৈক সত্য বাপুলি এই মন্তব্য করেছেন। কোন সত্য বাপুলি সেটা আমি এখানে বলতে পারব না। এই সত্য বাপুলি কংগ্রেসের পরিষদীয় দলের নেতা আব্দুস সাত্তারের ঘরে বসে এই মন্তব্য করেছেন। আপনি ইস্টার্ন বিস্কুট-এর ব্যাপারে বলেছিলেন যে এটা সাবজুডিস এবং সে সম্পর্কে মেনশন করতে দেননি। সেই সম্পর্কে ঐ সত্য বাপুলি বলেছেন যে এটা সম্পূর্ণ অগণতান্ত্রিক এবং মুখ্য মন্ত্রীর ছেলের ব্যাপার বলে স্পিকার এটা করবেন। এইভাবে যদি আপনার চেয়ারের অবমাননা কেউ করে তাহলে সেটা আপনাকে অবমাননা করা হয় এবং সেটা ঘুরে ফিরে আমাদের কাছে আসে এবং এই হাউসের অবমাননা করা হয়। এ ক্ষেত্রে নিয়ম অনুসারে যা করা দরকার সেটা হচ্ছে বিরোধী দলের নেতা আব্দুস সাত্তারকে আপনি জিজ্ঞাসা করুন যে কোনও সত্য বাপুলি তার ঘরে একথা বলেছেন কি না এবং এই সত্য বাপুলি কংগ্রেসের বিধানসভার সদস্য কি না। এটা যদি সত্য হয় তাহলে বিধানসভার সদস্য হিসাবে বিধানসভার বাইরে আপনার বিচার-বুদ্ধি সম্পর্কে, আপনার রুলিং সম্পর্কে এই যে মন্তব্য করেছেন, এর দ্বারা আপনাকে অসম্মান করা হয়েছে, আপনার চেয়ারকে অবমাননা করা হয়েছে বলে আমি মনে করি। কাজেই আমি এই বিষয়ে প্রিভিলেজ আনতে চাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আমরা একটা গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আছি। গণতান্ত্রিক ব্যবস্থায় সমালোচনা করার অধিকার আছে। আমার ডিশিসন তাদের মতে গণতান্ত্রিক—একথা উনি বলেছেন। এতে অন্যায় কি হয়েছে? আমি মনে করি এতে কোনও অন্যায় হয়নি। Please take your seat. No debate on this point.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বক্তব্য রাখছি। আমি গত তিন দিন ধরে আমাদের মাননীয় ফাইন্যান্স মিনিস্টার, ডঃ অসীম কুমার দাশগুপ্ত মহাশয়ের যে বাজেট সম্পর্কে বিভিন্ন বক্তা এপক্ষের এবং ও পক্ষের যারা বক্তব্য রেখেছেন তাদের বক্তব্য আমি যতদূর সম্ভব শুনেছি এবং সেইগুলো আমি অনুধাবন করবার চেষ্টা করেছি। এই পক্ষ এবং ও পক্ষ থেকে অনেক সময় এই বাজেট সম্পর্কে কিছু কিছু ধারার কিছু কিছু বিষয় উল্লেখ করে ধন্যবাদ জানানো হয়েছে এবং আমাদের পার্টির তরফ থেকে যে সব বজেট বক্তব্য জনগণের স্বার্থে, গরিব মানুষের স্বার্থে গেছে, সেইগুলো সম্পর্কে অনেকে এখানে প্রশংসা করেছেন। আপনাদের থেকে কিছু কিছু সমালোচনার সুর এসেছে, কোনও কোনও বক্তা তাদের বক্তব্য রাখতে গিয়ে সমালোচনা করেছেন এবং বিশেষ করে সত্যপদ ভট্টাচার্য মহাশয়, আর.এস.পি.'র নেতা, তিনি কিছু কমেন্ট করেছেন এই সম্পর্কে, যেগুলো অন্তত সকলের কাছে গ্রহণযোগ্য বলে আমি মনে করি। এই বাজেট সম্পর্কে বলতে গিয়ে প্রথমে আমাকে বলতে হয়, গত বছরের বাজেট সম্পর্কে আপনাদের নিশ্চয়ই মনে

[2-20 — 2-30 P.M.]

আছে, গত বছর যে বাজেট এখানে উত্থাপন করা হয়েছিল, সেই বাজেট থেকে আমরা দেখছি, ১৯৮৭ সালের ১৫ই মে যে বাজেট এখানে উত্থাপন করা হয়েছে— সেই বাজেটে তখন যে ডেফিসিট দেখা দিয়েছিল সেই ডেফিসিট ওয়াজ কভার্ড। কভার করা হয়েছিল সেস এবং কতগুলি ট্যাক্স আদায় করে। ৯২.২৫ কোটি টাকার যে ডেফিসিট ছিল তাকে কভার করা হয়েছিল। এবারের বাজেটকে গতবারের বাজেটের সঙ্গে তুলনামূলক বিচার করলে দেখা যাবে যে, এবারে ডেফিসিট রয়েছে ৬১.২৫ কোটি টাকা এবং এবারেও সেস এবং কিছু কিছু জায়গা থেকে ট্যাক্স আদায় করা হয়েছে দেখিয়ে এটাকেও ঐভাবে কভার করে দেওয়া হচ্ছে। গতবার যেভাবে কভার করা হয়েছিল, ঠিক সেভাবেই কভার করা হচ্ছে। এখন এ-সম্পর্কে দু'একটা কথা আমার বলা দরকার। গতবারে কোলের ওপর সেস বাড়িয়ে ২৫ কোটি টাকা তুলেছিলেন এবং এবারেও তা বাড়িয়ে ৫০ কোটি টাকা তুলতে চাইছেন। গতবারে ৫% বাড়িয়েছিলেন, এবারে ১০% বাড়াচ্ছেন। একটা বিষয়ে আমি সমস্ত হাউসের এবং বিশেষ করে ডঃ দাশগুপ্তের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, গত বছর তিনি যে বাজেট পেশ করেছিলেন তাতে অ্যাডিশনাল রিসোর্স আদায় করে, সম্ভাব্য ডেফিসিটকে কভার করার জন্য ৯২.২৫ কোটি টাকা আদায় করে সমতা নিয়ে এসেছিলেন, ব্যালেন্স করেছিলেন। সেই বাজেট সারপ্লাস বাজেট ছিল না, সেই বাজেটকে আপনি বলেছিলেন—Zero-deficit balanced budget for the financial year 1987-88 সেই আপনার কথাটাই আমি পড়ছি, I have therefore once again placing before you the proposal for a Zero-deficit balanced budget for the financial year 1987-88 এবারের এই বাজেট যখন আপনি তৈরি করেছিলেন তখন নিশ্চয়ই অর্থমন্ত্রী হিসাবে আপনার কাছে সংবাদ পৌঁছে গিয়েছিল এবং আপনি নিশ্চয়ই সমস্ত কাগজপত্র দেখেছিলেন এবং নিশ্চয়ই সিদ্ধান্ত নিয়ে সেই জিরো ডেফিসিট বাজেটকে বাড়িয়ে ডেফিসিট বাজেট-এ পরিণত করেছিলেন। স্যার, ৯২ কোটিরও বেশি টাকার যে ডেফিসিট বাজেট ছিল রিসোর্স হিসাবে সেস এবং কর আদায় করে যাকে জিরো ডেফিসিট ব্যালান্সড বাজেট করা হয়েছিল, সেই বাজেটের ওপর যখন এখানে সাপ্লিমেন্টারি বাজেট আমাদের কাছে পেশ করা হল তখন আমরা দেখছি সেই বাজেটে আবার ডেফিসিটের পরিমাণ দাঁড়াচ্ছে ২৭০ কোটি ৮৫ লক্ষ টাকা। কাজেই মাননীয় অর্থমন্ত্রী সেদিন ৯২ কোটি টাকার রিসোর্স আদায় করে যে ডেফিসিট বাজেটকে ব্যালান্সড বাজেটে রূপায়িত করেছিলেন সেই বাজেট আজকে এক বছর পরে সাপ্লিমেন্টারি বাজেটের মধ্যে দিয়ে আবার ডেফিসিট বাজেট হয়ে গেল। সেটা আর জিরো ডেফিসিট নেই। সেই জিরো ডেফিসিট বাজেট হয়ে গেল। সেটা আর জিরো ডেফিসিট নেই। সেই জিরো ডেফিসিট বাজেটে আজকে ডেফিসিট দাঁড়িয়েছে ২৭০ কোটি ৮৫ লক্ষ টাকার। কাজেই এবারে তিনি যে বাজেট করেছেন সেই বাজেট করতে গিয়ে গতবারের মতো ঠিক একই মন্তব্য তিনি করেছেন। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের প্যারা ৫.২২ পেজ ২১-এ মন্তব্য করেছেন, I am therefore once again placing before you the proposal for a Zero-deficit balanced budget for the financial year 1988-89 ঠিক সেই একই কথা। জিরো ডেফিসিট বাজেটের ওপর তিনি ২৭০ কোটিরও বেশি টাকার সাপ্লিমেন্টারি বাজেট পেশ করেছেন। যদি বলেন সাপ্লিমেন্টারি বাজেট তখন হবে যেগুলি পাশ করিয়ে দিয়েছিলাম তার মধ্যে আপনি সীমাবদ্ধ

নয়, তার আগে সেই টাকার মধ্যে সেই খরচগুলি করে ঠিক করতে পারেননি, তারচেয়ে বেশি খরচ হয়ে গেছে। এখন ২১৭.৮৩ কোটি টাকা এটা আপনি যদি সেদিন জানতে পারতেন তাহলে নিশ্চয়ই অতিরিক্ত সাপ্লিমেন্টারি বাজেট আসবার প্রয়োজন ছিল না। আর আজকে যে ডেফিসিট ব্যালেন্সড বাজেট সেই সম্পর্কে এই হাউসে এইকথা বলতে পারেন জিরো ডেফিসিট যেটা দিয়েছি, আমাদের একটু যদি আদায় হয় বা পাই যে হিসাবটা বাজেটে দিচ্ছেন এর মধ্যে সীমাবদ্ধ থাকবে, সাপ্লিমেন্টারি বাজেট আনবার প্রয়োজন হবে না। যদি আপনি বলেন, কোন কোন জায়গায় খরচ হয়নি, একসেস বাজেট হবে, একসেস টাকা হবে, অন্য জায়গায় সেই টাকা খাটিয়ে দিয়েছেন তাহলে নিশ্চয়ই আপনি তা বলবেন এই হাউসে। আমি তা ঠিক করে নেব। যদি সেটা নজরে থাকে ভালো কথা, সেটা নিশ্চয়ই হাউসের কাছে পরিষ্কার করে দিলে ভালো হবে। এ বছর যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে এই ধরনের কথা না থাকাতে ইট ইজ মিসলিডিং। যদি বলতেন ১০ পারসেন্ট কাট করেছি, নন-প্ল্যান এক্সপেন্ডিচার কাট্ করেছি এবং কাট্ করে সেই টাকা বাঁচালাম এবং সাপ্লিমেন্টারিতে যা খরচ হয় পরিপূর্ণভাবে সেই খরচ বহন করতে পারব এই কথাটা এর মধ্যে কোনও জায়গায় না থাকার ফলে অর্থাৎ কিছু নেই বলে আমার কাছে পরিষ্কার হয়নি। সেইজন্য এ ব্যাপারে পরিষ্কার করে বলবার জন্য অনুরোধ জানাচ্ছি। এবার আসুন দ্বিতীয় পয়েন্টে। এবারের এই বাজেটে ল্যান্ড ডিসট্রিবিউশনের উপর প্রাধান্য দেওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণে প্রাধান্য না দেওয়া হলেও এবারের বাজেটে প্রাধান্য দেওয়া হয়েছে। এবার আমি আসছি, ডিস্ট্রিবিউশন অফ ভেস্টেড ল্যান্ড-এর ব্যাপারে। এটা একটু হিসাব করে দেখবেন, গত বাজেটে আছে, এন্ড অফ ডিসেম্বর, ১৯৮৬ ভেস্টেড হবে ১২.৫৫ লক্ষ অফ এরিয়ার অফ এগ্রিকালচারাল ল্যান্ড এবং সেটা পুওর বেনিফিটেড পারসন্স, বেনিফিসিয়ারিসদের মধ্যে দেওয়া হবে। আপনি বলতে পারেন ১৭.১১ লক্ষ, আপনি বলছেন, অ্যাট দি এন্ড অফ ডিসেম্বর, ১৯৮৭ ভেস্টেড অ্যাবাউট ১২.৫৬ লাখস অফ এগ্রিকালচারাল ল্যান্ড, গতবারের চেয়ে কত বেশি হয়েছে, ১ হাজার একর। এখন ১ বছর ১ হাজার একর বেশি জমি ডিস্ট্রিবিউশন করবেন এটা বাজেটে বলেছেন। পুওর বেনিফিটেড কত হয়েছে? টোটাল পুওর বেনিফিটেড ১৭.২৭, একসেস ১৬ হাজার। অর্থাৎ গতবারে যে ফিগার দিয়েছিলেন সেই ফিগার থেকে এবারে যে ফিগার দিয়েছেন তাতে ১৭.১১ লক্ষ হচ্ছে বেনিফিশিয়ারিস আর এবার দিয়েছেন ১৭.২৭ লক্ষ বেনিফিশিয়ারিস। একসেস হল ১৬ হাজার। এখন এই ১৬ হাজার যে একসেস হল ন্যাচারালি দি ওনলি কনক্লুসন দ্যাট ক্যান বি ড্রন যে আপনি ১ হাজার একর জমি এই ১৬ হাজার লোকেদের মধ্যে ডিস্ট্রিবিউশন করে দিচ্ছেন। তাই যদি হয়, বাজেট থেকে যে অর্থ পরিষ্কার হয়ে আসছে, গত বছরে যা ছিল তার ১ হাজার একর বেশি জমি গরিবদের মধ্যে ডিস্ট্রিবিউশন করে দিচ্ছেন। সেই হিসাবে বেনিফিশিয়ারিদের সংখ্যা যা ছিল তা থেকে এবার দাঁড়াচ্ছে ১৬ হাজার। এই ১৬ হাজার লোকের মধ্যে ১ হাজার একর জমি যদি ডিস্ট্রিবিউশন করেন তাহলে কি অবস্থা দাঁড়াবে? এই অবস্থা দাঁড়াবে যে এক-একজন মাথাপিছু জমির পাবে ৬.১৯ শতক। টোটাল ফিগার সাড়ে ছয় ছটাকের মতো। কাঠা কত? ৩.৭৬ কাঠাস অফ এগ্রিকালচারাল ল্যান্ড পার ফ্যামিলি। আপনি এই এক বছরে ১৬ হাজার একসেস ল্যান্ড ডিস্ট্রিবিউশন করেছেন, তাতে প্রতিটি ফ্যামিলি পিছু দাঁড়াচ্ছে—যারা বেনিফিশিয়ারিজ হয়েছে—৩.৭৫ কাঠা। এখানে এই বইয়ের মধ্যে সর্বশেষ যা বলেছেন Nearly 17.27 lakhs of poor

[2-30 — 2-40 P.M.]

households have benefited from the distribution of vested land. তার জন্য একটা এগ্রিকালচারাল রেভলিউশন হয়ে গেছে। আপনার তথ্য এই ১৬ হাজার মতো যা ডিস্ট্রিবিউশন করেছেন তা মাথা পিছু ৩.৭৫ কাঠা। অধিকাংশ গ্রামের এম.এল.এ. আছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গ্রাম থেকে এখানে এসেছি, আমরা জানি ৩.৭৫ কাঠা, অর্থাৎ সাড়ে ছয় শতক জমির উপর কোনও পুওর ল্যান্ডলেস পেজেন্টস, সেই সাড়ে ছয় শতক কিম্বা ওখানে যে জমির কথা বললেন পৌনে ৪ কাঠা সেই পৌনে ৪ কাঠায় লাঙল ঘুরবে না। দুটো গরুতে চাষ করা সম্ভব নয়। পৌনে ৪ কাঠা ভেস্টেড ল্যান্ড কারও নামে পাট্টা হয়ে গেছে, সেই জমিতে লাঙল ঘুরিয়ে চাষ করা সম্ভব নয়। এটা সাধারণ কমনসেনসের ব্যাপার। সেজন্য তাকে হয়ত কোদাল চালিয়ে চাষ করতে হবে। আমি এই কথাটা বলতে চাই যে, আপনি গর্ব করে অনেকগুলি কথা বলেছেন, যে কথাগুলি বাজেটে বলতে হয়। যেমন ধরুন, আপনি এখানে বলেছেন পশ্চিমবঙ্গের আমরা এই এতগুলি জমি অর্থাৎ এই বছরের শেষ সময় সীমা পর্যন্ত ডিসেম্বর ১৯৮৭ এবং তারপর এ বছরে যে জমি ডিস্ট্রিবিউশন করেছেন তার মোট সংখ্যা কত গিয়ে দাঁড়িয়েছে? তার মধ্যে সবচেয়ে গরিব যারা শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস, তারা যা পাচ্ছে তারা ৫৬.৮ পারসেন্ট অফ দি টোটাল ল্যান্ড পেয়েছেন। যদি সেটা হয়, আপনি ঠিকই বলেছেন ২৭.৬ হচ্ছে এস.সি., অ্যান্ড এস.টি. পপুলেশন। কাজেই ভেস্ট হওয়া মানে ডিস্ট্রিবিউট হয়েছে পুওর পিপলদের মধ্যে এবং বেনিফিশিয়ারিজদের সংখ্যা এস.সি.এস.টি. হচ্ছে ৫৬.৮ পারসেন্ট। আমি আপনার কাছে নিবেদন করব যে আপনি দয়া করে নামগুলো দিয়ে কে কতটা জমি পাচ্ছে, সেই জমি টুকুর পরিমাণ একটা বুকলেটে ছাপিয়ে বার করে দেবেন। তাহলে আমরা পড়ে বুঝতে পারব। সেখানকার হিসাব মাথা পিছু বেনিফিশিয়ারিজদের পক্ষে এগ্রিকালচারাল ল্যান্ড কত দাঁড়াচ্ছে, সাড়ে ছয় ছটাক, তাতে কোনও ইকনমিক ইউনিটের কথা বলবেন না। ইকনমিক ইউনিটের স্বার্থে নাম করে আলাদা চেষ্টা করা সম্ভবপর নয়। সেটাকে কোনও এগ্রিকালচারাল বেনিফিশিয়ারিজ এর উপর নির্ভর করে বাঁচতে পারে না। আপনি দেখুন ৫৬.৮ পারসেন্ট অফ ল্যান্ড দিয়েছেন, এর মধ্যে টোটাল এরিয়া কত দিয়েছেন? টোটাল এরিয়াগুলি দেখুন, তা হয়ত ৫,৭,১০ কাঠার বেশি জমি পায়নি, স্যার, এটা আমি কাগজে দেখেছিলাম, সত্য, মিথ্যা জানিনা। একটা কাগজে দেখছিলাম, একটি হ্যান্ড বিল বের করে মেদিনীপুর জেলার কেশিয়ারি এলাকায় যে জমি ডিস্ট্রিবিউশন হয়েছে সেই জমি ডিস্ট্রিবিউশন তারা কিভাবে করেছেন সেটা বলেছেন। এটা সত্যি, কি মিথ্যা, সেটা আমি বলতে পারি না। তাতে বলেছে সেখানে যারা বেশি টাকা ঘুস দিতে পেরেছে, তাদের বেশি পরিমাণ জমি দেওয়া হয়েছে। আর গরিবরা পেয়েছে কেউ ৫ কাঠা, কেউ ৪ কাঠা, কেউ ৩ কাঠা করে জমি। এই নিউজের ব্যাপারটা আপনি এনকোয়ারি করুন। নিউজটা [illegible] কিনা আমি বলতে পারি না। দুর্ভাগ্যের কথা, এটা কংগ্রেসের পক্ষ থেকে বলা হয়েছে সেটা বলা যাচ্ছে না। নিউজটা আজকের কাগজেই রয়েছে। এখানে ডঃ অসীম দাশগুপ্ত আছেন ; ঘটনাটা সত্যি কি মিথ্যা সেটা অনুসন্ধান করুন, টাকা নিয়েছে কিনা সেটা দেখুন। It deserves investigation মেদিনীপুরের কিছু বিক্ষুব্ধ সি.পি.আই. (এম) এইভাবে টাকা নিয়েছে সেখানে। তারমধ্যে যারা সিগ্নেটারিজ, যারা বেশি পরিমাণ জমি পেয়েছে তারা বলেছে—আমরা এত টাকা বেশি দিয়ে জমি পেয়েছি। সেখানে যারা টাকা দিতে

[2-40 — 2-50 P.M.]

পারে নি, তাদের কম জমি দেওয়া হয়েছে। এখানে কানাই ভৌমিক মহাশয় আছেন, তিনি স্বজ্জন ব্যক্তি। আজকে এনকোয়ারি করে দেখুন, ঐ খবরের কোনও সত্যতা আছে কিনা। ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ মিনিস্টার আছেন, তিনিও এনকোয়ারি করুন।

মিঃ স্পিকার স্যার, একটি বিষয়ে আমি সেদিন দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আপনারা বলছেন, তফসিলি, ও আদিবাসীদের মধ্যে বেশি পরিমাণ জমি ডিস্ট্রিবিউশন হয়েছে। পপুলেশনের ভিত্তিতে যে রেশিও হয়, তার ডবল জমি তাদের দিয়েছেন বলছেন। এটা ভালো কথা। কিন্তু তাদের মাথা পিছু কত জমি দিয়েছেন সেটা বলছেন না। এ-ব্যাপারে স্ট্যাটিসটিকস যা বেরিয়েছে তার মধ্যে আমি লক্ষ্য করেছি, সেখানে বেনিফিশিয়ারি নাম্বার যা দেওয়া হয়েছে সেটা ১৭ লক্ষ। কাজেই তার ৫৬ পারসেন্ট হলে সেটা ৯ লক্ষ হয়ে যায়। তাহলে টোটাল বেনিফিশিয়ারিজ যারা তারা টোটাল এরিয়া অফ এগ্রিকালচারাল ল্যান্ড মাথা পিছু কত পেয়েছে? ৩ কাঠা, ৪ কাঠা, ৫ কাঠা? নিশ্চয়ই তার বেশি নয়? তাই যদি হয়, তাহলে এর কোনও এফেক্ট পড়তে পারে না অন এগ্রিকালচারাল প্রডাকশন। সেই জমিতে তারা চাষও করতে পারবে না, কারণ সেখানে চাষ করতে যা খরচ হবে সেটা হবে মোট আন ইকোনোমিক হোল্ডিং, লাভবান হবে না তার। সেজন্যই বলতে পারছেন না যে, ইকোনোমিক হোল্ডিং ছাড়া যেখানে আমরা জমি দিয়েছি, সেখানে ইরিগেশন দিয়েও মডার্ণ টেকনোলজিকে কাজে লাগাতে পারব না এবং সেজন্যই বেনিফিশিয়ারিজ, নাম্বার দিয়ে কোনও সংখ্যা দেওয়া যায় না। টোটাল প্যান্ড যা দেওয়া হয়েছে তাকে বেনিফিশিয়ারিজ দিয়ে ভাগ করে দেখতে হবে কত করে জমি পেয়েছে প্রত্যেকে। এর আগে কখনও বেনিফিশিয়ারিজ সংখ্যা দেওয়া হয়নি। গত বছরেও এটা দেওয়া হয় নি। বিশেষ করে শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রায়বাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট থেকে যে বই বের করা হয় তাতেও থাকে—বেনিফিশিয়ারিজদের টোটাল নাম্বার এত, হিউজ নাম্বার দেখানো হয় সেখানে, কিন্তু টোটাল কত জমি দেওয়া হল সে সম্পর্কে তারা নীরব থাকেন। স্যার, জমি বিলি এমন ভাবে হয়েছে এবং এমন অবস্থায় দাঁড়িয়েছে সেই ব্যাপরে নিয়ে দুঃখের সঙ্গে একটা গল্প বলতে বাধ্য হচ্ছি। স্যার, আমরা জোনাজার নামাজ পড়ার ঘটনা জানি। জোনাজার নামাজ পড়ার জন্য সাড়ে তিন ফুট বাই দেড় ফুট জায়গা লাগে। জমিকে কেটে কেটে বিলি করতে করতে আপনাদের জমি দেওয়ার ব্যাপারটা এই পর্যায়ে এসে দাঁড়িয়েছে। জোনাজা নামাজ পড়ার পর কবর দিতে যে জায়গা লাগে, আজকে আপনারা যে জমি ডিস্ট্রিবিউশন করছেন জমি বিলি হতে হতে সেই জায়গায় এসে পৌচেছে। যদি তা হয়ে না থাকে তাহলে অ্যাকচুয়াল টোটাল ল্যান্ড কি দিয়েছেন এবং মাথাপিছু কত পড়েছে এই হিসাব চাই। কারণ টোটাল ল্যান্ড যা দিয়েছেন তাতে যা দেখলাম এই ঘটনা ঘটেছে। সংবাদপত্রে বেরিয়েছে কেউ কেউ আবার একবিঘা, দুইবিঘা এবং তিনবিঘা পর্যন্ত জমি পেয়েছে। যারা নালিশ করতে পেরেছে তারা এই জমি পেয়েছে। যারা নালিশ করতে পারেনি বা যারা সই করতে জানে না তারা ৩/৪/৫/৬ কাটা করে পেয়েছে। এই হচ্ছে প্রকৃত অবস্থা পশ্চিমবাংলার ভূমি সংস্কারের। নতুন উৎসাহ ও উদ্দীপনা সৃষ্টি হচ্ছে ভূমিসংস্কারের ফলে এটা আমরা মানতে পারি না। তারপর আমি খাদ্যের ব্যাপারে আসছি। মাননীয় ফুড মিনিস্টার এখানে উপস্থিত আছেন, নির্মলবাবু এখানে উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে একটা

ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েকদিন আগে তিনি এই হাউসে একটা স্টেটমেন্ট দিয়েছিলেন, সেই স্টেটমেন্ট সম্বন্ধে আমার কোনও বক্তব্য নেই। তিনি যে তথ্য দিয়েছেন সেই তথ্য নিয়ে আমি কিছু বলতে চাই। এখানে এগ্রিকালচারাল ল্যান্ড এবং সেই অনুপাতে ফুড গ্রেন কতটা হয় এই ব্যাপার নিয়ে আমি বলতে চাই। আপনি বলেছেন যে ১৯৮৫-৮৬ সালে টোটাল ফুডগ্রেনস হয়েছে ৯১.২৬ লক্ষ মেট্রিক টন এবং ১৯৮৬-৮৭ সালে হয়েছে ৯৬.২৬ লক্ষ মেট্রিক টন। এবং ১৯৮৮৭-৮৮ সালে আপনি বলেছেন যে In the year 1987-88 the production of Aman has exceed the Previous years production. এবং আপনি আশা করছেন Food Production will also exceed the previous Food production record. তারপর মাননীয় নির্মলবাবু যে কথা বলেছেন সেই সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করে বলছি অর্থাৎ তিনি যে স্টেটমেন্ট দিয়েছেন সেই সম্পর্কে আমি বলছি। ফেব্রুয়ারি ৮৮ পর্যন্ত কয়েক বছর ধরে কেন্দ্র এই রাজ্যের জন্য প্রতি মাসে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন অর্থাৎ বছরে ১৫ লক্ষ মেট্রিক টন চাল এবং ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন অর্থাৎ ১৫ লক্ষ ১২ হাজার মেট্রিক টন বছরে গম দেয়। অর্থাৎ টোটাল ৩০ লক্ষ ১২ হাজার মেট্রিক টন চাল এবং গম আমরা পেয়েছি স্ট্যাটুটরি রেশন চালু রাখবার জন্য। কিন্তু এটা পরবর্তীকালে কমে গেল, অর্থাৎ ফেব্রুয়ারির পর থেকে কিছু কমে গেল। নির্মলবাবু যে হিসাব দিচ্ছেন তার থেকে আমি ধরেই নিচ্ছি যে চাল এবং গম ১ লক্ষ মেট্রিক টন করে অর্থাৎ ২৪ লক্ষ মেট্রিক টন কমে যাবে। তিনি বলেছেন "আরও একটা ভয়াবহ কথা বলছি, এর পর এপ্রিল মাস থেকে আরও কিছু কমে যাচ্ছে" এর জন্য তিনি উদ্বেগ প্রকাশ করছেন। স্যার একটি জিনিস আমি জানতে পারছি না, এখানে মাননীয় কৃষিমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন, তারা বলবেন যে, পশ্চিমবাংলায় খাদ্যের টোটাল রিকোয়ারমেন্ট কত? আমার কাছে যে কাগজপত্র আছে তাতে হয়ত ভুল হতে পারে, আপনারা আমাকে কারেক্ট করে দেবেন, কারণ ডকুমেন্ট পাবলিশড বাই দি গভর্নমেন্ট—তাতে আপনারা বলে থাকেন, পশ্চিমবাংলায় বর্তমানে কত হবে? আমরা এই বছর, ১৯৮৭ সাল অতিক্রম করতে চলেছি, এই বছরকে হিসাব কষে দেখলে আমরা লোকসংখ্যা কত পাব? আমি যতটুকু হিসাব করেছি, তাতে দেখছি আমাদের জনসংখ্যা ছিল ৫ কোটি ৪৫ লক্ষ। আর এই বছরকে ধরে যে ৭ বছর শেষ হল, এই সময়ে ইনক্রিজ হয়েছে ২৩.১৭ পারসেন্ট। আমি এই .১৭ পারসেন্ট কেস না হয় বাদই দিলাম, এই বাদ দেবার পরে হিসাব করে দেখেছি ইনক্রিজ হয়েছে ২.৫ পারসেন্ট পার ইয়ার। যদি এই ২.৫ পারসেন্ট হারে ইনক্রিজ হয়ে থাকে তাহলে গত সাত বছরে পপুলেশন দাঁড়াচ্ছে ৬ কোটি ৩৩ লক্ষ। এই ৬ কোটি ৩৩ লক্ষ যে মানুষ আছে, তাদের মোট খাদ্যশস্যের ডিমান্ড কত? অর্থাৎ আমাদের কত পরিমাণ খাদ্যশস্যের দরকার? এটা আমি কোনও কাগজে কিন্তু পাইনি। কারণ হচ্ছে এখানেই। এক বছর আগে, অর্থাৎ আগের বছরে ৬ লক্ষ টনের কি দরকার ছিল? একটু কমই হবে। কারণ লোকসংখ্যা ৬.২১ কোটি। তাই-ই যদি হয়ে থাকে, তাহলে আমাদের ফুড প্রোডাকশন কত হয়েছে? আমি যদি ধরে নিই আপনারা তথ্য দিয়েছেন, সেই তথ্যের উপরে নির্ভর করেই আমাকে বক্তব্য রাখতে হবে, আপনি, মাননীয় অর্থমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তাতে বলেছেন ১৯৮৬-৮৭ সালে ছিল ৯৬.২৬ লক্ষ টন খাদ্যশস্য। ঐ পরিমাণ উৎপাদন যদি হয়ে থাকে তাহলে ডেফিসিট কত হবে? এখানে অনেক মনে করেন মাথাপিছু কতই বা আমরা খাই, আমরা কনজামশন

করি, গ্রামের দিকের পপুলেশন মোর দ্যান ৪ ক্রোরস, আর এক কোটির কিছু বেশি আছে শহর এলাকায়, এই রুর‍্যাল এরিয়ার যারা এগ্রিকালচারে নিযুক্ত বা লেবার হিসাবে কাজ করে তাদের খাদ্যের পরিমাণ একটু বেশি হবে। আমরা শহরের লোকেরা যা খাই, আমাদের টোটাল যা হবে তার চেয়ে ৫০০ গ্রাম বেশি তারা খেয়ে থাকে। অর্থাৎ আধ সের। শহরের লোকেরা ২৫০ গ্রাম করে এক বেলায় ধরেন। এইভাবে যদি ধরি, তাহলে আমাদের কতটা দরকার হচ্ছে? দরকার হয়ে পড়ছে প্রায় ১ কোটি ২১ লক্ষ টন। ৪০০ গ্রাম করে গ্রামের কৃষক এক বেলাতেই খেয়ে থাকে। বাজেটে একটা অ্যাভারেজ দেওয়া আছে, যার পরিমাণ ৪৪৫। কিন্তু ৪৪৫ গ্রাম অ্যাভারেজে হয় না। আমরা জানি পশ্চিমবাংলার লোকেরা ভাত একটু বেশি খায়, আনফরচুনেটলি শহরের লোকেরা একটু কম খায়। এই ক্ষেত্রে আমরা একটা গড় হিসাব ধরে নিই। কেউ কেউ একটু বেশি খান। শহরের লোকেরা একটু কম খাই এই রকম হিসাব ধরলে, আমাদের হিসাবের দ্বারা যারা হিসাব করেন তাদের হিসাব ধরলে এই চালের দরকার যদি বলেন ৪৫০ গ্রামেই হবে, তাহলে তো কেন্দ্রের কাছ থেকে চাল আনার দরকার নেই? এখানে আপনি বলেছেন খাদ্যশস্যের উৎপাদন ৯৭ লক্ষ টন ছাপিয়ে যাচ্ছে। গত বারের চেয়ে এবারে উৎপাদন আরও ভালো হয়েছে বলে বাজেটে বলা হয়েছে। ঐ শস্যের মধ্যে কিছুটা পচে যাবে, কিছুটা পোকায় খাবে, বৃষ্টিতে নষ্ট হবে এবং বীজ ধান রাখতে হবে, এসব বাদ দিয়ে ধরলে সেটা ১০ লক্ষ টনের বেশি হবে না, নট মোর দ্যান দ্যাট। এই শর্টেজ আপনি যদি ধরেন, তাহলে নির্মলবাবু ও আমাদের সাংঘাতিক এক বিপর্যয়ের মধ্যে পড়তে হবে। এপ্রিল মাস থেকে ফুডের পরিমাণ কমে যাচ্ছে এবং এরা (কেন্দ্র) নাকি দিতে চেয়েছেন মাত্র ২০ লক্ষ টন। নির্মলবাবুকে বলছি আমার যদি ভুল থাকে I may corrected by your statement তিনি বলেছেন মার্চ-এপ্রিল মাস থেকে সেটা আসবে এবং তাতে দাঁড়াবে ১৯.৮০ লক্ষ টন। আপনাদের হিসাবেই ১৯.৮০ লক্ষ টন যদি দেয় কেন্দ্রীয় সরকার আর প্রোডাকশন যদি ৯৭ লক্ষ টন হয় তাহলে ২০ লক্ষ টন লেভি হলে দুঃখ করার কোনও কারণ নেই যে আমাদের জন্য কিছু করেনি। আপনারা মিল মালিকদের কাছ থেকে যে চাল আদায় করেন তার খুব সামান্য অংশই সেন্ট্রাল পুলে দিচ্ছেন। ১৯৭৭-৭৮ সালে আপনারা যখন ক্ষমতায় তখন ৯০ লক্ষ টন চালের উৎপাদন ছিল। তখন অবশ্য একটু কম ছিল আজকে সেখানে ৯৬ লক্ষ টন উৎপাদন হয়েছে। ১৯৮৭-৮৮ সালে প্রায় ৯৬ লক্ষ টন করেছেন, তাহলে তাই যদি করে থাকেন তাহলে ফুড প্রোডাকশনে যথা চাল, গম প্রভৃতি সিরিয়ালসে এনাফ অ্যান্ড সাফিসিয়েন্ট উৎপাদন হয়েছে। আপনারা তাহলে তো আরও ভালো করেছেন এইবার এবং তাতে আমার মনে হয় রেকর্ড প্রোডাকশন ছাপিয়ে আরও অনেক উপরে চলে যাচ্ছে। কিন্তু তাও তো খাদ্যমন্ত্রী ২০ লক্ষ লেভির প্রশ্ন তুলেছেন এবং বলেছেন এমন বিপর্যয় যে রেশনিং ব্যবস্থা ভেঙ্গে পড়তে পারে। দেশের মানুষ আপনাদের কাছে জানতে চাইছে কত আমাদের দরকার, পশ্চিমবঙ্গের ঘাটতি খাদ্যশস্যের পরিমাণ কত তা কিন্তু বলেন নি। আপনারা যদি হোর্ড করতে পারেন তো খুব ভালো, যদি হোর্ড করে ধরে নিতে পারার ব্যবস্থা করেন এবং লেভির করতে পারেন তাহলে সেটা করুন সেটা করায় কোনও আমাদের আপত্তি ছিল না মিঃ ডেপুটি স্পিকার আমি একটি কথা আমাদের অসীম দাশগুপ্ত মহাশয়ের কাছ থেকে জানতে চাই যে আজকে ১৯৮৮ মার্চ। এপ্রিল মাসের ১লা তারিখে যে টোটাল নিড হল এতে ঘাটতি আমাদের কত হচ্ছে? ঘাটতি চেপে রেখে কিছু

লাভ হবে না। আমরা ফ্রাঙ্ক-কনফেশন চাইছি যে রিয়েলি আমাদের কত দরকার এবং কেন্দ্রের কাছ থেকে কত পাব। তাহলে আমরা চাপ দিয়ে কেন্দ্রের কাছ থেকে তা আদায় করতে পারি। ঘাটতির পরিমাণকে নিয়ে লুকোচুরি করে কোনও লাভ নেই। আজ পর্যন্ত ঘাটতির পরিমাণ কত তা আপনি বলেন নি ফুডগ্রেন বেড়েছে ৯৮ লক্ষ টন। আমার ধারণায় বলে বছরের তুলনায় ভালো হয়েছে। ১৯৮৭-৮৮ সালে যদি ৯৬ লক্ষ টন প্রোডাকশন হয় তাহলে এই বছর আরও ২ লক্ষ টন বেশি হবে এবং ৯৬ লক্ষ টন অ্যাটলিস্ট ৯৮ লক্ষ টন হয়ে গেছে। সুতরাং এই বিষয়ে পরিষ্কারভাবে জানা দরকার যে কত আমাদের চাহিদা এবং কতটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদায় করতে পারব। দেশের সমস্ত মানুষের কাছে এটা পরিষ্কারভাবে জানানো দরকার।

**শ্রী কমলকান্তি গুহ :** আপনার ঘাটতির পরিমাণ কত মনে হয়?

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আমার যা হিসাব সেই অনুসারে ২৫ লক্ষ টনের বেশি হবে না। এছাড়া ফ্লাওয়ার মিলগুলিতে গম দরকার তার জন্য ৫ লক্ষ টন লাগে এবং তাছাড়া এন আর ই পি, আই আর ডি পি, আর এল ই জি পি এইসবে দিতে হয়। সেইদিক থেকে ২৫ লক্ষ টন যদি হয় তাহলে ঠিক আছে। আপনি আপনার ঘাটতির পরিমাণটা কত যদি জানান তাহলে আমরা কেন্দ্রকে বলে দিতে পারি কত আমাদের চাহিদা। তারপরে আরেকটি কথা বলতে চাই যে প্রতি বছর একটা বই এই দপ্তর থেকে পেতাম, বাজেট বইয়ের সঙ্গে ওই বই দেওয়া হত। গত বছরও দেওয়া হয়েছে কিন্তু এবছর দেওয়া হয় নি। ওই বইটি হল প্রোগ্রেস অফ দি প্ল্যানিং স্কীম, এই বইটি এখনো পর্যন্ত পাই নি। ওই বইটি পেলে জানতে পারতাম রাজ্যে কতটা স্কীম হল, কতটা টার্গেট এবং তার কতটা পূরণ করতে পেরেছেন এবং কি কি লুপ হোলস আছে এবং কেন বেড়েছে ইত্যাদি। এই বইটি পেলে আমরা ডিটেলস আলোচনা করতে সুবিধা হত। অবশ্য মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে বইটি পেয়ে যাবেন। যাইহোক আজকে যদি এটা ডিবেটের আগে দিতে পারতেন তাহলে আমরা আমাদের দৃষ্টিভঙ্গি দিয়ে কিছু আলোকপাত করতে পারতাম ; তাতে ঐ বইটা খুবই এসেন্সিয়াল মনে হত। কারণ আপনার যেসব প্ল্যানিং অ্যান্ড স্কীম করেছেন, সেইগুলি তাহলে সব সদস্যরা জানতে পারতেন। আর তাতে ডিটেক্ট করতে সুবিধা হত কোথায় কি কারণে আটকে আছে। কতকগুলি ছাপানো বই দেওয়া হয়েছে যখন ৮৭-৮৮-র ওয়েস্ট বেঙ্গল শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবস ডেভেলপমেন্ট ফিনান্সিয়াল কর্পোরেশনের। স্যার, আপনি নিশ্চয় জানেন এবং আমাদের সঙ্গে অর্থমন্ত্রীও এই ব্যাপারে একমত হবেন যে, ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা যখন তৈরি হয়েছিল তখন তার টার্গেট ফিক্সড করে দেওয়া হয়েছিল। টার্গেট ছিল দারিদ্র্য সীমার নিচে যারা বাস করেন এস.টি.র মোট জনসংখ্যার শতকরা ৭২ পারসেন্ট অফ দি টোটাল পপুলেশন অ্যান্ড বিয়ন্ড দি স্টারভেশন লেছ্—তাদের ৫০ পারসেন্টকে কভার করতে হবে এবং তাদেরকে দারিদ্র্য সীমার উপরে তুলতে হবে ; এই বিল আমাদের ষষ্ঠ পরিকল্পনা নির্দোষ। যদি আমি ফিগার চাই কটা পরিবারকে দারিদ্র্য সীমার উপরে তুলছেন, তার কোনও ফিগার নেই। এখানে পরবর্তী পরিকল্পনায় বাকি ৫০ পারসেন্ট্ দ্যাট উইল হ্যাভ টু বি কভারড—দারিদ্র্য সীমার উপরে তুলতে হবে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায়। এর মধ্যে ১ম, ২য় ও তৃতীয় বৎসরে ৪৭ শতাংশ কভার করবার টার্গেট করেছেন আর বাকি ৫৩ শতাংশকে

[3-00 — 3-10 P.M.]

কভার করবেন পরবর্তী দুই বছরে। এর ফলে দারিদ্র্য সীমার নিচে তফসিলিভুক্ত জাতি ও আধিবাসীদের এখন তারা দারিদ্র্য সীমার নিচে রাখবেন না। এই যদি টার্গেট আপনারা বলেন তাহলে কতখানি পারফর্মেন্স হয়েছে তার ছবি আমরা কোথাও পাইনা এই বিষয়ে কোনও নির্দিষ্ট বক্তব্য নেই। আপনি ইনকমিকের ছাত্র, সেই হিসাবে আমি আবেদন করব—ভুল আপনারও হতে পারে, আমাদেরও হতে পারে, অর্থনৈতিক ব্যবস্থার অদল-বদল হতে পারে, নানা রকম পরিবর্তন হতে পারে—আপনি যদি এগুলি হাউসের মধ্যে উত্থাপন না করেন তাহলে অজ্ঞতা থেকেই যাচ্ছে। আমরা দেখেছি আপনারা এখানে বলেছেন আমরা সাহায্য দিয়েছি, বেনিফিসিয়ারি করেছি, এটা খুবই ভোগাস কথা ; পঞ্চায়েত সমিতি থেকে একজন বেনিফিসিয়ারি হয়েছে। পঞ্চয়েত সমিতি থেকে হয়ত একজনকে লোন দিয়েছেন, সেই ব্যক্তি লোনটা শোধ করল, এই রকম করে দেখা গেছে কেউ কেউ তার ফ্যামিলিতে ২/৩ বার লোন পেয়েছে একই পরিবারের একাধিক লোক লোন পেয়েছেন। যাদের আমরা বেনিফিসিয়ারি হিসাবে ২০০/৫০০ টাকা দিয়েছি It should be assumed that above fifty per cent of the family assistance should be recokned to have actually crossed the poverty line and continue to stay above it. It should be presumed that they have crossed the poverty line and they are continuing above the povery line. এই ভাবে করলে তো হবে না, এর জন্য স্পেশ্যালি স্পেসিফিক ইনস্ট্রাক্স দিতে হবে ; এবং বেনিফিসিয়ারিই বলে দেবেন তিনি পভার্টি লাইন ক্রশ করে গেছেন। আমি একটা কথা বলে শেষ করতে চাই যে, ডেটেড জমি ডিস্ট্রিবিউশনের ব্যাপারে, তাদের এস.সি. অ্যান্ড এস. টি. পপুলেশন এর পারসেন্টেজ যা আছে তার পারসেন্টেজ ডাবল দিয়েছেন। অন্য একটি বই থেকে আমি দৃষ্টি আকর্ষণ করছি, স্পেশ্যাল কম্পোনেন্ট প্ল্যান আপনার জানা আছে—ডিপার্টমেন্টের মন্ত্রী না থাকলেও আপনার কাছ থেকে আমি জানতে চাই—এখানে দেখছি স্টে ওয়াইজ ফিগার হয়েছে ওয়েস্ট বেঙ্গল পারসেন্টেজড অফ স্পেশ্যাল কম্পোনেন্টে—এই যে টাকাটা স্পেশ্যাল কম্পোনেন্টের এটা কোন কোন রাজ্য টোটাল নাম্বার অফ পপুলেশন পারসেন্টেজ অফ এস.সি., এস.টি.কে ছাপিয়ে গেছে—এখানে আপনি কি দিয়েছেন ৫.৯৫ পারসেন্ট এবং ৬.৭৫ পারসেন্ট টাকা। যদিও পশ্চিমবঙ্গ এস.টি, এস.টি-র পারসেন্টেজ ২৭.৬ পারসেন্ট। যদিও পপুলেশন ফিগারে এরা হল ২১.৯৯ পারসেন্ট অর্থাৎ বলতে পারেন ২২ পারসেন্ট। এটা হল ১৯৮২-৮৩ সালের। ১৯৮৩-৮৪ সালে যান দেখবেন ৬.৭৫ পারসেন্ট এবং লেটেস্ট যে ফিগার আছে ১ বছর আগে সে বই আমার কাছে নেই তাতে বলেছেন ৯ পারসেন্ট পৌঁছেছেন। এই যদি হয়ে থাকে তাহলে ওখানে জমিতে কি করে বেনিফিসিয়ারি দেখিয়ে দিলেন, আর এখানে দেখিয়ে দিলেন বেনিফিসিয়ারিদের লোন দিয়ে দেওয়ায় দারিদ্র্য সীমার উপরে উঠে গেছে। জমি দিয়েছেন এটাতে দেখি ৫ পারসেন্ট কি ৬ পারসেন্ট, ম্যাক্সিমাম ৯ পারসেন্ট, সুতরাং টোটাল যে পপুলেশন ফিগার তার হাফ পারসেন্ট পৌঁছাতে পারেননি। পাশাপাশি অন্য রাজ্যের ফিগার দেখুন— কর্ণাটক, অন্ধ্রপ্রদেশে পপুলেশন ১৪ পারসেন্ট, দিয়েছে ১৬.৯৯ পারসেন্ট। সেজন্য বলছি ফিগারের কারচুপি দিয়ে অনেক সময় বিভ্রান্ত করা যায়, আমাদের অন্ধকার রাখবার চেষ্টা করা যায়। সেজন্য মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়ের মাধ্যমে আমি বলতে চাই আমাদের যিনি অর্থ মন্ত্রী মহাশয় অসীম

দাশগুপ্ত এবং অন্যান্য বিশিষ্ট মন্ত্রী যারা আছেন তাদের কারও বিরুদ্ধে আমার অভিযোগ নেই, শুধু আপনাদের কাছে বলব ভালোভাবে তথ্য পরিবেশন করবেন, সত্যিকারের তথ্য না জানতে পেরে বিধানসভায় বাজেট যেভাবে সাজানো হয়েছে তার লুপহোলগুলি কোথায় সেটা জানতে না পারলে এই সম্পর্কে কিভাবে আমরা বক্তব্য রাখব। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সুনাম আছে, সেই সুনাম স্থাপনে তিনি চেষ্টা করবেন, এই কথা বলে বাজেট সম্পর্কে আর কোনও মন্তব্য না করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কংগ্রেস পক্ষের মৃত্যুঞ্জয় বাবু থেকে শুরু করে অপূর্ববাবু পর্যন্ত যে বক্তব্য উপস্থিত করেছেন তা থেকে নিশ্চয়ই স্বীকার করা দরকার যে মৃত্যুঞ্জয় বাবু যেভাবে প্রথমে শুরু করেছিলেন সেটা সত্যিই খুব ভালো লেগেছে। তিনি ঠাণ্ডাভাবে সুন্দরভাবে যে বক্তব্য উপস্থিত করেছিলেন যদিও সম্পূর্ণভাবে তার বক্তব্যের বিরোধিতা করি, এইভাবে বিরোধী পক্ষের বন্ধুগণ যদি সুযোগের সদ্ব্যবহার করেন তাহলে আমরা ভয়ানক উপকৃত হব। প্রথমে আমি যে বাজেট প্রস্তাব উপস্থিত করা হয়েছে তাকে সম্পূর্ণ সমর্থন করছি। আমি দেখলাম ওরা যেসব বক্তব্য বললেন তা সবই পরস্পর বিরোধী কথা, যেমন দেবী বাবু ভূমি সংস্কারের প্রশংসা করলেন কিন্তু সৌগত বাবু উঠে ভূমি সংস্কার নস্যাত করে দিলেন, আবার অপূর্ববাবু অনেক অঙ্ক কষলেন। আমি বলি ওরা পন্ডিত মানুষ, লেখাপড়া জানেন আমাদের থেকে বেশি, তবে অনুগ্রহ করে স্ট্যাটিস্টিক্সের জাগলারী করবেন না। ভূমি সংস্কার সম্বন্ধে যা অঙ্কের হিসাব করলেন আমার কাছেও সেটা আছে, রাজ্যসভায় একটা প্রশ্নের উত্তরে কিছু বক্তব্য রাজ্যসভায় বলেছেন। এখানে বলা আছে যে কোনও রাজ্যে কি পরিমাণ জমি ভেস্ট করা হল এবং কতটা ডিস্ট্রিবিউট কর হল। সেটা উনি সব পারসেন্টটে কষেছেন। কিন্তু তিনি একটা জিনিস বলেন নি। কি বলেন নি? আমাদের এই পশ্চিমবাংলায় ১২ লক্ষ একর জমি ভেস্ট করেছি এবং তা ডিস্ট্রিবিউটও করেছি। আর উত্তরপ্রদেশ যার আয়তন পশ্চিমবাংলার সাড়ে তিন গুণ, সেখানে কংগ্রেসি শাসন আছে তার ভেস্ট করেছে ৫ লক্ষ একর। এই হল তাদের বাহাদুরি। বিহার যেখানে কংগ্রেসি শাসন এবং বিহার পশ্চিমবাংলার তিন গুণ তারা ভেস্ট করেছে ৩৩৬১৪। আমাদের পশ্চিমবাংলা সেখানে করেছে ১২ লক্ষ একর। আপনারা একটু প্রশংসা করার অন্তত চেষ্টা করুন। এবং তা করলে খুশি হব। এখনও পর্যন্ত বিহারে ১০ হাজার একরের বেশি মালিক আছে সব নাম আমার মনে নেই। একটা মনে পড়ছে কুসলা স্টেট। যেখানে কংগ্রেস রাজত্ব সেখানে এ সব জিনিস আছে। পশ্চিমবাংলায় আমরা রক্ত ঘামের মধ্য দিয়ে বের করে বিলি বণ্টন করেছি। আপনারা এখানে সব বসে আছেন, আরও কোথায় এই রকম জমি লুকানো আছে ধরে দিন—বের করে দিন। আমরা ধরব বিন্দু মাত্র দ্বিধা করব না। ওদের জেনে রাখা উচিত, আমি আপনার মাধ্যমে বলি আমাদের পশ্চিমবাংলায় ১০ একরের বেশি জমির মালিক যারা আছে তাদের সংখ্যা ১.৮ আর মোট জমির হচ্ছে মাত্র ১৪% । আর ইউ পি, হরিয়ানা, পাঞ্জাব এই রকম ১০ একরের বেশি জমির মালিক হচ্ছে ৭ থেকে ১০% আর জমি আছে ৫০/৬০%। ওরা সামন্ততন্ত্রকে ধ্বংস করতে চান না, বজায় রাখতে চান। পঞ্চায়েত সম্বন্ধে ওদের প্রচন্ড গাত্রদাহ। কারণ পশ্চিমবাংলার পঞ্চায়েতে ওদের নির্বাচনে সমস্ত খড়কুটো ভেসে যাচ্ছে। আমরা পঞ্চায়েতের মাধ্যমে সমস্ত কাজ করছি এবং করবও। জনগণের উন্নয়ন আমরা করব, গ্রামের মানুষ বোঝে কোনও কাজ করলে কিভাবে করলে ভালো হবে। ওরা পঞ্চায়েতে

কোনও দিনই জিততে পারবেন না। তাই ওদের পঞ্চায়েতের উপর গাত্রদাহ। আমি আগেও বলেছিলাম যে আগে সমস্ত কাজ কর্ম পঞ্চায়েতের মাধ্যমে হত এবারে আমরা দোষ করে ফেলেছি—আমরা পঞ্চায়েতের মাধ্যমে সব কাজ করছি। আমাদের শ্রদ্ধেয় বিনয়দা ওখানে বসে আছেন। ৯ কোটি টাকা মঞ্জুর হয়েছিল নদীর বাঁধ উন্নয়ন করার জন্য। শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর মধ্যস্থতায় ঠিক হল পঞ্চায়েতের মাধ্যমে মাটির কাজ হবে। ৯ কোটি টাকার কাজ কন্ট্রাক্টরকে

[3-10 — 3-20 P.M.]

দিয়ে না করিয়ে পঞ্চায়েতের মাধ্যমে মাত্র ৩ কোটি টাকায় আমরা করেছি। সেই পঞ্চায়েতের বিরুদ্ধে কন্ট্রাকটরের রাগ হতে পারে, ক্রোধ হতে পারে। কিন্তু আপনাদের রাগ হয় কেন? পঞ্চায়েতের মাধ্যমে আমরা এই উন্নয়ন করছি। যদি পারেন আপনারাও তাতে সাহায্য করুন, আমরা আনন্দবোধ করব। আমরা গরিরের হাতে ক্ষমতা দিয়েছি বলেই কি আপনাদের এই রাগ? আপনাদের রাগ কেন, সেটা আমরা বুঝতে পারছি না। পঞ্চায়েতের কোথায়ও যদি ত্রুটি হয়ে থাকে তাহলে সেটা উল্লেখ করবেন নিশ্চয় আমরা সংশোধন করবার চেষ্টা করব। আমাদের তাতে কোনও আপত্তি নেই। কিন্তু আমরা আপত্তি সেই খানেই করব—আপনারা দয়া করে দলবাজি করবেন না। আমরা পঞ্চয়েতের মাধ্যমে চেষ্টা করি, গ্রামে ডি.আর.ডি.এ. যখন হয় এবং সেখানে আমরা বলি কংগ্রেস, কমিউনিস্ট, সোশ্যালিস্ট যেই হোক, গরিব মানুষ যেন পায়। আমি বিনীত ভাবে আপনাদের কাছে বলি, ব্যক্তিগতভাবে জানি, নাম বলব না, ২টি কংগ্রেসি গ্রাম পঞ্চায়েতে স্কুল মাস্টারকে পর্যন্ত ডি.আর.ডি.এ. দিয়েছে। একজন স্কুল মাস্টারের মাইনে নেহাত কম নয়, বছরে ৬ হাজার টাকার বেশি পর্যন্ত তার ইনকাম, তাকে পর্যন্ত দেওয়া হল। সেটা কংগ্রেসি গ্রাম পঞ্চায়েত। তাকে দিল, কারণ সে দলের লোক। আপনারা দয়া করে দলবাজি করবেন না, এই অনুরোধ আপনাদের কাছে রাখছি। পশ্চিমবাংলা সরকার অত্যন্ত কষ্টের উপার্জিত অর্থ দিচ্ছে গ্রাম উন্নয়নের জন্য কাজেই সেখানে আপনারা দলবাজি করবেন না, আমি বার বার করে এই অনুরোধ আপনাদের কাছে করছি। আমরা পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম উন্নয়ন করতে চাই এবং পঞ্চায়েতের মাধ্যমেই আমরা ভূমি সংস্কার, সেচের ব্যবস্থা, কৃষির উন্নতি কুটির শিল্পের উন্নতি ইত্যাদি সব কিছু করতে চাই। আমরা পঞ্চয়েতের মাধ্যমেই বিদ্যুতের ব্যবস্থা করছি, রাস্তা ঘাট তৈরি করছি, পরিবহন ব্যবস্থা করছি। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বলেছেন অর্ধেক টাকা ঐ পঞ্চায়েতের মাধ্যমে খরচ করবেন গ্রাম উন্নয়নের জন্য। এত বড় একটা সুসংবাদ আপনাদের অভিনন্দন জানানো উচিত ছিল বলে আমরা মনে করি। গ্রাম উন্নয়নের কথা শুনলে, গ্রাম সম্পর্কে কথা বললেই ওদের এত রাগ হচ্ছে কেন বুঝতে পারছি না। আমরা এখানে যারা আছি, তাদের অধিকাংশই গ্রামের লোক। পশ্চিমবাংলার শতকরা ৭০ ভাগ লোক গ্রামে বাস করেন। গ্রামকে বাদ দিয়ে দেশের উন্নয়ন হবে? গ্রামের অধিকাংশ মানুষের ক্রয় ক্ষমতা যদি বৃদ্ধি করতে না পারেন তাহলে কিছুতেই দেশের উন্নয়ন হতে পারে না। দেশের শিল্প বিকাশ হয় না। আর এই শিল্পোন্নয়ন যদি করতে হয়ে তাহলে ক্রয় ক্ষমতা বৃদ্ধি করতে হবে। পঞ্চায়েতের মাধ্যমে আমরা এই সমস্ত উন্নয়নমূলক কাজ করছি এবং তার মধ্য দিয়েই ক্রয় ক্ষমতা বৃদ্ধি পাচ্ছে, ছোট ছোট শিল্প, কলকারখানা বাড়ছে। সুতরাং আমরা সেই পথ ধরেই চলেছি। এতে ওদের রাগ করার কোনও কারণ নেই। এতে ওরা রাগ করবেন কেন? গতকাল মৃত্যুঞ্জয়বাবু স্ট্যান্ডার্ড অব লিভিং-এর কথা

উল্লেখ করলেন। স্ট্যান্ডার্ড অব লিভিং নাকি বাড়েনি, তার কোনও প্রভাব নাকি পড়েনি। গ্রাম উন্নয়নের ব্যাপারে আমি একটি ছোট্ট তথ্য আপনাদের সামনে তুলে ধরছি। ১৯৮০/৮১ সালে যেখানে মাথাপিছু ৭৬৯ টাকা ব্যয় করতাম, ১৯৮৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সেখানে ৪ হাজার ৮০০ টাকা মাথা পিছু খরচ করেছি গ্রাম উন্নয়নে। তাই গ্রামের উন্নয়ন আমরা করছি। আজকে এটা আপনাদের জানা দরকার যে, কেন্দ্রীয় সরকার এন.আর.ই.পি., আর এল. ই.জি.পি. টাকা কমিয়ে দিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও আমরা গ্রামের উন্নয়ন করছি। গত বছর কেন্দ্রীয় বরাদ্দ ছিল ১৩৩৪ কোটি টাকা, সেটা কমিয়ে এবারে করেছেন ১২৫৯ কোটি টাকা। কিন্তু তা সত্ত্বেও আমরা গ্রাম উন্নয়ন করে চলেছি। কংগ্রেস পক্ষের মাননীয় সদস্য যারা আছেন তাদের আমি চ্যালেঞ্জ করছি যে, আপনারা একটা কনস্টিটিউয়েন্সি বেছে নিন এবং সেখানে আমাদের সঙ্গে নিয়ে চলুন, সেখানে গ্রাম উন্নয়ন হয়েছে কিনা আমরা একটু দেখতে চাই। আপনাদের কনস্টিটিউয়েন্সিতে আমাদের সঙ্গে করে নিয়ে যাবেন এবং যে কোনও পাড়ায় গিয়ে গরিব মানুষকে জিজ্ঞাসা করলেই তারা উত্তর দেবে কংগ্রেস আমলে মাইলো, ভুট্টা খেতে হত, এখন ধান খেতে হচ্ছে সুতরাং শহরের চূড়ায় বসে গ্রামোন্নয়ন দেখা যাবে না। স্যার, খাদ্যোৎপাদনের কথা ওরা অনেক বলেছেন এবং গতকাল অনেক হিসাব-টিসাবও দিয়েছেন। স্যার, যে হিসাবটা দিলে ওদের সুবিধা হয় সেটা ওরা দেন আর যেটাতে অসুবিধা সেই হিসাবটা দেন না বা বলেন না। এই আর্থিক সমীক্ষা থেকে আমি একটি উদ্ধৃতি দিচ্ছি। production of principal crops in West Bengal টোটাল কত? টোটাল হচ্ছে, ১৯৭০-৭১ সালে ছিল ৭ হাজার ৪৯৩.৭ হাজার টন আর এই ১৯৮৬-৮৭ সালে সেটা হয়েছে ৯ হাজার ৬২৬.২ হাজার টন। তাহলে দেখা যাচ্ছে এটা বেড়েছে অথচ ওরা বলে গেলেন কমে গিয়েছে। ওরা আরও বললেন, এরিয়া কমে গিয়েছে। স্যার, সেই হিসাবটাও আমার কাছে আছে, আমার সময় কম আমি বিস্তারিত বলতে পারব না তবে মোটামুটিভাবে বলতে পারি যে খাদ্যোৎপাদনের জন্য জমির পরিমাণ বাড়ানো হয়েছে এবং নানান ধরনের ক্রপ সেখানে করা হচ্ছে। তাই স্যার, আপনার মাধ্যমে ওদের কাছে অনুরোধ, এর আপনার প্রশংসা করার চেষ্টা করুন। এবারে শিল্প সম্বন্ধে আমি দু/একটি কথা বলব। বন্ধ ও রুগ্ন শিল্প কলকারখানা বা লেটার অব ইনটেন্ট এসব কথায় আমি যাব না, আমি খালি ওরা যে অভিযোগ করেছেন, আমরা নাকি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারছি না কাজেই শিল্প হবে কি করে, সেই কথারই জবাব দিতে চাই। পেট্রো-কেমিক্যালের জন্য সব করার চেষ্টা আমরা করেছি তাহলে পেট্রো-কেমিক্যালটা দিচ্ছেন না কেন তার জবার দেবেন কি? আপনারা যখন গদিতে ছিলেন তখন যে শিশুরা মাইলো, ভুট্টা খেয়ে রিকেট রোগগ্রস্ত হয়ে বেঁচেছিল তাদের আমরা কোনওক্রমে বাঁচিয়ে রেখে আজ বিনা পয়সায় স্কুল ফাইন্যাল পাশ করিয়েছি—আজকে তাদের কি হবে বলতে পারেন? আমার সুন্দরবনের পাশেই হলদিয়া পেট্রো-কেমিক্যাল, তারা আশা করেছিল সেই হলদিয়া পেট্রো-কেমিক্যাল হলে তারা সেখানে কাজ পাবে তাদের সেই আশা আজকে পূর্ণ হবে না কেন বলতে পারেন? পশ্চিমবাংলার মানুষের প্রতি আপনাদের বিন্দুমাত্র যদি ভালোবাসা থাকে তাহলে এগুলি আপনাদের চিন্তা করা দরকার। হলদিয়া পেট্রো-কেমিক্যাল যদি হয় তাহলে তা সারা দেশের সামগ্রিক উন্নয়নের স্বার্থেই কাজে লাগবে কাজেই আপনাদের কাছে আমার অনুরোধ, এতে আপনারা সহযোগিতা করুন। তারপর কর ছাড়ের ব্যাপারে আপনারা অনেক কটাক্ষ করেছেন। আমরা ৬১ কোটি টাকা ছাড় দিয়েছি,

[3-20 — 3-30 P.M.]

আপনারাও দেন। স্যার, দেশ যখন স্বাধীন হয় তখন গোটা ভারতবর্ষের মোট কর রাজস্বের মধ্যে ইনডাইরেক্ট ট্যাক্সেশন ছিল ৫৬ পারসেন্ট, যা গরিব মানুষদের কাছ থেকে আদায় করা হয়। সেই ইনডাইরেক্ট ট্যাক্সেশন আজকে আপনারা বাড়িয়ে করেছেন ৮৩ পারসেন্ট। অপর দিকে বড়লোকদের কাছ থেকে যে ডাইরেক্ট ট্যাক্স আদায় করা হয় স্বাধীনতার পর সেই ডাইরেক্ট ট্যাক্সেশনে রেশিও ছিল ৪৩ পারসেন্ট আর আপনারা এখন সেটাকে কমিয়ে করছেন ১৭ পারসেন্ট। কাজেই ধনিক শ্রেণী আপনাদের কাছ থেকে সুযোগ সুবিধা পান আর গরিব মানুষদের আমরা কর ছাড় দিই। আপনারা বড়লোকদের সম্পত্তি বৃদ্ধি করেন আর আমরা গরিবদের অবস্থার দিকে দৃষ্টি দিই। স্যার, দেশ যখন স্বাধীন হয় তখন পরিকল্পনার প্রথম বছরে ১৯৫০-৫১ সালে টাটা, বিড়লার শিল্প কারখানায় মূলধন কত নিয়োজিত ছিল আর এখন কত হয়েছে সেটা একটু দেখা যাক। তখন টাটার ছিল ২৫ কোটি টাকা আর এখন সেটা বেড়ে হয়েছে ৩ হাজার দুশো কোটি টাকা। এইভাবে কেন্দ্রে আপনারা সরকার চালাচ্ছেন। আপনারা যে বাজেট ভালোবাসেন আমরা সেই বাজেট ভালোবাসি না, সুতরাং আপনাদের সঙ্গে আমাদের বিরোধ তো থাকবেই। আমি বলি যে দেশের অনেক উন্নয়ন আমরা করতে পারি কিন্তু সেই অধিকারটা আমাদের দেবেন কি? একটু অধিকার দেন না কেন? আমরাও ট্যাক্স করতে পারি। আমরা ডাইরেক্ট ট্যাক্সেশন বুঝি, শিল্প কারখানা বুঝি, আমরাও করতে পারি। আপনারা অনুগ্রহ করে আমাদের সেই অনুমতি দেবেন কি? টাটা, বিড়লা, সিংহানিয়া গোয়েঙ্কা, এদের উপর ট্যাক্স করে সেই ট্যাক্স আদায় করে, সেই টাকা দিয়ে শিল্প কারখানা করার অধিকার কি আমাদের দেবেন? আপনারা রাজীব গান্ধীকে আমাদের হয়ে একটু বলুন না সেই অধিকারটা আমাদের একটু দিতে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষ করার আগে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্তকে অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে যারা গণতান্ত্রিক আন্দোলনে শহীদ হয়েছেন, নির্যাতিত হয়েছেন, তিনি তাদের ১০০ টাকার জায়গায় ৩০০ টাকা পেনশন করেছেন। যদিও টাকার অঙ্কের দিক থেকে এর মূল্য কম কারণ টাকার কোনও মূল্য নেই। এটা শুধু টাকার অঙ্ক দিয়ে বিচার করলে হবে না। পশ্চিমবাংলায় বামফ্রন্ট যারা গতিতে বসিয়েছেন, যারা নির্যাতিত হয়েছেন, তাদের তিনি মর্যাদা দিয়েছেন। স্যার, জমিদার সেন বাড়ির কাছারি থেকে পুলিশ বেরিয়ে এসে গুলি করল অহল্যা জননীকে। এখন সেই সেন বাড়িতে কংগ্রেসের ঝান্ডা উড়ে। এখন পেনশন দেবার ক্রাইটেরিয়া কি হবে? আমরা কাকে পেনশন দেব? সেই সেন বাড়ির জমিদার তনয়কে, না অহল্যা জননীর আত্মীয়-স্বজনকে? কাজেই উনি যে ব্যবস্থা করেছেন তার জন্য আমি ওনাকে গভীর ভাবে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুহৃদ বসুমল্লিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ১৯৮৮-৮৯ সালের জন্য মাননীয় অর্থ মন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের আমি বিরোধিতা করছি এবং কেন বিরোধিতা করছি সেই বিষয়ে আমি আমার বক্তব্য এই বিধান সভায় তুলে ধরছি। আমি একথা বলতে চাই যে তৃতীয় বিশ্বযুদ্ধের পরে লর্ড কেনস ঘাটতি বাজেটের কথা বলেছিলেন। পশ্চিমবাংলা একটা ডিভাস্টেটিং ইকনমিক কনডিশনের মধ্যে দিয়ে চলেছে। আজকে পশ্চিমবাংলায় কলকারখানা বন্ধ হচ্ছে। কোনও নতুন শিল্প এখানে গড়ে

উঠছে না। পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ মানুষ বেকার হয়ে পড়ছে। এই রকম একটা অবস্থায় আমাদের মাননীয় অর্থ মন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত তার ব্যালেন্স বাজেট তৈরি করেছেন। এবং এই ব্যালেন্স বাজেট বহুদিন আগে এর যে কনসেপ্ট, এই কনসেপ্টটা পৃথিবীর অর্থনীতিবীদরা পরিত্যাগ করেছেন, প্রত্যাখ্যান করেছেন। আমি বলতে চাই অসীম বাবু একজন অত্যন্ত জ্ঞানী ব্যক্তি, অর্থনীতি সম্পর্কে তার জ্ঞান আছে, তিনি মার্কিন দেশে পড়াশুনা করেছেন, আমি তার বিদ্যার তারিফ করছি। কিন্তু অসীম বাবু পশ্চিমবাংলার অর্থমন্ত্রী হয়ে, তিনি অবাক হয়ে গেছেন, তিনি যে অর্থনীতি পড়েছেন পাশ্চাত্য দেশে, পাশ্চাত্য দেশে যে বাজেট দেখেছেন, যে উন্নয়নের অগ্রগতি দেখেছেন, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী হয়ে তিনি হতাশায় ভুগছেন। তিনি একটা দল করেন, তিনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির হয়ে নির্বাচনে জয়ী হয়েছেন এবং সেই সুবাদে তিনি অর্থমন্ত্রী হয়েছেন। আমি বলছি যদি অসীম বাবুকে নিরপেক্ষ ভাবে বাজেট করতে দেওয়া হত তাহলে তিনি একটা এই রকম নিশ্চল গতিহীন বাজেট এখানে পেশ করতেন না। আমি জানি পশ্চিমবাংলাকে যে দল ধংসের পথে নিয়ে দলীয় শাসন কায়েম করার জন্য, সেই দলের লোক হয়ে রাইটার্স বিল্ডিং-এ বসে আমি কখনও আশা করতে পারি না যে আমাদের অর্থমন্ত্রী এমন একটা বাজেট তৈরি করবেন যে বাজেটের দ্বারা পশ্চিমবাংলার প্রকৃত উন্নয়ন হবে, যে বাজেটে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে সেচের ব্যবস্থা হবে, যে বাজেটের দ্বারা পশ্চিমবাংলার গ্রাম গঞ্জের রাস্তাঘাট তৈরি করতে পারবে। যে বাজেটের দ্বারা পশ্চিমবাংলার খাদ্যোৎপাদন বাড়তে পারবে, যে বাজেটের দ্বারা পশ্চিমবাংলার বেকারদের চাকরি হবে—উনি বলেছেন আমরা যে বাজেট করেছি—উনি বলেছেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ করছি এবং পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়ন করব। বিগত ১০/১১ বছরের আপনাদের ইতিহাস কি বলছেন, পঞ্চায়েত কোনও কাজ করতে পারেনি, অর্থনীতিবীদ অসীম বাবু গান্ধীয়ান ইকনমিক্স আরম্ভ করলেন। গান্ধীজি দেশের অর্থনীতিকে বিকেন্দ্রীকরণ করতে চেয়েছিলেন এবং গ্রামপঞ্চায়েতের মাধ্যমে একটা স্বনির্ভর ভিলেজ তৈরি করার যে স্বপ্ন যে থিয়োরি, সেটা গান্ধীজীর থিয়োরি, কিন্তু গান্ধীজী কি চেয়েছিলেন? এমন একটা রাজ হবে, এমন একটা সংগঠন হবে, সেখানে দল থাকবে না, যারা সদস্য গ্রামের তারা দলমত নির্বিশেষে গ্রাম পঞ্চায়েত তৈরি হবে এবং দলহীন গণতন্ত্রের কথা তিনি বলেছিলেন, সেই দলকে যদি দায়িত্ব দেওয়া হয় তাহলে তার প্রকৃত উন্নয়ন হতে পারে। আমি বলতে চাই, আজকে এরা গ্রাম পঞ্চায়েতের জয়গান গাইছেন। আমি তাদের শুধু একটা কথা বলব, পঞ্চায়েতের মাধ্যমে যে টাকা সরকার খরচ করতে চাইছেন, তাকে গ্রামে গঞ্জে সম্পদ সৃষ্টি হবে না, গ্রামের মানুষের অর্থনৈতিক উন্নতি হবে না। একটা কাজ হবে, মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির সংগঠন মজবুত হবে, কিন্তু পশ্চিমবাংলার গ্রামের কোনও উন্নয়ন হবে না, এটা বাস্তব সত্য। এমন ভাবে বাজেট তৈরি করা হয়েছে একটা নির্দিষ্ট লক্ষ্যে পৌছবার জন্য, সেই লক্ষ্যটা এই নয়, সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গকে অর্থনৈতিক দিক থেকে শীর্ষ স্থানে নিয়ে যাবে। ১৯৬০ সালে যেখানে সারা ভারতবর্ষে টোটাল প্রোডাকশন পশ্চিমবাংলার কন্ট্রিবিউশন ২২ পারসেন্ট, আজকে জ্যোতি বাবুর মুখ্যমন্ত্রিত্বে পশ্চিমবাংলার টোটাল প্রোডাকশন দাঁড়িয়েছে, ভারতবর্ষের টোটাল প্রোডাকশন পশ্চিমবাংলার কন্ট্রিবিউশন দাঁড়িয়েছে ৮ পারসেন্ট। জাতীয় আয় যা তৈরি হয়েছে ভারতবর্ষে, জাতীয় উৎপাদন যা তৈরি হয়েছে, যা বাড়ছে, সেখানে পশ্চিমবাংলার অবদান কি আছে? উৎপাদন পশ্চিমবাংলার দিনের পর দিন কমছে। আমি আপনাকে বলছি, আজকে যদি

[3-30 — 3-40 P.M.]

উৎপাদন না বাড়ে, যদি পশ্চিমবাংলার আয় না বাড়ে, যদি পশ্চিমবাংলার সঞ্চয় না বাড়ে, তাহলে পশ্চিমবঙ্গ সরকার বিনিয়োগ করবে কোথা থেকে, এটা অর্থনীতির মূল কথা। উৎপাদন বাড়ছে না, তার কারণ হল ভারতবর্ষে বহু কল-কারখানা বন্ধ হয়ে রয়েছে এবং কেন খুলছে না, সে বিষয়ে কেন্দ্র কতখানি দায়ী, রাজ্য কতখানি দায়ী তা বিচার হবে মাঠে ময়দানে, [illegible] মধ্যে। কিন্তু আমরা যখন বাজেট নিয়ে আলোচনা করতে এসেছি তখন আমাদের বলতে হবে যে, পশ্চিমবঙ্গে যে কল-কারখানাগুলি রয়েছে সেগুলির বেশিরভাগই বন্ধ হয়ে গেছে। আর যেগুলি চলছে সেগুলিতে উৎপাদন না বেড়ে কমছে। ফলে শিল্পের দিক দিয়ে আজকে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়ছে। যে ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান একদিন শীর্ষে ছিল সে ক্ষেত্রে আজকে পশ্চিমবঙ্গের স্থান ভারতবর্ষের অনেক রাজ্যের পিছনে চলে এসেছে। গুজরাট, অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক এক সময়ে এবিষয়ে পশ্চিমবঙ্গের অনেক পিছনে ছিল। কিন্তু আজকে কি হয়েছে? আজকে আপনারা কি বলছেন? আজকে আপনারা বলেছেন যে, কেন্দ্র ঐসব রাজ্যগুলিকে বেশি করে সাহায্য করছে, সেই জন্যই ঐসব রাজ্যগুলিতে বেশি করে শিল্প গড়ে উঠছে। কিন্তু আমরা বলছি কেন্দ্র পশ্চিমবঙ্গকে যে টাকা দিচ্ছেন, যে সাহায্য করছেন যদি তার অপটিমাম ইউটিলাইজেশন হত তাহলে মহারাষ্ট্র, গুজরাট কর্ণাটকের জায়গায় নিশ্চয়ই পশ্চিমবঙ্গ যেতে পারত। কিন্তু আজকে এখানে কি চলছে? স্যার, আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী বার বার অনুরোধ করে কো-অর্ডিনেশন কমিটির লোকেদের বলেছেন, 'আপনারা ঠিকমতো কাজ করুন'। আজকে পশ্চিমবঙ্গে কাজের কোনও জাবাবদিহি নেই। কে কি কাজ করে বা করবে, তার কোনও হিসাব নেই। কার কতখানি কন্ট্রিবিউশন টু দি ডিপার্টমেন্ট এটার কোনও মূল্যায়ন নেই। বিভিন্ন দপ্তরের কর্মচারিদের কার কতখানি ভূমিকা, কার কি কাজ, তার কোনও মূল্যায়ন নেই। এমন কি তারা ঠিক সময়ে অফিসে আসে না। তারা শুধু কো-অর্ডিনেশন কমিটি করে, ফেঞ্চ লিভ নেয়, মাইনে পায়, বিভিন্ন রকম সুযোগ সুবিধা পায় এবং এখন আবার বোনাস পাবে। ফলে আজকে পশ্চিমবাংলার এই অর্থনৈতিক অবস্থা। এই প্রশাসনিক এবং অর্থনৈতিক অবস্থার মধ্যে বামফ্রন্ট পশ্চিমবঙ্গে চিরজীবন থাকলেও এর থেকে পশ্চিমবঙ্গের মানুষের কোনও উপকার হবে না, পশ্চিমবঙ্গের কোনও উন্নয়ন হবে না। এই অবস্থা চলতে থাকলে আজকে পশ্চিমবঙ্গ যেখানে ১৮ পজিশনে আছে সেখানে পশ্চিমবঙ্গের স্থান নাগাল্যান্ডের নিচে চলে যাবে। এটা বাস্তব সত্য। তাই আজকে বাজেটের ওপর আলোচনা করতে এসে আমি বলছি যে, বাজেটে সব চেয়ে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে বিদ্যুতের ওপর। আমরাও বিশ্বাস করি বিদ্যুতের ওপর গুরুত্ব দেওয়া দরকার। কিন্তু এই প্রসঙ্গে আমি মাননীয় অর্থমন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে, বিদ্যুৎ তৈরি করার আমাদের যে ম্যাকসিমাম ক্যাপাসিটি সেই ক্যাপাসিটির আমরা কতখানি উদ্ধার করতে পেরেছি? গত বছর বাজেটের সময়ে মন্ত্রী বলেছিলেন আমরা ৪০% থেকে ৫০% বিদ্যুৎ উৎপাদনের ক্যাপাসিটি ইউটিলাইজেশন করতে পারব। কিন্তু এবারে অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে সে বিষয়ের কোনও উল্লেখ নেই। বিদ্যুৎ উৎপাদনের জন্য যে ইকুইপমেন্টগুলি রয়েছে, প্ল্যান্টগুলি রয়েছে সেগুলির কেন ইউটিলাইজেশন হচ্ছে না? যদি একজিসটিং প্ল্যান্টগুলির ঠিকমতো ইউটিলাইজেশন হত তাহলে পশ্চিমবঙ্গে বিদ্যুতের অভাব থাকত না। আপনারা বক্রেশ্বর নিয়ে চেঁচামেচি করছেন। বক্রেশ্বর হলেই কি পশ্চিমবঙ্গে সব গ্রামে গঞ্জে আলো যাবে? নিশ্চয়ই না। কারণ আপনারা যেগুলি আছে

সেগুলিকেই ঠিকমতো চালাতে পারছেন না। বক্রেশ্বর হলেও তাকে ঠিকমতো চালাতে পারবেন না। আপনাদের লোকেরা লাল-ঝান্ডা নিয়ে গিয়ে তা বন্ধ করে দেবে। কারণ আপনাদের লোকেরা খালি লাল-ঝান্ডা করতে জানে, রাজনীতি করতে জানে, কিন্তু দেশের উৎপাদন কিভাবে বাড়ে, কিসে দেশের সমৃদ্ধি হয় তা জানে না। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যে, বিদ্যুতের ওপর আপনারা অনেক টাকা খরচ করছেন। কিন্তু একজিসটিং প্রডাকশন ক্যাপাসিটি যা রয়েছে—বর্তমানে বিদ্যুতের যে বন্দোবস্ত রয়েছে—তার কতখানি আপনারা ইউটিলাইজেশন করতে পেরেছেন? অবশ্যই আজকে বিদ্যুতের উৎপাদন বাড়াতে হবে। কারণ বিদ্যুৎ হচ্ছে যে কোনও দেশের অর্থনৈতিক উন্নয়নের ইমপর্টেন্ট ইমপুট। বিদ্যুৎ নাহলে গ্রামে পাম্প সেট চলবে না, শহরের কল-কারখানা চলবে না। বিদ্যুৎ নাহলে কোথাও কোনও স্মল স্কেল ইন্ডাস্ট্রি তৈরি হবে না। বিদ্যুৎ নাহলে ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা যাবে না। অথচ আমরা দেখছি বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার চরম ব্যর্থতার পরিচয় রেখেছে। আমি তাই মাননীয় অর্থমন্ত্রীকে বলছি যত বেশি টাকাই খরচ করুন না কেন, এক বছর পরে আপনি দেখবেন যে টাকা খরচ করছেন তার ২৫% কাজও হয় নি। কারণ পশ্চিমবঙ্গ সরকারের উৎপাদন বৃদ্ধি করার ক্ষমতা নেই। পশ্চিমবঙ্গ সরকারের কর্ম উদ্যোগ নেই। পশ্চিমবঙ্গ সরকারের ঝান্ডা ওড়াবার ক্ষমতা আছে, স্লোগান দেবার ক্ষমতা আছে। সব জায়গায় ঝান্ডা পুঁতে দিয়ে উৎপাদন বন্ধ করে দেবার, কাজ বন্ধ করে দেবার ক্ষমতা আছে। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি পশ্চিমবংলার মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী চেষ্টা করলেও পশ্চিমবঙ্গের উন্নতি করতে পারবেন না। আজকে আপনাদের ক্যাডারেরা, দায়িত্ব জ্ঞানহীন নেতৃবর্গেরা দলকে বাঁচাবার চেষ্টা করছেন, রাজ্যকে নয়। একদলীয় শাসন পশ্চিমবাংলায় কায়েম করতে চাইছেন। আজকে যে বাজেট রচনা করা হয়েছে তা বামফ্রন্ট সরকারের নয়, এই বাজেটের ফলে সি.পি.এম দলের লাভ হবে। আপনাদের ক্যাডারদের অবস্থা উন্নতি হবে, আপনাদের ক্যাডাররা চাকরি পাবে, কিন্তু পশ্চিমবাংলায় ৬ কোটি মানুষ এই বাজেটের মাধ্যমে কোনও উপকার পাবে না একথা আমি জোর গলায় বলতে পারি। আপনি কয়লার উপর ৪০ পারসেন্ট সেস বসিয়েছেন। কিন্তু আর কোনও জায়গায় কর বসাবার ক্ষেত্র খুঁজে পেলেন না যেখান থেকে আপনি সম্পদ সংগ্রহ করতে পারেন? আজকে পশ্চিমবাংলার গ্রামে গ্রিন রেভলিউশন করার জন্য ইরিগেশনে প্রচুর টাকা খরচ করছেন। ম্যাল্টিপিল ক্রপিং সিস্টেম ইন্ট্রোডিউস করেছেন। আজকে যারা ধনিক কৃষক, যারা আজকে ২৩ ফসলা করে সম্পদ বাড়াচ্ছে, আয় বাড়াচ্ছে এদের উপর কর বসাচ্ছেন না কেন? যারা সত্যিকারের ধনী কৃষক, যারা ভারত সরকারের পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কৃষির উন্নয়নের সব রকমের সুফল ভোগ করছে এই সমস্ত ধনী কৃষকদের উপর কর আরোপ করেননি কেন? যদি করতেন তাহলে অনেক বেশি সম্পদ সংগ্রহ করতে পারতেন। আজকে কয়লার উপর সেস বসিয়েছেন। এটা ভারত সরকারের প্রতিষ্ঠান, কোল ইন্ডিয়া লিমিটেডের প্রতিষ্ঠান সেই কোলের উপর সেস বসিয়ে টাকা নিয়ে আসছেন। আসানসোল শিল্পাঞ্চল থেকে কয়লার উপর সেস বসিয়ে যে টাকা নিয়ে আসছেন সেই টাকার এক পয়সাও আসানসোল শিল্পাঞ্চলের জন্য খরচ করছেন না। সেখানে কোনও ইউনিভার্সিটি নেই, কোনও মেডিক্যাল কলেজ নেই, ল কলেজ নেই। বি.এড কলেজ নেই। কোলিয়ারি বহু জায়গায় রাস্তা নেই, বিদ্যুৎ নেই বহু গ্রামে। সুতরাং আগামী দিনে আসানসোল শিল্পাঞ্চলে গোর্খাদের মতন কিম্বা ঝাড়খন্ডীদের মতন যদি আন্দোলন

[3-40 — 3-50 P.M]

শুরু হয় সেই আন্দোলন কিন্তু আপনারা রুখতে পারবেন না। আজকে আপনারা তো বলেছেন পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের বঞ্চনা। পশ্চিমবঙ্গ থেকে টাকা নিয়ে যাচ্ছে অথচ আমাদের দিচ্ছে না। আজকে যেমন বলছেন পশ্চিমবঙ্গ কেন্দ্রের বঞ্চনার স্বীকার হয়েছে তেমনি আমি-আসানসোলের মানুষ হিসাবে বলতে পারি আসানসোল শিল্পাঞ্চল বামফ্রন্ট সরকারের বঞ্চনার স্বীকার হয়েছে। আসানসোল শিল্পাঞ্চলে যদি কোনদিন বিচ্ছিন্নতাবাদী আন্দোলন শুরু হয় তবে তারজন্য দায়ী থাকবে বামফ্রন্ট সরকার। আপনি বলেছেন শিক্ষাক্ষেত্রে অনেক কিছু করেছি। কিন্তু প্রকৃতপক্ষে শিক্ষার অবস্থা কি? আমরা জানি বহু জায়গায় প্রাথমিক বিদ্যালয় নেই। আপনারা কোটি কোটি টাকা ব্যয় করে বই ছাপিয়েছেন গরিব লোকেদের বিতরণের জন্য। কিন্তু সেই বই গরিব ঘরের ছেলেমেয়েরা পাচ্ছে না। আপনারা যে টিফিনের ব্যবস্থা করেছেন তাতে দেখা যাচ্ছে পচা রুটি গ্রামের গরিব ছেলেমেয়েদের দেওয়া হচ্ছে। এইসব পচা রুটি তারা ফেলে দিয়ে যায়। এইভাবে আপনারা টাকার অপচয় করছেন। জনগণের কাছ থেকে ভোট নেবার জন্য যে সমস্ত স্কীম করেছেন সেই সমস্ত স্কীমগুলি দিয়ে ব্যালট বাক্সে কাস্তে-হাতুড়ি তারার ছাপ লাগানো ভোট বেশি পাওয়া যায় কিন্তু পশ্চিমবাংলার মানুষের এর দ্বারা কোনও উপকার হবে না। অনেক জায়গায় টিফিনের ব্যবস্থা আছে, কিন্তু গরিব ঘরের ছেলেমেয়েরা খেতে পায় না। বই বিতরণের ব্যবস্থা আছে কিন্তু সেই বই গ্রামে গঞ্জের স্কুলগুলিতে গিয়ে পৌঁছায়না। পশ্চিমবঙ্গ সরকার টাকা খরচ করছেন, কিন্তু তার ফসল গরিব ছেলেমেয়েরা পাচ্ছে না। কোনও কোনও জায়গায় এই সমস্ত বই বাজারে বিক্রি হচ্ছে। অদ্ভুত ব্যাপার। মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি গরিবদের কথা বলেন, কিন্তু আমরা জানি, পশ্চিমবঙ্গ সরকার প্রাথমিক বিদ্যালয়ের জন্য যে সমস্ত বই ছাপান তার অন্তত ৭০ পারসেন্ট গ্রামের ছেলে-মেয়েরা পায়না। সেগুলি বিক্রি হয়। এবং পাবলিশারদের বলা হয় তোমরা অনেক টাকার বিল করবে কিন্তু সাপ্লাই কম করবে। এই বাজেটের নতুন কোনও দিকের কথা বলা হয়নি। পশ্চিমবঙ্গের বেকারদের যুবকদের চাকরির কোনও সংস্থান দেখতে পাচ্ছি না। এই বাজেটে মহিলাদের জন্য বিশেষ করে—ফিমেল পপুলেশন ৪৮ পারসেন্ট পশ্চিমবঙ্গে রয়েছে—এদের জন্য কোনও ব্যবস্থা নেই। তাই আমি এই বাজট গ্রহণ করতে পারছি না। পশ্চিমবঙ্গে অনেক কল কারখানা বন্ধ আছে, সেই কারখানাগুলি খোলার জন্য এই বাজেটে কোনও প্রভিসন নেই। বেকারদের জন্য কোনও ব্যবস্থা নেই, যে ব্যবস্থা করা হয়েছে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে যেসব কর্মসংস্থানের কথা বলা হয়েছে তার কোনও অর্থ নেই। এর থেকে বেকারি দূর হবে না। তাই আমি অর্থমন্ত্রী মহাশয়কে বলছি যে, আপনি পড়াশোনা করে নোবেল প্রাইজ পাবার চেষ্টা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** মাননীয় মহাশয়, আমাদের এই বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, ১৯৮৮—১৯৮৯ সালের যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে উঠে কিছু কথা আপনার মাধ্যমে তাকে জানাতে চাই। তিনি এই যে বাজেটটি পেশ করেছেন এটা সত্যিসত্যি একটা জনদরদি এবং সাধারণ মানুষের রাম, শ্যাম, যদু, মধু আমরা যারা আছি, এই ধরনের সমস্ত মানুষের নিজেদের জীবনের যে প্রতিফলন তা এই বাজেটের মধ্যে আছে। তিনি যে এই বাজেটকে এত মাথা ঠাণ্ডা করে এখানে রেখেছেন কত সংকট, কত ঝনঝাট,

কেন্দ্রীয় সংকট, অর্থনৈতিক সংকট, তার সঙ্গে সঙ্গে প্রকৃতির যে আমাদের উপর নির্মম নির্যাতন এই পশ্চিমবঙ্গে, সেই সমস্তকে তুচ্ছ করে একটি ভারসাম্যহীন এবং ভারসাম্যসম্পন্ন যাকে বলে জিরো ডেফিসিট বাজেট এখানে পেশ করেছেন। আমি আবার এই বাজেটটাকে একজন প্রবীণ বিধায়ক হিসাবে অভিনন্দন জানাচ্ছি। তিনি এই বাজেটের মধ্যে ১৯৮৭ পর্যন্ত পরিমাণ ১২ লক্ষ একর জমি গরিব ভূমিহীনদের মধ্যে বিতরণ করেছেন ১৭ লক্ষ মানুষকে। এই যে আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ভূমি উদ্ধার এবং বিতরণ এটা নিশ্চয়ই আমাদের বিরোধী ভাইরা দেখেছেন এবং অনুধাবন করেছেন। ভাগচাষী রেকর্ড পাট্টা করে আমাদের ভূমিহীন ভাইদের, তাদের মনের মধ্যে একটা মানবতার চেতনা আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সেখানে ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে। কৃষির উন্নতি যেভাবে আমাদের এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হয়েছে তাও অনেক প্রতিকূলতার মধ্যে দিয়ে। কৃষির উন্নতি করতে গেলে প্রথমে চাই সেচের জল, তারপর চাই উন্নততর বীজ ও সার। কিন্তু কেন্দ্রীয় সরকার এই সারের দাম যেভাবে বাড়াচ্ছেন, সেচের জল যাতে পশ্চিমবঙ্গ কম পায় তারজন্য যেভাবে মুষ্টিবদ্ধ করে সেচ-প্রকল্পের টাকা দিচ্ছে, তাতে কৃষির উন্নতি করা যায় না। এর সাথে সাথে গ্রামের চাষীদের সেই জমির উন্নয়ন করতে হলে যে ধরনের অন্যান্য জিনিসের প্রয়োজন, সেই সম্পর্কেও কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা করেন না। কৃষির উন্নতির জন্য উৎকৃষ্ট বীজ, ক্ষুদ্র-সেচ, নলকূপ ইত্যাদির ব্যবস্থা ঠিকমতো না করা গেলেও চাষীদের মিনিকিট বিতরণ করা হয়েছে। ফলে উৎপাদন ৯১ লক্ষ টন থেকে বৃদ্ধি হয়ে ১৯৮৬-৮৭ সালে ৯৬ লক্ষ টন হয়েছে। কিন্তু তা সত্ত্বেও বিরোধী কংগ্রেস পক্ষ কৃষি উৎপাদন বৃদ্ধি হয়নি বলে এখানে বলছেন। ওদের রাগার কারণ আমি জানি। কেন্দ্রীয় সরকার যেখানে ঘাটতি বাজেট উত্থাপন করেছেন, সেখানে একটি বিরোধী রাজ্য সরকারের এত ক্ষমতা যে তারা জিরো ডেফিসিট বাজেট পেশ করেন! আর এখানেই হচ্ছে ওদের রাগ। এছাড়া লুকানো জমি উদ্ধারের জন্য যুক্তফ্রন্ট আমলে ধান কাটার যে আন্দোলন শুরু করা হয়েছিল—সেই কারণেও ওদের মনে রাগ আছে। এবং সেইজন্য এই বাজেটকে ওরা সমর্থন করতে পারছেন না। ক্ষেত-মজুর এবং ভূমিহীনদের যে উন্নতি হচ্ছে, তারা যে আজকে জমিপ্রাপ্ত হচ্ছেন—এটাও ওরা সহ্য করতে পারছেন না। সেইজন্য ওদের আরও রাগ হচ্ছে। এছাড়া ভাগচাষীদের অধিকার দান করবার জন্য যে ব্যবস্থা আমরা করেছি, তারজন্য ওরা এই বাজেটকে সমর্থন করতে পারছেন না। এক সময় 'লাঙ্গল যার জমি তার' এই স্লোগান ওরাই দিয়েছিলেন, কিন্তু এখন বলতে চাইছেন— 'জমি যার লাঙ্গল তার'। আর এটা হলেই বোধ হয় ওদের ভালো হয়। আই. আর.ডি.পি., আর.এল.ই.জি.পি., এন.আর.ই.পি. কেন চালু করা হল বলছেন, কারণ ওরা এক সময় বহু টাকা গরিব চাষীদের দাদন দিতেন। কিন্তু সেটা আর দিতে পারছেন না বলেই এই বাজেটকে সমর্থন করতে পারছেন না। এই বাজেটে কুটির শিল্পের উন্নতির জন্য, তাঁত-শিল্পের উন্নতির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। এই তাঁতশিল্পকে বামফ্রন্ট সরকার যেভাবে পুনরুজ্জিবিত করেছেন সেটা ওদের আমলে কখনও হয়নি। আজকে এই তাঁদের কাপড় বিদেশে পর্যন্ত রপ্তানি করা হচ্ছে এবং তার মাধ্যমে কেন্দ্রীয় সরকার বিদেশি মুদ্রা অর্জন করছেন। কুটির শিল্প সম্পর্কে এটা একটা আনন্দের বিষয়। তবে একটি কথা বলব, আজকে গ্রামে গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে, কিন্তু সেটা গ্রামভিত্তিক না হয়ে মৌজাভিত্তিক হচ্ছে। কিন্তু একটি মৌজাতে পাঁচ-সাতটি পর্যন্ত গ্রাম থাকে। কাজেই এক্ষেত্রে গ্রামভিত্তিক না

[3-50 — 4-00 P.M.]

করলে মানুষের বিশেষ উপকার হবে না। তবে আমাদের পক্ষ থেকে বলা হয়েছে যে, বাই-ফেজেস এটা করা হবে। এটা যাতে তাড়াতাড়ি হয় সেই দিকে যদি আমাদের অর্থমন্ত্রী নজর রাখেন তাহলে গ্রামের কুটির শিল্পের ক্ষেত্রে, গ্রামের মানুষের উন্নতির ক্ষেত্রে এবং গ্রামের যে নলকূপগুলি আছে যাকে বলে শ্যালো টিউবওয়েল সেইগুলি পরিচালনার জন্য কৃষি উৎপাদনে আরও সহায়ক হবে। সর্বশেষে আমি আর একটা বিষয় আপনাদের কাছে রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী আমার চেয়ে বয়সে কম, তা না হলে ওনার পায়ের খড়ম আমি মাথায় করে নিয়ে যেতাম। আমরা এখানে গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে এসেছি এবং তার মাধ্যমে আপনারা ওখানে গেছেন। আমি যখন কারাবরণ করেছি তখন আপনাদের মধ্যে অনেকেই জন্মগ্রহণ করেছিলেন কিনা জানি না। বিধান রায়ের আমলে যখন বাঙালি নির্যাতন হয়েছিল আসামে তখন আমরা গিয়েছিলাম পশ্চিমবাংলা থেকে। আমাদের এই বামপন্থী দলের পক্ষ থেকে আমাদের নেতা ছিলেন প্রয়াত হেমন্তকুমার বসু মহাশয়। আমরা লোকসভার সামনে বিক্ষোভ প্রদর্শন করতে গিয়েছিলাম যে কেন আসামে বাঙালিদের উপর নির্যাতন করা হচ্ছে, কেন তার প্রতিকার করা হচ্ছে না? আপনারা সেখানে গিয়েছিলেন? আমরা সেখানে গিয়েছিলাম। তিহার সেন্ট্রাল জেলে আমাদের একমাস আটকে রাখা হয়েছিল এবং সেই জেলে আমাদের প্রতিদিন ছোলা আর পোড়া রুটি খেতে দেওয়া হত। অর্থাৎ পাঞ্জাবী ডায়েট খেতে দেওয়া হত। আমরা যদি এর জন্য কিছু পেনশন পাই তাহলে আপনাদের কিছু বেদনা হবে। সেই জন্য স্যার, আপনার কাছে নিবেদন করছি মাননীয় অর্থমন্ত্রী আমাদের জন্য যে ব্যবস্থা করেছেন—৩০০ টাকা ভাতা দেবার কথা বলেছেন—তার জন্য তাকে আমি অন্তর থেকে ধন্যবাদ দিচ্ছি। এর সঙ্গে আমি বলতে চাই আমাদের এক সহকর্মী এই কাজে যুক্ত ছিল, বেচারাম সরকার, ২ বছর আগে দরখাস্ত দিয়েছেন, আজ পর্যন্ত কোনও কাজ হয় নি। ৩০০ টাকা তো দূরের কথা ১০০ টাকাও মঞ্জুর হয় নি আজ পর্যন্ত। সেই জন্য আপনাকে বলি এই যে বাজেট পেশ করা হয় তাতে যে সমস্ত ভালো কাজের কথা বলা থাকে সেইগুলি যাতে ঠিকমতো ভাবে ইমপ্লিমেন্ট হয় সেই ব্যাপারে যেন নজর রাখেন। তার কারণ যারা কর্মকর্তা আছেন তারা ঠিক টাইমে হয় ইমপ্লিমেন্টের ব্যবস্থা করতে পারেন না, না হয় করেন না। এই অবস্থার জন্য আমাদের অনেক অসুবিধা হয়। খাদ্য বিমা এবং আমাদের এখানে যারা বেকার কৃষক আছে, যারা অসহায় বৃদ্ধ কৃষক তাদের জন্য কৃষি পেনশন এই বামফ্রন্ট সরকার ব্যবস্থা করেছেন। কাজেই আমাদের এই বামফ্রন্ট সরকারের এই যে বাজেট আমাদের অর্থমন্ত্রী রেখেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি আর একটা কথা বলতে চাই যদি সম্ভব হয়—আমরা অনেক আন্দোলন করেছি, অনেক জায়গায় এর জন্য আমরা বহু মিটিং-মিছিল করেছি—নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যাতে বৃদ্ধি না হয় সেটা তিনি যেন দেখেন। আপনি কয়লার উপর ২ পারসেন্ট দাম চাপিয়েছেন। জানি আমাদের এই যে অবস্থা যাকে বলে পশ্চিমবাংলার অর্থনীতি কেন্দ্রের জন্য ভেঙ্গে পড়েছে, কেন্দ্রের শোষণ, নিপীড়ন এবং অত্যাচারের ফলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাকে কিছুটা সুস্থ করার জন্য আপনি এটা করেছেন। আমার মনে হয় এই নিত্যপ্রয়োজনীয় জিনিসের মধ্যে কয়লা সবচেয়ে প্রয়োজনীয়। এর উপর আপনি যদি চাপাতেই হয়, তাহলে ২ পারসেন্ট না করে ১ পারসেন্ট করুন, এই

অনুরোধ আপনার কাছে করছি। তাছাড়া আজকাল বৃক্ষরোপণের ব্যবস্থা গ্রামে-গঞ্জের সমস্ত জায়গায় যেভাবে হচ্ছে, তা ওদের সময়ে কখনও হয়নি। সমস্ত জায়গা একেবারে মরুভূমি হয়ে গিয়েছিল। আমি একবার চিনে গিয়েছিলাম। সেখানে রাস্তার দুপাশে গাছ দেখে আমার মনে হয়েছিল কি সুন্দর সেই দেশ। সুন্দর করে দুধারে বাগান সাজিয়ে রেখেছে তারা। আজকে বামফ্রন্ট সরকারের সময়ে এখানে সর্বত্র বৃক্ষরোপণ করা হচ্ছে। এটা সত্যি সত্যিই একটা প্রশংসার জিনিস। সবশেষে আমি আর একটি কথা বলব—রুগ্ন শিল্পে ভরতুকি দেওয়া হয় বা যেগুলি পাবলিক আন্ডারটেকিংস আছে তাতে ভরতুকি দেওয়া হয়, এই কথা বলে ওরা বলেছেন যে, যারা কৃষিজীবী, যারা চাষ করে, যারা চাষের জন্য খরচা করে তাদের ভরতুকি কিছুই দেওয়া হয় না। ভরতুকি দিতে হলে টাকার দরকার হয়। চলুন না, আমরা যাই—অনেক তো বয়স হল— আপনাদের সঙ্গে রাজীব সাহেবের কাছে, বলি যাতে ভরতুকি দিতে পারি চাষের জন্য। খাদ্যোৎপাদন যেভাবে কমে যাচ্ছে তাতে এটা প্রয়োজন আমাদের ন্যাশনাল জুট এবং ভয়ঙ্কর অবস্থার মধ্যে পড়েছে খরার ফলে। এবারে খরার ফলে কত টন ডেফিসিট হবে তা আমার জানা নেই। এই সমস্ত খাদ্যদ্রব্যে আমাদের পশ্চিমবাংলা সমেত অন্যান্য অঙ্গরাজ্যের জন্য ভরতুকি দরকার, তারজন্য কিছু করুন না? তা না করে লাক্ষা দ্বীপে চিত্ত বিনোদনের জন্য যে অর্থ খরচ হয়, সেই অর্থ সেচের জন্য দেওয়া হোক। তিনি বলেছেন যে, এটা তার টাকা তিনি খরচ করেছেন। টাকাটা বাপের টাকা বললে খারাপ শোনায়। তা না বলে বরং মায়ের স্বামীর টাকা বলাই ভালো। তিনি বলছেন তার টাকা। কিন্তু টাকাটা এল কোথা থেকে? পণ্ডিত জওহরলাল নেহেরু তাকে টাকাটা কি দিয়ে গিয়েছিলেন? যাইহোক, আমাদের এখানে আনীত এই বাজেটকে আমি সর্বান্তকরণে, অন্তরের অন্ততম স্থল থেকে সমর্থন না জানিয়ে পারছি না। এই বাজেটে গরিব মানুষ, সাধরাণ মানুষ, ক্ষুদ্র চাষী, ভাগচাষী এবং খেটে খাওয়া মানুষের প্রকৃত উপকার করবে। ওরা বলেছেন ডেফিসিট না হলে বাজেট হয় না। ওদের কাজ করতে অনেক টাকার দরকার হয়, সেজন্য ডেফিসিট হয়। কাজেই আমি একজন প্রবীণ বিধায়ক হিসাবে এই বাজেটকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি এবং বহুবার এখানে যে বাজেট দেখেছি, এবারের বাজেটে যা দেখছি তাতে অর্থমন্ত্রীর এই বাজেটকে অন্তরের অন্তঃতম স্থল থেকে সমর্থন জানাচ্ছি এবং সত্যিই আনন্দিত হয়েছি। তিনি আমাদের জন্য পেনশনের যে ব্যবস্থা করেছেন সেজন্য তাকে আরও একবার ধন্যবাদ জানাচ্ছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে এইকথা কখনও আমি মনে করিনা যেটা আপনি পরিহাস ছলে বলেছেন—আমি বিদেশে গিয়েছিলাম এবং শুনেছি আপনি সেখানে যাবেন এবং আমি সেখানে আপনার খুঁটি পুতে দিয়ে এসেছি। একথা আমি কখনও মনে করি না দু' সপ্তাহ দেশের বাইরে থাকলে দেশের অর্থনীতি থেকে সম্পূর্নমুক্ত হয়ে থাকে। যারা থাকেন তারা অর্বাচীন, আমি সেই অর্বাচীন দলের নই। সুতরাং এই যে কথা এটাকে পরিহাসছলে নিতে পারলাম না। নিতে পারিনি বলেই আজকে সরাসরি এই বাজেট সম্বন্ধে দুচারটি কথা বলতে চাই। যে মূল কথা কটি, বিধানসভাতেও পেশ করেছিলাম এবং সেই মূল কথাকে কেন্দ্র করেই আমি আমার দলের

থেকে কিছু সময় বেশি নিয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই। আমি যেকথা বলতে চাই তা খুবই মারাত্মক অসীমবাবুকে বিশেষ গুরুত্ব দিয়ে বলতে চাই। সঠিক সত্য কথাটি আমি বইটি লাইন বাই লাইন পড়েছি কিন্তু সেখানে ওনার বক্তৃতার মধ্যে পাইনি। যাইহোক আমাদের কাজের সুবিধার জন্যে যে দায়িত্ব এই হাউস থেকে আমাকে দেওয়া হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি বলছি— গত বছরের বিধানসভার প্রথম বাজেটকে কেন্দ্র করে যে কথাগুলি বলেছিলাম যে অসমতা লক্ষ্য করছি, সেইটুকু সম্বন্ধে বলতে চাই। ওনার যদি অসীম দাশগুপ্তের বাজেট না হয়ে নারায়ণ দত্ত তেওয়ারির মতো বাজেট হত তাহলে সেই বাজেট সম্পর্কে কিছু বলতাম না কিন্তু ওনার বাজেট হয়ে যাচ্ছে

"না নর না নারী

অসীম দত্ত তেওয়ারি"।

এমন একটা বাজেট করেছেন, যা ওনার পড়ার দরকার নেই। আমরা যখন বিশ্ববিদ্যালয়ে পড়তাম তখন ইসলামের ইতিহাসের ছাত্রদের বলে থাকতাম যে তোমাদের তো আর পড়ার দরকার নেই শুধু ভালো রাজা কি খারাপ রাজা জেনে নেবে সেইভাবে লিখবে ভালো রাজা হলে ভালা রাজা আর খারাপ রাজা হলে খারাপ রাজা বলে বর্ণনা দিয়ে যাবে। সুতরাং অসীমবাবু যতদিন ওই পদে থাকবেন ততদিন ওই জিরো ডেফিসিট বাজেটের প্রস্তাব নিয়ে আসবেন, একটা ব্যালেন্সড বাজেট নিয়ে আসবেন, পলিটিক্যাল বাজেট নিয়ে আসবেন। সারা বিশ্বের চেহারা কি ডেভেলপিং কান্ট্রিগুলিতে তো ডেফিসিট বাজেট হচ্ছেই, এটা তার বৈশিষ্ট কিন্তু ডেভেলপ কান্ট্রিগুলি ডেফিসিটি বাজেট করছে। সেখানে অনেক বড় বড় পন্ডিত ব্যক্তি রয়েছেন তারাও ডেফিসিট বাজেটকে সমর্থন করেছেন। আমাকে দেবীপ্রসাদবাবু একটা বই পড়তে দিয়েছিলেন, বইটির নাম মনে পড়ছে না, তবে বইটির সবটা আমি পড়ে উঠতে পারিনি। সেই বইটিতে বলা হয়েছে খুব পন্ডিত ব্যক্তিরা যখন কোনও রাজনীতির মধ্যে আসেন তখন তারা অনেক কিছু বেশি বকেন। আমদের অসীমবাবুর ঠিক তাই অবস্থা হয়েছে। আপনারা বলেছেন আমরা কেন্দ্রের বাজেটের সমর্থন করছি। সমর্থন করছি বলে এই নয় যে বাজেটের সমালোচনা করব না, আমরা রাজনীতি করতে এসেছি, আমরা সমালোচনা করব, কোনও সময়ে ভালো হলে নিশ্চয় সেই পক্ষে রায় দেব, আবার খারাপ হলে বিপক্ষে বলব কিন্তু এখানে অসীম বাবু যেভাবে বাজেট উপস্থাপন করেছেন তাতে একটা কনফিউশন থেকে যাচ্ছে, তিনি পাবলিক লাইফে সামাজিক এবং রাজনৈতিক দায়িত্ব পালন করছেন না। আপনারা যারা সবাই এখানে সরকারি দলে আছেন, আমরা নিশ্চয় জানি আপনারা হাত তুলতে বাধ্য, ভোট দিতে বাধ্য, তা নাহলে সরকার থাকবে না। কিন্তু আলোচনার সময় একটা জিনিস পরিষ্কার আলোচনা হওয়া দরকার। আমি নিজে মনে করি কেন্দ্রীয় সরকারের যে ডেফিসিট বাজেট সেটা ঠিকই আছে। কিন্তু ডেফিসিট বাজেট থাকা সত্ত্বেও যেখানে এতে হিউজ ডেফিসিট বাজেটে যদি ব্রেক-আপ না থাকে তাহলে আশঙ্কার ব্যাপার হয়ে দাঁড়ায় এবং সেই আশঙ্কার কখন কখন ভবিষ্যৎ বলতে পারে। এটা আমি এখানে বলতে পারছি না সাধারণ মানুষ হিসাবে মনে করি ডেভেলপিং কান্ট্রিতে যদি হিউজ ডেফিসিট বাজেট হয় তাহলে আমি তাকে সাপোর্ট করছি। ব্যালেন্স বাজেট অর্থমন্ত্রী যখন এখানে এনেছেন তখন আমি তার জন্য বারবার প্রতিবাদ করেছি এবং আপনি এখানে যখন শূন্য বাজেট এনেছেন, যে কারণেই

আনুন, যে একজাক্ট পয়েন্ট তারা এনে এটাকে সাপোর্ট করেছেন, আমি মনে করি এটা তুলনামূলকভাবে ভালো বাজেট। কিন্তু তার চেয়েও ভালো বাজেট হত যদি ডেফিসিট বাজেট আনতেন। কারণ, আমি জানি উনি সাপ্লিমেন্টারি বাজেট আনবেন, ওনার বেসিক পয়েন্ট কি ছিল, বেসিক পয়েন্ট ছিল উনি প্রত্যেকটি ডিপার্টমেন্ট মনিটারিং করবেন। সেই মনিটারিংয়ের মধ্যে দিয়ে ডেফিনিটলি সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসবেন না। কিন্তু আজকে প্রত্যেক দপ্তরের একমাত্র দেশি মদ ছাড়া অন্যগুলি উনি কি মনিটারিং করতে পেরেছেন? জ্যোতিবাবুর মতো যার প্রশাসনিক দিক থেকে খানিকটা নিয়ন্ত্রণ আছে বলে আমরা রাজনৈতিক দিক থেকে বিশ্বাস করি, আমরা সেই মানুষকে দেখেছি—খেলা হচ্ছে, সরকারি লোকেরা টি.ভি. দেখছে, তাই জ্যোতি বাবু বারণ করলে তার জামা ধরে টানে, এই হল আমাদের সরকারি কর্মচারিদের অবস্থা। আর আজকে তিনি দেড় বছর দুই বছর মন্ত্রী হয়ে কি করে এই দায়িত্ব নিলেন? প্রত্যেকটি দপ্তরকে তিনি এমনভাবে প্রশাসনিক নিয়ন্ত্রণ করবেন এবং তিনি এমন রাজনৈতিক ক্ষমতায় আছেন, যেভাবে নিয়ন্ত্রণ করবেন, যার ভেতর দিয়ে আয় বৃদ্ধি করে নতুন করে কর না চাপিয়ে সমাধান সৃষ্টি করবেন। তাই আমি বলছি এটা আপনি বারবার আনবেন রাজনৈতিক কারণে এবং আজকে কেন্দ্রীয় সরকার যখন পরিকল্পনা মাফিক অবস্থার মধ্যে দিয়ে চলে, প্ল্যান ইকনমির বাইরে দিয়ে যখন চলে, প্ল্যানের মূল কনসেপ্ট, এর পরে যখন সরে যায় আমরা খানিকটা উদ্বেগজনক হয়ে ভাববার চেষ্টা করছি, চিন্তা করতে বাধ্য হই টোটাল প্ল্যান থেকে কেন সরে গেল? ধরুন, পঞ্চবার্ষিকী পরিকল্পনা কৃষিভিত্তিক ছিল, পরে আবার শিল্পভিত্তিক হবে। কিন্তু কনসেপ্টটা ছিল— পরিকল্পনার মধ্যেটা দেখবেন যা তা থেকে হঠাৎ সরে গিয়ে ভূমিকে কৃষি ভিত্তিক করা হয়েছে। বক্তৃতায় বলেছেন—কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যেহেতু ড্রট এবং আনুষঙ্গিক ব্যাপারগুলো রয়েছে, তাই তার মধ্যে ভারসাম্য এবং ব্যালেন্স ইকনিম আনবার জন্য আজকে সারা ভারতবর্ষের মধ্যে ইকনমিতে একটা ব্যালেন্স বাজেট আনতে হয়েছে। কিন্তু এটা স্বীকার করেছেন তারা যে মূল কনসেপ্ট থেকে সরে গিয়েছেন। কিন্তু সাধারণভাবে আমরা মনে করি না সব সময় এটা ঠিক। যেখানে ড্রট হয়নি, কিছুই হয়নি। মূল প্রবলেম কিন্তু কৃষি নয়, শিল্পমূল প্রবলেম আমরা কোন জায়গায় বাস করছি অসীমবাবু? যে জায়গায় প্রতিদিন বড় বড় কারখানা বন্ধ করে দিচ্ছেন। আপনাদের তোয়াক্কা না করে মুখ্যমন্ত্রীকে এবং লেবার মিনিস্টারকে একটা চিঠি ধরিয়ে দিয়েছেন এবং বলে দিয়েছেন এত লোককে আমাদের পক্ষে কাজে রাখা সম্ভব হবে না। আপনারা তো শুধু শ্রমিক কর্মচারিদের কথা বলেন, শ্রমিক কর্মচারিদের নিয়ে সমালোচনা করেন, আপনারা বলুন তো ১১ বছর ধরে সরকার করছেন, আমরা আজকে যেখানে দাঁড়িয়ে আছি, যেখানে চার্টার অফ ডিমান্ডস শ্রমিকরা নিয়ে আসছেন না, মালিকরা নিয়ে আসছেন, এবং একটার পর একটা কারখানা বন্ধ করে দিয়েছেন আর তারা কতকগুলো দাবি করেছেন—(১) নম্বর দাবি হচ্ছে হাজার হাজার কারখানা বন্ধ, প্রতি কারখানায় ৫০০ করে কর্মচারিকে ছাঁটাই করতে হবে। (২) নম্বর দাবি হচ্ছে ২০ পারসেন্ট করে ওয়েজ কাট করতে হবে, (৩) নম্বর দাবি হচ্ছে কোনও রিট্রেঞ্চমেন্ট বেনিফিট দেওয়া হবে না। আজ পর্যন্ত আপনি ৫০/৬০ কোটি টাকা আদায় করতে পারে নি। প্রভিডেন্ট ফান্ডের টাকা, ই.এস.আই.য়ের টাকা আদায় করতে পারেননি, আজ পর্যন্ত যাদের সঙ্গে কথা বলেছেন হলদিয়ার ব্যাপারে, সেই গোয়েঙ্কা ডাক্কার, তারাও খানিকটা বন্ধ করে দিয়েছেন—আবার সেই ডানলপ যারা টায়ার তৈরি করেন—এগুলিকে মেক-আপ করুন : এই

[4-10 — 4-20 P.M.]

ব্যাপারে আপনাদের ইনস্ট্রাকশন দেওয়া উচিত ছিল। সেন্ট্রাল গভর্নমেন্ট একটা ব্যাখ্যা দিয়েছে বিকজ অফ দি ড্রুট অ্যান্ড সামথিং আপনাদের ব্যাখ্যার কি এমন কোনও জাঙ্কচার বা সন্ধিক্ষণ আছে শিল্পের ক্ষেত্রে, টোটাল মর্ডানাইজেশনের ক্ষেত্রে যখন আমরা সফিসটিকেটেড মেশিনারির স্বার্থ, ট্রাডিশনাল ইন্ডাস্ট্রির স্বার্থে আমরা একে মোকাবিলা করতে চলেছি। সুতরাং এই বাস্তবের সামনে দাঁড়িয়ে আপনার বাজেট তৈরি করা উচিত ছিল। এই বাজেটের মধ্যে পঞ্চায়েতের কতকগুলি লোককে নির্বাচিত করে নিয়ে এসে তাদের হাতে টাকা দেবার ব্যবস্থা করেছেন যাদের আমরা আদৌ নির্বাচিত বলে মনে করি না। স্যার, আমি ট্রেনে ডেলি প্যাসেঞ্জারি করতাম, ট্রেনে একজন লোক রোজ তার ভাইপোকে নিয়ে উঠে বলত আমার ভাইপো বাঘের বাচ্ছা। অনেকদিন পরে আর একজন লোক বলল বলুন তো মহাশয়, বাঘ আপনার বাড়িতে এসেছিল, না, আপনার ভাই বাঘের ঘরে গিয়েছিল? সেই রকম এই পঞ্চয়েত নির্বাচনের জন্য এরশাদ এখানে এসেছিল নির্বাচন শেখাতে, নাকি জ্যোতি বাবু গিয়েছিলেন এরশাদের কাছে নির্বাচন শিখতে? এই নির্বাচন আমরা দেখেছি। আমরা গ্রামে গ্রামে ঘুরেছি ; এই নির্বাচনে যদি এরা লজ্জা না পেয়ে থাকে তাহলে এদের লজ্জা বলে কিছু নেই। এটা কি বাজেট? উনি নিজে বুঝতে পারছেন না কিরকম বাজেট এটা।

(গোলমাল)

স্যার, এই বাজেট সাপও নয়, সাপিনীও নয়, এটা লম্বা পারা কিছু একটা করে দিয়েছেন। কয়লাকে একমাত্র ধরেছেন। আপনাকে সবাই পন্ডিত পন্ডিত বলে, আমার মনে হয় এটা সরস্বতী পূজার একটা জমা-খরচের হিসাব—৬০১ টাকা আদায়, ৬০১ টাকা ব্যয়, যত আয় তত ব্যয়। আপনি এই করে পরে আবার সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসবেন। আপনি কি প্রোগ্রেসিভ হারে বড় লোকদের ঘাড়ে কর বসিয়ে দিয়েছেন? কেন্দ্রীয় সরকার ডেফিসিট করেছে, অতএব আপনারা ডেফিসিট করবেন না, ডেফিসিট সমালোচনার যোগ্য। আপনারা ডেফিসিট সম্বন্ধে আশঙ্কা করছেন, আমরাও আশঙ্কা করি যদি সেটা হিউজ ডেফিসিট হয়। কারণ, সেই ডেফিসিট হলে মুদ্রাস্ফীতি হতে পারে, ডিভ্যালুয়েশন হতে প্যারে। আবার সেই ডেফিসিটে ভয় পাই না যদি গ্রোথ প্রোডাকশন প্রচুর পরিমাণে বাড়ে। আমি উদাহরণ দিয়ে বলছি আমাদের পক্ষ থেকে দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় ল্যান্ড রেকর্ড সম্বন্ধে প্রশংসা করেছেন। এটা ঘটনা যে পশ্চিমবঙ্গে কে বা কারা এই ইতিহাসের পিছনে আছে সেই ইতিহাস টানব না, যদি টানতে হয় তাহলে অতুল্য ঘোষকে বলতে হয়। মূল পরিকল্পনা অতুল্য ঘোষের, তার ল্যান্ড রেকর্ডের বই পড়ুন জানতে পারবেন। আমি অতুল ঘোষের রাজনীতির সমর্থক নই, বা সেই যুগের মানুষও নই, তা সত্ত্বেও যদি ঐ বইগুলি পড়েন তাহলে অতুল্য বাবুকে বলতে হয়। পরবর্তীকালে পঞ্চায়েতের কথা যদি বলতে হয় তাহলে ওটা আমাদের তৈরি আইন।

(গোলমাল)

এই বাজেটের মধ্য দিয়ে আপনি কিরকম পলিটিক্স করেছেন—কমপ্লিটলি আউটরাইট ব্যালেন্সড পলিটিকস বলতে যা বোঝায় তাই করেছেন, একজন পাকাপাকি পলিটিসিয়ান বলতে যা

বোঝায় আপনি তাই। বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থার খালি পায়ে ডাক্তারদের মতো অবস্থা হবে। যেখানে ২ হাজার স্কুল আছে সব সাইফার স্কুল, ৪ জন করে মাস্টার আছে, তারা বেতন পাচ্ছে অথচ অলটাইমার হিসাবে সি পি এম-এর কাজ করছে, একটা স্কুলেও পড়াশুনা হচ্ছে না। বৃত্তিমূলক শিক্ষা ব্যবস্থায় আজকে যে টাকা ধরা হয়েছে ঠিক একই পরিমাণে এই জিনিস হবে। আপনি দেশি মদের উপর ট্যাক্স ধরলেন না, তার কারণ দেশি মদই একমাত্র ডিপার্টমেন্ট যে ঠিক ঠিকমতো ট্যাক্স দিচ্ছে। ওটা আপনি মনিটারিং করতে পেরেছেন। আপনি দেশি মদ ঘরে ঘরে ঢুকিয়ে দিয়েছেন। আপনি গ্রামে এত দেশি মদের দোকান করে দিয়েছেন, আপনি রেগুলারাইজ করেছেন ঠিকই, তারজন্য আপনার প্রশংসা করছি, কিন্তু এত বেশি দেশি মদের দোকান করে দিয়েছেন যে পেটের ক্ষুধা নিবৃত্ত করার জন্য আপনি চিনের আফিমের যুগে ফিরিয়ে নিয়ে গেছেন, ড্রাগ অ্যাডিকশনের যুগে ফিরিয়ে নিয়ে গেছেন। আপনি রেস-কোর্সের উপর ট্যাক্স আদায় করতে পারলেন না কেন? টি.ভি. যেটা মানুষের অমূল্য সময় নষ্ট করছে তার উপর ট্যাক্স আদায় করতে পারলেন না কেন? সেখানে আপনি ট্যাক্স আদায় করতে পারবেন না, কারণ রেস-কোর্সের উপর, টাফট্রাকের উপর আপনার হাত পড়লে হাত পুড়ে যাবে। আমিও এক সময় চেষ্টা করেছিলাম, আমি পারিনি। আপনি কমিউনিস্ট ভালো কথা। আপনি ঠিক করেছেন পঞ্চয়েতের মাধ্যমে টাকা খরচ করবেন। কিন্তু কোন পঞ্চায়েত? যে পঞ্চায়েতে ওরা ডাকাতি করে জিতেছে। আই.আর.ডি.পি., এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. আই.টি.ডি.পি. ইত্যাদির সমস্ত কেন্দ্রের দেওয়া চাল গম চার মাস মাস জমিয়ে রেখে নির্বাচনের সময় তা বিলি করেছেন এবং লোকের কাছ থেকে ভোট আদায় করেছেন। আমি বলছি এটা এরশাদের নির্বাচন হয়েছে এবং দেশের প্রতিটি চিন্তাশীল মানুষ তা জানে। পঞ্চায়েত নির্বাচনে যা দেখলাম তাতে আমার মনে হয়েছিল কমলবাবু একজন বাঘ। এখন দেখছি তিনি বিড়াল হয়ে গেছেন। দেখে লজ্জা হয়। নির্বাচনের সময় প্রচন্ড লড়াই করেছেন বলেছেন রাজীব হটো, জ্যোতিবাবু হটো। এখন দেখছি খড়ম মাথায় করে সিপিএম-এর কাছে প্রায়শ্চিত্ত করছেন। ক্ষুদ্র শিল্পের কথা বলেছেন, আপনারা গ্রামের ক্ষুদ্র শিল্পকে ধংস করে দিচ্ছেন, বিশেষ করে বস্ত্র শিল্প যা বৈদেশিক বাণিজ্যে সাহায্য করে তাকে একেবারে ধ্বংস করে দিচ্ছেন। দেশের বহু তাঁতি আজ না খেতে পেয়ে অর্ধাহারে অনাহারে মরছে। নদীয়া শান্তিপুরের তাঁতিরা না খেয়ে মরেছে আমি তা জানি। উনি যে বাজেট এনেছেন এটা একেবারে রাজনৈতিক বাজেট এতে দেশের অর্থনীতির কিছুই ভালো হবে না এবং উনি সেটা আনতে বাধ্য আগেও এনেছেন এবারেও এনেছেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ১৯৮৮-৮৯ সালের বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাচ্ছি। স্যার, আমি নর্থ বেঙ্গলের মানুষ তাই নর্থ বেঙ্গল সম্বন্ধে কিছু বলবার চেষ্টা করব। আমাদের নর্থ বেঙ্গলে কোনও বড় বড় কারখানা নেই। দীর্ঘদিন ধরে কোনও শিল্প স্থাপনের কোনও ব্যবস্থা হয় নি। যে কিছু সামান্য ছোট খাট কারখানা আছে তা আধুনিকীকরণের নাম করে উঠে যাচ্ছে। এবং সেখানকার কর্মরত মানুষ কর্মচ্যুত হয়ে পড়ছে। ওখানে যে সব জমি আছে সবই প্রায় এক ফসলী জমি। সেচের কোনও ব্যবস্থা না থাকার জন্য এই অবস্থা।

সেখানে যদি সেচের ব্যবস্থা করা যেত তাহলে জমিগুলিকে দু তিন ফসল করা যেত, এবং সেখানকার মানুষ ৭/৮ মাস কাজ পেত। আমরা জানি কিছু কিছু চা বাগান নর্থ বেঙ্গলে আছে। জি.এন.এল.এফ.এর আন্দোলনের ফলে সেই চা বাগানের কাজে খুব হ্যাম্পার হচ্ছে। অনেক চা বাগানে জল পাওয়া যাচ্ছে না। কোন কোন ক্ষেত্রে চা বাগানের মালিকরা পি.এফ.এর টাকা জমা দিচ্ছে না। যার ফলে সাধারণ মানুষ পি.এফ.এর টাকা ঠিক সময় মতো পাচ্ছে না। এই বিষয়টি দেখার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব। স্যার, নর্থ বেঙ্গলের ছোট খাট পুকুর সংস্কার করে কৃষি ব্যবস্থার উন্নতি ঘটাতে পারলে নর্থ বেঙ্গলের বহু কিষাণই এক ফসলা জমি থেকে ৪টি ফসল অনায়াসেই তেরি করতে পারবে। সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি যেখানে থাকি তার চারদিকেই ফরেস্ট আছে। কিছু অসাধু মানুষ গভীর রাত্রে বন থেকে কাঠ কেটে নিয়ে যাচ্ছে। তার মোকাবিলা করার জন্য অস্ত্রশস্ত্র দরকার। প্রচুর পরিমাণে অস্ত্রশস্ত্র না থাকার দরুন মোকাবিলা করা যাচ্ছেনা। এদিকে দৃষ্টি দিতে হবে। নর্থ বেঙ্গলের ছেলেমেয়েদের উপকারের জন্য আপনাকে চেষ্টা করতে হবে। এই কয়টি কথা বলে আমি বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু একটি কথা নিবেদন করব। প্রথমেই আমি সৌগতবাবুর কথা দিয়ে শুরু করছি। সৌগতবাবু আমাদেরই একজন সহকর্মী কবির একটি উদ্ধৃতি দিয়ে বললেন পশ্চিমবাংলাকে তোমরা বাসযোগ্য কর। ঠিক কথা—আমরা শুধু পশ্চিমবঙ্গকে নয়, গোটা ভারতবর্ষকে বাসযোগ্য করতে চাই। সেই সংগ্রাম কবি যেমন শুরু করেছিলেন তেমনি আমরাও সংগ্রাম করতে করতে এই বিধানসভায় এসেছি এবং আরও সংগ্রাম করতে করতে আমাদের দিল্লি যেতে হবে, যাতে আমরা রিলেটিভলি ভারতবর্ষের বাসযোগ্য করতে পারি, বেটার ইন্ডিয়া করতে পারি এবং তার জন্য তো আমাদের সংগ্রাম চলছেই। আমাদের এই বাজেটের প্রতি ওদের সব চেয়ে বড় রাগ দেখলাম, কেন এটাকে ঘাটতি শূন্য রাখা হল। সুব্রতবাবু বাইরে থেকে এসেই ঐ পয়েন্টে বললেন, কেন এটাকে ঘাটতি শূন্য রাখা হল, এটাতে কোনও ডেভেলপমেন্টের কথা নেই। ঘাটতি রাখলে ডেভেলপমেন্ট হত। অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার শেষ অনুচ্ছেদটি বোধ হয় উনি পড়েন নি। শেষ অনুচ্ছেদে তো অর্থমন্ত্রী বলেছেন যে, আমাদের যে চাহিদা সেই চাহিদার সঙ্গে সঙ্গতি রেখেই এই বাজেট তৈরি করা হয়েছে। এই ঘাটতি শূন্য বাজেটে একটা সীমাবদ্ধতা আছে এবং এই সীমাবদ্ধতার মধ্যেও একটা শৃঙ্খলা আছে। এই শৃঙ্খলার কথা আপনাদের বেঞ্চের যিনি কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন—তিনিও এক সময় বলতেন শুধু কেন্দ্রে শৃঙ্খলা নয়, সমস্ত রাজ্যেও শৃঙ্খলা রাখতে হবে। আজকে এই শৃঙ্খলা দিয়েই উন্নয়ন করবার চেষ্টা করা হচ্ছে। আপনারা বলছেন কেন ঘাটতি শূন্য বাজেট লেখা হবে। আপনারা জানেন যে, বাজেটকে কেন্দ্রের সঙ্গে তুলনা করতে হয়। বাজেটের দুটি দিক আছে। একটি হচ্ছে প্ল্যান্ড বাজেট, আর একটা হচ্ছে নন-প্ল্যান্ড বাজেট। দুটি বাজেটকেই আমাদের পাশাপাশি নিয়ে আলোচনা করতে হচ্ছে। ফ্রেব্রুয়রি মাসের শেষ দিনে সংসদে কেন্দ্রীয় অর্থমন্ত্রী তার বাজেট পেশ করলেন এবং সেই বাজেটে প্ল্যান বাজেট, নন-প্ল্যান বাজেট উভয়ই আছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন তাতেও প্ল্যান বাজেট এবং নন-প্ল্যান বাজেট উভয়ই আছে। কিন্তু উন্নয়ন বাজেট

বলতে আমরা কি বুঝি? উন্নয়নমূলক বাজেট বলতে আমরা বুঝি যে, প্ল্যান বাজেট বৃদ্ধি পাবে, তার রেট অব গ্রোথ, রেট অব ইনক্রিস বেশি হবে আর নন-প্ল্যানে টাকা কমবে বা ঠিক থাকবে। আমাদের রাজ্যের বাজেটের যেখানে আমরা দেখলাম প্ল্যান বাজেটে বৃদ্ধি হয়েছে ১৬ পারসেন্ট এবং নন-প্ল্যান বাজেটে বৃদ্ধি হয়েছে ১০.৭ পারসেন্ট সেখানে কেন্দ্রীয় বাজেটে দেখলাম প্ল্যান বাজেটে বৃদ্ধি হয়েছে ১২ পারসেন্ট এবং নন-প্ল্যান বাজেটে বৃদ্ধি হয়েছে ২০ পারসেন্ট। কাজেই এখানে লক্ষ্যণীয় যেটা সেটা হল দৃষ্টিভঙ্গির তফাত রয়েছে। এখানে যেদিন বাজেট পেশ করা হল তারপরের দিন কাগজে দেখলাম বিরোধীদলের নেতা বলেছেন, শহরে বেশি টাকা দেওয়া হচ্ছে—১০ কোটি টাকা নগর কর্মস্থান কর্মসূচি প্রকল্পে দেওয়া হচ্ছে আর গ্রামে কম দেওয়া হচ্ছে এবং গ্রামের জন্য কিছুই করা হচ্ছে না। আবার এরা এখানে যখন বক্তৃতা করছেন তখন শুনলাম গ্রামকে প্রাধান্য দেওয়া হচ্ছে, ভোটের দিকে তাকিয়ে বাজেট করা হয়েছে ইত্যাদি। স্যার, আমার সময় কম, অর্থমন্ত্রী মহাশয় বিভিন্ন খাতে কি ভাবে অর্থ বরাদ্দ করেছেন বিস্তারিতভাবে সে কথায় আমি যাব না, তবে শুধু এই কথা বলব যে এই বাজেটে সবচেয়ে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে বিদ্যুতের উপর। কারণ স্যার, আমরা জানি, গ্রাম ও শহরের জন্য বিদ্যুৎ অপরিহার্য। তারপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে গ্রামের উন্নয়নের প্রতি। স্যার, আমাদের এই রাজ্যে ভূমিসংস্কারের কাজে যে অগ্রগতি হয়েছে সে কথা কোনও কোনও কংগ্রেসি সদস্য ঢোঁক গিলে হলেও উল্লেখ করেছেন। কারণ একথা অস্বীকার করার কোনও উপায় তাদের নেই, সমস্ত জাতীয় সমীক্ষার বই-এতে এইসব কথা। বেরিয়েছে কাজেই তারা এটা অস্বীকার করতে পারেন নি। এ ব্যাপারে বামফ্রন্ট সরকারের অগ্রগতি নিশ্চয় উল্লেখযোগ্য। এ ছাড়া আমাদের বাজেটে আরও কিছু কিছু ঘোষণা আছে—বোনাস, সেন্ট্রাল গভর্নমেন্টের সমান হারে পেনশন ইত্যাদি—এই সমস্ত ঘোষণাকে ওরা সমর্থন না করে পারেন নি। কিন্তু বাজেটে ঘাটতি নেই কেন সেই প্রশ্ন ওরা বারে বারে তুলেছেন। তাদের কথা শুনে মনে হল ঘাটতি বাজেট হলেই যেন ডেভেলপমেন্ট হবে। স্যার, এবারে সেন্ট্রাল বাজেটে ঘাটতি দেখানো হয়েছে ৯ হাজার ৪৮৪ কোটি টাকা। এর সঙ্গে আছে রেলের ভাড়া বৃদ্ধি, অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে বিভিন্ন জিনিসের দাম বৃদ্ধি, ডাক-তারের মাশুল বৃদ্ধি। সব মিলিয়ে ২২ হাজার ১৭১ কোটি টাকা অ্যাকচুয়াল রেভিনিউ ডেফিসিট। এটা কোথা থেকে কালেক্ট হবে? হয় ঋণ করে, না হয় কর বসিয়ে অন্যথায় বন্ড ইত্যাদি ছেড়ে এটা যোগাড় করতে হবে। ফলে সমস্ত বোঝাটা জনসাধারণের ঘাড়ে পড়বে। স্যার, আমরা দেখছি, ভারতবর্ষের ঋণের বোঝা ক্রমেই বেড়ে যাচ্ছে। ১৯৮৭/৮৮ সালে যেখানে ভারতবর্ষে মাথাপিছু আয় হচ্ছে ২৮শো টাকা সেখানে আমাদের মাথাপিছু দেনা হচ্ছে ২৩ শো টাকা। আয়ের তুলনায় দেনা শতকরা ৮২ ভাগ। সেন্ট্রাল গভর্নমেন্ট বলেছেন, আমরা উন্নয়ন করছি। ডেফিসিট বাজেট করে। এখানে কংগ্রেসি বন্ধুরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা বললেন। স্যার, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে বৃহত ঋণ গ্রহীতা যেসব দেশ আছে তার প্রথম হচ্ছে ব্রাজিল, দ্বিতীয় মেক্সিকো, তৃতীয় দক্ষিণ কোরিয়া এবং চতুর্থ হচ্ছে ভারতবর্ষ। সৌগতবাবু জিজ্ঞাসা করছিলেন, ভারতবর্ষের কোনও অগ্রগতির জন্য, কোনও সাফল্যের জন্য আপনারা কি গর্ববোধ করবেন না? আমি বলব, নিশ্চয় করব কারণ আমরা জানি এই ভারতবর্ষকে আমাদের এগিয়ে নিয়ে যেতে হবে এবং তারজন্যই আমাদের সংগ্রাম ছিল ও আছে। কিন্তু সেই অগ্রগতির মানে এই নয় যে আমাদের দেশে সবচেয়ে বেশি নিরক্ষর লোক থাকবেন। স্যার, আজকে আমাদের দেশ দেউলিয়ার পর্যায়ে

[4-30 — 4-40 P.M.]

চলে আসছে। ব্রাজিল, মেক্সিকোর বিদেশি ঋণ যেমন বেশি তেমনি আমাদের ভারতবর্ষে অবস্থাও তাই হতে চলেছে। ইতিমধ্যেই তা ৮২ ভাগে এসে গিয়েছে। এবারে খরার কথা বলা হয়েছে কাজেই এবারে যে জাতীয় আয় বাড়বে না সেটা ধরে নেওয়া যায়। কারণ ইতিমধ্যে পশ্চিমবাংলার যে ১২ টি জেলায় বন্যা হল তার মধ্যেও প্রোডাকশন বাড়ল। এই যে প্রোডাকশন বাড়ল সে সম্পর্কে দেবপ্রসাদবাবু বললেন যে রেট অব পপুলেশন যে হারে বাড়ছে, গ্রোথ অব পপুলেশন যে হারে বাড়ছে, সেই হারে প্রোডাকশন বাড়েনি। এটা ঠিক যে গ্রোথ অব পপুলেশনকে যদি চেক করা না যায় তাহলে অসুবিধা দেখা দেবে। কিন্তু যেখানে ১২টি জেলায় বন্যা হল তার মধ্যেও প্রোডাকশন। আর ফুড গ্রেনের ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্ট খরার দোহাই দিয়ে এবং শুধু খরার জন্য এবছরই নয়, ৫ বছর ধরে ১৫ কোটি থেকে ৩ কোটিতে এসেছেন। আজকে যে বাফার ক্রপ তৈরি করা হয়েছিল সেটাও আস্তে আস্তে কমে যাচ্ছে এবং দেশে আমরা সংকটের মধ্যে আছি। বর্তমানে এই রকম একটা জায়গায় আমরা এসে দাঁড়িয়েছি। আজকে ৩ কোটির উপরে রেজিস্টার্ড বেকার। আর যে সমস্ত নাম লেখায়নি সেই সংখ্যা ধরে প্রায় ১২ কোটি বেকার। আজকে বেশির ভাগ মানুষ দরিদ্র সীমার নিচে বাস করছে। এই রকম একটা অবস্থার মধ্যে আমাদের বাজেট তৈরি করতে হয়েছে। এখন ইনফ্লেশন বা ঘাটতি বাজেটের প্রতিক্রিয়া পশ্চিমবঙ্গের সমস্ত জায়গায় এসে পড়বে। আমরা যদি মনে করি যে একটা আদর্শ বাজেট করব তাহলে সেটা হবে না। ওরা এখানে রাজনীতির কথা বলেছেন। সেই রাজনীতিটা কি? একটা সরকার যখন নির্বাচনে দাঁড়ায় তখন তারা তাদের রাজনীতি নিয়ে, তাদের অর্থনীতি নিয়ে নির্বাচনে নামে এবং নির্বাচিত হবার পরে তাদের সেই রাজনীতি রিফ্লেক্ট করে অর্থনীতি উপরে। এখানে ডি.পি. চ্যাটার্জি, আর দেবপ্রসাদ চ্যাটার্জির মধ্যে যে তফাত, রাজনীতি আর অর্থনীতির মধ্যেও সেই তফাত। এখানে আমাদের দৃষ্টিভঙ্গিতে আমাদের যে রাজনীতি, সেই দৃষ্টিভঙ্গিতেই আমাদের অর্থনীতি। কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি, তাদের যে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি, সেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি হচ্ছে জমিদারি শোষণকে রাখা, একচেটিয়া শোষণকে রাখা, সাম্রাজ্যবাদী শক্তির শোষণকে রাখা। তাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গি যা অর্থনৈতিক দৃষ্টিভঙ্গিও সেই ভাবে রিফ্লেক্ট করে। সাম্রাজ্যবাদীদের স্বার্থকে কিভাবে রক্ষা করা যায়, তাদের স্বার্থে কিভাবে দেশকে চালনা করা যায়, কিভাবে উন্নতি করা যায় সেইভাবে তারা ঠিক করেন। অন্য দিকে যারা একচেটিয়া পুঁজিপতি, বৃহত পুঁজিপতি তাদের গায়ে কোনও আঘাত না লাগে সেইভাবে তারা সম্পদ সংগ্রহ করে। পশ্চিমবঙ্গে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের রিসোর্স মোবিলাইজেশন করতে হচ্ছে। রিসোর্স মোবিলাইজেশন করার ক্ষেত্রে সেন্ট্রাল এবং স্টেট-এর মধ্যে যে রিলেশন তাতে আমরা দেখছি যে প্রায় ১০ হাজার কোটির বেশি তারা স্টেটের থেকে রিসোর্স মোবিলাইজেশন করছেন বিভিন্ন ডিভিসিবলি ইনকাম, ইনকাম ট্যাক্স, কর্পোরেট ট্যাক্স ইত্যাদি থেকে, কিন্তু পশ্চিমবঙ্গ বছরে প্রায় ১ হাজার কোটি টাকা পাচ্ছে। অনেক কম টাকা পশ্চিমবঙ্গকে দেওয়া হচ্ছে। এই টাকাটা আরও বাড়ানো দরকার। সারকারিয়া কমিশন যে বৃদ্ধির কথা বলেছেন সেটাও তারা মানেন নি। কাজেই যতক্ষণ না এটা বৃদ্ধি করা যাবে ততক্ষণ পর্যন্ত এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের কাজ করতে হবে। প্রশ্ন হচ্ছে কাদের জন্য কাজ করা হবে, কোন দৃষ্টিভঙ্গিতে কাজ করা হবে, কাদের উপরে চাপ সৃষ্টি

করা হবে? সম্পদ সংগ্রহ এবং সম্পদ বণ্টনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে আমরা জানি যে ৬০ ভাগ জমি এখন প্রান্তিক এবং ক্ষুদ্র কৃষকের হাতে আসছে। এর থেকে বোঝা যায় যে সম্পদ কারা পাচ্ছে। সৌগতবাবু একটা স্ট্যাটিসটিক দিলেন। শুধু স্ট্যাটিসটিক দিলেই হবে না। এটা যদি সত্যি হয় তাহলে বিহার থেকে কেন কাতারে কাতারে মানুষ পশ্চিমবঙ্গের আসছে, উত্তরপ্রদেশ থেকে কেন মানুষ এখানে আসছে? কেন আমাদের পশ্চিমবঙ্গ থেকে সাহায্য দিয়ে পাঠাতে হয় কালাহান্ডির মানুষের কাছে? সুতরাং শুধু স্ট্যাটিসটিক দিলেই হবে না, তার রিফ্লেকশন কি মানুষের উপরে সেটাও দেখতে হবে। সেদিক থেকে যে বাজেট এখানে রাখা হয়েছে সেটা নিশ্চয়ই সাফল্যের দাবি করতে পারে। কাজেই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অত্যন্ত উন্নয়নমূলক বাজেট এখানে রেখেছেন। এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री देउकीनन्दन पोद्दार** : मिस्टर स्पीकर सर, अर्थ मन्त्रीने आय-व्ययका जो विबरण सदन में प्रस्तुत किया है, मैं उसका अनुमोदन न करके बिरोध करता हूँ। इस सरकार को सदन में कोई भी·व्योरा रखने का अधिकार नहीं है। यह सरकार हर क्षेत्र में असफल रही है। और असफल ही होती जा रही है। गत ११ साल से शासन में रहने के बावजूद जो सरकार अपने प्राथमिक दायित्व से तथा उन कर्त्तव्यों को पालन करने में तथा उन कर्त्तव्य के पथ पर चलने में जो सरकार असफल रही हो, उसे इस सदन में आय-व्यय को अनुमोदन कराने का कोई अधिकार नहीं है। सदन के माध्यम से और अपनी शक्ति से यह सरकार पश्चिम बंगाल की जनता को गुमराह करती जा रही है। सरकार का कर्त्तव्य होता है, गरीब तवके के लोगों के रहन-सहन को ऊँचा उठाने की व्यवस्था करना, कानून की सुचारुरुप से व्यवस्था करना, उद्योग और व्यवसाय की उन्नति करके उसके माध्यम से वेरोजगारी दूर करने की व्यवस्था करना। आज ११ वर्षो से कया देखते आ रहे हैं, उन्नति तो दरकिनार रहे उद्योग और व्यवसाय की व्यवस्था पश्चिम बंगाल में बिगड़ती जा रही हैं। यंह इसलिए प्रमाणित करता है कि जब पश्चिम बंगाल के मुख्यमंत्री के पुत्रका कारखाना ही सुचारुरुप से नहीं चल रहा है, उस मुख्यमंत्री के पुत्र जो पश्चिम बंगाल में एकाधिकार व्यक्ति है, अपने हाथ में रखे हुए है, उस मुख्यमंत्री के पुत्र का अपना ही कारखाना सुरक्षित रुप से नहीं चल रहा है और वेरोजगारी की सृष्टि कर के यहाँ की जनताको तवाही के पथ पर ले जा रहा है, तो फिर यहां क्या होनेवाला है? वामपंथी सरकार इन गरीब जनता की दोहाई देकर ही शासन में आई हुई है।

आज पश्चिम बंगाल से इस सरकार की खैया के कारण उद्योग-धन्धों की व्यवस्था तथा उनकी उन्नति गिरती जा रही है, इस सरकार के कारण यहाँ का उद्योग-धन्धा नष्टेनाबूद होता जा रहा है। यह सरकार ही यह सब कर रही है। सचीनबाबू ही

जब इसको स्वीकार कर रहे हैं तो फिर और क्या कहना है?

केन्द्रीय रेलमंत्री सरकुलार रेलवे के स्कीम को आगे नहीं बढ़ा पा रहे हैं। क्यों नही बढ़ा पा रहे हैं, माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से सरकार से पूछना चाहता हूँ कि क्या इस सरकार के मुख्यमंत्री के पास भारत सरकार के रेलवे मंत्री श्री माधब राव सिंधिया का आट खत नहीं आया है। उन्होंने एक नहीं दो नहीं आट खत लिखा हैं। उन्होंने जिन जमीनों को मांगा है २२ प्लाट क्या उनमें सिर्फि १० ही प्लाट नहीं दिया है। अगर पश्चिम बंगाल की सरकार उन्नति चाहती है, अगर मार्क्सवादियों के नेतृत्व में चलनेवाली सरकार उन्नति चाहती है तो केन्द्रीय सरकार द्वारा चलाई स्कीम को यह सरकार क्यों नहीं पूर्ण करने देती है? जमीन का आवंटन क्यों नहीं करती है? लगभग चार सौ परिबार जो सरकार की छत्रछाया में रहकर रेलवे की जमीन को कब्जा करके बैटा है, उनको क्यों नहीं हदा दिया जाता है। इसका क्या जवाब है सरकार कृपया वतावे। चार सौ पैंसट परिबार द्वारा जबरदखल रेलवे डिपार्टमेन्ट की जमीन को क्यों नहीं खाली करवा दिया जाता हैं? मैं माननीय मुख्यमंत्री से पूछना चाहता हूँ कि रेलवे मंत्री के पत्रों का उत्तर आपने क्यों नही दिया। इस पर भी यह सरकार कहती है कि हम पश्चिम बंगाल की उन्नति करना चाहते हैं।

[4-40 — 4-50 P.M.]

सर, उन्नति का नमूना देखना हो तो कलकत्ते के उन वस्तियों में जाकर देखें जहाँ बच्चे-बूढ़े, मर्द-औरतें गन्दगी के नर्क मे वुलवुला रहे हैं। आज भी कलकत्ते की २० परसेन्ट – २५ परसेन्ट आवादी नर्मता में वास करती है। सत्ता में आकर शासन भार प्राप्त कर सरकार ने इन बस्ती बासियों की भलाई के लिए क्या किया हैं। बस्तियों निबास करनेवाले लोगों के लिए क्या इस सरकार ने बस्तियों की सफाई, लाइट और पानी का व्यवस्था की है, क्या उनके लिए इस सरकार ने महल बना दिया है? क्या बस्ती बासियों की आर्थिक उन्नति हुई है। जिन बस्तियों में अधिकांश हरिजन रहते हैं, अधिकांश मुस्लमान रहते हैं, वहाँ जंजाल का अम्बार लगा हुआ है। वहीं पर मस्जिद है, मन्दिर है और स्कूल है, वहीं पर जंजाल का टेर लगा हुआ है। उस पर भी यह सरकार आय-व्यय का व्योरा पास करा रही है। आय-व्यय का व्योरा तो तब किया जाता है, जब सरकार उन्नति करती है किन्तु यह सरकार कहाँ और कौन दिशा में उन्नति करती है? मार्क्सबादी सरकार बस्ती की उन्नति कहाँ कर रही है?

राज्य सभा में प्रश्नोत्तरकाल में जो प्रश्नों का उत्तर दिया गया है, उस में यहाँ

पड़कर सुनाता हूँ। आप सुनें कि किस तरह से बस्ती में रहने बालों की उन्नति दूसरे प्रान्तों हुई है? अप्रेल १९८७-८८ तक पश्चिम बंगाल में १०२ परसेन्ट काम हुआ है। सिक्किम जो छोटा सा राज्य है, बहाँ १०४ परसेन्ट काम हुआ है। जिस प्रदेश में आतंक है, जिस प्रान्त में लोग आतंकित है, उस पंजाब में १८४ परसेन्ट काम हुआ है। इस पर भी यह सरकार आय-व्याय का व्योरा सदनके सामने रखने की साहस की है, इसे शर्म आनी चाहिए।

कलकत्ते में अनएथराइज का बाढ़ चालू हो गया है। जनता पार्क और वाजारों को असाधु व्यवसाइयों के हाथों बेचकर बामपंथी सरकार मार्क्सबादी सरकार रुपया एकट्टा करती जा रही है। कौड़ियों के भोल में जनता पार्क वेंच कर करोड़ों रुपया यह मार्क्सबादी सरकार आपने दामन में रख रही है। गरीवों के नाम पर भोट लेंने बाली सरकार गरीवों की हिमायती कहनाने बाली सरकार क्या गरीबों की उन्नति कर पा रही है? बिल्डिंगस रुल्स फार्म होना था, जब प्रशान्तबाबु पौर मंत्री थे, क्या हुआ उसका? क्या अब अनएथराइज कंन्स्ट्राकशन नहीं होगा? क्या रुल्स पास नहीं होगा? अगर एन्एथराज कंस्ट्रक्शन बन्द हो जायगा तो पैसा कैसे मिलेगा? मार्क्सबादी कानून नहीं बनाना चाहते है। ये कानून नहीं मानते हैं। ये गैरकानूनी काम करना चाहते हैं।

मैं इस आय-व्यय का अनुमोदन नहीं कर सकता हूँ। जनता जानना चाहती है–प्रश्न करती है कि आतंक बाद, अनाचार-अत्याचार और शक्ति के माध्यम से मतदान कराया जायगा। क्या न्याय संगत रुपसे मतदान नहीं होगा? सत्ता में सरकार यह सरकार मार्क्सबादी सरकार बिनाए की और प्रदेश को ले जा रही है। सभी कुछ बिनष्ट कर रही है। इसके जरिए कुछ भी उन्नति नहीं हो रही है। इन्सान-इन्सान को मार रहा है। इनशब्दों के साथ मै आय-व्यय का जो व्योरा सदन में उपस्थित किया गया हैं, मैं उसका बिरोध करता हूँ।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভারসাম্যমূলক বাজেট এখানে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। আমি স্যার, প্রথমেই বলতে গিয়ে গতকাল বিরোধীদলের ভূতপূর্ব কেন্দ্রীয় মন্ত্রী এবং আজকে রাজ্যের ভূতপূর্ব মন্ত্রী সুব্রতবাবুর বক্তব্য দিয়েই আলোচনা শুরু করি। গতকাল দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয় বলেছিলেন—পন্ডিত লোক বলে তার নাকি অ্যাখ্যা-টাখ্যা আছে—এই বাজেট নাকি ক্যারেকটারলেস বাজেট, ডায়রেকশনলেস বাজেট, নন-ইন্সপায়ারিং বাজেট এবং পলিটিক্যাল বাজেট। তিনি আরও বলছেন এই বাজেট কেবলমাত্র গ্রামীণ অর্থনীতির বাজেট এবং গ্রাম ও শহরের মধ্যে বিভেদ সৃষ্টি করার বাজেট। আর আজকে সুব্রতবাবু বললেন কৃষির উপর

নির্ভরশীল বাজেট। আমি জানি না কোথাও এই কথার উল্লেখ আছে কিনা? যে বাজেট এখানে পেশ করা হয়েছে তারমধ্যে কোথাও এই কথা নেই। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এইকথা দৃঢ়তার সঙ্গে মনে করে যে পশ্চিমবাংলার অর্থনীতির পুনরুজ্জীবন কেবলমাত্র কৃষির উপর নির্ভর করে হয় না, শিল্পায়ন করতে হয়। একথা আমরা জানি। কিন্তু একথা আমি বিনয়ের সঙ্গে সুব্রতবাবুকে জিজ্ঞাসা করব, শিল্পায়ন কি করে হবে? আজকে মাশুল সমীকরণ নীতি নিয়ে ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে দাবি-দাওয়া চলছে। কিন্তু এখন পর্যন্ত রাজ্যের ক্ষেত্রে মাশুল সমীকরণ নীতি সঠিকভাবে ঠিক করা হল না। এখন যথারীতি বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী বারে বারে একই দাবি করে চলেছে যে মাশুল সমীকরণ করতে হবে। আজ পর্যন্ত সেটা করা হয়নি। এটা কেন্দ্র রাজ্যের ক্ষেত্রে ইমপোর্ট ওরিয়েনটেড পলিসি এবং কনসাইনমেন্ট ট্যাক্স সেটা রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে প্রচন্ড বাধা। করপোরেটেড ট্যাক্স তার বহিঃশুল্ক যে আদায় করা হয় তা থেকে রাজ্যের ভাগ দেওয়া হয় না। এছাড়া কেন্দ্র রাজ্যকে আরও কিভাবে ফাঁকি দেয় দেখুন। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত গ্রহণ করে যে বিদ্যুৎ পর্যদের কাছ থেকে এন.টি.পি.সির যে পাওয়া টাকা রাজ্যকে দেয় কেন্দ্রীয় সাহায্য থেকে তা কেটে নেওয়া হয়। এইভাবে রাজ্যের প্রতি একটা ভীষণ বৈষম্য চলছে। এইসব কথা ওনারা একবারও তুললেন না বা ওদের বক্তব্যের মধ্যে এইসব কথার ভাবনা-চিন্তা দেখতে পেলাম না। এবার আসুন শিল্পের ক্ষেত্রে। শিল্পের রূপায়ণ কি করে করা যাবে? একটা মাত্র ঘটনা যা আজকে বলা যায়। হলদিয়া পেট্রো-কেমিক্যালস নিয়ে কি ঘটনা চলছে? খুব বিনয়ের সঙ্গে সুব্রত বাবু এবং দেবীবাবুকে জিজ্ঞাসা করতে চাই। হলদিয়া পেট্রো-কেমিক্যালস কারখানা

[4-50 — 5-00 P.M.]

স্থাপনের জন্য বিগত ১০ পছর ধরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমল থেকে চেষ্টা করা হচ্ছে। আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার এবং রাজ্য সরকারের মুখ্যমন্ত্রী দিল্লিতে দরবার করতে করতে কত জোড়া জুতো ছিঁড়েছেন এবং লিখতে লিখতে বামফ্রন্ট সরকারের কলম ভোঁতা হয়ে গেছে। ১০ বছর কেটে গেল এখন পর্যন্ত কোনও রকম ব্যবস্থা হল না। অথচ এই রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে তার জল, মাটি, জমি, বিদ্যুৎ, রাস্তা সব কিছুর ব্যবস্থা করা সত্ত্বেও এখন পর্যন্ত লাইসেন্স দেওয়া হয়নি। বাজার থেকে টাকা তোলবার উপায় রাজ্য সরকারের নেই তারা টাকা দেবেন না, এমন কি অনুমোদন পর্যন্ত দেবেন না। রাজ্যের এমন ক্ষমতা নেই যে, হাজার হাজার টাকা খরচ করে এর ব্যবস্থা করবার অথচ এই পেট্রো-কেমিক্যালস করার জন্য অল্প কয়েকদিন আগে সল্টলেক থেকে হলদিয়া পর্যন্ত সাধারণ মানুষ, ছাত্র ছাত্রী, শিক্ষক, শিক্ষিকা, সমস্ত শিক্ষাবিদ, খেলোয়াড় শিল্পী, সিনেমা এবং যাত্রার শিল্পীরা সকলে পদযাত্রা করে হলদিয়া পর্যন্ত গিয়েছিলেন, তাতেও অনুমোদন পাওয়া যায় নি, তাহলে কি করলে পাওয়া যাবে? গত কয়েকদিন আগে বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যেই তা করতে হবে নিজদের দায়িত্বে। অথচ গুজরাটে টাকা দেওয়া হয়েছে। তা এটা কি যুক্ত রাষ্ট্রীয় কাঠামোর সুস্থ্যতার লক্ষণ, যুক্তরাষ্ট্রীয় কাঠামো কি এতে শক্তিশালী হয়, এটা একবার ভেবে দেখলেন না? আজকে বক্রেশ্বরে তাপবিদ্যুৎ কেন্দ্র করার কথা বলা হচ্ছে, তাতেও প্রচন্ড বাধা, অথচ তাপ বিদ্যুৎ কেন্দ্র যদি না হয় তাহলে বিদ্যুতের অভাবে ইন্ডাস্ট্রি মার খাবে। একেই তো সব ইন্ডাস্ট্রি মার খাচ্ছে, মিল যা আছে

সমস্ত মিল আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে। সোভিয়েত টাকা দেবেন, এন.টি.সি. করবেন, রাজ্য সরকার বাকি টাকা দেবেন। তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যবস্থা করতে না দেওয়ায় ইন্ডাস্ট্রি মার খাচ্ছে। আজকে চট শিল্প কোথায় দাঁড়িয়েছে? চট শিল্পের বেশি ভাগ কারখানায় লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়েছে, তা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার আড়াই কোটি টাকা আধুনিকীকরণের নামে মালিকদের দিয়ে সাহায্য করেছেন। যেখানে শিল্পে এই রকম অবস্থা সেখানে ৭৫০ কোটি টাকা। আধুনিকীকরণের নামে দেওয়া হচ্ছে। অথচ এই বাজেটকে বলা হয়েছে ডাইরেকশন হীন। আমি জিজ্ঞাসা করি কেন্দ্রীয় বাজেটের কোনও ডাইরেকশন আছে? দায়িত্বজ্ঞানহীন, লাগামছাড়া, গৌরী সেনের বাজেট। ঘাটতি বাজেট হিসাবে যার টাকার পরিমাণ দেখানো হয়েছে ৭৬০০ কোটি। যার প্রতিক্রিয়া সারা ভারতবর্ষের মধ্যে দেখা দিয়েছে। আমার কথা বিশ্বাস না হয়, ভারতবর্ষের অর্থনীতিবিদ ডঃ ভবতোষ দত্ত মহাশয়কে পড়তে দিলে জানতে পারা যাবে। সব শেষে আমি একটা কথা বলে শেষ করছি। গতকাল দেবীবাবু ল্যান্ড রিফর্মসের ব্যাপারটাকে সাপোর্ট করেছেন, না করে উপায় নেই, ল্যান্ড রিফর্মস ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এরকম হয় নি। ডেভেলপমেন্ট হয়েছে। পলিটিকসের কথা বলছেন, বাজেট বা পরিকল্পনা মানেই তো পলিটিকসের কথা। আজকে যে কোনও পরিকল্পনা করতে গেলেই তার মধ্যে পলিটিকস থাকবে। অর্থমন্ত্রী মহাশয় এই বাজেটের মধ্যে বলতে চেয়েছেন যে, রুগ্ন শিল্প এবং কলকারখানা চালাবার জন্য এই সীমিত ক্ষমতার মধ্যে সাহায্য করতে হবে। শ্রমিকরা যদি কো-অপারেটিভ করে চালাতে চান তাদের সেই কাজে সাহায্য করতে হবে। সেই ব্যবস্থা করতে হবে। পলিটিক্স ছাড়া কোনও পরিকল্পনা আছে? শেষ কালে আমি একটি কথা বলব, দেবীবাবু পন্ডিত লোক কিন্তু একটা কথা may I be permitted to say something also sir, অনেক দুধে এক ফোঁটা গো-মূত্র পড়ার মতো দেবীবাবুর পান্ডিত্য ভূষিমালে পরিণত হয়ে গেছে। আমার আরও অনেক কিছু বলার ছিল, কিন্তু সময় না থাকায় আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এমনি একটি সময়ে আমরা এই বাজেট নিয়ে আলোচনা করছি যার কিছুদিন পূর্বে কংগ্রেস পরিচালিত কেন্দ্রীয় সরকার বাজেট পেশ করেছেন কেন্দ্রে। আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। সেটা হচ্ছে—এই যে বাজেট, যে বাজেট নিয়ে আমরা এখানে আলোচনা করছি, আমরা দেখতে পাচ্ছি, বিরোধী দলের সকল মাননীয় সদস্যারা, আমরা অঙ্ক করতে গেলে ডিফারেনশিয়াল ক্যালকুলাস বাইনটিগ্রাল এর ক্ষেত্রে $D(X)/2 = \text{twice } X$ ধরি, তারাও সেইরকম ধরনের সমালোচনা করছেন। কিন্তু কথা হচ্ছে, সেটা করতে গিয়ে বাজেটের ভালো দিক যা আছে, যেসব ভালো সাজেশন আছে, উন্নয়নের ব্যবস্থা আছে, যে উন্নয়ন হলে জনসাধারণ, গরিব কৃষক, মধ্যবিত্ত সকলেই উপকৃত হবেন, সেইসবের ধার দিয়েও যান নি তারা। আমি এই ধরনের কয়েকটি কথার জবার দিচ্ছি। আমি শিক্ষা-ব্যবস্থা নিয়ে বলছি। আজকে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের যতটুকু আমরা জানতে পেরেছি তাতে শিক্ষাকে যে বৃত্তিমূলক শিক্ষা করলে মানুষের জীবন ধারনের উপায় হিসাবে শিক্ষাকে ব্যবহার করা যেতে পারে সেটা অস্পষ্ট। তাদের বাজেটে সেটা নই, এই বক্তব্য সেখানে ফুটে ওঠে নি। কিন্তু এখানে ডঃ অসীম

দাশগুপ্ত মহাশয় সীমিত ক্ষমতার মধ্যে যে বাজেট পেশ করেছেন—এতে বৃত্তিমূলক শিক্ষা মানুষের বেঁচে থাকবার ক্ষেত্রে যে একটা বিরাট অবদান সৃষ্টি করতে পারবে এইকথা স্পষ্টভাবে ফুটে উঠেছে। কংগ্রেস বন্ধুরা তাদের ৩০ বছরের শাসনকালে এই রাজ্যে যে শিক্ষা-ব্যবস্থা চালিয়ে এসেছিলেন তাতে নানা ধরনের সমস্যা সৃষ্টি হয়েছিল। ফলে শ্রী ভবতোষ দত্তকে চেয়ারম্যান করে যে কমিশন বসানো হয়, তার রিপোর্ট নানা রকম ত্রুটি-বিচ্যুতি ধরা পড়ে। তার রিপোট আমি পড়ে দেখেছি। তাতে বলেছে যে, একই কনস্টিটিউয়েন্সিতে দুটি কলেজ, চারটি হায়ায় সেকেন্ডারি স্কুল হয়ে গেছে। যেমন আমার কনস্টিটিউয়েন্সি খেজুরিতে একটিও কলেজ নেই, অথচ তার পাশে কনস্টিটিউয়েন্সিতে দুটি কলেজ হয়ে গেছে। ওদের সময়ে এই সম্বন্ধে চিন্তা-ভাবনা করা হয় নি। কিন্তু আমাদের অর্থমন্ত্রী আজকে যে বাজেট পেশ করেছেন তাতে এইসব চিন্তার বিকাশ ঘটেছে। এতে আমরা উন্নয়নের যে স্পিরিট দেখতে পাচ্ছি তাতে আমরা আনন্দিত। তার বাজেটের মধ্যে বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা, শিক্ষাকে বিভিন্নভাবে ইনস্পেকশন করবার যে প্রচেষ্টা, এগিয়ে নিয়ে যাবার যে মনোভাব রয়েছে সেটা দেখে আমরা অত্যন্ত আনন্দিত হয়েছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের বাজেটে এই ধরনের কোনও প্রতিফলন ঘটে নি, যতদূর পড়ে দেখেছি বা জেনেছি তাতে এইসব জিনিস তাতে দেখতে পাচ্ছি না।

দ্বিতীয় কথা হচ্ছে এই পেনশনের ব্যাপারটা। এখানে বলা হয়েছে যে, গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যারা যুক্ত ছিলেন তাদের পেনশন দেওয়া হবে। মাননীয় অর্থমন্ত্রী এই পেনশনের কথা উল্লেখ করতে গিয়ে বলেছেন যে, এটা ১০০ টাকা থেকে ২০০ টাকা বাড়িয়ে ৩০০ টাকা করা হচ্ছে। এটা আমাদের কাছে আনন্দের কথা, কিন্তু কংগ্রেস বন্ধুদের কাছে

[5-00 — 5-10 P.M.]

এটা অত্যন্ত দুঃখের বিষয় হয়ে দাঁড়িয়েছে। এটা তাদের কাছে দুঃখের কথা হয়ে তো দাঁড়াবেই। কারণ ওরা গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে কখনও যুক্ত হয়ে থাকেনি, যুক্ত থাকবার মনোভাব ওদের নেই। স্বাধীনতা সংগ্রামের মতো একটা আন্দোলন এবং গণতান্ত্রিক এক আন্দোলনের মতো একটা আন্দোলন যে আন্দোলন করে মানুষের প্রতিটি জীবনযাত্রার ক্ষেত্রে যে সংগ্রামকে জয়প্রকাশ নারায়ণ টোটাল রেভলিউশন বলেছেন তার ভূমিকা আছে। সেই টোটাল রেভলিউশনের ক্ষেত্রে গণতান্ত্রিক আন্দোলন একটা অংশ। মানুষ এই গণতান্ত্রিক আন্দোলন করে সরকারের বিভিন্ন রকম যে চিন্তাধারা এবং আইন প্রণয়ন করবার যে চিন্তাধারা তা সংশোধন করতে সাহায্য করে। এই সব কথা ওরা ভুলে গেছেন। এই সমস্ত মূল্যায়নের দিকে গণতান্ত্রিক অন্দোলনযুক্ত। তাদের জন্যই এই পেনশন। আজকে যে অবদান, ভারতবর্ষ তথা পশ্চিমবাংলার আইন ব্যবস্থা, শৃঙ্খলাবদ্ধ ভাবে বেঁচে থাকা এবং সুস্থ্য সমাজ ব্যবস্থার জন্য, সেই অবদান তারা যুগিয়েছেন। আজকে তাদের পেনশনের জন্য যে ব্যবস্থা করা হয়েছে এটা অত্যন্ত সুখকর এবং উৎসাহ ব্যাঞ্জক। তার জন্য অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানানো দরকার। কারণ আমরা জানি এই গণতান্ত্রিক আন্দোলনের সাথে যারা যুক্ত তারা শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষে বিভিন্ন প্রকার কাজে যেমন সমাজ ব্যবস্থা এবং এই ব্যবস্থা সংস্কার করে এবং তাকে এগিয়ে নিয়ে গিয়ে সুষ্ঠু পথে পরিচালনা করতে সাহায্য করেছে। এই সাহায্য করার ফলে বিভিন্ন আইন সংশোধন হয়েছে। সেই জন্য আবার বলি গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যারা যুক্ত ছিলেন সেই গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত

ব্যক্তিদের পেনশন দিয়ে সাহায্য করতে পেরেছে, বামফ্রন্ট সরকারের যে সীমিত আর্থিক শক্তি সেই আর্থিক শক্তি মধ্যে তাদের সাহায্য করতে পেরেছে তার জন্য বামফ্রন্ট সরকার তথা মাননীয় অর্থমন্ত্রী ডাক্তার অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আর একবার ধন্যবাদ জানাচ্ছি। এই যে ব্যবস্থাপনা এখানে করা হয়েছে সেই ব্যবস্থাপনা কংগ্রেস পরিচালিত কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তার মধ্যে নেই। তার কোনও প্রতিফলন তারা তাদের বাজেটে দেখাতে পারবেন না। এই রকম কোনও ধারণা তাদের বাজেটের মধ্যে কেউ দেখাতে পারবেন না। কারণ গণতান্ত্রিক আন্দোলনের কোনও স্থান তারা দেন না। তাদের সম্পর্কে যে কোনও চিন্তা-ভাবনা করা যায় এই কথা কেন্দ্রের বাজেটের মধ্যে একেবারে নেই। এই কথা কংগ্রেস বন্ধুরা ভালো ভাবে জানেন। আমি বলতে চাই আমাদের ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে গণতান্ত্রিক আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিদের সম্মান দিতে গিয়েও অর্থনৈতিক সাহায্য করতে গিয়ে যে প্রস্তাব তিনি রেখেছেন সেটা অত্যন্ত আনন্দের এবং অত্যন্ত ধন্যবাদার্হ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে আমি বক্তব্য শেষ করব, আমার অনেক কিছু বলার ছিল কিন্তু সময় আমার বেশি নেই বলে বলতে পারলাম না। কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে তারা কৃষক বাজেট, কিষাণ বাজেট বলে অ্যাখ্যা দিয়েছেন। দুঃখের বিষয় কিষাণ বাজেট নামে যে বাজেট তারা পেশ করেছেন সেটা যদি দেখা যায় তাহলে দেখা যাবে এই ধরনের যে ছাড় দিয়েছেন, ৭৬ কোটি টাকা ছাড় দিয়েছেন বলে যে দাবি করেছেন সেটা কৃষকদের কোনও কাজে লাগবে না, কৃষকদের এগিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে কোনও কাজে লাগবে না। কিন্তু এই বাজেট যদি খুঁটিয়ে দেখা যায়, বিচার-বিশ্লেষণ করে দেখা যায় তাহলে দেখা যাবে বিত্তশালী কৃষকদের কাজে লাগবে, তাদের উপকারে লাগবে। কিন্তু সেই ক্ষেত্রে ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন সেখানে ক্ষুদ্রপ্রান্তিক এবং গরিব কৃষকদের কথা চিন্তা-ভাবনা করে পেশ করা হয়েছে। তার জন্য আমরা যথেষ্ট কৃতিত্বের দাবি রাখি। সেই জন্য আমি আর একবার বাজেটকে সমর্থন জানিয়ে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রকাশ মিনজ ঃ** মাননীয় অধ্যক্ষ স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৮-৮৯ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সম্পূর্ণরূপে সমর্থন জানিয়ে দুএকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে, উত্তরবঙ্গের প্রধান শিল্প হল চা শিল্প। এই শিল্প থেকে কেন্দ্রীয় সরকার প্রচুর পরিমাণে বিদেশি মুদ্রা অর্জন করেন। কিন্তু এই শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকদের মজুরি কংগ্রেস সরকারের ৩০ বছরের শাসনকালে ছিল মাত্র ৪ টাকা ২৪ পয়সা। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর চা-শ্রমিকদের প্রতি নজর দিয়েছেন এবং তাদের মজুরি গত ১০ বছরে বৃদ্ধি করে ১০.১২ টাকা করেছেন। কেন্দ্রীয় সরকার চা শিল্প থেকে প্রচুর বিদেশি মুদ্রা অর্জন করা সত্ত্বেও মোটেই এদের প্রতি নজর দেন নি। আজকে বামফ্রন্ট তাদের প্রতি নজর দিয়েছেন। আমরা জানি, কংগ্রেস সরকারের আমলে চা শিল্পের শ্রমিকরা ১৭ দিন ধর্মঘট করে মাত্র ২৫ পয়সা মজুরি বৃদ্ধি করতে পেরেছিলেন। আজকে আমরা দেখছি শিল্প-মজুরদের বিনা আন্দোলনে মজুরি বৃদ্ধি হয়। মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেটে আমরা দেখছি, আমার মনে হয় তিনি উত্তরবঙ্গের প্রতি বিশেষ ভাবে নজর দিয়েছেন। আমরা জানি, স্বাধীনতার পর কাবেরী বাঁধ, ভাগ্‌রা নাঙ্গাল বাঁধ ইত্যাদি অনেক বাঁধ অন্যান্য রাজ্যে হয়েছে, এই

ধরনের উন্নয়নমুখি বহু বাঁধ কেন্দ্রীয় সরকার করেছেন। কিন্তু কি কেন্দ্র, কি রাজ্য আগে উত্তরবঙ্গের প্রতি কেউ কখনও নজর দেন নি। কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে এই দশ বছরে তিস্তা প্রকল্পের জন্য প্রচুর ব্যয় করেছেন এবং আরও ব্যয় করার জন্য বর্তমান আর্থিক বাজেটে ধরা হয়েছে। এই বিশেষ প্রজেক্ট যদি সফল হয় তাহলে উত্তরবঙ্গের সাধারণ মানুষ কৃষক ও বিভিন্ন সম্প্রদায়ের মানুষ বিশেষ ভাবে উপকৃত হবেন। কারণ তিস্তা প্রকল্পের ফলে যে জলবিদ্যুৎ উৎপাদন হবে এবং এই প্রকল্প সম্পূর্ণ হলে যেখানে এক ফসলী চাষ হচ্ছে সেখানে একই জমিতে তিনবার ফসল উৎপন্ন হবে বলে আমার মনে হয়। এরফলে উত্তরবঙ্গের মানুষ, গ্রামে-গঞ্জের মানুষ বিশেষ ভাবে উপকৃত হবেন এবং রাজ্যের ফসল উৎপাদনের পরিমাণও বাড়বে। সেজন্য এই বাজেটকে অভিনন্দন না জানিয়ে পারছি না। গত তিনদিন ধরে বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছি, কিন্তু দেখলাম, তারা এই বাজেটকে স্বাগত না জানিয়ে কেবলই সমালোচনা করে গেলেন। কিছু দিন আগে দেখলাম কেন্দ্রীয় সরকার বাজেটের আগেই তেল, পেট্রোল এর দাম বৃদ্ধি করলেন। আমরা দেখছি, পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশি পেট্রোলের দাম হচ্ছে এই ভারতবর্ষে, বিশেষ, করে বর্তমানে তেলের দাম বৃদ্ধি করার ফলে। আমরা দেখলাম রেলের বাজেট সংসদে পেশ করা হল। এতে মধ্যবিত্ত মানুষের উপরে আঘাত দেওয়া হল ভাড়া বাড়িয়ে। রেলের মাশুল বৃদ্ধি করা হল যেভাবে তাতে আমি মনে করি জিনিসপত্রের দাম বাড়বে এবং সাধারণ মানুষ আরও ক্ষতিগ্রস্ত হবেন। আমরা দেখলাম রেলের ভাড়া বাড়ানো সত্ত্বেও এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী ঘাটতি শূন্য বাজেট এখানে পেশ করা সত্ত্বেও তাকে স্বাগত জানালেন না। এইজন্য বিরোধী দলের বক্তব্যকে খন্ডন করে আমি আরও একবার এই বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের জবাবি ভাষণ দিতে গিয়ে আমি প্রথমেই বিশেষ করে বিরোধী দলের সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি এবং সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি কারণ সম্পূর্ণ সহযোগিতা তারা দেখিয়েছেন বাজেট বিতর্কের সময়ে। তথ্য এবং মতে তফাত ঘটেছে কিন্তু কোথাও তা চৌকাঠ ডিঙ্গিয়ে তিক্ততার পর্যায়ে যায় নি। আমি তাই আমার জবাবি ভাষণে সেই মেজাজ অক্ষুন্ন রাখার চেষ্টা করব। উত্তরগুলো বোধহয় এইভাবে ভেঙ্গে ভেঙ্গে দিতে পারলে ভালো হয়। একদিকে যদিও সেটা আমার বাজেট বক্তৃতার প্রথম অংশ ছিল যে রাজ্যের অর্থনীতির বিভিন্ন অংশের কাজ কর্ম সম্পর্কে যে মত বা তথ্য দেওয়া হয়েছে এবং যে উদাহরণ এবং কিছু প্রকল্প নেওয়া হয়েছে তার একটি ছবি প্রথমেই থাকবে এবং সেটা সামনে রেখে অঙ্গের যোগান কিভাবে হবে সেটা হচ্ছে দ্বিতীয় অংশ। তৃতীয় করে বিষয়ে এবং চতুর্থ অংশে যেহেতু করের প্রশ্ন উঠেছেই সেইহেতু এই বাজেট কোনদিক নির্দেশ করছে সেটা বলেই শেষ করব। প্রথমত রাজ্যের অর্থনীতি বিভিন্ন কার্যকলাপের ক্ষেত্রে আমি বারংবারই বলেছি যে আমদের যাত্রা শুরু ভূমি সংস্কার থেকে। আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় বিরোধীদলের সদস্যদের মধ্যে মাননীয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয়কে, মাননীয় দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয়কে যারা ভূমি সংস্কার কথায় সাধারণভাবে সমর্থন করেছেন। আমি জাতীয় নমুনার সমীক্ষা আলোচনা করে বলছি যে জাতীয় নমুনা সংগঠিত করে ভারত সরকার। সারা ভারতবর্ষের যে চিত্র তাতে দেখা যাচ্ছে প্রান্তিক এবং

ছোট কৃষকদের হাতে ২৯ শতাংশ চাষের জমি দেওয়া হয়েছে। সেক্ষেত্রে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের ফলে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের সেই জমির ৬০ শতাংশে উন্নীত হয়েছে। আর সেখানে এদের সঙ্গে নথিভুক্ত বর্গাদার যারা আছে তাদের জমিও যুক্ত হয়েছে। তাহলে গোটা কৃষিযোগ্য জমির ৭০ শতাংশ জমি খেটে খাওয়া কৃষকদের জন্য যা আমার বক্তব্যের মধ্যে আছে। আমি যদিও চেষ্টা করছি খুব খুঁটিয়ে নোট নিতে কারণ এর উপর অধ্যাপক শ্রী চট্টোপাধ্যায় সমর্থন করার পরেও একটা প্রশ্ন রেখেছেন, তার উত্তর দেওয়া দরকার। মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয়ও একটি প্রশ্ন রেখেছেন, তার উত্তর দেওয়া উচিত এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয়ও ২০ দফা কর্মসূচির অন্তর্ভুক্ত একটি পয়েন্ট হিসাবে ভূমি সংস্কার সম্বন্ধে বলেছেন, সেটারও উত্তর দেওয়া দরকার। আর সকলেই সাধারণভাবে সমর্থন করেছেন কিন্তু তারা একটা প্রশ্ন রেখেছেন। অপূর্ববাবু এবং শ্রী দেবীপ্রসাদ বাবুর প্রশ্নের মধ্যে মিল রয়েছে, তাদের বক্তব্য হচ্ছে এই যে আপনারা ভূমি সংস্কার করলেন এতে মাথাপিছু জমি একটা কৃষক পরিবার কতটা পেলেন। অপূর্ববাবু এখানে উপস্থিত নেই, মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে তাকে জানাচ্ছি। উনি ১৬ হাজার কৃষকের মধ্যে জমি বণ্টনের কথা যেটা বলেছেন তা ঠিক নয়, আমার বক্তব্য হচ্ছে ৮.৩৩ লক্ষ একর জমি থেকে যদি বন্টন হয় তার থেকে উপকৃত হবেন ১৭ হাজার পরিবারের একটু বেশি। সুতরাং আমি বলছি মাথাপিছু কৃষক পরিবার আধ একরের মতো জমি পেয়েছে অর্থাৎ এক একরের কম পাচ্ছে। এইবারে আমি শ্রী দেবীপ্রসাদ বাবুর প্রশ্নের উত্তরে বলছি যে, জমি দেওয়াটা শুধু একটা অর্থনৈতিক ব্যাপার নয়, এর সঙ্গে সঠিকভাবে যদি জমি দেওয়া হয়ে থাকে তাহলে আমি মনে করি দারিদ্রতম মানুষের সামাজিক অবস্থানের যোগ আছে। এটা খুব বড় কথা, একটু দূরের দিকে তাকালেই এটা বোঝা যাবে। কিন্তু প্রশ্ন তুলেছেন তার মানে হচ্ছে, যে জমি পাচ্ছে সেটাকে অর্থনৈতিক দিক থেকে যথেষ্ট, একটা ইংরাজিতে কথা আছে ভায়াবেল হচ্ছে? আমি বিনয়ের সঙ্গে কথাটি বলছি কিন্তু মাঝে মাঝেই সে কনসাস হয়ে যাচ্ছি এটা ঠিক করে নেবেন। আমরা মাঝে মাঝে সমীক্ষা করে উৎস সন্ধানের চেষ্টা করেছি যা আপনি নিশ্চয় জানেন মাঝে মাঝেই আমরা বলেছি ল্যান্ড এবং সেটা হলে সবচেয়ে বেশি ভালো হবে। মাননীয় মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয়, অধ্যাপক লোক তিনি ভালো করেই জানেন যে ভূমি সংস্কার হওয়ার পরে সেই জমিতে তারা কি করছেন সেটা দেখার অভিজ্ঞতা ভারতবর্ষের ছিল না। পশ্চিমবঙ্গ সেখানে চোখ খুলে দিয়েছে হোক না সে আধ একর জমি, সেই জমি যদি বাঁকুড়ার রাঢ়ের জমি না হয়, একেবারে ডাঙ্গা জমি না হয়, যদি সেটা নিচু জমির হয় সেই জমিতে যাই হোক না কেন সেচের জল পৌঁছে দেওয়া যায়, সেখানে একের জায়গায় দুটো বড় ফসল তুলতে পারে যদি কৃষকরা সেখানে ৫ জনের পরিবারে একটি কৃষক পরিবার হয় না? সমস্ত ভায়াবিলিটি আসবে না একথা বলা ঠিক নয়। আমরা বলছি তাদের আগের অবস্থার থেকে একটু উন্নতি হবে। এটুকু বলছি কারণ, এই ব্যাপারে কোনও ধোঁয়াটে ধারণা আমাদের নেই এটায় আমাদের উত্তর দেওয়ার দরকার ছিল। মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে একটা অনুরোধ করছি যে, এই উত্তরগুলির জন্য যেহেতু মোটামুটি আমার লাইব্রেরিতে যাওয়ার সুযোগ ঘটেছে, এবং একাধিকবার এই ব্যাপারে উত্তর ল্যান্ড রিফর্মস মিনিস্টার দিয়েছেন—আমি বলছি যে প্রশ্নগুলি আপনারা তুলছেন, যে প্রশ্নগুলি আপনারা করেন—এর পরেও যেসব দিনগুলিতে উত্তর দেওয়ার আছে, সেইদিনগুলিতে উত্তর দেব।

এখন আমাকে জবাবি ভাষণটা দিতে দিন, একটা কথা এখানে বলি, একটা প্রশ্ন দেবীবাবু খুব সংগত ভাবেই রেখেছিলেন—আমি মনে করি প্রশ্নটা খুবই গঠনমূলক প্রশ্ন, উনি প্রশ্নটা এইভাবে পাড়লেন—ভূমিসংস্কারের পরে জমিটাকে নিয়ে আপনারা নতুন কিছু ভাবছেন কি না। আমি মনে করি এটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। এটা যেহেতু আমরা সভায় বক্তব্য রাখছি, তাই দায়িত্ব নিয়েই বলছি—খুব প্রচন্ড পরিবর্তন হয়েছে হাউসে রিপোর্ট করার মতো, আমি সেরকম কিছু মনে করছি না। কিন্তু কোনও কোনও জায়গায় যে সমস্ত নতুন জিনিস দেখা যাচ্ছে সেগুলি আমি রিপোর্ট করছি। বাঁকুড়া জেলার খাতরায় ১ নম্বর ব্লকে ভুলটা সংশোধন করে দেবেন পার্থবাবু মৌজাটা হচ্ছে হয় গোবিন্দপুর নয়, কাছারিবাগ। যেখানে বেশ কিছ জমি পাওয়া গিয়েছে উপর থেকে চাপ নয়, কৃষকেরা নিজেরা অনুভব করেছেন একসঙ্গে চাষ করবেন। ঐখানে যৌথ চাষ আমরা ২০ বছর আগে শুরু করি শীলাবতী নদীর পাশে, অত্যন্ত আনন্দের সঙ্গে জানাচ্ছি এটা তৃতীয় কৃষি বৎসর পেরিয়ে এসেছে, দুইটি নয়, তিনটি ফসল তোলা গেছে সেখানে এবং সেটা দানাও বেঁধেছে। যেহেতু এই প্রশ্নটা এসেছে সেইজন্য আমি এই কথাটা বললাম। আর একটা প্রশ্ন এর সঙ্গে এসে যাচ্ছে, ব্যাপারটা শুধু জমি বণ্টন হয়, জমি ছাড়াও অন্য উপকরণ গরিব কৃষকের হাতে পৌঁছে দিতে হয় এবং সেক্ষেত্রে যদি একটা অগভীর নলকূপ বসানো হয়, যা কম্যান্ড এরিয়ায় বসেছে ৭/৮ একর, ১২/১৩টি প্লট এসে যাবে, —এগুলি কার মালিকানায় হবে এটা আমরা বলছি—এসব ক্ষেত্রে যেসব প্রকল্প আছে আমাদের, পরে বলব সেদিকে যাওয়ার আমরা চেষ্টা করছি। সেই সেচ প্রকল্পগুলিতে যতগুলি কৃষক উপকৃত হবেন তাদের গোষ্ঠী মালিকানায় গোষ্ঠী পরিচালনায় যাতে হয় সেইদিকে আমরা যেতে চাচ্ছি। যেহেতু দেবীবাবু প্রশ্নটা করেছিলেন সেইজন্য উত্তর দিলাম, এরপরে ভূমিসংস্কারের ব্যাপারে বলি যেহেতু সেচের প্রসারণ করা গেছে তাই সেখানে দাঁড়িয়ে আমরা

[5-20 — 5-30 P.M.]

বলছি, যে তথ্য ভারত সরকার দিয়েছেন তার সঙ্গে যাতে আমার তথ্য বনাম তোমার তথ্যের ঝগড়া না হয় এখানে। আমরা বলেছি গত বছরে কৃষি উৎপাদন যেখানে ৯৬ লক্ষ টন থেকে অতিক্রম করেছিল এই বছর আমন ধানের পরে আমরা দেখছি গত বছরের ৫ লক্ষ টনের বেশি হয়েছে। এবং আশা করছি আগের বছর আমরা এটা অতিক্রম করতে পারব। এখন একটা প্রশ্ন উঠেছে আপনি দেখবেন আর্থিক সমীক্ষার তৃতীয় পরিচ্ছেদ এখানে খুব পরিষ্কার লেখা আছে ৩.০৮ একরে কতটা বেড়েছে সেটা লেখা আছে। মৃত্যুঞ্জয়বাবু বলেছিলেন এক্ষেত্রে হেক্টর প্রতি উৎপাদন আর্থিক সমীক্ষায় যা দেওয়া আছে তাতে মূলত নেই, ৮৬-৮৭ তে ছিল, ৮৭-৮৮তে একটি কথাই লেখা আছে ৩.০৮ একর সেটা বাড়ানো হবে। আমরা শুধু বলেছি কোনও আত্মতৃপ্তির জন্য নয়, এই অভিনন্দনটা আমাদের কারও প্রাপ্য নয়, যে কৃষক উৎপাদন করেছে এটা তার প্রাপ্য। এটা বলব না যে সারা ভারতবর্ষের ধান উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান প্রথমে? অন্ধ্রপ্রদেশ এতদিন ধান বেশি উৎপাদন করত যার ধান উৎপাদনের ক্ষেত্রটা পশ্চিমবঙ্গের ১।।. গুণ ছিল, সেই উৎপাদনকে ছাপিয়ে পশ্চিমবঙ্গের হল সেটা বলব না? তারপর বলেছেন পার হেক্টর ইল্ড কত? আমরা বলেছি ১ হাজার ৫৩০ কে.জি. পার হেক্টর হয়েছে, এটা বেড়েছে, সারা ভারতবর্ষে যেখানে ১ হাজার ১৪২ কে.জি. পার হেক্টর। মাননীয় মৃত্যুঞ্জয় বাবু বললেন পুরানো ভারতবর্ষের সঙ্গে কেন পশ্চিমবঙ্গের

তুলনা করছেন, কয়েকটি রাজ্য পাঞ্জাব ইত্যাদির সঙ্গে তুলনা করুন না। ভারতবর্ষের কোন অংশ কোন রাজ্য বেশি পুরানো বলতে পারেন? আমি তো জানি না। তবে একথা বলছি আমাদের ফুড গ্রেনের ক্ষেত্রে সারা ভারতবর্ষের যে গড় তার প্রায় ১।।. গুণ আমরা বাড়াতে পেরেছি। পাঞ্জাবের কাছাকাছি যেতে পারিনি, তবে এটা বলব লেখচিত্র একেবাবে উর্ধগামী। পাঞ্জাবের সঙ্গে যেহেতু তুলনা করছেন আমাদের একজন বন্ধু বলছিলেন পাঞ্জাবে উৎপাদন কি করে হল, পাঞ্জাবে এই যে ইরিগেশনের নেট ওয়ার্ক এর টোটালটাই সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্সের জন্য, লোনের জন্য নয়। কিন্তু খুব খারাপ লাগে যখন তিস্তার ক্ষেত্রে একাধিকবার বলেছি, ৪৫০ কোটি টাকার প্রকল্পের মধ্যে এখন আমরা প্রায় ২৭৫ কোটি টাকা খরচ করেছি, অতিরিক্ত অর্থ কেন্দ্র ৫ কোটি টাকার বেশি দেননি এটা তুলনা করার সময় মনে রাখা উচিত। যেহেতু খরা এবং বন্যার প্রশ্ন উঠেছে আমি যে তথ্য এখানে রেখেছি আর্থিক সমীক্ষায় দেখবেন প্রতি বছর প্রতি মাসে স্বাভাবিক বৃষ্টিপাত তার থেকে ব্যতিক্রম কি এই তথ্যটা আমরা দিই এবং প্রতি রাজ্যের জন্য ভারত সরকার দেন। আমাদের এই বছরের প্রথমে খরা হয়েছিল, তারপরে বন্যা হয়। আগের বছরেও ঠিক তাই যখন বিশ্লেষণ করব তখন এই পর্যায়ে যেন না যাই যে একটা প্রাকৃতিক বিপর্যয়ের জন্য নিজেদের যে সর্বনাশ সেটাকেও স্বীকার করছি না। ভারতবর্ষের তথ্য আছে বৃষ্টিপাত কি হয়েছিল, পশ্চিমবঙ্গেরও কি হয়েছিল আছে। আমি মনে করি দুটো বিপদ একসঙ্গে এসেছিল খরা প্রথমে, তারপর বন্যা এই জিনিসটা মনে রাখা ভালো। এরপর দেবীবাবু একটা প্রশ্ন এখানে রেখেছেন এত যে কৃষি উৎপাদন বাড়ছে জনসংখ্যা বাড়ছে এতে মাথাপিছু কৃষি উৎপাদন কি বেড়েছে, না কমেছে? আমি দুটো তথ্যই দিচ্ছি। যে কৃষি উৎপাদনের তথ্য ভারত সরকার গ্রহণ করেন তাকে ভাগ করেছি জনসংখ্যা তথ্য দিয়ে যেটা রেজিস্টার জেনারেল অব ইন্ডিয়া প্রকাশ করেন। ১৯৭৮-৭৯ সাল থেকে সর্বশেষ তথ্য ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত বলছি তাতে দেখছি যা উৎপাদন বেড়েছে তাকে ভাগ করার পর উৎপাদন মাথাপিছু ৪১৮ গ্রাম প্রতি দিন, মাথাপিছু তার থেকে বেড়ে ৪৩৮ গ্রাম হওয়া সম্ভব হয়েছে। এটা কেন সম্ভব হয়েছে এই বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের তথ্য আপনাদের গ্রহণ করতে হবে না, যে তথ্য কৃষি মন্ত্রক দেন তাতে জানতে পারবেন যে ক্রপিং ইনটেন্সিটি কত বেড়েছে, একটা জমিতে কত ফসল হচ্ছে। আগে যেখানে ১.৯ এর মতো ছিল সেটা ১.৪ হয়েছে যেটার জন্য ওরা বলছেন, হ্যাঁ ঠিকই কৃষি জমি একটু কমেছে, কিন্তু তার ক্রপিং ইন্টেন্সিটি বেড়েছে, সেজন্য এটা সম্ভব হয়েছে। এখানে একটা কথা বলি যে মৃত্যুঞ্জয় বাবু একটা আর্টিকেল রেফার করেছেন ইকনমিক পলিটিক্যাল রিভিউ। আমি একটু খুঁটিয়ে দেখলাম, আপনি বোধ হয় সম্পূর্ণটা বলার সময় পাননি, তাই এটা হয়েছে। সেখানে আমি কোট করে দিচ্ছি জুলাই, ১৯৮৭, টেবল ১,২,৩ পুরুলিয়া জেলা সবচেয়ে পিছিয়ে পড়া জেলা। সেখানে সিরিয়াল কনজামশন পার একর পার এটা বৃদ্ধি পেয়েছে। ৩.৮০ থেকে ৪০.৪ পার ডে হয়েছে। আর একটা আমি বলছি আপনাদের যে তথ্য যার উপর আপনাদের সম্পূর্ণ নির্ভরতা আছে আমি তার উপর নির্ভর করে বলছি যে পুরুলিয়া জেলাতে ৬৮% খরচ বৃদ্ধি পেয়েছে। যদি দেখা যায় তাহলে দেখবেন তাঁত বস্ত্র শিল্প একেবারে শূন্যাংশে নেমে এসেছে। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি দৃষ্টি আকর্ষণ করবার জন্য আর একটা তথ্য দিচ্ছি, অধ্যাপক অমৃত সেনের বই থেকে—তিনি বলেছেন যে পশ্চিমবাংলা সবচেয়ে পিছিয়ে পড়ে আছে। আর একটা কথা বলেছেন সে সম্বন্ধে এখন

বলার সময় নাই। The success of the 10 years of Left Front Government in West Bengal can be seen in such achievements as vigorous implementation of land reform (including redistribution of land and providing security of tenure to share-croppers) and more generally in the democratisation of the power structure of the State's rural economy, including the development of an active panchayat system serving inter alia as a powerful base against the traditional forces of inequality and exploitation.

The system of providing employment in lean seasons to the traditionally deprieved, the achievement of enhanced rural wages reducing disparities in the wage structure, and to a limited extent, the expansion of cottage industry based employment and incomes can also be counted among the successes realized by the activist and committed Left Front Government. এর পর আরও উনি বলেছেন লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্টের আমলে rate of growth of income লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্টের আমলে অ্যাচিভমেন্ট ভালো নয়। এখানে একটা কথা বলি বিশ্বভারতীতে সেমিনারে বলার এবং সেই সেমিনার আমার উপস্থিত থাকার সুযোগ হয়েছিল। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীও উপস্থিত ছিলেন। এটা টেপ করা আছে—উনি যদি শুনতে চান শোনাতে পারি। অধ্যাপক অমৃত সেনও ছিলেন। বর্তমানে আমি তো গবেষণা করছি না। একেবারে লেটেস্ট তথ্য কি সেটা আমি জানি না। আমি এনেছি স্টেট ডোমেস্টিক—এটা সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশন করেছেন—লেটেস্ট ১৯৮৩ থেকে ১৯৮৪ ওরা করেছেন। এর রিপোর্ট গভর্নমেন্ট রিলিজ করেছেন। তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় পার ক্যাপিটাল ইনকাম সিস্টেমেটিক্যাল মনিটরিং কনটিনিউয়াসলি বেড়েছে ফ্রম

[5-30 — 5-40 P.M.]

১৯৭৭-৮৭ থেকে ৫৫৩ টাকা থেকে ৮১৭ টাকা পর্যন্ত। পশ্চিমবাংলায় লস নাই। আর একটা খুব ইমপর্টেন্ট লেট অব গ্রোথ এটা ইনকাম কতটা হাই। রেট অব গ্রোথ হচ্ছে পশ্চিমবাংলায় হাই এটা হল ১৫%। পশ্চিমবাংলার সম্ভাবনা সব চেয়ে বেশি। আমি কেন্দ্রীয় সরকারের তথ্যও দিতে পারি। এটা আমার বলার দরকার ছিল না। প্ল্যানিং কমিশন তার দায়িত্বে এটা আনল না। একটু বোধ হয় গোলমাল হয়ে গেছে। আপনি বলেছেন যে পারসেন্টেজ অব পপুলেশন দারিদ্র সীমার নিচে—জনসংখ্যা দারিদ্র সীমার—সেটা কমে যাচ্ছে। সারা ভারতবর্ষে কমেছে। ৪৮.৩ থেকে কমে ৩৭.৪ নেমেছে। পারসেন্টেজ কোয়ান্টাম অব টার্মসে এটা হচ্ছে ১০.৪%। ওয়েস্ট বেঙ্গলেও কমেছে। ৫২.২ থেকে ৩৯ হয়েছে, অর্থাৎ ১৩%। ইন ফ্যাক্ট বড় রাজ্যগুলিতে সব চেয়ে বেশি হারে কমেছে, এটা বলা দলকার যে, আমি শুধু মেজর স্টেটগুলিই নিলাম, কেন না, ছোট স্টেটস কমপেয়ারেবল্‌ নয়। স্টেটস-এর মধ্যেই এটা সব চেয়ে বেশি। এর পরে আমি কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের উপর আর একটি বক্তব্যে আসছি। একটি বক্তব্য মাননীয় সৌগত রায় বললেন, এটা একটু পরিষ্কার করে বলা উচিত, বারংবার এটা আসছে বলে। দুটি ব্যাপার আছে। একটি হচ্ছে এই, আমরা একটা তথ্য দিচ্ছি সেই তথ্যের ভিত্তি কি এবং আর একটি হচ্ছে এই তথ্য যদি ঠিক হয়

তাহলে উৎপাদনে তার প্রকাশ হচ্ছে না কেন? এই দুটি ভাগের আপনাদের প্রশ্ন ছিল। আমি আবার তথ্যের উৎস হিসাবে উল্লেখ করছি যে, আপনারা নিশ্চয় ভারত সরকারের তথ্যের বিষয় জানেন সি.আই.ডি. ও. (স্মল ইনজাস্ট্রিজ ডেভেলপমেন্ট অর্গানাইজেশন)র ১৯৮২/৮৩ সাল অবধি তথ্য বোধ হয় মাননীয় সৌগতবাবু তার বক্তব্যের মধ্যে উল্লেখ করলেন। ১৯৮৫ সাল অবধি এটা বেরিয়েছে। আমি ১৯৮৫ সালের তথ্য দিচ্ছি ১৯৮৫ সালে সমস্ত ভারতবর্ষে নথিভুক্ত ক্ষুদ্র শিল্প সংস্থার সংখ্যা হল ৮.৪৯ এবং তার মধ্যে ওরা বলছেন পশ্চিমবঙ্গে হচ্ছে ১.২০, যদিও আমরা একটু বেশি বলে মনে করি। কিন্তু আমি তর্কের খাতিরে এটাই মেনে নিচ্ছি। তাতে পশ্চিমবঙ্গের স্থান শুধু প্রথম, তাই নয়, এটা সমস্ত শিল্প সংস্থার মধ্যে ১৫ শতাংশ। আপনার জায়গায় হলে আমি প্রশ্ন করতাম যে, এর মধ্যে কত মরে গেছে, আর কত বেঁচে আছে—সমস্ত রাজ্যের সেই তথ্য দেওয়া হয়েছে। সারা ভারতবর্ষের ডেথ রেট হচ্ছে ১০ শতাংশ—১০ শতাংশের একটু বেশি। পশ্চিমবঙ্গে তার চেয়ে একটু কম। সেটাকে একটু আমি নিউট্রালাইজ করে দিচ্ছি। ডেথ রেটটা মাইনাস করে দিচ্ছি। এটা করার পরে পশ্চিমবঙ্গের স্থান শুধু প্রথম, তাই নয়, মহারাষ্ট্রের অনেক নিচে, যেগুলি কমপেয়ারেবল স্টেট। এই তথ্য আপনার দেখে নেবেন। যদি আলোচনা করার দরকার হয় তাহলে আপনারা প্রশ্ন করবেন, আমি পরে আরও উত্তর দেব। আপনার প্রশ্নটা এমপ্লয়মেন্টে ছিল না, প্রোডাকশনে ছিল। মাননীয় সৌগতবাবু নিশ্চয় জানেন আপনার অভিজ্ঞতা দিয়ে যে, ইনডেক্স অব ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশনের ব্যাপারটা শুধু নেওয়া হয় বড় এবং মাঝারি শিল্পের উৎপাদনের ক্ষেত্রে। ভারতবর্ষের কোনও ছোট শিল্পকে এই ইনডেক্সের মধ্যে ঢোকানো হয়নি। কেন হয়নি? এটা নিয়ে বারংবার আলোচনা হয়েছে, ন্যাশনাল স্যাম্পেল সার্ভেতেও আলোচনা হয়েছে। হয়নি, এই কারণে, এই কনটেক্সটে যে, এখনও পর্যন্ত দু একটি শিল্প ছাড়া এত হ্যাটিরোজেনেসিস যে, তাদের একত্রে ইনডেক্সের মধ্যে আনা সম্ভব হয়নি। এটা বাদ দিয়ে উৎপাদন হয়, যাই হোক তার প্রতিফলন এখানে পড়েনি। কিন্তু একটা বাদ আছে—তাঁত শিল্প—সেখানে যা উৎপাদন হচ্ছে তা বেড়েছে। হোমোজেনিয়াস যে উৎপাদন হচ্ছে সেটাকে আমরা কোয়ান্টিফাই করতে চাই। আমরা কোয়ান্টিফাই করেছি। তাঁত শিল্পে উৎপাদন দ্বিগুণ বৃদ্ধি পেয়েছে, সেটা আমরা বলেছি এর জন্য এটাই হচ্ছে আমার উত্তর। এমপ্লয়মেন্টের উত্তরে বলি, ভারতবর্ষে দুবার সেনসাস হয়েছে স্মল ইন্ডাস্ট্রিজের। এসটিমেটেট এমপ্লয়মেন্ট আমি কোট করছি। এস্টিমেটের সম্পূর্ণ মানে আমরা জানি না। কোনও রাজ্য সরকারই এস্টিমেটের বাইরে বলে না। কিন্তু আমরা একটা প্রকাশ করা শুরু করেছি। আপনাদের কাছে ঐ নীল বইটা আছে, যেটা মিডটার্ম অ্যাপ্রাইজাল, আমরা রাজ্য সরকার থেকে প্রকাশ করেছি, সেভেন্থ প্ল্যানের জন্য করেছি। ফাংশনিং ইউনিটের নাম্বারটা আমরা দিচ্ছি। আমার প্রশ্নের দিন আমি ওটায় যাব। একটি প্রশ্ন সরকার পক্ষ থেকে মাননীয় সদস্য বোধ হয় শ্রী জয়ন্ত বিশ্বাস সঙ্গত কারণেই করেছিলেন যে, জেলায় বিস্তার কেমন হচ্ছে—ছোট শিল্পের বিস্তার এখনও কিন্তু কলকাতা, উত্তর, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া এবং হুগলির মধ্যেই সীমাবদ্ধ আছে। যার জন্য আর্থিক সমীক্ষায় আমরা একটা টেবল দিয়েছি, সেখানে আপনারা দেখতে পাবেন আগের থেকে একটু বিস্তার হয়েছে। বর্ধমানে, আসানসোল রিজিয়নেই যে হবে, তার একটা পরিকাঠামো আছে, এটা বোঝা যায়। কিন্তু আর? একটু জায়গায় হচ্ছে। কেন হচ্ছে, আই.ডি.পি.র আলোচনায় যখন আসব তখন সেটা আমি বলব। এবার বড় শিল্পের আলোচনা একটু খোলাখুলি ভাবেই হোক। এখানে মাননীয়

বিরোধী দলের সদস্যরা বক্তব্য রেখেছেন। বড় শিল্পের ক্ষেত্রে। তাদের বক্তব্যের ধরন ছিল এই—মাননীয় সৌগত রায় খুব সতর্কতার সঙ্গে বলেছেন, মাননীয় দেবীবাবু অতটা বলেন নি। উনি প্রায় বলেই ফেলেছিলেন উৎপাদন কমে যাচ্ছে। মাননীয় সৌগতবাবু ঠিকই বলেছেন, তিনি সূচকের হিসাবটা পড়েছেন। কিন্তু যথেষ্ট নয়, সৌগতবাবু বলেছেন। ঠিকভাবেই আপনি দেখেছেন। এবার সূচকের ইতিহাসটা একটু দেখা যাক। ১৯৬৫ সাল উৎপাদনের সূচক ছিল ১২০, ১৯৭৫ সালে সেটা কমে হয় ১০৪ এবং এখন সেটা ১৩০ অতিক্রম করেছে। এটা একটা 'ইউ' সেপ্ কার্ভের মতন প্রায়। এটা কেন হল? আমি কোন রাজনৈতিক দল ছিল, না ছিল সেসব কথায় যাচ্ছি না, কিন্তু কেন হল, কোনটা কজ যারজন্য ঠিক ওটার পরেই এটা কমতে শুরু হল? এটা তো সকলেই জানেন যে ফ্রেট ইকোয়ালাইজেশনের ডিশিসনটা কবে নাগাদ শুরু হয়েছিল। দেবীবাবু এখন উপস্থিত নেই সেজন্য আমি অতটা বলিছ না।

(নয়েজ)

'ইউ' সেপ কার্ভের কথা যখন বলছি তখন দায়িত্ব নিয়েই বলছি। এটা নিশ্চয় জানেন যে এখানে মাশুল সমীকরণের বিষয়টি আছে এবং সে ব্যাপারে স্মৃতি আর যারই হোক দেবীবাবুর ঝাপসা হবার কথা নয়। উনি যে সময় কেন্দ্রের দায়িত্বশীল মন্ত্রী ছিলেন সেই সময় এ সম্পর্কে সিদ্ধান্ত নিতে পারতেন কিন্তু নেন নি। তিনি বললেন, পশ্চিমবঙ্গের উন্নয়ন হচ্ছে না কেন এবং সে কথা বলে চলে গেলেন কিন্তু কারণটা একবারও বললেন না। একটা কারণ মাননীয় সৌগতবাবু বলেছেন, বিষয়টা বিশ্লেষণ করা যাক। 'পরিকাঠামো যথেষ্ট নেই'। পরিকাঠামোর একটা সূচক অনেকদিন পরে ভারতবর্ষের প্রত্যেক রাজ্যের জন্য Centre monetoring Indian economy. তারা পাবলিশ করছেন, আশা করি তা আপনারা অবগত আছেন। তারা কি করেন? বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা এবং যথার্থ বিদ্যুৎ উৎপাদন, রাস্তার কত দৈর্ঘ্য আছে, সেট কি অবস্থায় আছে এই সমস্ত বিষয় নিয়ে কমপোজিট ইনডেক্স বার করেন। সেখানে সারা ভারতবর্ষের গড় ১০০, পশ্চিমবঙ্গের ১২৩, মহারাষ্ট্রের ১১৯। আমরা মহারাষ্ট্রের উপরে। এটা হবার পরে পরিকাঠামোর জন্য আটকে আছে কি? বিশেষ করে এখানে বিদ্যুৎ সমস্যার সমাধান হয়েছে বলছি না তবে আগের চেয়ে একটু উন্নতি হয়েছে এবং অন্য রাজ্যের সঙ্গে যদি মেলান— সেটাকে ফ্যাক্টর বলবেন না, তাহলে কোন ফ্যাক্টরটা আসছে? এখানে কেউ যদি রাজনীতি দেখেন আমি নিরুপায় কিন্তু একটা ব্যাপার যাকে বলা হয় ছত্রছায়ায় শিল্প—মাদার ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স, বড় শিল্পের এগুনোর জন্য যার খুব প্রয়োজন হয়—কেন্দ্রীয় সরকারের এখানে বিনিয়োগ আমরা তো বলি, অন্যান্য অনেক রাজ্যের চেয়ে এখনও উঁচুতে আছে কিন্তু সেটা তো ব্যাপার নয়, ব্যাপার হচ্ছে তুলনীয় শিল্প। কারণ, আপনারাই বলেছেন, এক সময় এ রাজ্য প্রথম স্থানে ছিল তারপর মহারাষ্ট্রের নিচে চলে গেল। মহারাষ্ট্রের সঙ্গে তুলনা করুন। মহারাষ্ট্রে ১৯৭০/৭১ সালে সমস্ত কেন্দ্রীয় বিনিয়োগের ভাগ ছিল তিন শতাংশ তা এখন ১৫ শতাংশ হয়েছে এবং তখন পশ্চিমবঙ্গের ১১ শতাংশ ছিল এখন সেটা কমে হয়েছে ৭ শতাংশ। হলদিয়ার ক্ষেত্রে শুধু এইটুকু বলেই থামবেন না, সেখানে আরও কিছু প্রশ্ন আছে এবং তার উত্তর দেওয়া বাকি সেটা কেন বলছেন না? আমি দায়িত্ব নিয়ে বলছি। স্যার, আমার সুযোগ হয়েছিল মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে মাননীয় ইউনিয়ন ফিনান্স মিনি-টারের আলোচনার সময় সেখানে উপস্থিত থাকার। ন্যাপথা ক্যাকার প্ল্যান্টের

অপটিমাম সাইজ, সেটার উত্তর দেবার ব্যাপারে সেই অফিসার যিনি ওখানে উপস্থিত ছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাকে জিজ্ঞাসা করেন, আর কোনও প্রশ্ন আপনাদের বাকি আছে, থাকলে বলে দিন একেবারে, তিনি বললেন, না, আর কোনও প্রশ্নের উত্তর বাকি নেই।' আমি দায়িত্ব নিয়ে এসব কথা বলছি। এর পরও আমাদের অপেক্ষা করতে বলা হচ্ছে। আরও কিছুদিন অপেক্ষা আমরা করতে পারি, ১০ বছর তো অপেক্ষা করেছি কিন্তু একটা সময়ের পরে যেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন—আমাদের তো ৩৭ কোটি টাকা খরচ হয়েছে এবং যদি প্রয়োজন হয় তাহলে আরও বেশি খরচ পশ্চিমবঙ্গের মানুষ করবেন। সেখানে যদি প্রয়োজন হয় আরও নির্দিষ্ট প্রস্তাব আমরা পরে রাখব। শিল্পোন্নয়ন সম্পর্কে যদি কেউ বক্তব্য রাখেন আমার অনুরোধ, পুরোটা বিশ্লেষণ তিনি যেন করেন। ২০ দফা কর্মসূচির ব্যাপারে মাননীয় সৌগত রায় মহাশয় কিছু তথ্য দিয়েছেন। তাকে বলি, রাজ্যসভা পর্যন্ত যাবার কি দরকার? সেখানে তো মিনিস্ট্রি ফর ইমপ্লিমেন্টেশন অব প্ল্যানস তারা প্রতি কোয়ার্টারে এটা বার করেন, আমরাও সেটা পাই। এই ইতিহাসটা একটু বলি। আপনি সেপ্টেম্বরের পর থেকে তথ্যগুলি দিয়েছেন।

**Shri Saugata Roy :** From April, 87 to January, '88.

[5-40 — 5-50 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** ও, পুরো বছরের জন্য দিয়েছেন। প্রতিটি কোয়ার্টারের আমি দিয়ে দিতে পারি। ফার্স্ট এপ্রিল থেকে আরম্ভ করে জুলাই পর্যন্ত এই পিরিয়ডে যেটা বলেছে সেখানে পশ্চিমবঙ্গের স্থান ২০ দফা কর্মসূচিতে প্রথম হয়েছিল, একেবারে প্রথম। প্রথম হবার পরে এই সংখ্যাটা কমতে শুরু করেছে। আপনি যেহেতু প্রশ্ন করেছেন এবং আরও অনেকে বলেছেন, সে জন্য বলছি যে এই কমতে শুরু করল কোথায় সেটা দেখুন। আপনি ভূমি সংস্কারের ক্ষেত্রে বলেছেন সে জন্য বলছি। আপনি দেখবেন সাধারণ ভাবে ভূমি সংস্কারের একটা লক্ষ্য মাত্রা সব রাজ্যের লেখা আছে যে ৪ হাজার থেকে ৫ হাজার একরের মতো। পশ্চিমবাংলার জন্যও এটা ধরা ছিল। আমরা এটাতে প্রথম হলাম। তারপরে একটা চিঠি এল যে না, ভূমি সংস্কারের লক্ষ্য মাত্রা এখন ৪ হাজার থেকে বাড়িয়ে ৫৮ হাজার ৭৫০ করতে হবে। এই চিঠি বিনয়বাবুর কাছে আছে। আমি সঙ্গে সঙ্গে উত্তর দিলাম। উত্তর প্রদেশের কৃষি জমির আয়তন আমাদের চেয়ে দ্বিগুণ। সেখানে কত লক্ষ মাত্রা ধরা হয়েছে সেটা দেখুন। সেখানে ৫৮ হাজার নয়, ২ হাজার ৪শত। এরপরে আমাদের সন্দেহ হয়। আর একটা জায়গা হচ্ছে ইমিউনাইজেশন। এই ব্যাপারে আমরা মনে করি যে তারা রাজ্যের তথ্যগুলি নিয়েই করেন এবং আমার মনে হয় সৌগতবাবুও জানেন যে এই ব্যাপারে আমরা বলে আসছি। আমরা ইমিউনাইজেশনের যে তথ্য পেলাম, ওরা যে প্রক্রিয়ায় করেন তাতে আমাদের 'এ' পাবার কথা। কিন্তু তারা আমাদের 'এ' দিলেন না। তখন আমরা বলেছি যে আপনারা আসুন, একটা টেস্ট কেস করুন, যে কোনও একটা জায়গা নিন, কিন্তু আমাদের 'এ' দিচ্ছেন না কেন? কিন্তু তারা আমাদের 'এ' দেননি। তারপরে আপনি ফ্যামিলি ওয়েলফেয়ার প্রোগ্রামের কথা বলেছেন। এই সম্পর্কে কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রকের প্রতিক্রিয়া কি? তারা এসব নিয়ে স্টাডি করেন। এই যদি সাফল্য হয় তাহলে জনসংখ্যার হার কমতে কমতে কোথায় গিয়ে দাঁড়াবে? ওরা এতে একটু রিগ্রেশন ফিল করেন। এতে দেখা যায় যেখানে কম করার কথা ছিল

পাঞ্জাবে তো কম নয়ই, অনেক উঁচুতে আছে, একটা মাত্র রাজ্য সেই লাইনে পড়ে আছে সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ। আমরা যে তথ্য বলি ঠিক সেই ভাবে পপুলেশন ফলো করে। আমি সোর্সটা বলে দিয়েছি। তারপরে আমি ক্লান্ত হয়ে এটা বলা ছেড়ে দিয়েছি। কারণ যেভাবে তথ্যগুলি যাচ্ছে মিনিস্ট্রি অব হেলথে তাতে আমাদের এ সম্বন্ধে কোনও আস্থা নেই, ঐ রসে আমরা আর নাম লেখাব না। আপনি কোট করেছেন এন.আর.ই.পি., আই.আর.ডি.পি. সম্পর্কে কোট করেছেন। আমি আপনাকে উত্তরটা দিয়ে দিচ্ছি। আপনি কোট করতেন না যদি মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্টকে জিজ্ঞাসা করতেন। আপনি বলতে পারেন যে কোথা থেকে লোন রিপেমেন্টের ফিগার পেয়েছেন? আপনি যদি মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট কনকারেন্ট ইভ্যালুয়েশন স্টাডিস-এর ফিগার একত্রিত করেন তাহলে এটা পেয়ে যাবেন। আমি তার নির্বাচিত অংশটা এখানে বলছি। এই তথ্য না দিলে আপনার তথ্য বনাম আমার তথ্য—এই তর্ক এসে যাবে। আই.আর.ডি.পি.-এর ক্ষেত্রে প্রথম 'নাবার্ড' স্টাডি করেছিলেন। মাননীয় সদস্য মানস ভুঁইয়া বললেন যে আপনারা একটা জেলা, নদীয়াকে নিয়ে করেছিল তাতো নয়। এটা র‍্যান্ডাম স্যাম্পেল-এর জন্য ট্যুর করা হয়েছিল এবং তাতে 'নাবার্ড' বলেছিলেন যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যেটা বাছাই করা হয়েছে সেটা ৯৯ পারসেন্ট ঠিক হয়েছে। মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্টের কভারেজ আরও বেশি। তারা গোটা রাজ্যকে কভার করেছিলেন এবং করে দেখলেন যে ৯৭ শতাংশ ক্ষেত্রের নির্বাচন সঠিক হয়েছে। কোনও পার্টি লাইন নয়, গরিব মানুষরা পেয়েছে। কেন্দ্রীয় সরকারের এই অর্থের উপর নিশ্চয়ই আপনাদের আস্থা আছে। এটা ওরা নিজেরা করেছিলেন। এই কনকারেন্ট হলে কোন জায়গা, কোন ব্লকে যাবেন সেটা সম্পর্কে আমাদের সঙ্গে একবারও কনসাল্ট করা হয়নি। এই তথ্যটা একটু দেখে নেবেন। এরপরে এর সঙ্গে স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের একটা ফাংশন যোগ করছি। ওরা একটা কথা বলেছেন যে ৮৩ পারসেন্ট আই.আর.ডি.পি. ভায়াবিলিটি, সারা ভারতবর্ষের চেয়ে উঁচুতে এবং লোন রিপেমেন্টের ক্ষেত্রে, পশ্চিমবঙ্গে ছোট শিল্পে লোন রিপেমেন্টে হয়েছে ৪২ পারসেন্ট, যেখানে সারা ভারতবর্ষের গড় আই.আর.ডি.পি.-এর ক্ষেত্রে হয়েছে ২৬ পারসেন্ট। আমি এই জায়গায় কোনও রিভোক করতে চাচ্ছি না, না করে সরাসরি একটা আলোচনায় যাচ্ছি। ডেফিসিট ফিনান্স বাজেট নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। সে সম্পর্কে বলার আগে একটা কথা বলা দরকার যে ৯৫১ কোটি টাকার যে পরিকল্পিত বাজেট আমি দিয়েছিলাম তার সঙ্গে আমি কতকগুলি ক্ষেত্রে যোগ করি। কিন্তু প্রশ্ন আসতে পারে যে এগুলি কি বিচ্ছিন্ন ভাবে যোগ করা? আমি শেষে এই বিষয়ে বলব। তবে আমি মনে করি যে ভূমি সংস্কারের পরে সব চেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে সেচ এবং ক্ষুদ্র সেচ। আমার বাজেটে কিন্তু আগে থেকে সেচের জন্য ১০০ কোটি টাকা ধরা ছিল। প্রায় ৭৯ কোটি টাকার মতো বড় সেচের জন্য, প্রায় ৩০ কোটি টাকার মতো ছোট সেচের জন্য ধরেছি এবং তার সঙ্গে আরও ১৮ কোটি টাকা যোগ করছি। কিন্তু এই পরিকল্পনার একটা বৈশিষ্ট্য আছে, এটা সাথে সাথেই ম্যানেজড হবে বাই বেনিফিসিয়ারি গ্রুপ। বাইরে থেকে কোনও অপারেশন হবে না, তারাই অপারেশন মেন্টেনেন্স করবে। এছাড়া মিনিকিটের ওপর ৮ কোটি টাকা রাখা হয়েছে। শহরাঞ্চলে স্বনিযুক্ত কর্মসংস্থানের পরিকাঠামো করার জন্য ব্যবস্থা রাখা হচ্ছে। এখানে বিরোধী পক্ষের বক্তব্য শুনে আমি খুবই বিস্মৃত হলাম। বিরোধী পক্ষ থেকে দু' ধরনের মন্তব্য এল। এক হল—এই বাজেট গ্রামাঞ্চলের দিকে বেশি হয়ে গেছে। আর একটা হল—শহরাঞ্চলের দিকে

বেশি হয়ে গেছে। আমি এখানে তথ্য দিয়ে বলে দিচ্ছি যে, গ্রামাঞ্চলের জন্য কত টাকা রাখা হয়েছে এবং শহরাঞ্চলের জন্য কত টাকা রাখা হয়েছে। এন. আর. ই.পি.র ক্ষেত্রে যে ৫০ ভাগ অংশটা রাজ্য সরকারের দেয় সেই অংশটাই আমি এখানে ধরছি, কেন্দ্রীয় সরকারের অংশটা আমি ধরছি না। এন. আর. ই. পি. এবং আই. আর. ডি. পি. মিলিয়ে গ্রামাঞ্চলের শুধু কর্মসংস্থানের জন্য আমরা ৬৫ থেকে ৬৬ কোটি টাকার মতো রাখছি। এটা শুধু মাত্র রাজ্য সরকারের বাজেট থেকে রাখছি। আর শহরাঞ্চলের স্বনিযুক্ত কর্মসংস্থানের প্রকল্পের ক্ষেত্রে আগে যা ছিল তা যোগ করলে হচ্ছে ১৮ কোটি টাকার মতো। একেবারে তিন দিয়ে গুণ করলে হচ্ছে না, কিন্তু কাছাকাছি আসছে প্রোপরশনেট টার্মস দেখে এবারে আপনারা দু'পক্ষই বিরত হোন। নিজেদের মধ্যে কোনও বিভেদ আনবেন না। গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলের মধ্যে কোনও বিভাজন আমি সৃষ্টি করি নি। এরপরে যেটা বলা হয়েছে যে, প্ল্যান এক্সপেনডিচার বৃদ্ধি করা হয়েছে—সৌগত রায় ভবতোষ দত্তকে কোট করে বলেছেন, "প্ল্যান বেড়েছে বলছেন, কিন্তু মূল্যবৃদ্ধির জন্য তা টিকবে কি?" তিনি ডিফ্লেক্টর উল্লেখ করেছেন, এস.ডি.পি. ডিফ্লেক্টর আর কি। আর তার জন্য ৬৩০ সংখ্যা ধরেছি। যেখানে তিনি থেমেছেন, সেখান থেকে আমি তাকে দয়া করে আর একটু ধাপ আগে যেতে বলছি। ৯৫১ কোটির সঙ্গে ৫৮ কোটি যোগ করে নিন, তাহলে হচ্ছে ১ হাজার ৯ কোটি। তার সঙ্গে আগের বছরের বাজেট এস্টিমেটস ৮৬৬ কোটি অথবা রিভাইসড এস্টিমেট ৮৭১ কোটি, আইদার অফ দি টু নিতে পারেন। তাতে ১৬% রেট অফ গ্রোথ হচ্ছে। যেখানে সাধারণ ভাবে এস.ডি.পি. ডিফ্লেক্টর অনুযায়ী রেট অফ ইনফ্লেশন হচ্ছে ১০% সেখানে তার সঙ্গে যদি আরও ২% অ্যাড করেও নেওয়া হয় তাহলেও মূল্যবৃদ্ধিকে ছাপিয়ে এটা আমরা নিতে পারছি। নন-প্ল্যানে কেন্দ্রীয় সরকারের রেট অফ গ্রোথ হচ্ছে অনেক বেশি টাকা। আমাদের প্ল্যান-এর ক্ষেত্রে হচ্ছে ১৬%। আর কেন্দ্রের সেখানে নন-প্ল্যানে হচ্ছে ১৬.৫%। আমাদের নন-প্ল্যানে হচ্ছে ১০.৬%। এখানে অনেকে একটা প্রশ্ন তুলেছেন, বিশেষ করে মাননীয় সদস্য সুব্রতবাবু যে গতবার জিরো ডেফিসিট বাজেট তো হয়েছিল, কিন্তু তারপরে কি হল? সুব্রতবাবু আমাদের একটি গুরুত্বপূর্ণ কমিটির চেয়ারম্যান বটে, তিনি বলেছেন, "আপনি এবারে কি করে এটাকে জিরো ডেফিসিট রাখবেন? গতবারে জিরো ডেফিসিট করেছিলেন, আবার এখন ২৭১ কোটি টাকার মতো অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, তাহলে আর জিরো ডেফিসিট বাজেট রইল কোথায়?" আমি এখানে আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, গতবারের জন্য যে আনুমানিক ২৭১ কোটি টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের সিদ্ধান্ত নিয়েছি অনুমিত তার সমপরিমাণ টাকা রিজিড এখানে থাকবে। অনুমানের ভিত্তিতেই আমি জিরো ডেফিসিট বলছি। তার কারণ হচ্ছে—

(গোলমাল)

(এই সময় শ্রী সুব্রত মুখার্জি দাঁড়িয়ে উঠে কিছু বলার চেষ্টা করেন।)

**Mr. Speaker :** Let him make his submission first. Please sit down. Have some patience. You have just come from abroad. Hear his reply first, what is this?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ২৭১ কোটি টাকার পরেই আমি জিরো ডেফিসিট বাজেট

বলেছি। মূল ব্যয়-বরাদ্দের পরেও ২৭১ কোটি টাকার সমধিক টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দ করেই আমি বলছি জিরো ডেফিসিটে যাবে। কিন্তু কেন বার বার আমি অনুমিত বলছি? ৩১ তারিখ হয়ে গেলে আমি নির্দিষ্ট করেই বলতে পারতাম, কিন্তু এখনও আমার হাতে কয়েকটা দিন আছে। এখন পর্যন্ত রিজার্ভ ব্যাঙ্কে যে টাকা আছে তা গতকাল আমি দেখেছি, সামনের তিন দিন যেটা খরচ হবে সেটাও দেখেছি। তার ওপর দাঁড়িয়েই বলছি, জিরো ডেফিসিটেই শেষ করতে যাচ্ছি।

(গোলমাল)

**Mr. Speaker :** Let the Minister make his submission first. In a surplus budget there can also be excess expenditure in one department and at the same there can also be less expenditure made in another department. But when you please demand for supplementary grants that does not necessarily mean that excess expenditure was on the total budget. আমি টোটালটা পড়ছি। এটা শুধু রি-অ্যালোকেশন নয়, অ্যাডিটিভিটি।

[5-50 — 6-00 P.M.]

Supplementary is not the budget.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি বলছি, শুধু তাই নয়, ডিপার্টমেন্টালি অ্যালোকেশন নয়, তাছাড়াও অতিরিক্ত, ঐ ২৭১ কোটি যেটা বললাম।

**Mr. Speaker :** Excess is more than the allocation? What do you understand? (নয়েজ) Please take your seat.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্য। সুব্রতবাবুকে আমি বলব, আপনি বোধ হয় তাড়াতাড়িতে একনজরে বাজেটটি দেখে আসতে পারেননি, প্রতিটি জিনিস ভেঙে ভেঙে দিয়েছি। এ বছরের আপনি রিভাইসড দেখুন, দয়া করে পড়ুন প্রতি ব্লক হিসাবে দেখানো আছে। এরপর আমি একটি কথা বলছি, যে জিরো ডেফিসিটের মধ্যে কেন যাচ্ছি। আমার অনেক বিরোধী পক্ষের বন্ধুরা বলেছেন, কেউ কেউ বইয়ের উদ্ধৃতি দিয়ে বলেছেন, কেউ কিন্সকে কোট করেছেন। এ ছাড়া আরও কনটেম্পোরারি অথার আছেন, ইদানিং ২/৩ বছরের মধ্যে অনেকের বই বেরিয়েছে, তাও আছে। প্রাথমিক স্তরেই গোলমাল হয়ে যাচ্ছে, গোটা দেশের কেন্দ্রীয় সরকার যখন বাজেট করেন আর রাজ্য সরকার যা বাজেট করেন কেন্দ্রীয় সরকার যখন বাজেট করেন ডেফিসিট ফিনান্সিং তারা করতে পারেন, আইনত করতে পারেন, ঠিক কি বেঠিক ভিন্ন প্রশ্ন। আমি মনে করি, যেভাবে হচ্ছে গোটা খরচের ১০ শতাংশ ঠিক নয়। ইতিহাস থেকে এটাই পাওয়া যায়। রাজ্য সরকার কি ডেফিসিট ফিনান্সিং করতে পারেন, আপনারা বলছেন যে? (নয়েজ) ওভারড্রাফট কখন করতে পারেন? কতদিন করতে পারেন? ৭ দিন। এই হচ্ছে গোলমাল।

**Mr. Speaker :** Please take your seat. Why are you so impatient? Please take your seat.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনারা কি জানেন, ওভার ড্রাফট ৭দিনের বেশি নেওয়া যায় না?

(গোলমাল)

**Mr. Speaker :** Dr. Das Gupta, I am going to ask you a question because that concerns deficit financing. I think deficit financing can only be done by borrowing money from abroad also. The State Government does not have the power.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** Sir, State Government does not have the power. আমি আবার বলছি, একটা জায়গায় চিন্তাটা পরিষ্কার করুন। পাবলিক ফিনান্স বইতে যা লেখা থাকে তা কেন্দ্রীয় সরকারের বাজেটের জন্য, স্টেট গভর্নমেন্টের বাজেটের জন্য মানে কি জানেন? আমার আর্থিক সম্পদ আছে কিনা আমি জানি না, অথচ আমি কতকগুলি প্রকল্পের কথা বলে দিলাম। এটা দায়িত্ব-জ্ঞানহীনতার কাজ। এটা কেউ কখনও করতে পারে না।

(গোলমাল)

আর একটা কথা একটু বলি, মাননীয় সদস্য শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় যা রেখেছেন আমি সেই প্রসঙ্গে পরিষ্কার করে বলে দিচ্ছি, কারণ গোটা জিনিসটা এত এলিমেন্টারি, এত কথাবার্তার প্রয়োজন কেন বুঝতে পারছি না। কারণ, ওভারড্রাফট ৭দিনের বেশি হলে কেরালা সরকারকে যা করেছেন এখানেও তাই করতে পারেন।

(গোলমাল)

এর পরে আমি আবার বলছি যে, যদিও এটা আমার মূল বিষয় ছিল না, কেন্দ্রীয় সরকার প্রতি রাজ্যকে এই নবম অর্থ কমিশনের ক্ষেত্রে বলেছেন তার জন্য করেছি তা নয়, আমি মনে করি যে কোনও দায়িত্বজ্ঞান সম্পন্ন অর্থমন্ত্রীর করা উচিত এজন্য যে, কেন্দ্রীয় সরকার প্রত্যেককে বলেছেন আর্থিক শৃঙ্খলা রাখুন, কেউ ডেফিসিটের মধ্যে যাবেন না। এই কথা বলেছেন, আপনারা জানতে চান? সেটা আমার কর্তব্য নয়, আমি মনে করি এটাই ঠিক, তা না হলে আপনারা এলিমেন্টারি কনক্লুশন করেছেন।

(গোলমাল)

মাননীয় সদস্য শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় একটা প্রশ্ন তুলেছেন যে, এই বাজেটে ৪৭ শতাংশ অর্থ কেন্দ্রীয় সরকার দিচ্ছেন। এখান ৬ পাতা থেকে আপনি কোট করেছেন যেখানে ডিটেলস অফ দি রেভিনিউ এক্সপেনডিচার দেওয়া হয়েছে। সেখানে যে ট্যাক্সগুলি পাওয়া যায় তার সঙ্গে আপনি যোগ করেছেন গ্রান্টস-ইন-এড। যোগ করলে আসছে ১৯৯১ কোটি, তাকে আমি ভাগ করেছি ৪ দিয়ে, হচ্ছে ২৭২ কোটি—৪৭ শতাংশের একটু বেশি। কিন্তু মাননীয় বন্দ্যোপাধ্যায় মহাশয়, আমার মনে আছে আগের বার আপনি একই প্রশ্ন করেছিলেন, আমি উত্তর দিয়েছিলাম। তাহলে আর একটা পাতা ওলটালেন না কেন? আপনারা ক্যাপিট্যাল বাজেটটা নিয়ে এসেছেন, লোন রিপেমেন্ট আছে ঠিক যেটা করা উচিত সেটা হচ্ছে ৭৬০ কোটি। যদি ১৯৯১ থেকে ৭৬০ বাদ দেন তাহলে ১২২৪ হয় যেটা টোটাল বাজেটের ২৮ শতাংশ। কেন্দ্র আমাদের টোটাল বাজেটের ২৮ শতাংশ অর্থ দেন। ৭২ শতাংশ নিজেদের

অর্থ। ১৬.৫ পারসেন্ট প্ল্যান এক্সপেনডিচার আমরা বাড়িয়েছি, বলছেন স্ট্যাগনেশন ১৬.৫ প্ল্যান এক্সপেনডিচার বাড়ান নি। তাহলে আমার কিছু করার নেই।

(গোলমাল)

(মাননীয় সদস্য। শ্রী সুব্রত মুখার্জি বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান।)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, এভাবে চলতে পারে না। প্লিজ টেক ইওর সিট। ইফ ইউ থিংক দ্যাট হি ইজ মেকিং এনি ফল্স স্টেটমেন্ট ইউ ক্যান ব্রিং এ প্রিভিলেজ মোশন এগেন ডোন্ট ডিসটার্ব হিম। প্লিজ টেক ইওর সিট।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এ জন্য যে কর বসাতে হয়েছে সেটা আমি আগেও বলেছি। করের ছাড় ৫ কোটি এবং ৬১ কোটি নিট কর, আমরা ৫৬ কোটির মতো বলেছি। সবচেয়ে বেশি যেটা বললেন কয়লা থেকে আসে, কয়লার ক্ষেত্রে তথ্যগুলি আমি আগেও বলেছি আবার পুনরুক্তি করছি। আমাদের কয়লার সিংহভাগ, ৫০ ভাগেরও বেশির ভাগ, পশ্চিমবঙ্গের বাইরে চলে যায়। সেই কয়লার সেস যেটা পাচ্ছি, পশ্চিমবঙ্গের ভেতরে, আমরা যে কয়লা ব্যবহার করি তাই দুই তৃতীয়াংশ বিহার থেকে আসে, তার দাম ফিক্স ১৩০ থেকে ১৪০, ৭ শতাংশ বিহারে ডিসেম্বরে বাড়িয়েছে, ঠিক একই ভাবে আমরা বাড়াই। কত দাম বাড়বে? আমরা সাধারণভাবে বলেছি দুই তৃতীয়াংশ বিহারের এবং এক তৃতীয়াংশ আমাদের গৃহস্থ যে কয়লা ব্যবহার করেন ৯৫ শতাংশ বিহারের, ৫ শতাংশ আমাদের নিজেদের। যদি কেউ ১০০ কে.জি. ব্যবহার করেন, কোনও পরিবারের ৫ জন তাহলে একমাসে তার অতিরিক্ত ৩০ থেকে ৩৫ পয়সা বাড়তে পারে। গুল হলে ২০ থেকে ২২ পয়সা গতবার বৃদ্ধি করেছিলাম। উনি যে মনিটারিংয়ের কথা বলছেন, রিটেল প্রাইসের মনিটারিংয়ের কথা বলছেন ........

(গোলমাল)

**Mr. Speaker :** Please take your seat. If you think that he is making any false statement you can bring a Privilege motion against him. Don't disturb him. Please take your seat.

(এই সময় শ্রী সুব্রত মুখার্জিকে উঠে দাঁড়িয়ে কিছু বলে যেতে দেখা যায়)

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, please take your seat. This is not the Question-Answer session. Please take your seat. (Shri Subrata Mukherjee was seen continuing his speech) Mr. Gyan Singh Sohanpal, please control your member. Otherwise, I will have to take step. I Will be compelled to take step.

(noise)

(Shri Subrata Mukherjee took his seat.)

(গোলমাল)

এইসময় শ্রী সুব্রত মুখার্জীকে বসে পড়তে দেখা যায়।

[6-00 — 6-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার বলছি, গত বছর যে কর আদায় করবার লক্ষ্যমাত্রা রেখেছিলাম এবং যা আদায় হয়েছে, আমি যেহেতু বাজেট বক্তব্যে সেটা বলেছি আর বলছি না, পড়ে নেবেন। স্মল সেভিংস-এর ক্ষেত্রে যে লক্ষ্যমাত্রা রেখেছি, স্মল সেভিংস এর ঐ লক্ষ্যমাত্রা পুরণের জন্য প্রতি জেলা, প্রতি ব্লকের ক্ষেত্রে আলাদা আলাদা লক্ষ্যমাত্রা রাখা হয়েছে। এর ফলে যদি কোনও একটি এলাকা ঐ লক্ষ্যমাত্রার বাইরে স্বল্প সঞ্চয়ের টাকা সংগ্রহ করেন, সেক্ষেত্রে আমরা বলেছি—তার অর্ধেক অংশ ঐ অঞ্চলকে দেওয়া হবে পরিকল্পনার জন্য।

সর্বশেষে বলতে চাই, এই গোটা বাজেট যা করেছি—এতে অগ্রাধিকার কোথায় দিয়েছি সেটা সংক্ষেপে বলে দিচ্ছি। এতে আমরা গ্রামাঞ্চল সেচের উপর সবচেয় বেশি জোর দিতে চেয়েছি। সেচের সঙ্গে কৃষি ছাড়া অন্য ক্ষেত্রে এবং কৃষি উৎপাদনের সঙ্গে যুক্ত ছোট শিল্পের প্রতি আমরা জোর দিয়েছি। আমরা মনে করি, শিল্পের জন্ম হয়েছে কৃষির গর্ভে। বিশেষ করে সাধারণ মানুষের আর্থিক ক্ষমতা যখন একটু বাড়ে, তখন নিত্যপ্রয়োজনীয় জিনিসের প্রয়োজনীয়তাও বাড়ে। এটা মনে রেখে এবং স্মল ইরিগেশনের জন্য যখন আমরা এত টাকাই খরচ করেছি, তারজন্য যে যন্ত্রপাতি কেনা হয় সেগুলো যাতে হাওড়া অঞ্চলে শিল্পগুলির কাছ থেকে কিনে খরচ করা হয়—সেই সুযোগ অবশ্যই তাদের দিতে চাই। শিল্পের ক্ষেত্রে বাজেটে যা বলেছি, তার মূল কথা হচ্ছে—রাজ্য সরকার প্রতি বছর ৮০০ থেকে ৯০০ কোটি টাকার জিনিস নিজে কেনেন। এক্ষেত্রে পলিসি যা ঘোষণা করেছি, তাতে এখন থেকে যে জিনিসটা কিনব সেক্ষেত্রে প্রায়র প্রেফারেন্স দিতে চাই রাজ্যের ছোট শিল্পগুলোকে এটা বলেছি। এক্ষেত্রে প্রতি বছর রাজ্য সরকার যা ব্যয় করে থাকেন, আমরা মনে করি, সেটা যদি স্থানীয় শিল্পগুলোকে দেওয়া যায় তাহলে সেটা রাজ্যের শিল্পগুলির ক্ষেত্রে সহায়ক হবে। আজকে আমরা যে ধরনের বিকেন্দ্রীকৃত পরিকল্পনা শুরু করেছি—সেটা শহরাঞ্চলেও নিয়ে আসতে চাই, সম্প্রসারিত করতে চাই। সেক্ষেত্রে শহরে সাধারণ বাড়ির ছেলে হোক, তার যাই রাজনীতি থাকুক না কেন, আমি আশ্বস্ত করছি এই কর্মসংস্থান প্রকল্পর দরজা, আমি আপ্রাণ চেষ্টা করব, সবার জন্য খোলা রাখতে কেন জানেন? আমি মনে করি সাধারণ বাড়ির ছেলেরা আগামী দিনে ইতিহাসের অনিবার্য কারণে আমাদের পক্ষে হবে এবং বরাবর আসবে। এই পঞ্চায়েত নির্বাচনে সেই প্রক্রিয়া শুরু হয়েছে। আপনারা সেটা দেখতে পাচ্ছেন না? আপনারা দেওয়াল লিখন দেখতে পাচ্ছেন না? বার বার আপনারা ভুল করছেন। এই কথা বলে আবার সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6.07 P.M. till 1 P.M. on Tuesday, the 29 the March, 1988 at the Assembly House, Calcutta.

